শুধু আর. এস. এস. নয় তার সঙ্গে জমায়েত-ই-ইসলাম, তারাও প্রচণ্ডভাবে লাঠি খেলা ইত্যাদি করে। সে জন্য রাজ্য সরকার এই ধরণের কোন সংস্থাকে বা তার সঙ্গে অন্য কোন সংস্থাকে চিহ্নিত করেছেন কি না যারা এই সমস্ত কাজে লিপ্ত হচ্ছে এবং সাম্প্রদায়িকতা ছড়াচ্ছে ?

**শ্রীজ্যোতি বসুঃ** আমাদের মোটামুটি জানা আছে যারা এইরকম গোঁড়া সাম্প্রদায়িকতা ছড়াবার চেষ্টা করে। সেই হিসাবে আমরা নজর রাখি যে তাদের কার্যকলাপ কি হচ্ছে। তবে শুধু সরকার থেকে নজর রাখলেই হবে না। আমি আবার বলছি যে সব সময়ে সব খবর পাওয়া যায় না, সম্ভব হয় না যে আমরা সুব্যবস্থা করতে পারবো। সেজন্য এটা রাজনৈতিক দলেরও জানা আছে যে কারা কারা এই রকম সব সাম্প্রদায়িকতা ঘটায়। কাজেই তাদেরও প্রশাসনকে বলে, সরকারকে বলে সাহায্য করা উচিত।

**শ্রীকৃষ্ণধন হালদারঃ** পশ্চিমবঙ্গ ভারতবর্ষের ভিতর এবং এখানে সাম্প্রদায়িক সম্প্রীতি রয়েছে এবং জাতপাতের কোন ব্যাপার এখানে নেই। সেইজন্য এখানে একটা বামপন্থী রাজনীতি সফলভাবে কাজ করছে। সেইজন্য প্রতিক্রিয়াশীল শক্তি সাম্প্রদায়িক দাঙ্গা লাগাবার চেষ্টা করছে। বিশ্ব হিন্দু পর্ষদ, জামায়েত ইসলামী, তারা এই কাজ করবার চেষ্টা করছে, সাম্প্রদায়িক সম্প্রীতি ক্ষুণ্ণ করবার জন্য চেষ্টা করছে। পশ্চিমবাংলা সরকার এই বিষয়ে প্রতিহত করার জন্য কি ব্যবস্থা নিয়েছেন বলবেন কি ?

**মিঃ স্পীকারঃ** এই বিষয়ে তো মন্ত্রী মহাশয় আগেই বলেছেন।

### Urdu Academy

***456.** (Admitted question No. *904.) **Shri Sultan Ahed :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(i) whether the State Government has any proposal for construction of a building for Urdu Academy in Calcutta ; and

(ii) if so, the steps taken or proposed to be taken in the matter ?

**Shri Jyoti Basu :** (i) Yes.

(ii) A plot of land measuring 10 K 7 Ch. has been provided to the Academy free of cost.

Additionally a sum of Rs. 4 Lakhs has been sanctioned and disbursed for starting preliminary construction works.

**Shri Prabuddha Laha :** Will the Honourable Chief Minister be pleased to state as to whether he has any desire to be the Chairman of this Academy ?

**Mr. Speaker :** It is not a question of desire. The question will not be allowed.

**Shri Rajesh Khaitan :** Will the Honourable Chief Minister be pleased to state as to when the proposal for construction was mooted and when it will start and when it will be completed ?

**Shri Jyoti Basu :** I have no idea as yet but it is going to be started very soon. We are again sanctioning some lacs of rupees for starting some preliminary construction works and for some piling purposes. I cannot say the exact figure at this moment. The original idea was that once it was started, it will take three years. However, I cannot give the time schedule now. We are looking into it very seriously.

### কয়েদিদের জন্য কারাগার নির্মাণ

*৪৫৬এ ( অনুমোদিত প্রশ্ন নং *২০৯৯ ) **শ্রীসুভাষ গোস্বামী :** স্বরাষ্ট্র ( কারা ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

সাজা প্রাপ্ত কয়েদিদের জন্য সমুদ্র সৈকতে বা পর্বত এলাকায় কারাগার নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** না, আপাততঃ সরকারের এই রকম কোনও পরিকল্পনা নাই।

**শ্রীসুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে অন্য কোন স্থানে কারাগারগুলি সম্প্রসারণের কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** হ্যাঁ আছে। আমরা নতুন যে সমস্ত জায়গায় কারাগার নির্মাণ করছি, সেইগুলো হচ্ছে দুর্গাপুর সাবজেল। বোলপুর সাব জেল, কল্যাণীতে সাবজেল হচ্ছে, অল্প বয়স্কা অপরাধীদের জন্য মেদিনীপুরে একটা জেল করা হচ্ছে।

পুরুলিয়াতে মহিলা বন্দীদের জন্য একটা জেল করা হচ্ছে, নিরপরাধ উন্মাদ বন্দিনীদের জন্য একটা আবাসন তৈরীর পরিকল্পনা আছে। এছাড়া অল্প বয়স্ক অপরাধীদের জন্য প্রেসিডেন্সী, সিউড়ি, বালুরঘাট, শিলিগুড়ি, ব্যারাকপুর এবং বহরমপুরে অতিরিক্ত 'আবাসস্থল তৈরী করা হচ্ছে।

**শ্রীসুভাষ গোস্বামী ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সমস্ত নতুন কারাগার নির্মাণের কথা বললেন, সেইগুলো কি বর্তমান আর্থিক বছরে নির্মাণ হবে ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী ঃ** হ্যাঁ।

**শ্রীপান্নালাল মাঝি ঃ** পশ্চিমবাংলায় বর্তমানে যে সমস্ত কারাগারগুলো আছে, সেখানে মোট কতগুলো বন্দীকে স্থান দেওয়া যেতে পারে ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী ঃ** এটা নোটিশ দিতে হবে।

**অম্বিকা ব্যানার্জী ঃ** উন্মাদদের জন্য কারাগার হবে বললেন, এই কারাগার করার সঙ্গে সঙ্গে তাদের চিকিৎসা করার জন্য কোন ব্যবস্থা থাকবে কি ?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী ঃ** বিভিন্ন কারাগারে চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে।

[ 12-40—12-50 P. M. ]

## কাঁথি মহকুমায় লবণ কারখানা

*৪৫৭। ( অনুমোদিত প্রশ্ন নং *৪৩২। ) **শ্রীসুখেন্দু মাইতি ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কাঁথি মহকুমায় লবণ কারখানা স্থাপনের জন্য কোন বেসরকারী প্রতিষ্ঠানকে সরকার জমি দিয়েছেন কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত জমি ব্যবহারের ক্ষেত্রে কোন শর্ত আরোপ করা হয়েছে কি ; এবং

(গ) থাকলে—

(১) উক্ত শর্তগুলি কি কি ; এবং

(২) উক্ত শর্তগুলি ঠিকমত পালন করার বিষয়ে সরকারের নিকট কোন তথ্য আছে কিনা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** (ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) (১) ঐ জমি কেবলমাত্র লবণ উৎপাদনের জন্য ব্যবহার করা যাবে এবং এই জমির ভাড়া এবং সেলামি লবণ উৎপাদনের ক্ষেত্রে প্রযোজ্য সরকারী নিয়মানুযায়ী প্রদেয়।

(২) আছে।

**শ্রীকামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** কাঁথি মহকুমার লবণ শিল্পগুলির ক্ষেত্রে যে-সমস্ত শর্তাবলী আছে তাতে পরিবেশ দূষণ রোধকল্পে কোন শর্ত আছে কি এবং থাকলে তা পালন হয় কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** আমি জানি না। এগুলি অনেক দিন আগে স্থাপিত হয়েছিল, তখন পরিবেশ দপ্তর ছিল কিনা জানি না এবং সেখান থেকে অনুমোদন দেওয়া হয়েছিল কিনা আমি বলতে পারব না। তবে সম্প্রতিকালের কথা বললে আমি খোঁজ নিয়ে দেখব।

## নারী অপহরণ

*৪৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৫।) **ডাঃ মানস ভুঞা ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন অঞ্চলে আন্তঃরাজ্য ও আন্তর্জাতিক মেয়ে পাচারকারীদের সক্রিয়তা সম্পর্কে কোন তথ্য সরকারের কাছে আছে কি ; এবং

(খ) থাকলে—

(১) গত তিন বৎসরে কতগুলি ঘটনা সরকারের নজরে এসেছে ; এবং কতজন মেয়ে এই সকল ঘটনার শিকার হয়েছে ;

(২) উক্ত অপহৃত মেয়েদের মধ্যে কতজনকে উদ্ধার করা হয়েছে এবং তাদের মধ্যে কতজনকে পুনর্বাসন দেওয়া হয়েছে ; এবং

(৩) ঐ সকল ঘটনায় জড়িত কতজন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** (ক) আন্তর্জাতিক নয় তবে আন্তঃরাজ্য মেয়ে পাচারের কিছু ঘটনা সরকারের গোচরে এসেছে।

(খ) (১) ৩টি ঘটনায় ৪ জন মেয়ে।

(২) ৩ জনকে উদ্ধার করে তাদের নিজ নিজ অভিভাবকদের কাছে পৌঁছে দেওয়া হয়েছে।

(৩) ৮ জনকে।

**ডাঃ মানস ভুঞা :** মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে, ৩টি ঘটনা ঘটেছে, ৪ জন তার শিকার হয়েছে, ৩ জনকে উদ্ধার করা হয়েছে এবং ঐ বিষয়ে ৮ জনকে গ্রেপ্তার করা হয়েছে। খুব সম্প্রতি, গত ৩ মাস ধরে আমরা প্রতিনিয়ত সংবাদপত্রে দেখছি এই জিনিস ঘটছে। সে দিন দক্ষিণ ২৪-পরগণায় কংগ্রেস প্রার্থী হিসাবে নির্বাচিত জেলা পরিষদের একজন সদস্যের মেয়ে 'নাজমা'কে অপহরণ করা হয়েছে। এ রকম প্রতিনিয়ত ঘটছে। এ ব্যাপারে জেলা পুলিশ এবং কলকাতা পুলিশের মধ্যে সংযোগ রক্ষা করে কোন বিশেষ সেল নিযুক্ত করা হবে কি?

**শ্রীজ্যোতি বসু :** এখন একটা সেল আছে। আমার যতদুর জানা আছে, জেলায় যখন এ রকম কোন ঘটনা হয় তখন এই সেলের কাছে তাঁরা সেটা জানান এবং তারপরে হয়ত যৌথভাবে তাঁরা তদন্ত করেন বা খোঁজ খবর করেন। করার পরে কি ফলাফল হয় তা আমরা জানতে পারি।

**ডাঃ মানস ভুঞা :** মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী দয়া করে জানাবেন কি, অনেক সময়ে আমরা দেখছি পশ্চিমবঙ্গের মেয়ে বিহারে এবং বিহারের মেয়ে পশ্চিমবঙ্গে, এইভাবে আন্তঃরাজ্য চক্রের শিকার হচ্ছে, আপনার কাছে এ রকম কোন খবর আছে কি—অবশ্য আপনি প্রথমেই আন্তর্জাতিক চক্রের কথা অস্বীকার করেছেন—আমাদের রাজ্য থেকে স্পেসিফিক দেশে, বিশেষ করে মিডল্ ইষ্ট কানট্রিগুলিতে মেয়েদের পাঠান হচ্ছে কিনা?

**শ্রীজ্যোতি বসু :** এ রকম কোন ঘটনা আমাদের জানা নেই, আপনার যদি জানা থাকে, আমাকে জানাবেন।

## ফায়ার ব্রিগেড স্টেশন স্থাপন

*৪৫৮এ। (অনুমোদিত প্রশ্ন নং *২১৬৭) **শ্রীচিত্তরঞ্জন বিশ্বাস :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে নদীয়া জেলার করিমপুর বাজারে ফায়ার ব্রিগেড স্টেশন স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত স্টেশনটি কবে নাগাদ চালু হইবে বলিয়া আশা করা যায় ?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## ইসলামপুর ও কালিয়াগঞ্জের কলেজে বিজ্ঞান বিভাগ প্রবর্তন

*৪৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৫।) **শ্রীস্বদেশ চাকী ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইসলামপুর ও কালিয়াগঞ্জের কলেজ দুইটিতে বিজ্ঞান বিভাগ চালু আছে কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে, বিজ্ঞান বিভাগ খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে কোন্ বছর ঐ বিজ্ঞান বিভাগ খোলা হইবে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** (ক) না।

(খ) এবং (গ) ইসলামপুর কলেজে বিজ্ঞান বিভাগ খোলার প্রস্তাব বিবেচনাধীন আছে। কালিয়াগঞ্জ কলেজের নিকট হইতে এরূপ কোন আবেদন পাওয়া যায় নি।

## Renovation of power units of Durgapur Projects Ltd.

***460.** (Admitted question No. *945.) **Shri AMAR BANERJEE : Will** the Minister-in-charge of the Public Undertakings Department be pleased to state—

(a) whether a programme for renovation of the existing power units of Durgapur Projects Ltd. is being implemented as a Centrally sponsored scheme ; and

(b) if so—

(i) the particulars of assistance received from the Government of India for this programme.

(ii) what is the latest information about the progress in the matter, and

(iii) when is the renovation programme likely to be completed ?

**Shri Jyoti Basu :** (a) Yes. Partly.

(b) (i) Durgapur Projects Ltd. received Rs. 581 lakhs from Government of India as loan for this programme upto the end of March, 1987.

(ii) Up-to the end of March, 1987 the progress of work for the Centrally sponsored activities is 24·53% approximately.

(iii) Most of the Centrally sponsored activities are likely to be completed by March, 1988. Only a few items with long delivery schedule of material supply may take a little longer time for completion.

**Shri Prabuddha Laha :** Will the Hon'ble Chief Minister be pleased to state as to whether it is a fact that although the Central Government is ready and willing to give enough money for renovation of the existing power unit but non-performance of the State Govt. is responsible for the slow progress of the renovation scheme ?

**Mr. Speaker :** Mr. Laha, where you have found in the reply of the Hon'ble Chief Minister that the Central Government is ready and willing to provide money ?

**Shri Prabuddha Laha :** Sir, it is a centrally sponsored scheme and it has been admitted by the Chief Minister. So, I have asked it to the Hon'ble Chief Minister.

**Mr. Speaker :** Durgapur projects Ltd. received Rs. 581 lakhs. Now the question involves further finance.

**Shri prabuddha Laha :** Sir, please let the Hon'ble Chief Minister clarify it.

**Mr. Speaker :** The question could not be allowed in that form.

**Shri Prabuddha Laha :** Will the Hon'ble Chief Minister be pleased to state whether the CITU trade union is responsible for the slow progress of this Centrally sponsored scheme ?

**Shri Jyoti Basu** : CITU is a responsible trade union unlike INTUC.

**শ্রীতরুণ চ্যাটার্জী** : মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, দুর্গাপুর প্রজেক্ট পাওয়ার প্ল্যান্টে সপ্তম ইউনিটের জন্য কেন্দ্রীয় সরকার কোন অনুমোদন দিয়েছেন কি ? অনুমোদন দিয়ে থাকলে কত টাকা এই সপ্তম ইউনিটের জন্য ধরা আছে ?

**শ্রীজ্যোতি বসু** : সপ্তম ইউনিট সম্বন্ধে বলতে পারবো না, এরজন্য নোটিশ দিতে হবে।

### New College at Kalimpong

***461.** ( Admitted question No. *410. ) **Shri MOHAN SING RAI :** Will the Minister in-charge of the Education ( Higher ) Departmeut be pleased to state—

(a) whether the Government has any proposal to set up a new College at Kalimpong ; and

(b) if the answer to (a) be in the affirmative, when it is likely to take shape ?

**Shri Jyoti Basu** : (a) No.
(b) Does not arise.

**Shri Mohan Singh Rai** : Will the Hon'ble Chief Minister be pleased to state that in view of the fact that Kalimpong is a big hill constituency and one college may not be sufficient for the students there, whether the Government is thinking to set up another college there ?

[ 12-50—1-00 P. M. ]

**Shri Jyoti Basu** : I have already replied that at the moment there is no such contemplation to set up another college. There is a college in Kalimpong, Karseong. There is the Loreto College—then Silician College, Siliguri College of Commerce, Siliguri Mahila College, St. Joseph's College, Sonada College—which is not functioning but it has been sanctioned ; then there is the Darjeeling Government College. Therefore, in Kalimpong,

there is, at the moment, no such plan to set up another college. If the need arises we may consider, such as in Darjeeling itself where we are considering for another college or how the existing one can be extended, because we are aware that there are enough students but sometimes they do not get admission.

**Shri Mohan Sing Rai :** Thank you, Sir,

**Promotion of Constables**

*462. (Admitted question No. *993.) **Shri Subrata Mukhopadhyay :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state that—

(a) how many constables of the Calcutta Armed Police have been promoted to the rank of Additional sub-inspector during the period from 1-1-82 to 31-12-86 ; and

(b) how many constables of the West Bengal State Armed Police have been promoted to the rank of Additional S. I. during the aforesaid period ?

**Shri Jyoti Basu :** (a) and (b) There is no post as Additional Sub-Inspector of Police in the West Bengal Police and the Calcutta Police.

**Shri Saugata Roy :** Sir, there was a small mistake—technical mistake—in our framing up the question.

**Mr. Speaker :** The question—as it has come, the answer has also come out on that basis.

**Shri Saugata Roy :** May I know from the Hon'ble Chief Minister if he has got the information about how many of these Constables are now there who have been promoted to the rank of Assistant Sub-Inspector ?

**Mr. Speaker :** Give him a notice and he will reply,

## ক্যানিং-এ নতুন মহকুমা

*৪৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৭)। **শ্রীসুভাষ নস্কর ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ চব্বিশ পরগনা জেলার ক্যানিং-এ নতুন মহকুমা স্থাপনের কোন প্রস্তাব সরকারের কাছে এসেছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, প্রস্তাবটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** (ক) হ্যাঁ।

(খ) এ সম্বন্ধে প্রেসিডেন্সি বিভাগের কমিশনারের কাজ থেকে প্রয়োজনীয় তথ্য চাওয়া হয়েছে।

**শ্রীসুভাষ নস্কর ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি অন্য কোন স্থানে অনুরূপ মহকুমা করার জন্য কোন প্রস্তাব এসেছে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** আমাদের এ. আর. সি. অর্থাৎ এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটির রিপোর্টে যে সুপারিশ ছিল সেই অনুযায়ী দরখাস্ত পাওয়া গেছে, যেটা একটু বিবেচনা করা হচ্ছে। এ. আর. সি. সি'র রিপোর্ট অনুযায়ী যেমন ক্যানিং সম্বন্ধে বলেছিলাম সেই রকম কুলতলি, গোসাবা, জয়নগর এদের সম্বন্ধেও আলোচনা হচ্ছে।

**শ্রীসুভাষ নস্কর ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি—এই রিপোর্ট জনপ্রতিনিধিদের কাছে আসবে কিনা বা তাঁদের জানবার অধিকার আছে কিনা, বা জানান হবে কিনা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** যদি পূর্ণাঙ্গ কোন রিপোর্ট আমাদের কাছে থাকে, সুপারিশ অনুযায়ী আমরা গ্রহণ করি তাহলে নিশ্চয় পেতে পারেন। প্রশ্নটা হচ্ছে সরকারী সিদ্ধান্ত নেবার আগে জনপ্রতিনিধিদের মতামত নেওয়া হবে কিনা আমার মনে হয় নেওয়া উচিত।

**শ্রীপ্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি—ক্যানিংয়ে যেমন এই মহকুমা স্থাপনের জন্য প্রস্তাব এসেছে অনুরূপভাবে অন্য কোন জায়গা থেকে অনুরূপ প্রস্তাব আপনার কাছে এসেছে কিনা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** আরও জায়গার নাম তো আমি করেছি, যেমন ক্যানিং ছাড়া কুলতলি, জয়নগর, বাসন্তী, গোসাবা।

there is, at the moment, no such plan to set up another college. If the need arises we may consider, such as in Darjeeling itself where we are considering for another college or how the existing one can be extended, because we are aware that there are enough students but sometimes they do not get admission.

**Shri Mohan Sing Rai :** Thank you, Sir,

### Promotion of Constables

*462. (Admitted question No. *993.) **Shri Subrata Mukhopadhyay :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state that—

(a) how many constables of the Calcutta Armed Police have been promoted to the rank of Additional sub-inspector during the period from 1-1-82 to 31-12-86 ; and

(b) how many constables of the West Bengal State Armcd Police have been promoted to the rank of Additional S. I. during the aforesaid period ?

**Shri Jyoti Basu :** (a) and (b) There is no post as Additional Sub-Inspector of Police in the West Bengal Police and the Calcutta Police.

**Shri Saugata Roy :** Sir, there was a small mistake—technical mistake—in our framing up the question.

**Mr. Speaker :** The question—as it has come, the answer has also come out on that basis.

**Shri Saugata Roy :** May I know from the Hon'ble Chief Minister if he has got the information about how many of these Constables are now there who have been promoted to the rank of Assistant Sub-Inspector ?

**Mr. Speaker :** Give him a notice and he will reply,

**শ্রীশিবপ্রসাদ মালিক ঃ** আরামবাগ মহকুমাতে কোন শিল্প নেই। ওখানে কোন শিল্প গড়ে তোলার আপনার কোন প্রস্তাব আছে কি ?

**শ্রীজ্যোতি বসুঃ** শিল্প গড়ার কোন প্রস্তাব নেই। তবে আপনি কোন কিছু ফাইলে দিয়েছেন কিনা জানি না।

**শ্রীশিবপ্রসাদ মালিক ঃ** সেখানে আলু থেকে এ্যালকোহল করবার কোন প্রস্তাব আছে কি ?

**শ্রীজ্যোতি বসুঃ** আলু থেকে এ্যালকোহল তৈরী করবার ব্যাপারে যাদবপুর ইউনিভার্সিটির বিশেষজ্ঞগণ বলেছেন যে, এটা সম্ভব। আমরা বর্তমানে এটা খতিয়ে দেখছি, কারণ রাজ্যে আলুর উৎপাদন এত বেড়েছে যে অনেক সময় বাজারে এর দাম পড়ে যাচ্ছে। সেইজন্য যাতে আলুকে অন্যভাবে ব্যবহার করা যায় তার জন্য গুরুত্ব দিয়ে এটা আমরা দেখছি।

**Service conditions for Librarians of Colleges**

*466. (Admitted question No. *1514.) **Shri Satyanarayan Singh** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) whether the Government has any proposal to frame service rules for College Librarians and to give them the status accorded to college teachers ; and

(b) if so, the steps, in details, taken/proposed to be taken in this regard ?

**Shri Jyoti Basu : (a) For Govt. Colleges**

(i) Librarians of Govt. Colleges are treated as non-teaching employees and they are governed by the Rules under West Bengal Service Rules as applicable to State Govt. employees.

(ii) **For Non-Govt. Colleges :**

According to the University Acts, Librarians are neither teaching staff nor are they considered as non-teaching staff. They form an exclusive category.

Librarians of non-Govt. Colleges are to be guided by the provisions of the Statutes/rules of the concerned affiliating University.

(b) Does not arise.

**Shri Saugata Roy :** Sir, librarians both in Government and non Government Colleges in West Bengal have been demanding for a long time that they be given the status equal to the teaching staff of colleges. May I ask the Hon'ble Chief Minister whether he is considering the changing of the University Statute in order to give the status of teaching staff ?

**Shri Jyoti Basu :** At the moment we are not considering it.

## মুর্শিদাবাদ জেলায় নির্বাচনী সংঘর্ষ

*৪৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৬।) **শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত সাধারণ নির্বাচনের সময় মুর্শিদাবাদ জেলার নবগ্রাম নির্বাচনী কেন্দ্রে হামলা হওয়ার কোন সংবাদ পাওয়া গেছে কি ; এবং

(খ) পাওয়া গেলে—

(১) কতবার ঐরূপ হামলা হয়েছিল, এবং

(২) ঐ হামলার ফলে কতজন আহত হয়েছিল ?

**শ্রীজ্যোতি বসুঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) ১টি হামলার সংবাদ পাওয়া গেছে।

(২) ১ জন।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন, ঐ যে হামলা হয়েছে তাতে কয়জন গ্রেপ্তার হয়েছে এবং যদি গ্রেপ্তার হয়ে থাকে, তারা কোন্ দলের লোক ?

**শ্রীজ্যোতি বসুঃ** এটা ইলেকশনের সময়কার ঘটনা ; ১৪-৩-১৯৮৭ তারিখে মুর্শিদাবাদ জেলার নবগ্রাম পুলিশ ষ্টেশন এলাকায় ঘটেছিল। রিপোর্টে বলা হয়েছে সেখানে পোষ্টারিং রত একজনের উপর বোম ছুড়লে শ্রীআলাউদ্দিন নামে একজন সি. পি.

এম. সাপোর্টার সেই বোমার আঘাতে আহত হন এবং তাঁকে হাসপাতালে নিয়ে যেতে হয়। কিন্তু কোন গ্রেপ্তারের খবর আমার কাছে নেই বলে বলতে পারছি না।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** সেখানে সেই বোম কারা সি. পি. এমের উপর ছুড়েছিল সেই খবর আপনার কাছে আছে কি ?

**শ্রীজ্যোতি বসুঃ** এটা তো আমি এইভাবে বলতে পারবো না যে, যেহেতু সেখানে সি. পি. এম. কর্মী আহত হয়েছেন সেহেতু কংগ্রেস সেই বোম ছুড়েছে। আমার কাছে এ-সম্পর্কে কোন রিপোর্ট নেই।

**শ্রীমান্নান হোসেনঃ** নবগ্রাম থানার বাগমারা, নারকেল বাড়ী অঞ্চলের অনেক কংগ্রেস সমর্থক স্থানীয় বিধায়ক এবং গুণ্ডাবাহিনীর আক্রমণে বাড়িছাড়া হয়ে গেছে বলে আপনার কাছে কোন খবর আছে কিনা ?

**মিঃ স্পীকারঃ** এটা হয় না, নট এ্যালাউড। দি কোশ্চেন আওয়ার ইজ ওভার।

**Starred Questions were not reached and answers thereto laid on the Table**

**Commision for Planning of Higher Education in West Bengal**

***468.** (Admitted question No. *2067) **Dr. Hoimi Basu**: Will the Minister-in-charge of ihe Education (Higher) Deptt. be pleased to state—

(a) whether the State Government had set up any Commission for Planning of Higher Education in West Bengal ; and

(b) if so—

(i) the name of that Commission, and

(ii) the major recommendations, if any, of this Commission since received by the Government ?

Minister-in-charge of the Education (Higher) Deptt. :

(a) and (b): The Report of the Commission for Planning of Higher Education in West Bengal in 526 pages has already been furnished to the W. B. Assembly Secretariat Library.

## ময়ূরাক্ষী কটন মিল

*৪৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২৫।) **শ্রীধীরেন্দ্রনাথ সেন:** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার অবস্থিত ময়ূরাক্ষী কটন মিলটি বেশ কয়েক বৎসর যাবৎ বন্ধ আছে; এবং

(খ) সত্য হলে—

(১) কোন সময় থেকে ঐ কারখানাটি বন্ধ রয়েছে,

(২) এই বন্ধ হওয়ার কারণ কি, ও

(৩) এই কারখানাটি সত্বর চালু করার জন্য সরকার কি কি ব্যবস্থা নিচ্ছেন?

**The Minister-in-charge of the Commerce and Industry Deptt.:**

(ক) হ্যাঁ, ময়ূরাক্ষী কটন মিলটি বর্তমানে বন্ধ আছে।

(খ) (১) ১৯৮৬ সালের মে মাসের তৃতীয় সপ্তাহ থেকে কারখানাটি বন্ধ আছে।

(২) কারখানাটি চালাইবার জন্য যথেষ্ট পরিমাণ অর্থের অভাবই এই বন্ধ হওয়ার মুখ্য করেন।

(৩) এই কারখানাটি সত্বর চালু করার জন্য সরকার আর্থিক সংস্থাগুলির সঙ্গে আলাপ আলোচনা করছেন।

## গোলাবাড়ী থানা সংস্কার

*৪৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৯১০।) **শ্রীঅশোক ঘোষ:** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গোলাবাড়ী থানাটি সংস্কারের কোন পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে,—

(১) এই কাজ বর্তমানে কি পর্যায়ে আছে,

(২) এই কাজে দেরীর, যদি কিছু থাকে, কারণ কি, এবং

(৩) কতদিনে এই কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**The Minister-in charge of the Home ( Police ) Deptt. :**

(ক) হ্যাঁ।

(খ) (১) মোট ৩৮,১৯,৪৬০ টাকার প্রশাসনিক অনুমোদনের সরকারী আদেশ দেওয়া হয়েছে। ১৯৮৭-৮৮ আর্থিক বছরে এই কাজটির জন্য ৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(২) চলতি আর্থিক বৎসরে কাজটি আরম্ভ করার জন্য পূর্ত দপ্তরকে বলা হয়েছে।

(৩) ঠিক কবে শেষ হবে এখনই বলা সম্ভব নয়। তবে, সবকিছু পরিকল্পনা মাফিক চলিলে, ১৯৮৮-৮৯ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

## বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়

*৪৭১। ( অনুমোদিত প্রশ্ন নং *৫২২। ) **শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ:** শিক্ষা ( উচ্চতর ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে বর্তমানে কি কি বিভাগ চালু করা হয়েছে ;

(খ) উক্ত বিশ্ববিদ্যালয়ের জন্য পশ্চিমবঙ্গ সরকার থেকে এ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে ; এবং

(গ) তন্মধ্যে কেন্দ্রীয় সরকার কত টাকা সাহায্য করেছেন ?

**The Minister-in-Charge of the Education (Higher) Deptt. :**

(ক) মেদিনীপুরে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে বর্তমানে নিম্নলিখিত ৬টি স্নাতকোত্তর বিভাগ চালু করা হয়েছে :

(১) গ্রামীন অর্থনীতি প্রধান ধনবিজ্ঞান।

(২) ভারতীয় পরিবেশে পাঠ্য রাষ্ট্রনীতি ও গ্রামীন প্রশাসন।

(৩) ব্যবস্থাপনাসহ বাণিজ্য।

(৪) কম্প্যুটার বিজ্ঞান ও সামুদ্রিক বিজ্ঞান সহ-ফলিত গণিত।

(৫) উপজাতি সংস্কৃতি প্রধান নৃতত্ত্ব।

(৬) গ্রন্থাগার ও তথ্যবিজ্ঞানে স্নাতকোত্তর পাঠক্রম।

(খ) উক্ত বিশ্ববিদ্যালয়ের জন্য এ পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার থেকে মোট ৩ কোটি ৬৪ লক্ষ ১৬ হাজার টাকা খরচ করা হয়েছে।

(গ) কেন্দ্রীয় সরকার এখনও এই বিশ্ববিদ্যালয়ের জন্য কোনরূপ অর্থ সাহায্য দেননি।

**বি এস এফ-দের আচরণ**

*৪৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৪।) **শ্রীশিশ মহম্মদঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার সুতি থানার গঙ্গাতীরবর্তী এলাকায় বসবাসকারী কিছু সংখ্যক সংখ্যালঘু ব্যক্তি মাঝে মাঝেই বি. এস. এফ. কর্তৃক নিগৃহীত হচ্ছেন—এই মর্মে কোন সংবাদ সম্প্রতি সরকারের কাছে এসেছে কি; এবং

(খ) এসে থাকলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**The Minister-in-charge of the Home (Police) Deptt. :**

(ক + খ)—ঐ অঞ্চলে বি. এস. এফ. কর্তৃক সংখ্যালঘু সম্প্রদায়কে নিগৃহীত করার কোন সংবাদ সরকারের নিকট নেই। ফসল কাটাকে কেন্দ্র করে স্থানীয় বাসিন্দারা বি. এস. এফ. ক্যাম্প নিকটে থাকায় তাদের কাছে নালিশ করে ও তাহারা ব্যবস্থা নেয়।

**মেখলিগঞ্জ মহকুমায় মহাবিদ্যালয় স্থাপন**

*৪৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫৫।) **শ্রীসদাকান্ত রায়ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি –

(ক) কোচবিহার জেলার মেখলিগঞ্জ মহকুমায় কোন মহাবিদ্যালয় স্থাপনের পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাত উক্ত পরিকল্পনা কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

The Minister-in-charge of the Education (Higher) Deptt. :

(ক) এরূপ কোন পরিকল্পনা বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## তেহট্ট ১ নং ব্লক বি. ডি. ও. অফিস আক্রমণ

*৪৭৬।. (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৮।) **শ্রীমাধবেন্দু মোহান্তঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১৭ই মার্চ ১৯৮৭ তারিখে কতিপয় দুষ্কৃতকারী কর্তৃক নদীয়া জেলার তেহট্ট ১ নং ব্লকের বি. ডি. ও. অফিস আক্রমণ, জিনিসপত্র ভাঙ্গচুর এবং বি. ডি. ও.-কে নিগ্রহের কোন ঘটনা সম্পর্কে সরকার অবহিত আছেন কি : এবং

(খ) থাকলে, ঐ বিষয়ে কি ব্যবস্থা নেওয়া হয়েছে ?

The Minister-in-charge of the Home (Police) Deptt. :

(ক) হ্যাঁ।

(খ) ঘটনাটি তেহট্ট থানায় ১৭-৩-৮৭ তারিখে ৫৯৩ নং কেস হিসাবে নথিভুক্ত করা হয়েছে।

## সীমান্তে চোরাকারবার

*৪৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৫।) **শ্রীপ্রভঞ্জন কুমার মণ্ডলঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সম্প্রতি সুন্দরবনে একদল সশস্ত্র স্মাগলার বাংলাদেশ ও পশ্চিমবঙ্গের মধ্যে অবাধ ব্যবসা চালাইতেছে—এই মর্মে কোন তথ্য বা সংবাদ সরকারের কাছে আসিয়াছে কি : এবং

(খ) আসিয়া থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**The Minister-in-charge of the Home (Police) Deptt. :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

## দূরপাল্লাগামী বাসে ডাকাতি

*৪৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *২১৮৭।) **শ্রীগণেশচন্দ্র মণ্ডল :** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৬-৮৭ সালে পশ্চিমবঙ্গে দূরপাল্লাগামী বিশেষতঃ রাত্রে বাসগুলিতে কতগুলি ডাকাতির ঘটনা ঘটেছে ; এবং

(খ) ঐ দূরপাল্লাগামী বাসযাত্রীদের নিরাপত্তার জন্য এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

**The Minister-in-charge of the Home (Police) Deptt. :**

(ক) ১৯৮৬ সালে ২২টি এবং ১৯৮৭ সালে (এপ্রিল মাস পর্যন্ত) ৬টি।

(খ) হাইওয়েগুলিতে ব্যাপক পুলিশি টহলদারীর ব্যবস্থা করা হয়েছে। বিভিন্ন দূরপাল্লার বাসে সশস্ত্র প্রহরায় ব্যবস্থা করা হয়েছে ; এবং এই ব্যাপারে যুক্ত সন্দেহভাজন ব্যক্তিদের প্রতি বিশেষ নজর রাখা হয়েছে।

## মানবাজার ২ নং ব্লকে নতুন থানা

*৪৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *২২৬৩।) **শ্রীলক্ষ্মীরাম কিস্কু :** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার মানবাজার ২ নং ব্লকে একটি নূতন থানা স্থাপন করার প্রস্তাব সরকারের আছে ; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাত উক্ত প্রস্তাব বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায় ?

**The Minister-in-charge of the Home (Police) Deptt. :**

(ক) হ্যাঁ।

(খ) আশা করা যায় যে, ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে থানা স্থাপিত হতে পারে।

### চলচ্চিত্র শিল্পের প্রসার

*৪৭৯এ (অনুমোদিত প্রশ্ন নং *২১০ ।) **শ্রীসুভাষ গোস্বামী**ঃ তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

নগর ও পুর এলাকা বহির্ভূত কোন স্থানে চলচ্চিত্র শিল্পের প্রসারের জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি ?

The Minister-in-charge of the Information and Cultural Affairs Deptt. :

এই বিষয়ে কোন নির্দিষ্ট পরিকল্পনা বর্তমানে সরকারের নেই।

### Air and Noise Pollution by the C. S. T. C. Buses

***479B.** (Admitted question No. *105) **Shri Deoki Nandan Poddar :** Will the Minister-in-charge of the Transport Deptt. be pleased to state—

(a) whether some of the buses of Calcutta State Transport Corporation (C. S. T. C.) are causing air and noise pollution by emitting excessive smoke and using pressure horns ;

(b) if so :

(i) the number of such buses in the fleed of C. S. T. C. ; and

(ii) whether necessary steps have been taken to check/prevent such air and noise pollution by C. S. T. C. buses ?

The Minister-in-charge of the Transport Deptt. :

(a) Yes, some of the Semi-articulated double deck buses emit some times excessive black smoke causing air pollution.

(b) No CSTC bus cause noise pollution.

(i) Only 27 SADD buses, sometimes caused air pollution in the last three months ;

(ii) The CSTC has already taken appropriate steps to Check air-pollution by its buses in the following manner ;

(a) Changing of low powered engines of the S. A. D. D. buses by high powered ones.

(b) Regular checking of FIP ; Injecter and other parts of the buses to ensure their proper functioning so that excessive emission of smoke by any bus is prevented.

## দার্জিলিং জেলায় কর্তব্যরত অবস্থায় নিহত পুলিশ কর্মী

*৪৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৫।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান:** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৬ সালে এবং ১৯৮৭ সালের এপ্রিল মাস পর্যন্ত সময়ে, দার্জিলিং জেলায় কোন পুলিস কর্মী কর্তব্যরত অবস্থায় নিহত হইয়াছেন কি ?

(খ) হইয়া থাকিলে, ঐরূপ পুলিস কর্মচারীর সংখ্যা কত ; এবং

(গ) উক্ত নিহত পুলিস কর্মীদের পরিবারবর্গকে আর্থিক সাহায্যের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**The Minister-in-charge of the Home (Police) Deptt. :**

(ক) হ্যাঁ।

(খ) ৬ জন রাজ্য পুলিশ কর্মী এবং ৩ জন সি. আর. পি. জওয়ান।

(গ) নিহত পুলিশ কর্মীর পরিবারবর্গকে ক্ষতিপূরণ হিসাবে আর্থিক সাহায্য দেওয়ার যাবতীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

[1-00—1-10 P.M.]

**Mr. Speaker :** I have received one notice of Calling Attention from Shri Sadhan Chattopadhyay and Shri Nayan Chandra Sarkar on the subject of Pollution in Mathabhanga and Churni river due to throwing of factory waste from Bangla Desh.

The Minister-in-charge will please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Mollah :** On the 24th instant.

**শ্রীঅমলেন্দ্র রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি একটা প্রিভিলেজ মোসান মুভ করছি। অধ্যক্ষ মহাশয়, গুরুতর অভিযোগ আজকে এই বিধানসভার বিরুদ্ধে করা হয়েছে এবং পরোক্ষভাবে বলা চলে এই অভিযোগ আপনার বিরুদ্ধে। অভিযোগ করা হয়েছে এই বিধানসভার বিরোধি দলের সদস্যরা রাজ্যের মানুষের দুঃখ কষ্টের কোন প্রশ্ন নিয়ে আলোচনা করার সুযোগ পাচ্ছেন না, এই সুযোগ তাঁদের দেওয়া হচ্ছে না। এই রকম অভিযোগ বিধানসভার বিরোধি দলের বিভিন্ন সদস্য তাঁদের নেতার কাছে করেছেন এবং শুনছি যে এই ব্যাপারে উপযুক্ত কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করার জন্য বিরোধি দলের যিনি নেতা তাঁকে পূর্ণ দায়িত্ব দেওয়া হয়েছে। তারপর অভিযোগ করা হয়েছে তা সত্ত্বেও যদি এইভাবে তাঁদের অধিকার থেকে বঞ্চিত করা হয় তাহলে সংসদীয় বিরোধি দলের নেতাদের এখানে বিধানসভায় নিয়ে এসে দেখানো হবে পশ্চিমবাংলায় গণতন্ত্রের অবস্থা কি হয়েছে। আরো অভিযোগ করা হয়েছে যে যদি এর প্রতিকার এখানে না হয় তাহলে এসপ্লানেড ইষ্টে এর প্রতিবাদে এবং এর বিরুদ্ধে অবস্থান করা হবে এবং তার তারিখও ঠিক করে ফেলা হয়ে গেছে এবং সেটা হ'ল আগামী ২৯শে জুন। সেই দিন যদি বিধানসভা চলে তাহলে যতক্ষণ পর্যন্ত বিধানসভা চলবে ততক্ষণ পর্যন্ত সেই অবস্থান চলবে। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই যে অভিযোগ এই অভিযোগ নিশ্চিতভাবে বিধানসভার অধিকারকে ক্ষুন্ন করছে এবং It is a breach of privilege and at the same time contempt of the House. সেই ব্যাখ্যা আমাকে নিশ্চয়ই করতে হবে না। স্যার, আপনি কাউল এ্যাণ্ড সাকধার-এর থার্ড এডিসান ২০১ পাতায় দেখুন সেখানে ব্রিচ অফ প্রিভিলেজ এ্যাণ্ড কনটেম্পট অফ দি হাউস কোন ক্ষেত্রে হবে সেটা পরিষ্কার বলে দেওয়া আছে এবং পেজ ২২৩-তে নির্দিষ্টকরণ করা হয়েছে যে কোন ক্ষেত্রে রিফ্লেকটিং অব দি হাউস হয়, নির্দিষ্ট করে বলে দেওয়া হয়েছে সেটা। যদি মেস পার্লামেনটারী প্রাকটিস্-এর ১৩৬ পৃষ্ঠা এবং ১৫৩ পৃষ্ঠা দেখেন তাহলে দেখবেন সেখানে সেটা পরিষ্কার বলে দেওয়া আছে যে এটা প্রাকটিক্যালি কারবিং করা হচ্ছে হাউসকে এবং হাউসকে ডিসক্রেডিটেড করার চেষ্টা করা হচ্ছে। মেস পার্লামেনটারী প্রাকটিসে আপনাকে দেখাতে চাচ্ছি সরাসরি ভাবে, পরোক্ষভাবে বিধানসভার যদি সম্মানহানীর চেষ্টা করা হয় তাহলে ব্রিজ অফ প্রিভিলেজ এ্যাণ্ড কনটেম্পট অফ দি হাউস হবে। এমন কি যেখানে পরোক্ষ ভাবে নয়, সরাসরিভাবে নয় যদি কটাক্ষ করার চেষ্টা করা হয় তাহলে ব্রিজ অফ প্রিভিলেজ এ্যাণ্ড কনটেম্পট অফ দি হাউস হবে।

It any act, though not tending directly to obstruct or impede the House in the performance of its functions, has a tendency to produce this result

indirectly by the House into ediem, contempt or ridicule or by lowering its authority, it constitutes contempt.

কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে গুরুতর অভিযোগ করা হয়েছে এবং এটা যিনি করেছেন, তিনি সামান্য ব্যক্তি নন, তিনি এই রাজ্যের কংগ্রেস ( ই ) দলের সভাপতি। অন্যদিকে তিনি ভারত সরকারের একজন রাষ্ট্রমন্ত্রী-বাণিজ্য দপ্তরের রাষ্ট্রমন্ত্রী। আপনি এ হেন একজন ব্যক্তিকে ইরেসপন্‌সিবল্‌ পার্সন বলতে পারেন না। যদি কোন ইরেস্‌পন্‌সিবল্‌ পার্সন এই ধরণের কোন অভিযোগ করে, তাহলে সেটাকে ট্রিভিয়াল ম্যাটার বলে আমাদের ডিগ্‌নিটির কথা বিবেচনা করে আমাদের হাউসে আমরা বিচার করতে পারি। কিন্তু অত্যন্ত দায়িত্বশীল পদে যিনি আসীন আছেন, তাঁর তরফ থেকে যেখানে এই ধরণের গুরুতর একটা অভিযোগ করা হয়েছে, তখন এটাকে সামান্য একটা ব্যাপার বলে আমাদের নিশ্চয়ই অগ্রাহ্য করা সঙ্গত হবে না। সেজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার অনুরোধ হচ্ছে, এই ব্যাপারটা নিয়ে এখানে আলোচনা করুন এবং আলোচনার পর সভাকে তার নিজের সিদ্ধান্তে আসতে সুযোগ করে দিন। তবে এখানে একটা অসুবিধা আছে, যাঁর বিরুদ্ধে আমরা এটা আনতে যাচ্ছি তিনি কংগ্রেস দলের পার্লামেন্টের একজন মেম্বার। বিধানসভার পার্লামেন্টের কোন মেম্বারের বিরুদ্ধে যদি ব্রিচ অফ প্রিভিলেজ বা কনটেম্পট অফ দি হাউস এই অভিযোগ আনতে হয়, কিম্বা পার্লামেন্টে বিধানসভার কোন সদস্য-এর বিরুদ্ধে ব্রিচ অফ প্রিভিলের বা কনটেম্পট অফ দি হাউস এই অভিযোগ আনতে হয়, তাহলে তারজন্য একটা নির্দ্দিষ্ট প্রসিডিওর আছে। আমাদের এখানে সেই নির্দ্দিষ্ট প্রসিডিওর আছে। আমি আপনাকে সেই নির্দ্দিষ্ট প্রসিডিওর ফলো করতে অনুরোধ করছি। সেই নির্দ্দিষ্ট প্রসিডিওর হচ্ছে আমরা এখানে মূল বিচারটা করতে পারবো না। আমরা এখানে দেখবো প্রাইমা ফেসি কেস এখানে আছে কিনা, যদি প্রাইমা ফেসি কেস থাকে, তাহলে আপনি এটাকে গ্রহণ করবেন এবং তারপর কাজ হবে এটাকে পার্লামেন্টে পাঠানো। কারণ এ সম্বন্ধে আসল বিচার সেখানেই হবে; কারণ যাঁর বিরুদ্ধে এই অভিযোগ, তিনি পার্লামেন্টের মেম্বার। আমার আর একটা অভিযোগ আছে, যিনি বিধানসভার বিরুদ্ধে এই গুরুতর অভিযোগ করেছেন, তিনি আদৌ এটা করেছেন কিনা তা আপনি যদি ভেরিফাই করতে চান, তাহলে আপনি তাঁর কাছে চিঠি লিখে জানতে চাইতে পারেন এবং তিনি যদি সে সম্বন্ধে জানান, তাহলে এ্যাকর্ডিংলি আমরা আমাদের প্রসিডিওরটা ঠিক করতে পারি। এবং আমরা এটা আদৌ বলেছেন কিনা তা ভেরিফাই করতে পারি, এই প্রশ্নে আমাদের এটা বিচার করা উচিত বলে আমি মনে করি। আপনি যদি এটা নিয়ে ভেরিফাই করে দেখতে চান, তাহলে আমার আপত্তির কোন

কারণ নেই। আপনার কাছে এই হচ্ছে আমার সাবমিশান। আপনি সবকিছু বিবেচনা করে যথাযথ প্রস্তাব গ্রহণ করুন।

**Mr. Speaker :** Mr. Sohan Pal, will not the Leader of the Opposition, Shri Abdus Sattar, be available today ?

**Shri Gyan Singh Sohan Pal :** I don't know, Sir.

**Mr. Speaker :** Then I would like to have your opinion on this matter. Have you seen the notice given by Shri Amalendra Roy ?

**Shri Gyan Singh Sohan Pal :** No, Sir, I have not seen the notice.

(At this stage, the copy of the notice was handed over to Shri Gyan Singh Sohan Pal.)

[ 1-10—1-20 P. M. ]

**Mr. Speaker :** Will you kindly enlighten me as to whether a member of the Parliament may, in other capacity as belonging to a political party, make any statement when a notice of privilege is moved against him ?

**Shri Gyan Singh Sohan Pal :** Before I make my submission I would like to draw your attention to Rule 227. I submit it for the information of the House:

"If the Speaker is satisfied that there is a prima facie case that a breach of privilege has been committed and that the matter is being raised at earliest opportunity he may allow the member to raise the matter as a question of privilege."

Sir, you have allowed Mr. Roy to raise the issue. Before I make my submission I would like to know from yourself whether you have allowed him to make his submission.

**Mr. Speaker :** I may remind you that it has been the past experience and convention of this House that we allow a member to raise a motion of privilege. Even in the case of member, belonging to your party, we have allowed that. It is nothing new. Why do you raise this point now ?

**Shri Saugata Roy :** You have not allowed me to raise that issue.

**Mr. Speaker** : I have allowed your members to raise privilege points without going into it. My intention is that I need the matters to be clarified here.

**Shri Gyan Singh Sohan Pal** : I take it that independently you have not been able to satisfy yourself, and that is why you are seeking the assistance and, if I may say so, you have been so kind enough to ask the other honourable members to come to a decision whether there is a prima facie case involved in this.

**Mr. Speaker** : More so very often from a senior member like you.

**Shri Gyan Singh Sohan Pal** : Sir, Mr. Roy is a senior member of this House. He has given notice of his intention to raise the question of privilege, involving a breach of privilege and contempt of the House, on a report purported to have been made by Shri Priya Ranjan Das Munshi, a member of Parliament and a Union Minister of State as also the President of the West Bengal Pradesh Congress Committee. Sir, the notice is based on a report published in the newspaper.

The same report has appeared in some other papers also, which he has not enclosed, but I hope you will kindly look into the same. If you kindly consider all the papers you will find that the report is varied from paper to paper. Without verifying the facts how you will know the correctness of the statement alleged to have been made by the honourable Member of the Parliament ? However, here the Member has with your consent raised the issue in this House.

Sir, you have on a number of occasions observed that a Privilege Motion should not be based on newspaper reports and that report should not be relied upon unless they are verified. In this case the honourable Member has already stated that he has not verified the report, and he has requested you to verify it. Suppose after verification, the report is found to be not correct ; But, Sir, the damage has already been done. What will be the remedy for the damages caused ? There will be no remedy.

Secondly, it is inconsistent with the dignity of the House to take cognizance of every statement made everywhere. Sir, I remember in the

Central Legislative Assembly in the year 1928 Mr. Patel made certain observations. I read for your information and as also for the information of the House. Kaul & Shakdher—Second edition Practice & Procedure of Parliament—page 240 runs as follows :

(a) In the Central Legislative Assembly a debate was raised on the floor of the House over certain remarks which had appeared in the Times of India and the London Daily Telegraph casting reflections on the conduct of the Assembly and impartiality of the Chair. Notice of a motion was given asking the House to place on record its severest condemnation of those attacks. In this connection, Speaker Patel made inter alia the following observations :

I have recently expressed the view that it is the inherent right of Assembly to condemn by a specific motion any attack made against itself or its Speaker. At the same time I am clearly of opinion that such a procedure should not be resorted to except in very exceptional circumstances. It goes without saying that to require the Chair to answer questions and enter into a controversy is wholly incompatible with the decorum and proceedings of the House, and derogatory to the dignity of the Chair, such a procedure must, therefore, be discouraged and deprecated."

Sir, firstly, as I submitted earlier, the report on which the notice has been based, has not been verified ; secondly, as it has been observed by the Hon'ble Speaker Mr. Patel which I have just read for your kind information that the House should not take cognizance of such statements except in very exceptional circumstances and even that too after proper verification of it, especially if it is found that the statements of this kind varies from paper to paper which has allegedly been made.

[1-20—1-30 P.M.]

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, my original question has remained unanswered. I wanted to know if a Member of Parliament in his capacity as President of a political party makes certain statement, will he get the protection of the Parliament ?

**Shri Gyan Singh Sohanpal :** Sir, he also remains a Member of Parliament.

**Mr. Speaker :** Mr. Sohanpal, if I want some clarifications, whether I would write to him direct or I should write to him through the Speaker of the Lok Sabha ? What do I do ?

**Shri Gyan Singh Sohanpal :** You take the decision yourself.

**Mr. Speaker :** I want your opinion.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, you are the supreme authority.

**Mr. Speaker :** Gyanji, the Chair has the perpetuity. You had to protect it. The Chair is under your protection. I want your guidance in this matter.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, you are the best judge.

**Mr. Speaker :** I seek a clarification from him. Whether I would write to him direct, or I would write to the Speaker ?

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I have already said my view. I have already given my opinion that it is inconsistent with the dignity of the House to take cognizance of such statements.

**Mr. Speaker :** I am not on the question of merit. It is an academical point. It is not on merit. I am asking an academical question, that, in this case, in seeking a clarification whether I would go through the speaker, or I would. Write to him directly ? ........No opinion ? ... ....Opinion reserved.

Mr. Amalendra Roy, if a Member of Parliament does some contemptuous act and a breach of privilege notice is given and if clarifications are required, whether the same will be sought from him direct or through the Speaker of the House of which he is the Member ?

**শ্রীঅমলেন্দ্র রায় :** এটা ব্যক্তিগত ব্যাপার। তিনি প্রেসিডেন্ট হন, আর পার্লামেন্টের মেম্বার হন ক্লারিফিকেশান তিনি দেবেন। তাঁর কাছ থেকে সরাসরি ক্লারিফিকেশান চাওয়ায় অসুবিধা কি আছে জানি না।

**Mr. Speaker :** There are certain procedures and norms that are to be followed.

**শ্রীঅমলেন্দ্র রায় ঃ** প্রাইমা ফেসি আপনি দেখবেন এবং যা কিছু করণীয় আপনি করবেন। প্রাইমা ফেসি যখন এষ্টাবিলিসড হবে তখন সে বিষয়ে আপনার যা করণীয় আপনি করবেন। অর্থাৎ বিচারের ক্ষেত্রে সেটা যাবে এবং সেটা প্রাইমা ফেসি এষ্টাবলিসড হবার পর।

**Mr. Speaker :** Another question. Mr. Gyan Singh Sohanpal has raised a very pertinent point which also needs to be sorted out. Different newspapers have given different version of the same statement—in that case what happens ?

**শ্রীঅমলেন্দ্র রায় ঃ** আমি আমার সাবমিশনের সময় বলেছি যদি এই রকম রিপোর্ট থাকে যেটা তিনি বললেন তাহলে সেটা It should be verified if necessary. আপনি যদি মনে করেন এটা ভেরিফাই না করে প্রোসিড করা ঠিক হবে না তাহলে সেটা আপনি বুঝবেন। তিনি বললেন ২/৩টি কাগজে ২/৩ রকম হতে পারে। আমি একটা কাগজ দেখেছি এবং সেটাই আমার ডকুমেন্ট যার ভিত্তিতে এটা এনেছি। ২/৩ রকমের রিপোর্ট হলে সেটা আপনি ভেরিফাই করবেন।

**Mr. Speaker :** Very well. My ruling is reserved. I will give my ruling later on.

Now zero hour

**শ্রীসুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে পঞ্চায়েত মন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন রাজ্যে যে সমস্ত দুস্থ এবং অক্ষম ব্যক্তি আছেন সরকার থেকে তাঁদের মাসে দু'বার রিলিফ দেওয়া হয়—জি. আর ১২ কে. জি. করে গম। ছাতনা ব্লকের ছাতনা ১নং গ্রাম পঞ্চায়েতে ঐ রকম দুস্থ ব্যক্তিদের ২৭ কুইন্টল গম বিলি করার জন্য দেওয়া হয়েছিল। কিন্তু আমরা দেখলাম সেখানকার পঞ্চায়েত প্রধান তার মনোনীত একজন এজেন্টের মাধ্যমে ঐ গম বিলি করার ব্যবস্থা করেন। সেই এজেন্ট সেই গম লিফটিং করার পর পঞ্চায়েত অফিসে তার থেকে ৩ বস্তা জমা রেখে বাকি ১৭ বস্তা গম সেই পঞ্চায়েত সচিবের ঘরে তোলেন, আরো ৭ বস্তা গম স্থানীয় হাসকিং মিলে পাঠিয়ে দেন। এই নিয়ে সোরগোল শুরু হয় এবং বিষয়টা থানা পুলিশের গোচরে আসে এবং পুলিশ তৎক্ষণাৎ বিষয়টার অনুসন্ধানে নামে। তখন তাড়াহুড়া করে পঞ্চায়েত সচিবের

ঘরে যেসব গম ছিল সেগুলি পঞ্চায়েত অফিসে নিয়ে আসে এবং হাসকিং মিলের গমগুলিও পঞ্চায়েত অফিসে নিয়ে আসে। এই ব্যাপারে পঞ্চায়েত সচিব সহ ৩ জন ব্যক্তির বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে, আরো ২ জনকে গ্রেপ্তার করা হয়েছে। পঞ্চায়েতটি কংগ্রেস পরিচালিত। আমি অনুরোধ করছি এই বিষয়ে একটি পূর্ণাঙ্গ তদন্ত হোক।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উত্থাপন করতে চাই, বিশেষ করে ক্রীড়ামন্ত্রী এখানে থাকলে ভাল হত। বেশ কয়েক বছর ধরে, এই বছরে বিশেষ করে আপনারা দেখেছেন খেলার মাঠে যে সমস্ত টিম খেলে তাদের ভেতর একটা দারুণ উত্তেজনার সৃষ্টি হয়, মাঠের ভেতরে প্লেয়াররা নিজেদের ভেতরে মারপিট করে। আজকে প্লেয়ারদের ভেতরে ড্রাগ এ্যাডিকসান চালু হয়েছে, একটা ড্রাগ খেয়ে টেম্পোর্যারি যাতে একটা ফোর্স গেন করতে পারে তার জন্য এই ড্রাগ প্লেয়াররা ব্যবহার করছেন এবং তার পরিনতি হচ্ছে খেলোয়াড়দের মধ্যে মাঠের ভেতরে মারপিট। এর ফলে কলকাতার যে ঐতিহ্য সেটা ডুবে যেতে বসেছে। এটা খেলার এথিক্সে হাইলি ইরেগুলার কাজ। তাই খেলার মাঠে যদি কোন প্লেয়ারকে দেখা যায় যে সে ড্রাগ এ্যাডিকটেড হয়ে খেলছে তা হলে তার সম্বন্ধে যেন তদন্ত করা হয় এবং তার সম্বন্ধে যেন উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয়।

[1-30—1-40 P.M.]

**Shri Gyan Singh Sohan Pal:** Sir, thank you very much for allowing me to make a special mention. Sir, in the discharge of my duties as a legislator I have come across different kinds of persons. They may be classified into three categories. One—persons who are intelligent and are conscious of the duties and responsibilities entrusted upon them. Second-persons who discharge their duties and responsibilities only when assisted or guided by others. Third—persons who are not intelligent and who are also not conscious of the duties and responsibilities entrusted upon them and who do not discharge their duties even when reminded by others, Unfortunately the Left Frond Government and its Ministers fall in the last category. I however, keep my comments reserved in respect of the new Finance Minister who has recently been inducted into the Government. Sir, I am obliged to make this observation because I have observed during

the past years that even matters brought to their notice they take no cognizance. Sir, you are aware article 323 of the Constitution of India which deals with the reports of the Public Service Commission. Sir, article 323(2) I read for the information of the House. It shall be the duty of a State Commission to present annually to the Governor of the State a report as to the work done by the Commission, and it shall be the duty of a Joint Commission to present annually to the Governor of each of the States the needs of which are served by the joint commission a reportes to the work done by the Commission in relation to that State, and in either case the Governor shall on receipt of such report, cause a copy thereof together with a memorandum explaining, as respects the cases, if any, where the advice of the Commission was not accepted, the reasons for such non-acceptance to be laid before the Legislature of the State.

Sir, one can understand a reasonable delay—say by one year or two years, but reports pertaining to the year 1975-76 and onwards were not presented to the House and in February 1986 I drew the attention of the Government i.e. the then Finance Minister, who is now the Chief Minister of the State. Thereafter some reports for the year 1980-81 were submitted in the House. Again reports pertaining to the year 1981-82 and onwards have not been presented to the House. Sir, as I said earlier delay by a year or so is understandable if the Government have flouted the recommendation of the Service Commission is a different matter. I requested the Hon'ble Chief Minister on the previous occasion that the officers responsible for the preparation and submission of the reports should be pulled off and they should not be allowed to commit such delay. I therefore, once again request the honourable finance minister, through you Sir, to kindly have the matter looked into and arrangements for the presentation of the reports as early as possible. Thank you Sir.

**Mr. Speaker :** Mr. Sohanpal, I think this malady has been continuing over the years even when you were a Minister. I request the Finance Minister to look into the matter. The members have every right to see the reports and so it should be sorted out forthwith.

Sir, I thank you for directing the Finance Minister in this regard. One minor clarification—it is not right to say that the malady is going on from the previous government. I have already made it clear in my submission that delay by a year or two is understandable.

**Mr. Speaker :** Mr. Sohan Pal, we have experienced that the same problems had prevailed during your regime.

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, till 1977, we were in the government. At that time, reports relating to the year 1975-76 and 1976-77 only were pending. Normally the reports are circulated to the concerned departments for their comments. This procedure takes almost a year or two. That is why I have submitted that one can understand the delay by a year or two. It is resonable. But one cannot understand as to why the Govt. should take five/eight years to present the report.

**Mr. Speaker :** Mr. Sohan Pal, attempts are being made so that the reports are submitted up-to-date as far as possible.

## Legislation

The West Bengal Taxation Tribunal Bill, 1987

**Mr. Speaker :** I have received two notices from Shri Rajesh Khaitan and Shri Saugata Roy. They want to oppose the introduction of the Bill. Unless the West Bengal Taxation Tribunal Bill, 1987 is moved, will it be admissible ? Mr. Amalendra Roy, what will be the procedure, should the introduction be opposed ?

**শ্রীঅমলেন্দ্র রায়ঃ** স্যার, উনি যে নোটিশ দিয়েছেন সেই নোটিশকে আপনি এ্যাডমিসিবল বলে মনে করছেন? আগে তো সেটা ঠিক হওয়া দরকার।

**Mr. Speaker :** As regards the procedure, should it be opposed after the introduction of the bill or before the introduction of the Bill, what is your opinion ?

**শ্রীঅমলেন্দ্র রায়ঃ** আগে ইন্ট্রোডাকসান করতে দিন, তারপর তো অপোজ করবেন।

**শ্রীনিরঞ্জন মুখার্জী**ঃ মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় ওয়েষ্ট বেংগল Taxation tribunal Bill, 1987 যেটা আমাদের সামনে উত্থাপন করেছেন, আমি তাকে পরিপূর্ণ ভাবে সমর্থন করছি। আমি এতক্ষণ ধরে আমাদের কিছু আইনজীবী এবং ঐ বেঞ্চের কিছু ভদ্রলোকের কথা মন দিয়ে শুনছিলাম। এতে আমার মনে হল যে এতদিন পরে আমাদের মাননীয় অর্থ মন্ত্রী ভীমরুলের চাকে ঘা দিয়েছেন। কারণ আজকে আমি ভেবেছিলাম যে এই বিলের সমর্থনে তারা বলবেন। এটা দেশের পক্ষে একটা যুগান্তকারী না হলেও এটা একটা গুরুত্বপূর্ণ বিল, মানুষের স্বার্থে একটা সুন্দর বিল। আমি এই সম্পর্কে একটু পরে আপনার কাছে বলবো এবং আমাদের মাননীয় অর্থ মন্ত্রীও বলেছেন। সেই বিলকে তারা সমর্থন না করে বিরোধিতা করলেন। এদের এই বিরোধিতা কেন ? এবং তাঁরা যা বললেন এবং যে ভাবে আলোচনাটা তাঁরা উত্থাপন করলেন, প্রতি পদে পদে তাঁরা বাধার সৃষ্টি করেছেন যাতে এই বিলটা উত্থাপিত না হয়। তাঁরা চান মামলা থাক। ওঁরা চান কায়েমী স্বার্থ, বাস্তুঘুঘু, যারা ট্যাক্স ফাঁকি দেবার জন্য বিভিন্ন কোর্টে কোর্টে দেশের শত শত কোটি কোটি টাকা ফাঁকি দিচ্ছে, এঁরা তাদের পক্ষের লোক। এটা তাঁরা আবার প্রমান করলেন ওঁদের বিরোধিতার মধ্যে। এই ধরণের বিল তো এখানে নতুন কিছু নয়। এই ধরণের ৩২৩বি'তে এই বিলটা করা হয়েছে। ৩২৩ এতে ঠিক এই ধরণের সম্পর্ণ এক ধরণের বিল আর একটা কেন্দ্রীয় সরকার করেছেন, তা নিয়ে সুপ্রীম কোর্টে মামলা হচ্ছে। যা নিয়ে সুপ্রীম কোর্টে রুলিং হয়েছে, যা এ.আই.আর. এ লিপিবদ্ধ করা হয়েছে। সেদিক দিয়ে এই বিলটা যতটা সম্ভব ভাল করার চেষ্টা করা হয়েছে। কিছু টেকনিক্যালিটিজ হয়তো থাকতে পারে। তা সংশোধন করার কথা বলতে পারেন। কিন্তু তাঁরা বিলটাকে ফাণ্ডামেণ্টালি বিরোধিতা করছেন। তাঁরা বলছেন কোর্টের জুরিসডিকশন চলে গেল। এই যে ট্রাইব্যুন্যাল করা হলো, এটা আরও ভাল ভাবে ব্যবস্থা করা হলো। একটু আগেই আমাদের অর্থ মন্ত্রী বললেন ১৪ লক্ষ মামলা সারা ভারতবর্ষে পড়ে রয়েছে। আমাদের পশ্চিম বাংলায় প্রায় চার হাজারের মত মামলা পেণ্ডিং রয়েছে এই ট্যাক্স সংক্রান্ত ব্যাপারে। এই ধরণের ঘটনায় প্রতি বছর ২৬০টি করে মামলা আসছে এ্যাভারেজে, তাতে ৫০টিরও বেশী গড়ে এই মামলার নিস্পত্তি হয় না। যার ফলে একবার কোর্টে ঢুকিয়ে দিতে পারলে ঐ সব আইনজীবীদের পোয়া বারো হয়ে গেল। সুতরাং তাঁরা চান না, এই ধরণের জনস্বার্থে যে বিল

আসছে, তা আসুক। দিনের পর দিন, বছরের পর বছর কোর্টের দরজায় গিয়ে পড়ে রয়েছে, তার কোন ব্যবস্থা হচ্ছে না, আর অন্য দিকে আমরা দেখছি এই ভাবে মামলা থাকার ফলে শত শত কোটি কোটি টাকার রাজস্ব ক্ষতিগ্রস্ত হচ্ছে। সাধারণ মানুষের হয়রানি হচ্ছে, সরকার সেই সব ট্যাক্স থেকে বঞ্চিত হচ্ছে। এই সব কারণে বামফ্রন্ট সরকার তার দৃষ্টিভঙ্গীর সঙ্গে সামঞ্জস্য রেখে, সাধারণ মানুষের স্বার্থে, দেশের স্বার্থে, জাতির স্বার্থে, আজ একটা সময়োপযোগী বিল আমাদের সামনে উপস্থিত করেছেন। আমরা মনে করেছিলাম, এই বিল উত্থাপন করার জন্য অন্ততঃ কংগ্রেস বেঞ্চ থেকে অন্যান্য যাঁরা কংগ্রেস সদস্য রয়েছেন, তাঁরা অভিনন্দন জানাবেন, অর্থ মন্ত্রীর এই প্রচেষ্টাকে, এই উদ্যোগকে সাধুবাদ জানাবেন। আমরা ভেবেছিলাম তাঁরা উৎসাহ দেখাবেন। কিন্তু আমি জানি কংগ্রেসের যে রাজনীতি, তাঁরা যে ভাবে চলেন, তাঁরা যে শ্রেণীর রাজনীতির মধ্যে দিয়ে বিচরণ করেন, কারণ তাঁদের রাজনৈতিক পার্টি চলে, তাতে তাঁরা নিশ্চয়ই ক্ষতিগ্রস্ত হবেন, তাঁদের এই ট্যাক্সের টাকা মেরে এই ভাবে দিনের পর দিন কোর্টের মাধ্যমে বিভিন্ন কায়দা কৌশল করে সরকারের টাকা, অন্যান্য ক্ষেত্রের টাকা নিয়ে তারা ইলেকশন ফাণ্ড তৈরী করেন।

[3-10—3-20 P.M.]

এর ফলে কায়মী স্বার্থের, ভেষ্‌টেড ইণ্টারেষ্টের গায়ে নিশ্চয়ই আঘাত লাগবে এবং এই জন্যই আমি বলছি ভীমরুলের চাকে ঘা পড়েছে, তাদের মধ্যে গুঞ্জন সৃষ্টি হয়েছে। সেই জন্যই বিরোধী পক্ষ এই বিলের বিরোধীতা করছেন। আজকে কোর্টের যা হাল হয়েছে তাতে বিচার দারুনভাবে বিলম্বিত হচ্ছে। আজকে এই সমস্ত ক্ষেত্রে দ্রুত নিষ্পত্তির জন্য এবং বিচার ব্যবস্থার গণতন্ত্রীকরণের জন্যই ট্রাইবুনালের ব্যবস্থা করা হচ্ছে। দু'জন জুডিসিয়ারি লোক এবং একজন টেক্‌নিক্যাল লোককে বিচারক করে ট্রাইবুনাল করা হবে। বিরোধী দলের মাননীয় সদস্য বললেন তাদের কাছ থেকে নাকি বিচার পাওয়া যাবে না। অথচ একজন হাই কোর্টের জজ্‌ সব পারবেন, তাঁর কাছে বিচার পাওয়া যাবে। এটা কোন্‌ ধরণের কথা আমি জানি না। ট্যাক্স সংক্রান্ত বিষয়ে বিচার করার জন্য ট্রাইবুনাল অনেক বেশী সময় দিয়ে, অনেক বেশী মন দিয়ে বিচার করতে পারবে এবং মানুষকে অনেক বেশী সুবিচারের সুযোগ দিতে পারবে। বিভিন্ন কায়দায় মানুষ এখানে অন্যায় বিচারের শিকার হবে না, এখানে মানুষ সরাসরি বিচারের সুযোগ পাবে। এমন কি যারা নিজেরা বিচারের জন্য ট্রাইবুনালের সামনে

যেতে পারবে না, তারা উকিল ইত্যাদির মাধ্যমে ট্রাইবুনালের সামনে তাদের বক্তব্য রাখতে পারবে। অবশ্যই এখানে কোর্টের চেয়ে অনেক বেশী সহজ সুযোগ মানুষ পাবে। সব চেয়ে বড় কথা হচ্ছে, সময় মত বিচারের ব্যবস্থা করা হচ্ছে বলেই আমি অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। এই বিল আনার জন্য আমি তাঁকে অভিনন্দন এবং ধন্যবাদ জানাচ্ছি। আমি আশা করি দেশের মানুষও তাঁকে অভিনন্দন জানাবে। আজকে ৪৪ লক্ষ মামলা পড়ে আছে। কলকাতাতেও হাজার হাজার মামলা পড়ে আছে। বিচারের জন্য মানুষ রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াচ্ছে। আজকে সেই সমস্ত মানুষরা নিশ্চয় সুবিধা পাবে। আমরা দেখছি ট্যাক্স মামলার ক্ষেত্রে বহু মানুষকে ভয়ানক হয়রান হতে হচ্ছে। তাদের মুক্তি দেবার জন্যই আজকে এই ব্যবস্থা করা হচ্ছে। এই উদ্দেশ্য নিয়েই বিল আনা হয়েছে বলে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। আইনের টেক্নিক্যাল পয়েণ্ট নিয়ে এখানে কয়েকজন আইনজীবী সদস্যর দীর্ঘ সময় ধরে কচ্‌কচি্‌ শুনলাম। তাঁরা অনেক কথাই বলেছেন, কিন্তু আমি মনে করি টেক্নিক্যাল ব্যাপারটাই বড় কথা নয়। অবশ্য ইতিপূর্বেই সুপ্রিম কোর্ট থেকে এ ধরণের আইনের বৈধতার সপক্ষে মত প্রকাশ করা হয়েছে, এ. আই. আর-রিপোর্ট-থেকে সঠিকভাবে এর প্রমান পাওয়া যায়। সেন্ট্রাল এ্যাডমিনিষ্ট্রেটিভ ট্রাইব্যুনাল য়্যাক্ট ১৯৮৫'র ক্লজ্‌ ৩২৩ (এ) এবং ৩২৩ (বি) যে ভাবে রূপায়িত করা হয়েছে তাতে আমরা দেখছি সে আইন এই একই ধরণের আইন। সুতরাং আজকে এই যে আইনটা করতে চাওয়া হচ্ছে এর মধ্যে যদি কোন গলদ থাকে তাহলে নিশ্চয়ই তা ধরা পড়বে এবং সংশোধন করা হবে। কাজ করার সময়ে গলদগুলি নিশ্চয়ই ধরা পড়বে। এই বিল পাশ হয়ে নিঃসন্দেহে কর সংক্রান্ত বিচার ব্যবস্থায় অনেক সুবিধার সৃষ্টি হবে এবং কাজের মধ্যে দিয়ে আরো অনেক কিছু ডেভলপ করবে, উন্নতি হবে, যে সব ত্রুটি-বিচ্যুতিগুলি ধরা পড়বে, সেগুলির সংশোধনও নিশ্চয়ই হবে। কায়েমীস্বার্থের সুযোগ সুবিধা গ্রহণ করার ফাঁকফোকরগুলি বন্ধ করার সুযোগ আসবে। সুতরাং এখনই অত বেশী টেক্নিক্যালিটিজের মধ্যে আমাদের যাবার দরকার নেই। গ্রস্‌ কিছু ভুল-ভ্রান্তি এর মধ্যে আছে বলে আমার মনে হয় না, তবে আমি আইনজীবী নই, আমি এ বিষয়ে বিস্তারিতভাবে বলতে পারব না। তবুও আমার মনে হয় না যে, এর মধ্যে বিরাট কিছু ত্রুটি আছে। আমি মূলতঃ নীতিগতভাবে এই বিলকে সমর্থন করছি এবং যেভাবে বিরোধীরা এই বিলের বিরোধিতা করছেন সে ভাবে এর বিরোধিতা করা সংগত নয় বলেই আমি মনে করি। তাই আমি আর একবার এই বিলকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তৃতা শেষ করছি।

শ্রীসুমন্ত কুমার হীরা ঃ মিঃ ডেপুটি স্পীকার স্যার, অনারেব্‌ল মেম্বার রাজেশ খৈতানজী তিনি এই বিল সম্পর্কে একটি বক্তব্য রেখেছেন যে এই বিলে নাকি কোথাও রুলস করার কোন প্রভিসন রাখা হয়নি। আমি জানি না, আমাদের লার্ণেড ফ্রেণ্ড যেভাবে এখানে বক্তব্য রাখলেন তাতে মনে হয় তিনি এই বিলটি আদৌ পড়েননি। এই বিলের ৪ নম্বর আর্টিকেলে পরিষ্কার বলা হয়েছে রুল্‌স ফ্রেমিং-এর সমস্ত অধিকার আছে এবং প্রভিসন রাখা আছে। আমাদের লার্ণেড ফ্রেণ্ড অপূর্বলাল মজুমদার এই বিলটাকে মানি বিল বলে চালিয়ে গেলেন। হি ওয়াজ এ্যন এক্স-স্পীকার। উনি এটাকে কি করে মানি বিল বলেন তা আমি জানি না। মানি বিলের ডেফিনেসান কনষ্টিটিউসানে আছে। সুতরাং কি করে এই কথা বললেন তা আমি জানি না। যাইহোক, অপূর্ববাবু যখন বলবেন তখন পরিষ্কার করে এ ব্যাপারে বললে আমরা বুঝতে পারবো। ট্রাইব্যুনাল বিলকে কি করে মানি বিল বলা হয়?

শ্রীঅপূর্বলাল মজুমদার ঃ মাননীয় ডেপুটি স্পীকার স্যার, যে বিল আমাদের সামনে উৎথাপন করা হয়েছে সেই সম্পর্কে কোন কোন সদস্য আমাকে অনুরোধ করেছেন ছোট করে বলবার জন্য, আমি ছোট করে বলবার চেষ্টা করবো। এই বিলের কোন্ জায়গায় আমাদের আপত্তি? হয়তো অনেক সদস্য ঠিকভাবে সেটা বুঝতে পারেননি, কারণ পূর্ববর্তী বক্তা একটু আগে যা বলে গেলেন সেকথা সত্য নয়। এই জন্য নয়, যারা বড় বড় ট্যাক্স ফাঁকি দেবার মালিক কেউ তাদের সমর্থন করছি না, কিন্তু এই বিলে-এটা হয়তো ফিনান্স মিনিষ্টার আমার সঙ্গে একমত হবেন—যারা সুপ্রীম কোর্টে যেতে পারেন তারা সেই গোষ্ঠীর লোক যারা কোটি কোটি টাকা ট্যাক্স ফাঁকি দেয়। আর যারা ছোট ছোট ব্যবসায়ী তাদের যদি ট্রাইব্যুনাল অবিচারও করে তাহলে তার রিমেডি কোথায়? আমি ছোট ছোট ব্যবসায়ীদের কথা বলছি। সেল্‌স ট্যাক্স ব্যবসায়ী যারা আছে, টার্ণওভার যাদের সারা বছরে ২ লক্ষ, ৫ লক্ষ কিম্বা ১০ লক্ষ টাকা হয় সেটা কিছুই নয়, ১০ লক্ষ টাকা টার্ণওভার হলে সারা বছরে ২৫ হাজার টাকা ইনক্যাম হতে পারে। সেখানে কি প্রভিসন আছে? সবার যেন লক্ষ্য এখানে, আমরা হাইকোর্ট থেকে যে ক্ষমতা কেড়ে নিয়ে এলাম, সেই ক্ষমতা নিয়ে একটা ছোট্ট ট্রাইব্যুনাল করে দিলাম আর সেই ট্রাইব্যুনালের ক্ষমতা থাকবে সব বিচার তাড়াতাড়ি করে দেবেন। খুব ভাল কথা। কিন্তু বড় বড় যারা ব্যবসায়ী তারা যে কোন মুহুর্তে যে কোন পয়েন্টে They can go to the Supreme Court at the

moment—can you stop it? কিন্তু আমাদের আশে-পাশে যারা ছোট ছোট কলকারখানার মালিক, যারা ছোট ছোট ব্যবসায়ী তারা তো সেখানে পৌঁছতে পারবে না—ক্যান ইউ ষ্টপ ইট? Under the constitution every one has got the right to go to the Supreme Court. কাজেই এই সুবিধা একচেটিয়া পুঁজিপতি, বড় বড় ব্যবসায়ী, মনোপলিষ্ট, বড় বড় কোম্পানী তারা কিন্তু এর মধ্যে আটকা পড়ছে না। তারা কিন্তু ঠিক সুপ্রীম কোর্টে গিয়ে তাদের রসদ আদায় করে নেবেন। আমাদের ফিনান্স মিনিষ্টারের দড়ি সেই পর্যন্ত গিয়ে পৌঁছবে না। এই কথাটা অনেকে বুঝতে না পেরে খালি একটি কথা বলে যাচ্ছেন সব সুবিধা এর মধ্যে হবে। কিন্তু এটা আমি রেকর্ড করে রাখতে চাই, ছোট ছোট ব্যবসায়ী যারা অল্প পয়সার টার্ণওভার করেন, যারা সেল্‌স ট্যাক্স আওতার মধ্যে আসেন সেইসব ছোট ছোট ব্যবসায়ীদের কি যুক্তি এবং কি সুযোগ আপনি দেবেন? তাদের হয়তো আপনি বলবেন যে আপনাদের ৩ মাসের জন্য সময় দিলাম কোন অর্ডারের বিরুদ্ধে যদি আপত্তি জানাতে চান তাহলে সেই ট্রাইব্যুনালের কাছে আপনারা আর একবার দরখাস্ত করে দেখতে পারেন। যে ট্রাইব্যুনালের কাছে আমি একবার দরখাস্ত করে সেখান থেকে পরাজিত হয়েছি, সেখানে আমার বক্তব্য শোনা হয়নি, আমি ভাল উকিল দিতে পারিনি, সেই ট্রাইব্যুনালের কাছে আমি ভালভাবে বক্তব্য রাখতে পারিনি, আমি সেখানে ন্যায়বিচার পাইনি বলে আমি নিজেকে এ্যগগ্রিভ্‌ড পার্টি বলে মনে করছি, আমি তার বিরুদ্ধে কোন জায়গায় যেতে পারছি না অর্থাৎ ট্রাইব্যুনালের বাইরে আমি যেতে পারছি না, সেই ট্রাইব্যুনালের কাছে আবার এসে যদি হাতজোড় করে দাঁড়াই যে এটা আর একবার রিভিউ করার ব্যবস্থা করে দিন, নতুন করে আবার আমার একটু বক্তব্য শুনুন। যে ট্রাইব্যুনাল একবার তার বক্তব্য রিজেকটেড করে দিয়েছে, রিভিউ তার কাছে হয় না। যেমন ধরুন, আমি যদি কোন ক্রিমিন্যাল কোর্টে যাই বা ধরুন কোন কেস নিয়ে মুনসেফের কোর্টে যাই, সেখানে যদি আমার বক্তব্য না শোনে, আমি যদি সেখানে পরাজিত হয়ে যাই তাহলে তার রিভিউ করার জায়গা হল ডিষ্ট্রিক্ট জজ, রিভিউ সেখানে হবে বাট নট দি সেম জজ। লোয়ার কোর্টে আমি যেখানে একজন জ্যুডিসিয়াল ম্যাজিষ্ট্রেটের কাছে বিচারটা পেলাম না, তার বিরুদ্ধে আমি সার্টিফায়েড কপি নিয়ে যদি তার কাছে যাই এবং হাতজোড় করে দাঁড়াই তাহলে আমি তার কাছ থেকে আর নতুন কোন বিচার পাবো না। কারণ হি হ্যাজ মেড হিজ মাইণ্ড। সেই মনে সে গ্রহন করেছে এবং অলরেডি রিজেকটেড করে দিয়েছে। সুতরাং তার কাছে না গিয়ে একটু উপরে, পাশে ডিষ্ট্রিক্ট জজ তার কাছে বা সেসান জজের কাছে

যাই, গিয়ে বলি এটা আপনি একটু রিভিউ করুন, আপনি একটু দেখুন।

[3-20—3-30 P.M.]

আমি সেখানে দেখেছিলাম রিভিউ কথাটা বলা আছে। আমি যদি দেখতাম আর একটি সমগোত্রীয় ওয়ান ষ্টেপ সেখানে উপরে আছে, আর একটি লোক সেখানে পেতে পারি, তাহলেও দেখা যেত। কিন্তু সে স্কোপ এখানে কোথায় ? নতুন দৃষ্টি-ভঙ্গী নিয়ে নতুন চিন্তা করে ঐ ভাবে বিচার বিশ্লেষণ করা দরকার। সেই বিচার এবং বিশ্লেষণ না করে এটা করা সম্ভব নয়। সুতরাং এই আইনের মধ্যে দিয়ে যারা বিচার পাবে না, সেইসব ছোট ছোট অল্প পয়সার মালিক অর্থাৎ যারা অল্প পয়সা নিয়ে ব্যবসা করেন—আমি ফাইনান্স মিনিষ্টারের কাছে জানতে চাইছি—তাদের ক্ষেত্রে হোয়ার ইজ দি ওয়ে আউট, তাদের জন্য কি করবেন ? ভাল করে সেটা একটু জানাবেন, তারা তো সুপ্রীম কোর্টে যেতে পারবেনা। কনসিডারেসন এখানে তো সম্ভবপর নয়। কিন্তু কোন মুহূর্তেই আমরা সুপ্রীম কোর্টের পাওয়ারকে ক্রিটিক্যাল দৃষ্টিভঙ্গী নিয়ে কনসিডারেশন করতে পারি না। সুপ্রীম কোর্টের পাওয়ারকে ইউ ক্যাননট টেক, কাজেই এই যে ক্লজ ১৬ তে রিভিউ বলছেন, সেখানে কি বলা আছে ? 'The Tribunal may, upon on application made within sixty days from the date of order or on its own motion at any time within four years from the date of the order, review an order passed by it under this Act with a view to rectifying any mistake apparent from the record....' সেগুলি কি ? মিসটেক এ্যাপারেণ্ট রেকটিফাই করার ব্যাপারে কি হবে ? এখানে আপনি দেখুন আজকে আপনাদের এই বিলের মধ্যে ৩টি বানান ভুল আছে। যেমন, ইণ্ডিয়া, ইণ্ডিয়ান হবে, ইত্যাদি, এ্যাপারেণ্ট মিসটেক, এগুলিকে ঠিক করার জন্য আপনি বলেছেন যে, এগুলিকে ঠিক করে নেওয়া হবে। টেকনিক্যাল মিসটেকও ঠিক করতে হবে। ঐটা ঠিক করার ব্যাপারে দেয়ার ইজ নো ডিফিকালটি, কিন্তু ক্লারিক্যাল মিসটেকের ক্ষেত্রে আসুন। এই যে বলছেন, Mistake apparent from the record and amend its earlier order. কিন্তু এখানে ক্যান ইউ হিয়ার দি মেরিট ? এখানে তো শুধু মেরিটের প্রশ্ন, সেখানে রিজেকটেড করতে পারবেন না। কেননা, ওটাতো স্যাক্রোএ্যাণ্ট। কাজেই তাদের বিভিন্ন জায়গায় ট্রাইব্যুনাল নেই ; যেমন আমাদের সুপ্রীম কোর্ট যা বলবেন তা তো আমরা মাথা পেতে নেব, এর বিরুদ্ধে কোন কথা বলা যাবে না। ছোট ছোট মালিক পক্ষ কিভাবে সুপ্রীম কোর্টে যাবে ? তাদের জন্য পথটা কি করেছেন, এগুলি একটু বুঝিয়ে দেবেন।

এবার আমি দ্বিতীয় পয়েণ্টে যাচ্ছি, যেটা একটু আগে আপনি বললেন আমার পূর্ববর্তী বক্তা উনিও বলেছেন যে, এখানে রুলস করার পাওয়ার আছে, কিন্তু রুল করে পাওয়ারকে চ্যালেঞ্জ করা হচ্ছে না। রুলস প্রোমোটিং পাওয়ার সব সময়ে থাকে। সেটাতো থাকবে। কিন্তু সেগুলিকে একটু বিস্তৃতভাবে পাওয়ার দিন না। ইণ্ডিয়ান এভিডেনস এ্যাকটটা একটু দেখবেন। সেখানে কি ফলো করা হচ্ছে? কিন্তু আপনাদের ক্ষেত্রে ইট হ্যাজ নট বিন স্পেশিফিক্যালী ষ্টেটেড যে কোথায় টু ফর্ম এ ডকুমেণ্ট এ্যাণ্ড এভিডেনস। রুল ১৩টা একটু দেখুন। এখানে কতকগুলি ব্যাপার ঠিক পরিষ্কার বুঝতে পারছি না, যে, হোয়েদার এভিডেনস এ্যাকট উইল এ্যাপলাই হিয়ার। এর ভিতর কোন জায়গায় আমি দেখলাম না যে, বিচারের ক্ষেত্রে আমি কি এ্যাপলাই করব। সমস্ত ক্ষেত্রে কি রেকর্ডেড এভিডেন্স হবে, কি হবে না। কিন্তু যাই করুন না কেন এভিডেন্স এ্যাক্টকে মেনে চলতে হবে। রুলস নিয়ে এলেন, এভিডেনসের এক জায়গায় অবশ্য সিভিল প্রসিডিওর কোড, এই যে ১৩ তে বলছেন ৩ জায়গায় মেন চলবে আমি পড়ে দিচ্ছি (এ) Semmaning and enforcing the attandance of any person. ট্রাইবিউন্যাল প্রসেস করার ব্যাপারে সময়ে ডকুমেণ্টস আনার জন্য কোর্ট আছে। প্রসিডিওর নিয়েছেন ভাল, আমি খারাপ বলছি না, ঐ যে বলেছেন সামনিং এ্যাণ্ড তারপর (সি) তে বলছেন Examining witnes or isuing commissions for the examination of witnes. একজামিনেসন অফ উইটনেসেস এটাতো ইণ্ডিয়ান এভিডেন্স এ্যাকটে আসছে। কিন্তু এখানে এটা আপনারা কোথাও পরিষ্কার বলেননি যে, হোয়ার ইট ইজ এ্যাপলিকেবল।

কিন্তু বলে দিলেন যে, রুলস করে বলে দেবো। কিন্তু মেইন হচ্ছে, আইনগত ব্যবস্থা করবার জন্য যতটুকু করা দরকার ততটুকুই রুল করবো।

মিঃ ডেপুটী স্পীকার: যদি কোথায়ও লেখা না থাকে, যদি এভিডেন্স এ্যাক্ট ফলো করা হয়, তাহলে কি সেটা বেআইনীভাবে করা হয়?

শ্রীঅপূর্বলাল মজুমদার: না, না, খুব ভাল সেটা এবং সেটাই করা উচিৎ। এ-ব্যাপারে আপনার সাথে আমি একমত্। সেটা থাকলে খুব ভাল হোত। কিন্তু কোথায়ও যদি বলে দিতেন যে, এভিডেন্স এ্যাকটেই ট্রাইবুনাল প্রসিডিংসটা চালাবো তাহলে হোত এবং এভিডেন্স এ্যাক্ট শুড্ বি ফলোড। নেচারালী দ্যাট শুড বি

ডেমোক্র্যাটিক। এবং ইন অল প্লেসেস সেটাকেই অনার করা হয়। এভিডেন্স এ্যাক্ট-এর আজ পর্যন্ত কোন এ্যামেণ্ডমেণ্ট হয়নি। এটা এমন একটি এ্যাক্ট যার মধ্যে কোন কলম ছোঁয়ান যায় না। আজ পর্যন্ত এর কোন এ্যামেণ্ডমেণ্ট হয়নি। সিভিল প্রোসিডিওর কোড্ বলুন, অন্য কোন প্রসিডিওর এ্যাকটই বলুন, সি. আর. পি. সি বলুন—সব জায়গায় এ্যামেণ্ডমেণ্ট হয়েছে, কিন্তু আজ পর্যন্ত ইণ্ডিয়ান এভিডেন্স একটের কোন এ্যামেণ্ডমেণ্ট হয়নি। এ্যাক্টটা অত্যন্ত টেকনিক্যাল এবং তার এ্যামেণ্ডমেণ্ট সম্ভবপর নয়। এটা যে সুন্দরভাবে আছে সেটা তিনি বললেন না, কিন্তু রুলস্-য়ে বলে দিলেন যে, এ্যামেণ্ডমেণ্ট নিয়ে আসবো। কথা হচ্ছে, আইনের মধ্যে যেটা আছে সেটা এক্সপ্লেন করে রুলস্ করা দরকার, কিন্তু সেটা হয়নি। আইনের মধ্যে যা আছে সেটাকে কিন্তু নিইনি, সাবষ্ট্যানটিভলি গ্রহণ করিনি। আমার মূল বক্তব্য হচ্ছে এখানেই এবং ছাট ইজ কনষ্টিটিউশনাল। এটা আমরা করতে পারি না। কাজেই রুলস্-এর মধ্যে আমি বলবো, এক্সট্রাঅর্ডিনারী পাওয়ার যদি একজিকিউটিভদের হাতে দিয়ে দেন তাহলে হোয়াট ফর উই আর হিয়ার? আমরা যাঁরা এখানে আছি—সাধারণ মানুষের সঙ্গে মেশামেশার ফলে এখানে আপনার আমার সবারই কমনসেন্স হয়েছে। সুতরাং হাউস শুড বি সুপ্রিম, হাউসের উপরে কনফিডেন্স আনুন। আজকে এ্যাক্টটা এ্যামেণ্ড হবে কি হবে না সেটা ভাবুন। আজকে রুলস্ মেকিং পাওয়ারটা কয়েকজনের হাতে ছেড়ে দিয়ে সেখানে তিনজন একজিকিউটিভ রাইটার্স বিল্ডিংসয়ে বসে যা খুশী তা করে দিয়ে যাবেন এবং বিধান-সভায় সেগুলো প্রেস হবে—এসব মিনিংলেস্। ওখানে এ্যামেণ্ডমেণ্ট করা চলবে না। সেটা ভেরী ডিফিকাল্ট টু সাবমিট এবং সেগুলো টেবিলে প্লেস করে যে কোথায় চলে যাবে বোঝা যাবে না। ডেলিকেটেড লেজিসলেশনে রুলস্ মেকিং পাওয়ার দিয়ে আমরা লেজিসলেটররা বোকা বনে থাকি, সেখানে আলোচনার সুযোগ থেকেও পাই না, ভোটে দিয়ে পাশ করিয়ে নেন। এটা আপনারা করতে পারেন, কিন্তু যেটা ফাণ্ডামেণ্টাল ইস্যু সেখানে আমরা এটা করতে পারি না। আমি এখানে ডেলিকেট পাওয়ার টু দি একজিকিউটিভ-এর ডিফিকাল্টিজ্ কোথায় আছে সেটা বুঝিয়ে বলবার চেষ্টা করছি। মিঃ ডেপুটি স্পীকার স্যার, ইউ আর অলসো এ লইয়ার, ইউ উইল আণ্ডারষ্ট্যাণ্ড মি। ফর্মেশন অফ ট্রাইবুনাল—এই ব্যাপারে অনেকের মাইণ্ড একটু বেশী সজাগ হওয়া উচিৎ। জেনারেলী এটা নিয়ে আমরা একটু বেশী চিন্তা করি যে, রিয়ালী জাষ্টিস আমরা তাদের কাছ থেকে পাবো কি না। আমরা সবাই চাই জাষ্টিস হোক, সেখানে একসপিডাইট হোক। কিন্তু আজকে এত ট্রাইবুনালে

মামলা পড়ে আছে কেন? এটা ঠিক নয়। উনি ফিগার দিয়ে বলেছেন, বছরে ২০০-র উপর ট্যাকসেশনের মামলা হয়, কিন্তু তারমধ্যে ৫০টির মত মামলা শেষ হয়। জাষ্টিস্ ডিলেড্, জাষ্টিস ডিনাইড্। জাষ্টিসের জন্য বোধ হয় এটা মানা যায়। একটা ইমপর্টেণ্ট প্রভিশন –সেখানে ৩ জন জাজ্ হবেন। এই ৩ জন জাষ্টিস কারা হবেন? সেখানে যে প্রভিশন আছে তাতে দেখা যাচ্ছে যে, তাঁরা সিলেকটেড্ হবেন বাই দি সিলেকশন কমিটি। সেখানে একজন নোমিনেট করবেন গভর্ণর এ্যাণ্ড টু মেম্বারস্ নোমিনেটেড বাই দি গভর্ণমেণ্ট। আপণারা হয়তো ভাবতে পারেন যে, গভর্ণমেণ্ট যখন আমাদের তখন আমাদের লোকই সেখানে যাবেন। নট্ ছাট। ডোণ্ট লুক এ্যাট ইট ফ্রম ছাট এ্যাঙ্গেল। আই উড্ রিকোয়েষ্ট অল দি মেম্বারস্ অফ দিস্ হাউস টু লুক এ্যাট ইট ভেরী সিরিয়াসলি। একজন সিটিং জাজ্ সেখানে থাকবেন। আর তুজন যাঁরা থাকবেন তাঁরা টু বি এ্যাপয়েণ্টেড বাই দি ষ্টেট গভর্ণমেণ্ট এবং তাঁরা একজিকিউটিভ হয়ে থাকবেন একজন জাজের সাথে এবং দেয়ার উইল বি অলওয়েজ মেজরিটি। অর্থাৎ সেখানে তিনজনের মধ্যে তুজনকে যাকে ইচ্ছা তাকে নিতে পারবেন। একজন যদি সিটিং জাজ্ হন, তাহলে আর একজন কে হবেন সেখানে? সেখানে বলেছেন, হাই কোর্টের যে কোন একজন এ্যাডভোকেট —তিনি হতে পারবেন। ১০ বছর প্র্যাকটিস্ করলেই হি ইজ্ এলিজেবেল্ টু বি এ জাজ্ অফ দি ক্যালকাটা হাই কোর্ট। যে কোন একজন উকিল চলে আসতে পারবেন এই ট্রাইবুনালে, তিনি হয়তো একজন ব্রিফলেস্ লইয়ার হতে পারেন। হি উইল বি এ একজিকিউটিভ। টেকনিক্যাল ম্যান-এর ক্ষেত্রে কতদূর নামতে পারবেন? সেক্ষেত্রে ডেপুটি সেক্রেটারী পর্যন্ত নিতে পারবেন, যিনি একজন ডি. এম-এর ষ্ট্যাণ্ডার্ডের লোক হবেন।

একজন ডি. এম. স্টাণ্ডাডে গেলেন। তিনি হলেন টেকনিক্যাল এক্সপার্ট হাই কোর্ট থেকে সমস্ত এ্যাপিলগুলো নিয়ে এসে কে বিচার করবেন? একজন ডিসট্রিক্ট ম্যাজিসট্রেট-এর সমকক্ষ লোক। ব্রিফলেস একজন লইয়ার আসবেন হাই কোর্ট থেকে, তিনি একজন জাজ হয়ে বিচার করবেন তাহলে কি বিচার উচুতে উঠবে? বিচারের মান উঁচুতে উঠবে না। সেই জন্য আমি ফাইনান্স মিনিষ্টারের কাছে আবেদন করতে চাই এটার স্টেণ্ডাড ভাল করার চেষ্টা করুন, বিচারক হিসাবে এমন লোককে বসান যেখানে সুক্ষ্ম বিচার পাওয়া যাবে। হাই কোর্টের পেনডিং কেসগুলি যাতে তাড়াতাড়ি নিস্পত্তি হয় তার ব্যবস্থা করুন। এই কথা বলে আমি আমার সংক্ষিপ্ত বক্তব্য শেষ করছি।

[ 3-30—4-15 p. m. including adjournment ]

**শ্রীসত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় স্পীকার স্যার, আমাদের শ্রদ্ধেয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতার একটা জায়গায় উল্লেখ করেছিলেন যে হাইকোর্টের যে সমস্ত মামলা চলছে সেই মামলাগুলি যাতে তাড়াতাড়ি নিষ্পত্তি করার জন্য একটা ট্রাইবুন্যাল তৈরী করা হবে। আজকে সেই ট্রাইবুন্যালের জন্য তিনি বিল এনেছেন। এর জন্য আমি প্রথমেই আমাদের পক্ষ থেকে তাঁকে অভিনন্দন এবং ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আপনি জানেন আজকে হাইকোর্টে হাজার হাজার মামলা পড়ে রয়েছে এবং কোন মামলার নিষ্পত্তি হচ্ছে না। আমি অত্যন্ত বিস্ময়ের সঙ্গে লক্ষ্য করলাম আমাদের বিরোধী দলের সদস্য অপূর্বলাল মজুমদার এবং রাজেশ খৈতান এবং অন্যান্য সদস্যরা গোড়া থেকে এমনভাবে বলতে শুরু করলেন, এমনভাবে বাধা দিতে লাগলেন যাতে প্রতিটি সদস্য বুঝতে পারলেন এবং সেটা দিনের আলোর মতো পরিষ্কার হয়ে গেল যে এই ট্রাইবুনাল যাতে না বসে তার জন্য তাঁরা আপ্রাণ চেষ্টা করছেন। স্যার, আমি বিস্ময়ের সঙ্গে লক্ষ্য করলাম যে ১০ পাতার একটা বিলে ১৩ পাতার একটা এ্যামেণ্ডমেন্ট করা হ'ল। কাজেই কিভাবে বিলটা না আনা যায় তার জন্য কি রকম ভাবে প্রচেষ্টা চালানো হ'ল! বিলটা ইনট্রোডিউস করার সময় তো বাধা দেওয়া হ'ল। পরবর্তীকালে বাধা দেওয়া হ'ল প্রতিটি মুহূর্তে, প্রতিটিসময়ে তাঁরা বাধা দিতে চেষ্টা করলেন যাতে বিলটা পাস না হয়। ব্যাপারটা কি ? ব্যাপারটা হচ্ছে হাইকোর্টে যে সমস্ত মামলাগুলি আছে সেই সমস্ত মামলাগুলি যদি হাইকোর্টে থেকে যায় তাহলে যারা অপরাধী, যারা অসাধু ব্যবসাদার এবং যারা দুর্নীতি করে তারা ফাঁক পেয়ে যাবে। আপনি জানেন স্যার, আমাদের দেশে অন্যায়, দুর্নীতি এই বেড়ে চলেছে। তার একটা কারণ হ'ল আমাদের যে হোল লিগাল সেট আপ এবং এই যে লিগাল অরগানাইজেসান সেটা অর্থনৈতিক কারণে দূষিত হতে চলেছে। কাজেই জনসাধারণের সেখানে প্রবেশ অধিকার নেই। স্যার, আপনি একজন ল-ইয়ার হিসাবে জানেন এবং শ্রদ্ধেয় বিরোধী দলের সদস্য অপূর্বলাল মজুমদার মহাশয় জানেন যে হাইকোর্টের প্রতিটি সিঁড়ির তলায় বিধবা নারীর চোখের জলে ভরে আছে এবং হাইকোর্টের বিভিন্ন ঘরে অথর্ব্য, পঙ্গু, বৃদ্ধ এবং দরিদ্র মানুষের আর্তনাদ একটি কক্ষ থেকে অপর কক্ষে প্রতিধ্বনিত হচ্ছে।

কাজেই জাস্টিস্ ডিলেড্ মানে হচ্ছে জাস্টিস্ ডিনাইড—এটা শ্রদ্ধেয় অপূর্ববাবু নিশ্চয়ই জানেন। সেজন্য মাননীয় অর্থমন্ত্রী চেষ্টা করছেন হাইকোর্টে যে সমস্ত

মামলা পড়ে আছে সেগুলোকে ট্রাইবুন্যালে নিয়ে এসে যাতে তাড়াতাড়ি বিচারের ব্যবস্থা করা যায়। আমাদের বিরোধী দলের মাননীয় সদস্যরা এটা চান না। তাঁরা চান এই অন্যায়, দুর্নীতি চলুক, তাহলে হাইকোর্টের ঐ বড় বাড়ির অন্তরালে, তাঁদের টাকার অন্তরালে তাঁরা সময় নিয়ে নিতে পারবেন। আমি আপনার সামনে একটা ঘটনার কথা উল্লেখ করছি। গতকাল আপনি দেখেছেন হয়ত যে, শ'ওয়ালেস কোম্পানী এবং আসানসোলের কেরু কোম্পানী গত পাঁচ বছর ধরে শুল্ক ফাঁকি দিয়ে যাচ্ছে। তারা ১৫ কোটি টাকা শুল্ক এ পর্যন্ত ফাঁকি দিয়েছে। সেজন্য এনফোর্সমেন্ট ব্রাঞ্চের স্পেশ্যাল আই. জি. বলেছেন যে, এই সমস্ত মানুষের বিরুদ্ধে এ্যাট ওয়ান্স স্টেপ নেওয়া দরকার, এবং এরা যাতে ধরা পড়ে তারজন্য আইন সংশোধন করা দরকার। এই সমস্ত মানুষেরা যারা দিনের পর দিন কর ফাঁকি দিচ্ছে তারা হাইকোর্টে আশ্রয় নিয়ে বেঁচে যাচ্ছে। এদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্যই এই আইন করা হচ্ছে এবং এই যে ট্রাইবুন্যাল করা হচ্ছে তা যথাযুক্ত, এটা রিয়েলিস্টিক, টাইমলি এবং প্রাগমেটিক বলে আমি মনে করি। দ্বিতীয় ব্যাপার হচ্ছে, এই আইনের মধ্যে দু-একটা সংশোধন করবার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ক্যালকাটা গেজেটের ৯৮৪ পাতাতে একটা লাইনে বলা হয়েছে যে, A Technical member shall be appointed by the Governor on the recommendation of the Selection Committee of three members constituted by the Governor. এখানে আমার বক্তব্য হচ্ছে যে, এখানে সিলেকশান কমিটিতে চেয়ারম্যান এবং ভাইস চেয়ারম্যান ইত্যাদি করবার প্রয়োজনীয়তা নেই। তার কারণ, আজকে গণতন্ত্রের নামে আমরা যেখানে খুব বেশী গণতন্ত্র প্রতিষ্ঠা করতে চলেছি সেখানে গোলমাল হচ্ছে; সেখানে আবার একটা ফাঁকির রাস্তা হচ্ছে। সেজন্য my suggestion is that this selection committee should be nominated by the Governor. আর কোন মেম্বার নয়। দ্বিতীয় ব্যাপার হচ্ছে, আপনি শেষের দিকে একটু লক্ষ্য করুন—পেজ ৯৯১ এ বলা হয়েছে, যদি কোন ডিফিকাল্টি এ্যারাইজ করে এবং যদি কোন এ্যামেণ্ডমেন্ট দরকার হয় তার মধ্যে, দু'বছরের মধ্যে সেগুলো কারেকশন করা হবে। এখানে আমার বক্তব্য যে, সময়টা অত্যন্ত কম হচ্ছে। কোন আইন পাশ করলে, সেই আইন যথার্থ কিনা তা এক্সপেরিমেন্ট করার জন্য একটু সময় দরকার। কাজেই সময়টা দু বছরের জায়গায় তিন বছর করলে আমার মনে হয় ভাল হয়। যাই হোক, এই নতুন এক্সপেরিমেন্ট, যেটাকে বোল্ড অর এ্যাডভেঞ্চারিস্টিক স্টেপ বলা হয়, সেই পদক্ষেপ গ্রহণ করার জন্য আমি আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Honourable members, the time for this bill was two hours. But the time expires at 3·40 p. m. So, I move that to more hours may be allotted for the discussion of this bill. I hope I will have the consensus of the house, and this bill will be taken up again on 22nd June, 1987, along with other usual business.

( Voices—Yes. )

( At this stage, the House was adjourned till 4·15 p. m. )

[4-15—4-25 P.M.]

( After Adjournment )

**Mr. Speaker :** Now Demand No. 21. Shri Jyoti Basu to move his grant.

**Demand No. 21**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৮৭-৮৮ সালে ২১ নং দাবীর অধীনে মুখ্যখাত "২০৫৫-পুলিশ" বাবদ ব্যয়-নির্বাহের জন্য ১৭৯,২৫,২৬,০০০ টাকা ( একশো উনআশি কোটি পঁচিশ লক্ষ ছাব্বিশ হাজার টাকা ) মঞ্জুর করা হোক। ইতিপূর্বে ১৯৮৭ সালের মার্চ মাসে ভোট-অন-অ্যাকাউণ্টে মঞ্জুরীকৃত ৫৯,৭৫,১০,০০০ টাকাও ( উনষাট কোটি পঁচাত্তর লক্ষ ১০ হাজার টাকা ) উল্লিখিত টাকার মধ্যে ধরা হয়েছে।

২। ১৯৮৬-৮৭ সালে এই খাতে ব্যয়-নির্বাহের জন্য মোট ১৭০,০৪,২৮,০০০ টাকা ( একশো সত্তর কোটি চার লক্ষ আটাশ হাজার টাকা ) মঞ্জুর করা হয়েছিল। ঐ বছরের জন্য অনুপূরক অনুদান হিসাবে মঞ্জুরীকৃত ৯,৪৭,২৪,০০০ টাকাও ( নয় কোটি সাতচল্লিশ লক্ষ চব্বিশ হাজার টাকা ) এই টাকার মধ্যে ধরে নেওয়া হয়েছিল।

৩। কর্মচারীদের বেতন ও ভাতাবৃদ্ধি, ভরতুকিমূলক দরে পুলিশ রেশনের ব্যবস্থা, নতুন নতুন প্রতিষ্ঠা প্রভৃতি কারণে প্রাক্-বর্ণিত ব্যয়-বরাদ্দ প্রধানতঃ বৃদ্ধি পেয়েছে।

৪। বিশেষ সন্তোষের বিষয় যে পর পর দুবার সরকার পরিচালনার দায়িত্ব পেয়ে আমরা এই রাজ্যে সাফল্যের সঙ্গে শান্তি ও সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখতে সক্ষম হয়েছি। সামাজিক সৌহার্দ্য ও জাতীয় সংহতি ক্ষুণ্ণ করার জন্য দেশের অভ্যন্তরে অবস্থিত বিভেদকামী এবং বিচ্ছিন্নতাবাদী শক্তিসমূহের পুনঃ পুনঃ অপচেষ্টা সত্ত্বেও এটা করা সম্ভব হয়েছে। দেশের কিছু কিছু অংশে যা ঘটে চলেছে সেকথা বিবেচনা করলে আমাদের এই কৃতিত্ব কম নয়।

৫। গত বৎসরটি ছিল বেশ ঘটনাবহুল এবং সরকারের পক্ষে চ্যালেঞ্জস্বরূপ। সাম্প্রদায়িক মৌলবাদী শক্তির বৃদ্ধি বেশ চিন্তার কারণ হয়ে উঠেছে ; এমনকি ছোটখাট ঘটনাকে উপলক্ষ করে এই ধরনের শক্তিগুলি বিশৃঙ্খলা এবং সাম্প্রদায়িক অনৈক্য সৃষ্টির উদ্দেশ্য চরিতার্থ করতে তৎপর হয়েছে। যাই হোক, আমরা প্রশাসনগত এবং রাজনীতিগতভাবে এই চ্যালেঞ্জের মোকাবিলা করতে সক্ষম হয়েছি। ১৯৮৬ সালের জুন মাসে পৌর-নির্বাচন অনুষ্ঠিত হয়েছে এবং এবছর মার্চ মাসে বিধানসভার নির্বাচন হয়েছে। উভয় নির্বাচনই জনসাধারণ এবং প্রশাসনের সহযোগিতায় শান্তিপূর্ণভাবে অনুষ্ঠিত হয়েছে। দার্জিলিং-এ পরিস্থিতি অশান্ত ছিল।

৬। গত বৎসর তথাকথিত গোর্খাল্যাণ্ড আন্দোলন আকস্মিকভাবে দেখা দেয়। কিছু নেপালীকে মেঘালয় থেকে উচ্ছেদ করার পর, "গোর্খা ন্যাশনাল লিবারেশন ফ্রন্ট" হঠাৎ আন্দোলন আরম্ভ করে। তারপর থেকে তারা দার্জিলিং জেলায় বেশ কয়েকটি "বন্ধ্" পালন করে এবং জনজীবন সম্পূর্ণ বিপর্যস্ত করে তোলে। জি এন এল এফ-এর সক্রিয় কর্মিদল আন্দোলন-বিরোধীদের ও পুলিশের উপর হিংস্র আক্রমণ শুরু করে। এতে মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির ও 'সিটু'র কিছু সদস্য ও ও সমর্থক এবং কয়েকজন পুলিশকর্মী নিহত হন। কালিম্পং-এ পুলিশ বাহিনী আক্রান্ত হয় ; তাতে একজনের মৃত্যু ঘটে এবং একজন ডি আই জি সহ কিছু পুলিশকর্মী আহত হন। হিংস্র জনতাকে ঠেকাবার জন্য পুলিশকে গুলি চালাতে হয়। ১৯৮৬ সালের মে থেকে ডিসেম্বরের মধ্যে দার্জিলিং জেলায় ২২৫টি ঘটনা ঘটে। এই সমস্ত ঘটনায় ৫৪ জনের প্রাণহানি হয়েছে বলে রিপোর্ট পাওয়া গেছে। মর্কসবাদী কম্যুনিস্ট পার্টি বহুসংখ্যক সমর্থকের বাড়ি পুড়িয়ে দেওয়া হয়েছে বা অন্যভাবে ক্ষতিগ্রস্ত করা হয়েছে। এর ফলে বহুসংখ্যক নেপালী পুরুষ, নারী ও শিশু তাদের ঘরবাড়ি ছেড়ে যেতে বাধ্য হয়েছে। তদের জন্য সরকারকে ত্রাণ-শিবির খুলতে হয়েছে।

৭। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে এই গোর্খাল্যাণ্ড আন্দোলন বিষয়ে আমরা দুটি পুস্তিকা প্রকাশ করেছি। ঐগুলিতে আন্দোলনের গতিপ্রকৃতি পরীক্ষা এবং আন্দোলনকারীদের দাবী-দাওয়া পর্যালোচনা করা হয়েছে। আমরা দেখিয়েছি, কেন এবং কিভাবে এই আন্দোলন বিভদমুলক এবং দেশের সংহতির পরিপন্থী। ঐ আন্দোলনের নেতৃবৃন্দ সাহায্যের জন্য বহিঃশক্তির কাছে আবেদন করে জাতীয়তাবিরোধী পথ গ্রহণ করেন। উক্ত পুস্তিকাগুলিতে আমরা দেখিয়েছি যে, রাজ্যের পাহাড়ী এলাকার জন্য আমরা বরাবর কিভাবে স্বায়ত্তশাসন প্রবর্তনের কথা বলে এসেছি। যখন দেখা গেল যে, জি এন এল এফ ভরতে-নেপাল চুক্তি এবং নাগরিকত্বের প্রশ্ন তুলে সমস্ত ব্যাপারটাকে ঘোলাটে করে তুলতে চাইছে, আমরা উল্লিখিত বিষয়গুলি সম্পর্কে সুস্পষ্ট বিবৃতি দেবার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করলাম। আমরা এটাও চেয়েছি যে, নেপালী ভাষাকে সংবিধানের অষ্টম তফসিলের অন্তর্ভুক্ত করা হোক।

৮। জি এন এল এফ নেতৃবৃন্দ বলতে চেয়েছেন যে তাঁদের দাবীগুলো কেন্দ্রীয় সরকারের কাছে, সুতরাং পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে তাঁদের কোনো ব্যাপার নেই। ভারত সরকারকে এ-বিষয়ে একটা সুস্পষ্ট অবস্থায় উপনীত হতে আমরা বার বার অনুরোধ করেছি। কিন্তু দুর্ভাগ্যক্রমে গত জানুয়ারী মাস পর্যন্ত তাঁদের দৃষ্টিভঙ্গীর মধ্যে একটা স্ববিরোধী ভাব ছিল। কেন্দ্রীয় নেতাদের বিভিন্ন বিবৃতিতে লোকের মনে বিভ্রান্তি এবং অনিশ্চয়তার সৃষ্টি হয়। এতে দার্জিলিং-এ হিংসাশ্রয়ী আন্দোলন মদত পেয়ে যায়। মিজোরাম চুক্তি সম্পাদন জি এন এল এফ-এর সক্রিয় কর্মীদলের মনোবল বাড়িয়ে দেয়। ভারত সরকার জি এন এল এফ নেতৃবৃন্দকে আলোচনার জন্য আমন্ত্রণ জানান এবং তাঁরা কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে দিল্লীতে ২৮-১-৮৭ তারিখে সাক্ষাৎ করেন। এই আমন্ত্রণের পরিপ্রেক্ষিতে জি এন এল এফ তাদের বঙ্গ-বিরোধী কর্মসূচী স্থগিত করে। কিন্তু তারা গোর্খাল্যাণ্ডের দাবী পরিত্যাগ করে নি বা এখানে সেখানে তাদের হিংস্র আক্রমণও বন্ধ করে নি।

৯। কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে লেখা চিঠিতে শ্রীসুভাস ঘিসিং রাষ্ট্রসঙ্ঘের কাছে এবং বিদেশী সরকারের কাছে পত্র লেখার জন্য স্বয়ং দুঃখ প্রকাশ করেন। এর পরিপ্রেক্ষিতে, প্রধানমন্ত্রী এবং আমি একমত হই যে, তাঁকে আর জাতীয়তা-বিরোধী বলে আখ্যা দেওয়া যায় না। তারপর থেকে প্রধানমন্ত্রী ও কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে আমার একাধিকবার আলোচনা হয়েছে। ভারত সরকার

পরিষ্কার জানিয়ে দিয়েছেন যে, পশ্চিমবঙ্গ ভাগ হবে না এবং রাজ্য প্রশাসনের আদেশনামা দার্জিলিং-এ বলবৎ থাকবে। ভারত সরকার এই আশ্বাসও দিয়েছেন যে, আমাদের সঙ্গে পরামর্শ না করে এ-বিষয়ে কিছু হবে না। এ-বিষয়েও আমরা একমত হয়েছি যে, গোর্খাল্যাণ্ড ভিন্ন অন্যান্য বিষয়ে শ্রীঘিসিং-এর সঙ্গে আলোচনা করা যেতে পারে। দার্জিলিং জেলায় বিধানসভার নির্বাচন যাতে শান্তিতে হতে পারে তার জন্য আমরা পর্যাপ্ত ব্যবস্থা নিয়েছিলাম। যদিও জি এন এল এফ নির্বাচন বানচাল করার চেষ্টা করেনি, তাদের অনুগামীরা ভোটদানে বিরত থাকে। তাদের প্রভাবাধীন এলাকায় জি এন এল এফ বিপুল সংখ্যক লোককে ভীতি প্রদর্শন করে। ভারত সরকারের কাছে তারা হিংস্র পথ পরিত্যাগের প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও জেলার পরিস্থিতি একটি পৃথক চিত্র তুলে ধরেছে। পুলিশ কর্মচারীদের নৃশংসভাবে নিপীড়ন করে খুন করা হয়েছে এবং থানাগুলি আক্রমণ করা হয়েছে। মাঝে মাঝেই স্বাভাবিক জনজীবন বিপর্যস্ত হয়েছে। অপরাধীদের শায়েস্তা করতে এবং আইন-শৃঙ্খলা বজায় রাখতে প্রশাসন যথাসাধ্য চেষ্টা করছেন। জি এন এল এফ-এর গোপন আস্তানা থেকে প্রচুর পরিমাণে অস্ত্রশস্ত্র ও গোলাবারুদ আটক করা হয়েছে। পাহাড়ী এলাকায় বামফ্রন্ট সমর্থকগণ আক্রান্ত হয়েছেন এবং তাঁদের অনেকে প্রাণ হারিয়েছেন অথবা গৃহহারা হয়েছেন।

১০। পরিস্থিতির মোকাবিলা করবার জন্য পুলিশ প্রশাসনকে জোরদার করা হয়েছে। দার্জিলিং জেলাকে আমরা একটি পুলিশ রেঞ্জ-এ পরিণত করেছি। শান্তি ও শৃঙ্খলা বজায় রাখার জন্য সেখানে রাজ্য পুলিশ বাহিনী ছাড়াও কেন্দ্রীয় সংরক্ষিত পুলিশ এবং সীমান্ত নিরাপত্তা বাহিনী থেকে কয়েকটি কোম্পানীকে নিয়োগ করা হয়েছে। জি এন এল এফ-এর জঙ্গী-গোষ্ঠীর নৃশংস আক্রমণ সত্ত্বেও, এই হিংসাশ্রয়ী আন্দোলনের মোকাবিলায় জেলা প্রশাসন এবং পুলিশ প্রশংসনীয় ধৈর্য, দৃঢ়তা এবং সাহসের পরিচয় দিয়েছেন।

১১। দার্জিলিং-এ নিরপরাধ ও শান্তিকামী জনগণের উপর জি এন এল এফ সর্বদা যে নির্যাতন চালিয়ে যাচ্ছে তার অবসানকল্পে সমস্যার আশু সমাধান প্রয়োজন। আমরা প্রশাসনিক ও রাজনৈতিক উপায়ে এই পরিস্থিতির প্রতিবিধানের চেষ্টা চালিয়ে যাব। আমরা আশা করি যে, ভারত সরকার আমাদের সঙ্গে রাজনৈতিক মতৈক্য বজায় রাখবেন এবং প্রয়োজনীয় প্রশাসনিক সমর্থন যুগিয়ে আমাদের সাহায্য করবেন।

১২। গত বছর উত্তরখণ্ড আন্দোলন জি এন এল এফ আন্দোলন থেকে কিছুটা

বল পেয়েছিল বলে মনে হয়। যাই হোক, এই আন্দোলনের ক্রিয়াকলাপ সীমিত ছিল এবং প্রশাসনিক ও রাজনৈতিক ব্যবস্থাদির দ্বারা এর মোকাবিলা করা গেছে। ঐ বছর নকশালপন্থীরা কয়েকটি গোষ্ঠীতে বিভক্ত হয়ে যায়, আর তাদের কার্যকলাপও কমের দিকে ছিল। তাদের হিংস্র এবং সন্ত্রাসবাদী শাখাগুলির উপর কড়া নজর রাখা হয়েছে।

১৩। আলোচ্য বৎসরে আনন্দমার্গীরাও বেশ দমে ছিল। এদের অগ্রগামী শাখা ( আমরা বাঙালী ) আসাম চুক্তি, জাতীয় সঙ্গীত, হিন্দী ভাষা এবং বাঙালী রেজিমেণ্ট গঠনের জিগির তুলে জনগণের ভাবাবেগকে আলোড়িত করে তুলতে চেষ্টা করেছিল।

১৪। দার্জিলিং বাদে এই রাজ্যে আইন-শৃঙ্খলা পরিস্থিতি মোটের উপর সন্তোষজনক ও শান্তিপূর্ণ ছিল। আমি এর আগেই বলেছি যে, সাম্প্রদায়িক উন্মাদনা জাগিয়ে তোলার চেষ্টা হয়েছিল। প্রশাসনের সময়মত ব্যবস্থা-গ্রহণ এবং রাজনৈতিক নেতৃত্বের বিচক্ষণ পরিচালনায় সেসব প্রতিরোধ করা সম্ভব হয়েছে।

১৫। রাজ্য পুলিশের কাজকর্ম যাতে আরো উন্নত ধরনের হয় তার জন্য আমরা সর্বদাই সচেষ্ট আছি। শান্তি ও শৃঙ্খলা বজায় রাখতে গেলে পুলিশের পক্ষে নিরপেক্ষ ও সময়মত ব্যবস্থা-গ্রহণ অত্যন্ত প্রয়োজন। আমাদের পুলিশ কর্মচারিগণ বহু চ্যালেঞ্জের সফল মোকাবিলা করেছেন। বড় বড় ধর্মীয় অনুষ্ঠানের সময় এবং সাম্প্রতিক বন্যার সময় তাঁদের কাজকর্ম খুবই প্রশংসনীয় হয়েছে। পুলিশ কর্তৃপক্ষকে নির্দেশ দেওয়া হয়েছে, তাঁরা যেন সর্বদা সজাগ থাকেন এবং জনগণের অভিযোগগুলি সম্পর্কে দ্রুত ও ফলপ্রসূ ব্যবস্থা গ্রহণ করেন। পুলিশ কাজকর্ম সম্বন্ধে নিয়ত খোঁজ-খবর রাখা এবং তাঁদের কার্যে প্রণোদিত করা খুবই প্রয়োজন।

১৬। বিধানসভার সদ্য-সমাপ্ত নির্বাচন হয়েছে শান্তিপূর্ণ, অবাধ এবং নিরপেক্ষ। এতে এই রাজ্যে গণতান্ত্রিক প্রক্রিয়ার শক্তি আর একবার প্রমাণিত হয়েছে। প্রশাসন তাঁদের গুরুদায়িত্ব অত্যন্ত কৃতিত্বের সঙ্গে পালন করেছেন। রাজ্য প্রশাসনের এবং কেন্দ্রীয় সরকারের সংস্থাসমূহের লোকজন ও সাজ-সরঞ্জামাদি আমাদের কাজে লাগাতে হয়েছে। শান্তি ও শৃঙ্খলা বজায় রাখার কাজে আমাদের পুলিশকে সাহায্য করবার জন্য রাজ্যের বাইরে থেকে প্রচুর ফোর্স পাওয়া গিয়েছিল। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে সংশ্লিষ্ট সকলেই আমাদের গণতান্ত্রিক জীবনধারার সর্বোত্তম ঐতিহ্য অনুসারে তাঁদের কর্তব্য সম্পাদন করেছেন।

১৭। নির্বাচন ছাড়াও গত বছর যে-সমস্ত বড় ঘটনা ঘটেছে সেগুলি হচ্ছে গঙ্গাসাগর মেলা, আই এফ এ লীগ ও শীল্ডের খেলা এবং 'হোপ-৮৬'। ৭৪টি পৌরসভা এবং চন্দননগর পৌরনিগমের নির্বাচনও ঐ বছর অনুষ্ঠিত হয়। এই সমস্ত প্রধান ঘটনার সময়ে পুলিশ শান্তি ও শৃঙ্খলা বজায় রাখার ব্যাপারে প্রশংসনীয় কাজ করেছে।

১৮। ১৯৮৬ সালে খুন, ডাকাতি, রাহাজানি, সিঁদ কাটা এবং চুরি প্রভৃতি অপরাধ উল্লেখযোগ্যভাবে হ্রাস পেয়েছে। অগ্নিসংযোগের ঘটনা ১৯৮৫ সালের তুলনায় সামান্য বৃদ্ধি পায়। পূর্ববর্তী বৎসরগুলিতে বিচারগ্রাহ্য অপরাধের মোট সংখ্যা ক্রমান্বয়ে কমে আসছিল। গত বছর সেই সংখ্যা যথেষ্ট কমে যায়। কলকাতা বাদে পশ্চিমবঙ্গে বিচারগ্রাহ্য অপরাধের মোট সংখ্যা যেখানে ছিল ৫৪,৩৭৫, সেখানে মধ্যপ্রদেশে এই সংখ্যা ছিল ১,৭১,৫৭২, মহারাষ্ট্রে ১,৬৫,৮১০, গুজরাটে ৬৭, ৩৯, উত্তরপ্রদেশে ১,৭১,৬৫৩ এবং বিহারে ১,১৪,৩৬৮। পশ্চিমবঙ্গে এরকম অপরাধের সংখ্যা ছিল ১৯৮৫ সালে ৫৮,৩৫৪ এবং ১৯৮৪ সালে ৬০,২৪৯। ১৯৮৬ সালে কলকাতায় বিচারগ্রাহ্য অপরাধমূলক ঘটনার মোট সংখ্যা যেখানে ছিল ১৪,০১৩, সেখানে দিল্লী ও বোম্বাই-এ তা ছিল যথাক্রমে ২৯,৮২৮ ও ৩৬,৫৬৭। ১৯৮৬ সালে পশ্চিমবঙ্গ পুলিশ বিচারগ্রাহ্য অপরাধের মোট ৫৪,৩৭৫টি ঘটনার মধ্যে ১৭,৩২৪টি ঘটনা সম্পর্কে চার্জ-শীট দেয় এবং এতে ৩৪.৫৮ শতাংশ ক্ষেত্রে সাজা হয়। অপরাধী-অধ্যুষিত এলাকাগুলিতে অপরাধ নিবারণ ব্যবস্থার অঙ্গ হিসাবে প্রতিরোধ সংস্থা, ভ্রাম্যমাণ প্রহরার ব্যবস্থা এবং ডাকাতি-প্রতিরোধ প্রহরা শিবিরগুলিকে সক্রিয় করে তোলা হয়েছে।

১৯। মহিলাদের বিরুদ্ধে অপরাধের ঘটনা বৃদ্ধি পেয়েছে। এটা উদ্বেগের বিষয়। আমরা ব্যাপারটিকে গুরুত্ব সহকারে দেখছি এবং এ ধরনের ঘটনাগুলির যাতে সত্বর ও কার্যকরী তদন্ত হয় তার জন্য নির্দেশ দিয়েছি। স্বেচ্ছাসেবক সংগঠনসমূহের প্রতিনিধি ও অন্যান্যদের নিয়ে জেলা স্তরে কমিটি গঠনের মাধ্যমেও এই সমস্যার মোকাবিলা করার চেষ্টা হচ্ছে। এই কমিটিগুলির কাজ হবে মহিলাদের বিরুদ্ধে সংঘটিত অপরাধের তদন্ত সম্পের্ক খোঁজখবর রাখা। এতে জনগণের মধ্যে সমস্যাটি সম্বন্ধে সচেতনতার সৃষ্টি হবে। আমরা বিশ্বাস করি, প্রশাসন এবং মহিলাদের সংগঠনগুলির সম্মিলিত প্রচেষ্টায় এই অন্যায় অধিকতর কার্যকরীভাবে প্রতিরোধ করতে আমরা সক্ষম হব। আর একটি ক্ষেত্রে আমাদের দৃষ্টি দেওয়া প্রয়োজন।

তা হল ড্রাগের প্রতি আসক্তি, বিশেষত যুবসম্প্রদায়ের মধ্যে। এই অশুভ জিনিসটি যাতে বেশী বিস্তার লাভ না করতে পারে তার জন্য আমরা ব্যবস্থাদি নিয়েছি। এই উদ্দেশ্যে অ্যাকশন স্কোয়াড গঠন করা হয়েছে। একদিকে যেমন ড্রাগ সরবরাহকারী ও বিক্রেতাদের বিরুদ্ধে কেন্দ্রীয় সংস্থাসমূহের সহায়তায় পুলিশ-ব্যবস্থা নেওয়া প্রয়োজনীয়তা রয়েছে, অন্যদিকে তেমনি সমাজকল্যাণ এবং স্বাস্থ্য সংস্থাগুলির মাধ্যমে ড্রাগের প্রতি আসক্তি প্রতিরোধ করতে হবে।

২০। কৃষিক্ষেত্রে গত বৎসর ফসল-কাটা নিয়ে সংঘর্ষ অনেক কম হয়েছে। এরূপ সংঘর্ষে একজনের প্রাণহানি ঘটেছে বলে রিপোর্ট পাওয়া গেছে, জাতপাতের বিচারে হরিজন বা অনুন্নত সম্প্রদায়ের উপর কোনরকম সংগঠিত অত্যাচার হয় নি। পূর্ববর্তী বৎসরের তুলনায় রাজনৈতিক দলগুলির মধ্যেও সংঘর্ষ অনেক কম হয়েছে। আলোচ্য বছরে চারটি ব্যাঙ্ক ডাকাতির ঘটনা ঘটেছিল, একটি কলকাতায় এবং জেলাতে তিনটি। এই ক্ষেত্রে পুলিশের পক্ষে বেশ সাফল্যের সঙ্গে কাজ করা সম্ভব হয়েছে। তা বলে আমাদের আত্মসন্তুষ্টির অবকাশ নেই।

২১। কৃষি ও শিল্প উভয় ক্ষেত্রেই আমাদের নীতি হচ্ছে সমাজের দুর্বলতর শ্রেণীগুলিকে সাহায্য করা, যাতে তারা তাদের অধিকার সুরক্ষিত করতে আইনের সুযোগ নিতে পারে। আমরা গণতান্ত্রিক আন্দোলনগুলির প্রতি সমর্থন জানিয়ে এসেছি এবং পুলিশকে বলা হয়েছে যে আইনসঙ্গত ট্রেড ইউনিয়ন আন্দোলনে তাঁরা যেন হস্তক্ষেপ না করেন।

২২। শ্রমিক ও মালিক পক্ষের সম্পর্কের ব্যাপারে পুলিশের হস্তক্ষেপ বড় একটা প্রয়োজন হয় নি। পাটশিল্পে অবশ্য এই সম্পর্ক আমাদের কাছে উদ্বেগের বিষয়, বিশেষত লক-আউটের জন্য। বস্ত্রশিল্প ক্ষেত্রে, মজুরি-হারের সংশোধন না হওয়ায় শ্রমিকদের মধ্যে অসন্তোষ দেখা দেয়। জি এন এল এফ-এর আন্দোলনের দরুন দার্জিলিং-এর কিছু কিছু চা বাগানে স্বাভাবিক কাজকর্ম ব্যাহত হয়। কিছু কিছু চা বাগানে রেশন সরবরাহ, মজুরি প্রদান প্রভৃতি এবং চায়ের চালান গুরুতররূপে ব্যাহত হয়।

২৩। আলোচ্য কালপর্বে এই রাজ্যে কোনো সাম্প্রদায়িক দাঙ্গা হয় নি। সাম্প্রদায়িক ঘটনার সংখ্যাও আগের বৎসরের তুলনায় কম ছিল। তবে, পশ্চিমবঙ্গের বাইরে সাম্প্রদায়িক গোলযোগের কারণে আমাদের খুব সতর্ক দৃষ্টি রাখা প্রয়োজন।

২৪। আইন-শৃঙ্খলা বলবৎ রাখার ক্ষেত্রে, আমাদের ঘোষিত নীতি হচ্ছে যে, জনগণের গণতান্ত্রিক অধিকার ও সুবিধা ক্ষুণ্ণ করা চলবে না। আলোচ্য বছরে কেবল কলকাতা শহরেই বিভিন্ন রাজনৈতিক দল ও অগ্রগামী সংস্থাগুলির ৪৯৬৫টি সভা, ৩৬৬৩টি মিছিল এবং ৩৩৫২টি বিক্ষোভ প্রদর্শনের ঘটনা ঘটেছিল।

২৫। অপরাধ সংক্রান্ত প্রশাসনের একটি গুরুত্বপূর্ণ শাখা হল স্টেট ফরেন্সিক সায়েন্স ল্যাবরেটরি। শুধু পশ্চিমবঙ্গ নয়, ভারতের পূর্বপ্রান্তের রাজ্যগুলি থেকেও অনেক বিষয় এই ল্যাবরেটরিতে তদন্তের জন্য পাঠানো হয়েছে। ১৯৮৬ সালে এই ল্যাবরেটরিতে ৩৮১৬টি কেস আসে এবং এখান থেকে ৩০২৫টি কেস সম্পর্কে তদন্ত-রিপোর্ট দেওয়া হয়। আমার গত বৎসরের বাজেট ভাষণে আমি বলেছিলাম যে, শিলিগুড়িতে ঐ ল্যাবরেটরির একটি শাখা স্থাপনের প্রস্তাব বিবেচনাধীন আছে। স্থানীয় প্রশাসনের সঙ্গে পরামর্শ করে এবং স্থানসঙ্কুলানের বিষয় প্রভৃতি বিবেচনা করে জলপাইগুড়িতে ল্যাবরেটরির একটি শাখা স্থাপন মঞ্জুর করা হয়েছে। এই শাখাটি যাতে যথাসম্ভব শীঘ্র কাজ শুরু করতে পারে সেজন্য পরিকাঠামোগত সুযোগ-সুবিধা সৃষ্টির ব্যবস্থা করা হচ্ছে। সেই সঙ্গে কলকাতাস্থিত ল্যাবরেটরিটির সুযোগ-সুবিধা সম্প্রসারণের জন্যও ব্যবস্থা নেওয়া হচ্ছে।

২৬। ১৯৮৬ সালে পুলিশ ৯৬৫টি আগ্নেয়াস্ত্র, ২৮৫৩টি কার্তুজ, ২৫৯৩টি বোমা ও ক্র্যাকার এবং ২৪ কিলোগ্রাম বিস্ফোরক পদার্থ আটক করেছে। দার্জিলিং জেলায় জি এন এল এফ সমর্থকদের কাছ থেকে দেশী অস্ত্রশস্ত্র, বোমা ও বিস্ফোরক সামগ্রীসহ প্রচুর অত্যাধুনিক অস্ত্রশস্ত্র ও গোলাবারুদ আটক করা হয়েছে।

সাট্টা এবং অন্যান্য ধরনের জুয়া খেলার বিরুদ্ধে অভিযান চালিয়ে পুলিশ ৬১১০টি মামলা দায়ের করেছে এবং ২১,৫১২ জন ব্যক্তিকে গ্রেপ্তার করেছে। অবৈধ মদের কারবারীদের বিরুদ্ধে অভিযান চালিয়ে পুলিশ ২৬৭৮টি মামলা রুজু করেছে, ৩০১০ জনকে গ্রেপ্তার করেছে এবং ৭৯,৪৯৫ লিটার মদ আটক করেছে।

২৭। সচলতা, টেলি-যোগাযোগ ও তদন্ত ব্যবস্থার কথা বিশেষভাবে মনে রেখে আধুনিকীকরণের বিষয়টিকে অত্যন্ত গুরুত্ব দিয়েছি। ১৯৮৬-৮৭ সালে গাড়ি, বেতার-সরঞ্জাম ইত্যাদি ক্রয়ের জন্য ১,৩৮,০০,০০০ টাকা ব্যয় করা হয়েছে। এটা ছিল মোটর গাড়ি প্রভৃতি বাবদ স্বাভাবিক পুলিশ বাজেটে ব্যয়-বরাদ্দের অতিরিক্ত টাকা।

২৮। অষ্টম অর্থ কমিশনের সুপারিশের ভিত্তিতে মনোন্নয়ন ( আপ-গ্রেডেশন ) কর্মসূচী অনুসারে আমরা পুলিশের জন্য আবাসন, নতুন থানা প্রতিষ্ঠা এবং মহিলা কনস্টেবল নিয়োগের কর্মসূচী নিয়েছি। গত বৎসর চারটি থানা এবং পূর্ণসংখ্যক কর্মচারীসমেত ছ'টি তদন্ত কেন্দ্র প্রতিষ্ঠা করা হয়েছে। ঐ তদন্ত কেন্দ্রগুলিকে নিয়মিত থানায় রূপান্তরিত করা হচ্ছে। মানোন্নয়ন কর্মসূচীর বাইরে গত বৎসর দুটি থানা অনুমোদন করা হয়েছে—একটি পশ্চিমবঙ্গ পুলিশের অধীনে এবং আর একটি কলকাতা পুলিশের অধীনে। আমরা ৫০ জন মহিলা কনষ্টেবল-এর নিযুক্তি মঞ্জুর করেছি।

২৯। মনোন্নয়ন কর্মসূচী অনুসারে পুলিশ কনস্টেবল্ থেকে সাব-ইন্সপেক্টর পর্যন্ত বিভিন্ন পদমর্যাদার পুলিশ কর্মচারীদের আবাসনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই রাজ্যের ৫১'৭৫ কোটি টাকা পাবার কথা। বর্তমানে ২৪৬২টি বাসগৃহ নির্মাণের কাজ চলছে এবং আরো ৬৬৪টি বাসগৃহ নির্মানের জন্য প্রস্তুতিপর্ব শেষ হয়েছে।

৩০। উল্লিখিত আবাসন ছাড়াও আমাদের পুলিশ কর্মীদের জন্য ব্যারাক ও সাব-ইন্সপেক্টরের উর্ধ্বতন পর্যায়ের পুলিশ পদাধিকারীদের জন্য কোয়ার্টার্সের ব্যবস্থা করতে হয়। এরকম বাস-সংস্থানের জন্য রাজ্যের বার্ষিক যোজনায় অর্থ-বরাদ্দের পরিমাণ প্রতি বছর বাড়াতে হচ্ছে।

৩১। পুলিশ কর্মচারীদের কল্যাণের জন্য নানারকম ব্যবস্থা প্রবর্তনের সঙ্গে সঙ্গে সরকার শৃঙ্খলা ও কর্মদক্ষতার উপর বিশেষ জোর দিচ্ছেন। আমরা পুলিশ কর্মচারীদের অ্যাসোসিয়েশন গঠনের অনুমতি দিয়েছি এবং তাঁদের অভিযোগের প্রতিকারের জন্য কেন্দ্রীয়ভাবে ও জেলাস্তরে যুক্ত পরামর্শ কমিটি ( জয়েন্ট কনসালটেটিভ কমিটি ) গঠন করা হয়েছে। আমরা পরিষ্কার জানিয়ে দিয়েছি যে, শৃঙ্খলা মেনে চলা পুলিশ কর্মচারীদের অবশ্য কর্তব্য। পুলিশ অ্যাসোসিয়েশনসমূহের কার্যধারার পরিমাত্রা নিরূপণের উদ্দেশ্যে আমরা সম্প্রতি নির্দেশাবলী প্রচার করেছি।

৩২। গত বৎসর ৪ জন পুলিশ কর্মচারী নৈপুণ্যপূর্ণ কাজের জন্য রাষ্ট্রপতির পুলিশ-পদক পেয়েছেন, সুদক্ষ দায়িত্ব পালনের জন্য ২৭ জন পেয়েছেন পুলিশ-পদক আর ২ জন পেয়েছেন সাহসিকতার জন্য পুলিশ-পদক।

৩৩। বিভিন্ন পদে নিযুক্ত ৫৪৩ জন পুলিশকর্মীর বিরুদ্ধে বিভাগীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ১৯৮৬ সালে ১৫১ জন পুলিশকর্মীকে শাস্তি দেওয়া হয়েছে, যাদের মধ্যে ৩৩ জনকে চাকরি থেকে বরখাস্ত করা হয়েছে।

৩৪। পরিশেষে আমি জোর দিয়ে বলতে চাই যে, নিবেদিত সেবা, যথাসম্ভব দ্রুত তদন্তের সমাধা এবং সমাজবিরোধী ও অপরাধীদের দৃঢ়হস্তে মোকাবিলা করেই পুলিশ জনগণের কাছে প্রিয় হয়ে উঠতে পারে। আজকের সামাজিক-অর্থনৈতিক এবং রাজনৈতিক পরিস্থিতিতে পুলিশের কাজ খুবই কঠিন ও জটিল এবং সেই জন্যই অপরাধের বিরুদ্ধে সংগ্রামে জনগণের সহযোগিতা লাভ করা পুলিশের পক্ষে খুবই গুরুত্বপূর্ণ।

৩৫। দেশের মধ্যে বিভেদকামী, ধ্বংসাত্মক ও মৌলবাদী শক্তিগুলি যে মাথাচাড়া দিয়ে উঠছে একথা আমি বার বার বলেছি। ধর্মান্ধতা তার নগ্ন চেহারা প্রকাশ করেছে। এই সমস্ত অশুভ শক্তি আমাদের জাতীয় সংহতিকে বিপন্ন করে তুলছে। একদিকে যেমন প্রশাসনকে সতর্ক ও সক্রিয় হতে হবে, অন্যদিকে তেমনি এইসব বিচ্ছিন্নতাবাদী শক্তির মোকাবিলা করার জন্য রাজনৈতিক বিচক্ষণতা গড়ে তোলা প্রয়োজন। সঙ্কীর্ণ সাময়িক রাজনৈতিক সুবিধা লাভের জন্য এই ধরনের শক্তিগুলিকে কোনো রকমের প্রশ্রয় দেওয়া আমাদের পক্ষে উচিত হবে না।

৩৬। এই বলে, আমি আমার বিভাগের ব্যয়-বরাদ্দের দাবি অনুমোদন করার জন্য মাননীয় সদস্যদের কাছে পেশ করছি।

**Mr. Speaker :** There are 27 Cut Motions on this Demand. All the Cut Motions are in order and taken as moved.

[4-15—4-25 P.M.]

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পুলিশ মন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন তার বিতর্কে অংশগ্রহণ করে প্রথমেই মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীকে অত্যন্ত দুঃখের সঙ্গে বলি যে আজকে এই বাজেটে যদি পশ্চিমবাংলার ৬ কোটি মানুষের স্বার্থে বাজেট হোত তা হলে আমি বিরোধী দলের হলেও সমর্থন করতাম কিন্তু আমরা এই বাজেটকে সমর্থন করতে পারছি না। কেন পারছি না তা মাননীয় সদস্যরা আশা করি ধৈর্য্য সহকারে শুনবেন। মাননীয়

পুলিশ মন্ত্রী যে বাজেট রেখেছেন তাতে আমি প্রথমেই একটি কথা বলবো যে আমি যে সমস্ত কথা বলবো সেগুলি যদি যুক্তি দিয়ে বলে দেন তা হলে আমার মনে হয় পশ্চিমবঙ্গের ৬ কোটি মানুষ খুশী হবে। তা না হলে ছেঁদো কথা বলে অথবা চুটকি মেরে তাতে মাননীয় সদস্যরা টেবিল চাপড়ালে সমস্যার সমাধান কিছু হবে না. সমস্যা যা আছে থেকেই যাবে। সেজন্য প্রথমেই বলবো এই বাজেট পুলিশী বাজেট নয়, বামফ্রন্ট সরকারের বাহিনীর একটি বাজেট। বামফ্রন্ট সরকারের বাহিনীর একটা মূল কথা এর মধ্যে দিয়ে ফুটে উঠেছে। আশা করি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বিচক্ষণ লোক এই বিষয়টি বুঝতে পারবেন যে আমি কেন এই কথাটি বলছি। জ্যোতিবাবু যেদিন থেকে পুলিশ মন্ত্রী হয়েছেন সেদিন থেকে মাথাভারি পুলিশ প্রশাসন চলছে।

এই মাথাভারি পুলিশি প্রশাসন এবং তার মধ্যে পশ্চিমবাংলার মাথাভারি প্রশাসনের মধ্যে দিয়ে পুলিশি রাজ কায়েম হয়েছে। সেই পুলিশি রাজ কায়েম করে উনি আজকে পশ্চিমবাংলায় তিনবার মুখ্যমন্ত্রী হতে পেরেছেন। আমি বললাম কেন এই প্রশ্নটা উঠতে পারে। আমি যখন বলছি তখন বুঝে নিতে হবে এই বলার পিছনে কোন কারণ আছে। যা এখানে প্রমাণ করে দিতে চাই। এবং প্রমাণ করে দিয়ে যাব। সত্য বাপুলি যা বলেছেন সেটা সত্য কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৬ কোটি মানুষের জন্য পুলিশের বিরাট একটা টাকার অঙ্ক খরচ হয়। স্যার, আমি প্রথমেই পুলিশ মন্ত্রীকে বলে রাখব তিনি জবাবী ভাষণ দিতে গিয়ে পাঞ্জাবের গণ্ডগোল, মীরাটের দাঙ্গা, বিহারের গণ্ডগোল, ইউ. পি.-র গণ্ডগোল সম্পর্কে বলবেন। আমি এই প্রসঙ্গে আপনাকে বলি যে মীরাট পশ্চিমবাংলা নয়, পাঞ্জাব পশ্চিমবাংলা নয়, বিহার, গুজরাট পশ্চিমবাংলা নয়। পশ্চিমবাংলা একটা অঙ্গ রাজ্য। কিন্তু আজকে মনে রাখতে হবে পশ্চিমবাংলায় সুভাষ বসু, রবীন্দ্রনাথ, বিবেকানন্দ জন্মেছেন। এখানে বিধান রায় জন্মেছেন—বিহারে জন্মায় নি। গুজরাট, ইউ. পি.-তে জন্মায়নি এটা মনে রাখতে হবে। পশ্চিমবাংলা ভারতবর্ষের সংস্কৃতি কৃষ্টির সর্বোচ্চে বসে আছে। কোথায় বিহারে জাতি বর্ণ ধর্ম সম্প্রদায় পাঞ্জাবের ব্যাপারটা অন্য ব্যাপার, কিন্তু এখানের ব্যাপারটা অন্য জায়গায় দাঁড়িয়ে গিয়েছে। এখানের ব্যাপারটা হচ্ছে যিনি পুলিশ বাজেট হাজির করেছেন তার নিজের অপদার্থতার একটা চিহ্ন তিনি রেখেছেন। সবচেয়ে বড় কারণ যেটা উনি এখানে এসেছেন দুটির আশীর্বাদে—আপনারা জনগণের আশীর্বাদে নয়। একটা আশীর্বাদ কো-অর্ডিনেশন কমিটির, আর একটা নন-গেজেটেড পুলিশদের আশীর্বাদে।

এই দুইজনের আর্শীবাদে এখানে এসেছেন, মানুষের আর্শীবাদে আসেননি। আমি এখানে দ্ব্যর্থহীন ভাষায় বলব পশ্চিমবাংলায় দুটি দলের জন্য এখানে এসেছেন। আমরা সেখানে শতকরা ৪২ পারসেণ্ট ভোট পেয়েছি পশ্চিমবাংলায়। চারিদিকময় গণ্ডগোল। আর একদিকে নন গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশন নির্বাচনের আগে প্রকাশ্যে বলে দিল আমরা বামফ্রন্টের হয়ে কাজ করব। গোটা দল যদি বলে বামফ্রন্টের হয়ে কাজ করব তাহলে এটা পুলিশি বাজেট নয়। ৬ কোটি মানুষের জন্য পুলিশি বাজেট নয়। ৪১ পারসেণ্ট ভোট যা পেয়েছি সেটার পরিপ্রেক্ষিতে বলব নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশন তারা যদি নির্বাচনের আগে সরাসরি বলে আমরা বামফ্রন্টের হয়ে কাজ করব আর মাননীয় পুলিশ মন্ত্রী যদি বাজেট আনেন তাহলে আমি বলব সেটা ৬ কোটি মানুষের জন্য বাজেট নয়। সেইজন্য আমি আপনাদের বলেছি এটা সি. পি. এম. এবং বামফ্রন্ট তাদের পক্ষে যারা কাজ করেছে তাদের বাজেট। এই বাজেট পুলিশি বাজেট হতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে সরাসরি জিজ্ঞাসা করতে চাই তিনি যেখান থেকে পুলিশ মন্ত্রী হয়েছেন, এই পুলিশ মন্ত্রী হবার পর তিনি পশ্চিমবাংলার মানুষের মনে আইনশৃঙ্খলা যা এখানে ভাল আছে এবং বাজেটে বিহার, উড়িষ্যাকে বাদ দিয়ে আমি সেটা আপনাকে বলতে চাই এবং পশ্চিমবাংলায় কি হবে সেটা আমি চোখে আঙুল দিয়ে দেখিয়ে দিতে চাই।

[4-25—4-35 P.M.]

১৯৬৬ সালের একটা কথা স্মরণ করিয়ে দিই যখন পি. সি. সেন মুখ্যমন্ত্রী ছিলেন। সেই সময়ে পুলিশের জন্য কত টাকা ছিল? তখন ছিল ১৫ কোটি ৭৯ লক্ষ ৪৬ হাজার টাকা। ১৯৭৬-৭৭ সালে আমরা যখন চলে যাই তখন ছিল ৫১ কোটি ৭৭ লক্ষ ৪৭ হাজার টাকা। ওরা যখন এলেন ১৯৮৬-৮৭ সালে ১৬০ কোটি ৫৭ লক্ষ ৪ হাজার, ৮৫-৮৬ সালে ১৪৩ কোটি ২৮ লক্ষ ৪১ হাজার টাকা, ৮৪-৮৫ সালে ১৩৭ কোটি ১৪ লক্ষ ৫৮ হাজার টাকা, ৮৩-৮৪ সালে ১১১ কোটি ১৬ লক্ষ ১১ হাজার টাকা। ৭৬-৭৭ সাল থেকে ৮৬-৮৭ সালে তফাৎ হল আমরা যখন চলে গেলাম তখনকার বাজেটের শেষকালের টাকা বাদ দিয়ে ১০৮ কোটি ৬৯ লক্ষ ৩২ হাজার টাকা। আমরা জানি পুলিশ খাতে দিতে হয় কারণ পুলিশের একটা দলের আর্শীর্বাদ ওই দিকে আছে এবং তাদের পায়ের ধুলো ঐদিকের সকলের মাথায় আছে। টাকা দেয়া হোক এবং টাকা দিয়ে যদি বোঝা যায় খুন কম হচ্ছে, মানুষ কম মরছে টাকা তাহলে নিশ্চয় দিতে হবে। কিন্তু আমরা কি দেখছি তা পরিসংখ্যান দিলে

বোঝা যাবে। ৮৬-৮৭ সালে খুনের পার্সেনটেজ পার ডে ছিল ১'৭। ১৯৮২ সালে খুন হয়েছে—কালপেবল হোমিসাইড উইথ মার্ডার—যে তথ্য পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারকে দিয়েছেন সেখানকার তথ্য থেকে বলছি ৮২-৮৩ সালে টোটাল খুন হয়েছে ২ হাজার ১২৯—মোর ষ্টান ৬%, ৮৩ সালে খুনের সংখ্যা ২ হাজার ৩৮, মোর ষ্টান ৬%, ৮৪ সালে বেড়ে গিয়েখুন হল ২ হাজার ২৭৭, মানে ৬'৫%, ৮৬-৮৭ সালে দাঁড়াল ২ হাজার ৪২২ মানে৬'৮%। অর্থাৎ টাকা বাড়ছে, খুন বাড়ছে। আমি জানি না টাকার সঙ্গে লোকের মাথার দাম কমছে কিনা। কাপড়ের গজ ২ টাকা থেকে ৫ টাকা হলে আপত্তি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে ছোট্ট একটা পরিসংখ্যান দিচ্ছি ১৯৮২ সাল থেকে ১৯৮৪ সালে ডাকাতির সংখ্যা হল ৭ হাজার ৫০৬। এবারে টোটাল খুনের সংখ্যা দিলে ওরা খুশী হবেন। আমি তথ্য দিয়ে বোঝাতে চেষ্টা করছি যে টাকা দিচ্ছি অথচ খুন বাড়ছে। ১৯৭৭ সালের জুন থেকে ১৯৮২ সালের ডিসেম্বর পর্যন্ত মোট খুন ৩ হাজার ৪৮৬। এই যে পুলিশের খাতে টাকা দিচ্ছি এতে খুন বাড়ছে, না কমছে ? যদি কমত তাহলে বুঝতাম মুখ্যমন্ত্রী ঠিক ঠিক মত কাজ করছেন। এবারে আমি পুলিশ বাহিনীর সংখ্যা দিলে এঁরা খুব খুশী হবেন। আমি যেটা পুলিশ ডিপার্টমেন্ট থেকে হোম সেক্রেটারীর কাছ থেকে পেয়েছি সেটা আপনাকে বলছি। ওয়েষ্ট বেঙ্গল পুলিশ-এর আনআর্মড ব্রাঞ্চে ডি. এস. পি./এ. এস. পি. আছে ১৬৩ জন, ইন্সপেক্টর আছে ৬০৪ জন, সাব-ইন্সপেক্টর আছে ৩ হাজার ৬৬৬ জন, এ. এস. আই. আছে ৩ হাজার ৯৯৩ জন, জে. সি. ও. ৪২ জন, হেড কন্সটেবল ১ হাজার ১০ জন, কন্সটেবল ২১ হাজার ৫০৯ জন। ওয়েষ্ট বেঙ্গল পুলিশের আর্মড ব্রাঞ্চে ডি. এস. পি/এ. এস. পি. আছে ৬১, ইন্সপেক্টর ২১৩, সাব-ইন্সপেক্টর ৫৩০, হেড কন্সটেবল ২ হাজার ৪, নায়েক ১ হাজার ৭৬৯, কন্সটেবল ১৮ হাজার ২০৩। এই হচ্ছে বেঙ্গল পুলিশ। নাউ আই কাম টু ক্যালকাটা পুলিশ। ক্যালকাটা পুলিশে ডি. সি. ২৬, এ. সি. ৪৬, পুলিশ সার্জেন ১ হাজার ৫৮২, টোটাল পুলিশ ইন অল ২২ হাজার। এবারে পার ক্যাপিটা পুলিশ কভারেজ--এখানে একটা ছোট কথা বলে রাখি, একটা স্টোরি অব লালবাজার, লাস্ট পেজ নাম্বার ১৫৯, এই বই-এ একটা জায়গায় বলছেন, Percapita police coverage is quite encouraging but murder is committing day by day and it is increasing day by day.

( শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ কে লিখেছে ?) [ *[illegible] *[illegible]] এক্স ডি· সি. ]

মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনাকে এই বই থেকে বলে দিলাম। এর সঙ্গে আছে ১৪ হাজার হোম গার্ড, এর মধ্যে ১০ হাজার কাজকর্ম করে, বাকিটা করে না। বিরাট পুলিশবাহিনী পশ্চিমবঙ্গ ছেয়ে আছে, কিন্তু তার বদলে আমরা খুন বেশী পেয়েছি। তার একটাই কারণ আছে, সেই কারণের স্রষ্টা হলেন যিনি তিনি ওখানে বসে আছেন স্বয়ং মুখ্যমন্ত্রী। তাঁরই সৃষ্টি ১৯৬৯ সালে নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশান, দিস ইজ দি হিস্ট্রি, তিনি ১৯৬৯ সালের সেকেণ্ড জুলাই এটা সৃষ্টি করেছেন, ট্রেড ইউনিয়ন অধিকার তাদের দিয়েছেন। ভাল করেছেন, তা ফ্যাক্টরীর মত কাজকর্ম করুক। কিন্তু তারা এ. সি.-র মাথায় চাঁটি মারছে, লালবাজারে পুলিশ কমিশনারের জামা ধরে টানাটানি করছে। আপনার ধরেনি, ধরলে আপনিও টের পাবেন, ধরতে ধরতে আস্তে আস্তে এগিয়ে যাচ্ছে। কি ফ্যাংকেষ্টাইন আপনি তৈরি করেছেন সেটা আপনাকে বলে রাখি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলব মুখ্যমন্ত্রী যেখান থেকে পুলিশমন্ত্রী হলেন এর সবচেয়ে বড় কাজ হল আই. পি. এস. যত আছে তাদের তোষণ করা।

]4-35—4-45 P.M. ]

আই. পি. এস অফিসারদের ব্যাঙ্ক করে যত অপকর্ম আপনারা করেছেন সেগুলো সব তাঁদের দিয়ে কভার করাচ্ছেন। আমাদের সময় ১ জন আই. জি. ছিল, কিন্তু আপনারা ডজনখানেক আই. জি. করেছেন। আপনাদের সন্তুষ্টির জন্য যে কাজ করছে তাঁকেই আপনারা আই. জি. করে দিচ্ছেন। আমি জিজ্ঞেস করছি, এই যে ডজনখানেক আই. জি. করেছেন তাতে খুন, ডাকাতি কমিয়েছেন কি বা লোকের মনে শান্তি এনেছেন কি ? [ *রজত *মজুমদার ] আই. পি. এস. অফিসার।

**মিঃ স্পীকার ঃ** নাম বাদ যাবে।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** ঠিক আছে, নাম বাদ দিন। স্পেশাল সুপারিনটেনডেন্ট অব পুলিশ, সি. আই. ডি. তাঁর বিরুদ্ধে রিপোর্ট দিয়েছিলেন। ডেপুটি ইন্সপেক্টর জেনারেল অব পুলিশ, এখন উনি বোধ হয় আই. জি. সি. আই, ডি, তিনি কি রিপোর্ট দিয়েছিলেন সেটা শুনুন। It is humbly requested that he should be moved from the trust and responsibility of the police department and may be sent

[ *Expunged as ordered by the Chair ]

outside of the department according to the recommendations of the Executive Enquiry Report. এই রজত মজুমদার জৈন বাড়ীতে কি কীর্তি করেছেন সেটা আপনারা শুনেছেন। আমি জানতে চাই, হোয়াট এ্যাকসন ইউ হ্যাভ টেকেন আফটার রিসিভিং দিস্ রিপোর্ট এগেনস্ট দি দেন ডি. আই. জি., সি আই ডি? মুখ্যমন্ত্রী বলুন, এই রজত মজুমদার, যে জৈন বাড়ীতে এত অপকীর্তি করল তার বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**মিঃ স্পীকার:** আমি বারবার আপনাদের বলছি যদি কোন অফিসারের বিরুদ্ধে আপনার অভিযোগ থাকে তাহলে তার নাম করবেন না। ইউ ক্যাণ্ট কোট দি নেম অব দি অফিসার। ইউ ক্যান ডেসক্রাইব হিম বাই হিজ অফিস।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি:** স্পেশাল আই. জি. এনফোর্সমেণ্ট ব্রাঞ্চ তাঁর বিরুদ্ধে যে সমস্ত অভিযোগ আছে সে সম্বন্ধে কি ব্যবস্থা নিয়েছেন আশা করি জবাবী ভাষণে তা বলবেন। দি দেন এস্. পি. মেদিনীপুর, উনি বর্তমানে ডি. সি. ( সাউথ ) তাঁর বিরুদ্ধে ওখানে বহু টাকা রোজগারের অভিযোগ করেছে এবং মুখ্যমন্ত্রী সেটা জানেন। শুনলে অবাক হবেন, তাঁকে প্রোমোসন দিয়ে, প্রাইজ পোস্ট দিয়ে কোলকাতায় এনে বসান হয়েছে। যাঁর বিরুদ্ধে দুর্নীতি এবং অপকর্মের অভিযোগ রয়েছে তাঁকে প্রোমোসন দিয়ে ওই লাল বাড়ীতে বা তার আশেপাশে এনে বসান হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিনীতভাবে বলছি এবং পরিসংখ্যান দিয়ে দেখিয়েছি প্রতি বছর পুলিশের টাকা যেমন বাড়ছে সঙ্গে সঙ্গে খুন, ডাকাতিও বাড়ছে, কাজেই এই বাজেট আমি সমর্থন করতে পারছি না। এই ব্যাপারে আমি নির্দিষ্ট আর একটি অভিযোগ রাখছি।

ননী পাল্কিওয়ালা একজন এমিনেণ্ট জুরিষ্ট অব সুপ্রীম কোর্ট।

**Mr. Speaker :** Mr. Bapuli, a name can be used for giving any reference but not for making any accusations. You cannot make any accusations. So don't do this. ননী পাল্কিওয়ালার কোন রেফারেন্স থাকলে আপনি নাম দিয়ে রেফারেন্স করতে পারেন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী:** স্যার, ননী পাল্কিওয়ালার নামটা এখানে উল্লেখ করতে হচ্ছে এই কারণে যে, তিনি একটি জায়গায় রেফারেন্সে বলেছেন, When the police chief became a victim of politics, it is not possible for him to discharge his duties properly. তিনি একজন এমিনেণ্ট জুরিষ্ট। স্যার, এখানে আমাদের দৃষ্টি-

ভঙ্গীটা দেখছি এখানে—এমিনেন্ট জুরিষ্ট এই কথা তিনি বলেছেন। স্যার, বর্তমানে যে পুলিশ প্রশাসন চলেছে, এরা একটা গ্রুপ, একটা রাজনৈতিক দলের কুক্ষীগত হয়েগেছে। তাই পুলিশের যে ভূমিকা হওয়া উচিত—মানুষ কি আশা করবে পুলিশের কাছে? সব'কটি লোকই আশা করবে আইনের যে সমান অধিকার, সেই সমান অধিকার তারা পাবে। এটাই মানুষ আশা করে। কিন্তু আজকে যদি পার্টির কথা, একটি রাজনৈতিক দলের কথা পুলিশ প্রশাসন চলে তাহলে স্বাভাবিক কারণেই সাধারণ মানুষ বিচার পায় না, আমরাও পাই না। শতকরা ৪২% ভোট পাওয়া আমরা যে ৪০ জন লোক বসে আছি, যতই চীৎকার করি না কেন, আমরা বিচার পাই না। তাই বলি, "বিচারের বাণী নিরবে নিভৃতে কাঁদে"—বর্তমান পুলিশের কাছে এখানে আমরা বিচার পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পুলিশের নিষ্ঠা কোথায়? হোয়ার ইজ দি এফিসিয়েন্সি? কোথায় গেল? দিনের পর দিন চলে গেছে- কিন্তু পশ্চিমবাংলার পুলিশ তো এত খারাপ নয়! পশ্চিমবাংলার পুলিশ সারা ভারতবর্ষের মধ্যে শ্রেষ্ঠ। কিন্তু হয়ে গেছে —যে দিন থেকে তাদের ট্রেড ইউনিয়ন রাইট দেওয়া হয়েছে, সেদিন থেকে হয়ে গেছে। ডি. সি.-র মত লোককে বোতল দেওয়া হয়েছিল প্রস্রাব করার জন্য, পুলিশ কমিশনারের জামা ধরে টানা হয়, হেড কনষ্টেবল্ গালাগাল দেয় লালবাজারে, সেদিন থেকে হয়ে গেছে। এরা মদত পায় কোথা থেকে? ঐ বসে আছেন পুলিশ মন্ত্রী, ওঁর দপ্তর একটি জায়গায় আছে আলিমুদ্দিন স্ট্রীটে, সেখান থেকে মদত পায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মদত পায় বলেই আজকে পুলিশ প্রশাসনের উপর তলা থেকে আরম্ভ করে আই. পি. এস.-এর মত টপ র‍্যাংকিং অফিসাররা ভয়ে কাঁপছে। তাই নীচের তলার পুলিশরা নিশ্চয় সত্য বাপুলী খুন হলেও যাবে না, সাত্তার সাহেব খুন হলেও যাবে না, তারা যায় না। তারা জানে এখানে যে যার চাকরি রাখতেই ব্যস্ত। আমি আপনাকে বলি, তাই এখানে হয়েছে, যে যার চাকরি রাখার জন্যই ব্যস্ত। তারা জানে এফিসিয়েন্সির কোন মূল্য নেই, শুধু একটা বাড়ীর সঙ্গে সম্বন্ধ রাখতে হবে, আর একটা রাজনৈতিক দলের সঙ্গে সম্বন্ধ রাখতে হবে।

তাহলে কি আসবে? অভয়ার ম্যান, টেলিফোন একটা বাড়ী থেকে আসবে। কোথায় পোষ্টিং চাই? ভাল পোষ্টিং সমস্ত নন-গেজেটেড্ পুলিশ এ্যাসোসিয়েসনের জন্য দেওয়া হবে, সুযোগ সুবিধা দেওয়া হবে। নিউট্রালিটি কোথায়? এসব কার চাপে হচ্ছে? এ সব লালবাজার থেকে চলে না, সব চলে ঐ আলিমুদ্দিন ষ্ট্রীট থেকে এবং ওখান থেকেই পশ্চিমবাংলার সমস্ত পুলিশ প্রশাসন চলছে। তাই এই অবস্থা হয়েছে। একটা রাজনৈতিক দলের শিকার হয়ে পুলিশ প্রশাসন চলছে। সেখানে নিউট্রালিটি

থাকে না, এফিসিয়েন্সি থাকে না, নিষ্ঠা এনার্জি থাকে না, সততা থাকে না, সমস্ত কিছুই বিসর্জন দিয়ে দেয়। কারণ, তারা জানে তাদের টিকি একটি জায়গায় বাঁধা, এবং সেখানে খুঁটি যদি ঠিক থাকে তাহলে সেই খুঁটির জোরে সব কাজই করা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি হেড কনসটেবল ২৪ পরগণা পুলিশ অফিসে গিয়ে চটি জুতো পায়ে দিয়ে সো কজ জমা দিল। চটি জুতো পায়ে, পাঞ্জাবি জামা পরে সামনে বসে বলছে, আপনার এত সাহস কোথা থেকে আসে মশাই, আপনি আমাকে সো কজ করেছেন? জানেন না, আপনার কি করে দিতে পারি—একটি কনসটেবল এ. এস. পি.-র ঘরে চটি পায়ে দিয়ে, পাঞ্জাবি জামা পরে গিয়ে যদি এই কথা বলে তাহলে কেন তারা শুনবে?

[4-45—4-55 P.M.]

তারা জানে, আমাদের একটা জায়গা যদি ঠিক থাকে তাহলে সমস্ত কিছুই ঠিক থাকবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে বলি, পুলিশ যদি সমাজের বন্ধু হয়, আইনের রক্ষক হয়, সাধারণ মানুষের অধিকার রক্ষা করার জন্য যদি তাদের সাহায্য করে তাহলে তাদের কি করা উচিত সে সম্পর্কে বলতে গিয়ে আমি একটা ছোট্ট কোটেশান আপনার সামনে তুলে ধরবো। জাষ্টিস জ্যোতির্ময়ী নাগ একটা জায়গায় বক্তৃতা দেবার সময় পুলিশের কাজ কি হবে সে সম্পর্কে বলেছিলেন। তিনি বলেছিলেন, প্রত্যেক নাগরিকের সমান অধিকার এবং আইনগতভাবে যাতে সমানভাবে তাদের অধিকার রক্ষা পায় তা দেখার দায়িত্ব পুলিশের। তিনি আরো বলেছিলেন, পুলিশের ক্ষমতা যথাযোগ্যভাবে প্রয়োগ করে ভারতীয় সংবিধানের প্রতি আনুগত্য বজায় রেখে সকলকে সমানভাবে সুযোগ দিয়ে নিষ্ঠার সঙ্গে কাজ করলে সেই হবে আসল পুলিশ। কিন্তু স্যার, আজকে পুলিশ প্রশাসনের অবস্থা কি দেখছি? নিষ্ঠা, সততা—আমি বলছি না সব পুলিশ অসৎ, আবার আমি এটাও বলব না যে পুলিশ হলেই সে সৎ হবেই। কিন্তু আমরা কি বুঝবো? আমরা বুঝবো, অসতের মধ্যেও তাদের যদি দেখি আইনটা মেনে তারা কাজ করছেন অর্থাৎ আইনমাফিক ভাবে তারা কাজ করছেন তাহলে পশ্চিমবঙ্গের মানুষের কাছে সেটা আশার কথা হবে। আজকে কিন্তু সেটা নেই। স্যার, এখানে আমি ইকনমিক উইকলি থেকে একটি উদ্ধৃতি দেব। সেখানে তার পেজ ২৪১-এ একটা আর্টিকেল বেরিয়েছিল এবং তাতে একটি ভালো কথা বলা হয়েছে, While dealing with the problem of corruption in the police, Gore said that though there is corruption in all walks of life, corruption in the police is a more critical problem. A corrupt policeman can do more harm to the

private citizen than, for instance, a corrupt railway ticket collector." হয়েছেও তাই। কেন একথা বলছি? একথা বলার কারণ আছে। কারণ হচ্ছে, একটাও এ পর্য্যন্ত পুলিশ অফিসার যে খুন করেছে তাদের গ্রেপ্তার করা হয়নি। আমি আপনাকে চোখে আঙ্গুল দিয়ে দেখিয়ে দেব, আপনি মাননীয় পুলিশ মন্ত্রীকে বলবেন, এটা কেন হয়েছে এবং কি জন্য হয়েছে? স্যার, পুলিশ প্রশাসনের ব্যর্থতা আজকে কোথায় গিয়ে পৌঁছেছে সেটা আপনি দেখুন। পুলিশ মন্ত্রী বলেন, আমরা নাকি পুলিশ প্রশাসনের সমালোচনা করলে তার দুঃখ হবে। স্যার, আপনাকে বলি, কোলকাতায় হেরোইন ড্রাগসে ছেয়ে গিয়েছে। পশ্চিমবঙ্গের যুব সম্প্রদায় এবং ছাত্র সম্প্রদায় আজ ধ্বংসের মুখে। প্রতিদিন ৩০০ করে লোক ড্রাগ এ্যাডিকটেড হচ্ছে। স্যার, আপনি শুনলে লজ্জা পাবেন, গত বছর কেস হয়েছিল ৪০টি এবং এ বছর ২০ জনকে পুলিশ ধরেছে এবং চার্জশিট দিয়েছে। পশ্চিমবঙ্গে আপনার পুলিশ কি করছে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আপনি নিশ্চয় তার জবাব দেবেন। এখানে তো সি. পি. এম. কংগ্রেস খুন, জখম ইত্যাদির কোন ব্যাপার নেই, এখানে একটা জাত শেষ হয়ে যাচ্ছে, একটা জাতের ছাত্র, যুব সম্প্রদায় শেষ হয়ে যাচ্ছে এই হেরোইনের পাল্লায় পড়ে সেটাই সবচেয়ে আগে চিন্তা করতে হবে। স্যার, এই হেরোইন এবং নারকোটিক ড্রাগস-এর পাল্লায় পড়ে পশ্চিমবঙ্গের মানুষ আজ ধ্বংসের পথে। স্যার, মুর্শিদাবাদে তিনজন খুন হ'ল কয়েকজনকে মাত্র গ্রেপ্তার করা হয়েছে। বিষ্ণুপুরের শংকর হালদার খুন হয়েছিল, তার সঙ্গী অভিযোগ দিয়েছে, এ্যাডিশন্যাল এস. পি. অব পুলিশ তার সামনে সই করে দিয়েছিল, ৩০২ ধারা মতে অভিযোগ করেছিল কিন্তু আজ পর্য্যন্ত পুলিশের বিরুদ্ধে কোন কেস হয়নি, কোন গ্রেপ্তার হয়নি। কোর্টে কেস হয়েছিল, এস. ডি. জে. এম.-ও অর্ডার দিয়েছিলেন to take cognizence under section 15 of sub-section 3. DIG and CID to take action. দুর্ভাগ্যের বিষয় ডি. আই. জি. অফ সি. আই. ডি. তিনি রিফিউজ করেছেন আমি স্যার, আপনাকে তার সার্টিফায়েড কপি এনে দিতে পারি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় সনাতন মণ্ডল, আশুতোষ মণ্ডল নামে ২ জন খুন হল নভেম্বর মাসে। হাইকোর্ট থেকে এ্যানটিসিপেটরি বেল রিজেকটেড হয়ে গেছে কিন্তু আজ পর্যন্ত তারা গ্রেপ্তার হয়নি। আমি মিটিংয়ে বক্তৃতা দিচ্ছি, আমার সামনে তারা মাইক নিয়ে ঘুরছে, আবার পুলিশও ঘুরছে। অথচ মার্ডার কেসের আসামী, হাইকোর্ট থেকে বেল রিজেকটেড হয়েছে কিন্তু আজও গ্রেপ্তার হয়নি। কোথায় বিচার পাবো? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সমালোচনা করছি

একটা কারণে। পুলিশমন্ত্রী মহাশয় এখানে বসে আছেন। আমি জানি, যারা ওখানে বসে আছেন ওরা মেরুদণ্ডহীন [ *[illegible] ]। তাদের নেতা এক সময় বিধানসভায় আশ্রয় নিয়েছিলেন নিজের জীবন বাঁচাবার জন্য, পার্ক হোটেলে পালিয়েছিলেন, রাতের অন্ধকারে ইন্দিরা গান্ধীর কাছে আত্মসমর্পণ করেছিলেন যে আমাকে বাঁচার। আজকে আমি বলবো যে এরা মেরুদণ্ডহীন [ *[illegible] ] দল, এরা এই বিধানসভায় বসে আছে। আজকে অন্যান্য দপ্তরের সমালোচনা হয়। কিন্তু এই মুখ্যমন্ত্রী যেদিন থেকে পুলিশ মন্ত্রী হয়েছেন তার দপ্তরের ব্যর্থতার কথা এই [ *[illegible] ] একদিনও বিধানসভায় আলোচনা করলেন না, কোন সমালোচনা হল না। এদের বিধানসভায় বলার মত সৎ সাহস নেই। এই আলোচনা হয় না তার একটা কারণ হচ্ছে, পুলিশ দপ্তর যেখানে অপদার্থতার চরম শিখরে বসে আছে সে সম্পর্কে কোন কথা বলার সাহস এদের নেই। এরা মেরুদণ্ডহীন [ *[illegible] ] ছাড়া আর কিছু নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত পরিতাপের বিষয়, আমরা এমন একটা মুখ্যমন্ত্রীর কাছে আছি যিনি ২/৩টি নির্বাচনে পুলিশ প্রসাশনে বসে আছেন। পুলিশ মন্ত্রীর ব্যর্থতার একটা কারণ হচ্ছে, তিনি জানেন যে, My Government is by the police and for the police. এবং দিস ইজ দি অনলি থিওরী যেটা উনি জানেন। এছাড়া উনি দ্বিতীয়বার আসতে পারতেন না, আসার ক্ষমতা ছিল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি মাঝে মাঝে বলেন কিনা যে বিরোধী দল সাজেশান দিল না। আমি একটা সাজেশান দিচ্ছি। এটা আপনাদেরই অপকৃত্তি। ১৯৭০ সালে যে নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশনে যে ট্রেড ইউনিয়নের সৃষ্টি করেছিলেন, সেই নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশনকে ভেঙ্গে দিয়ে দুটোকে এক করে দিন এবং একটা সংগঠনের হাতে ক্ষমতা দিন। Let there be only one police organisation for the whale of West Bengal. এটা কি আপনি করতে পারবেন? আমি দ্ব্যর্থহীন ভাষায় বলবো যে দুটো পুলিশ প্রশাসন থাকার ফলে পশ্চিমবাংলার পুলিশকে আপনি কব্জা করে রেখে দিয়েছেন। কাজেই দুটোকে ভেঙ্গে দিয়ে আপনি একটা তৈরী করুন। একটা তৈরী করে দেখান যে আমরা পুলিশ প্রশাসনকে ভেঙ্গে দিয়েছি। আপনাদের সব জায়গায় পুলিশ লাগে। মন্ত্রীদের কালিঘাটে পুজো দিতে গেলে পুলিশ লাগে, নার্সদের পাহারা দেবার জন্য পুলিশ লাগে। সে জন্য পুলিশের জন্য আপনাদের এত কান্না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মডেল গাইড লাইন বলে একটা গাইড লাইন দেওয়া হয়েছে। এই মডেল গাইড লাইনের কি হল সেটা উনি জবাবী ভাষণে বলবেন। এই মডেল গাইড লাইন ওনারই সৃষ্টি। এই গাইড লাইন না

[ *Expunged as ordered by the Chair ]

মানার জন্য আজকে নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশান হুগলীতে বিক্ষোভ দেখিয়েছে। তারা বলছে আমরা মানবো না। জ্যোতিবাবুকে ক্ষমতা দেওয়া হয়েছিল তিনি আমলাদের হাতে পড়ে আমাদের ক্ষমতা কেড়ে নিচ্ছেন। এই গাইড লাইন যেটা দেওয়া হয়েছে তার জি. ও. নং ১০১(২) ডেটেড ৪-৫-৮৭। এটা লেটেষ্ট সার্কুলার। এই জি. ও. গিভেন টু দি পুলিশ অর্গানাইজেশান। এর জন্য হুগলীতে নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশান বিক্ষোভ দেখিয়েছেন। এটা হতে বাধ্য। আপনি ক্ষমতা যেমন তাদের দেবেন, যখন তাদের ধরতে যাবেন তারা আপনাকে ছোবল মারবেই এবং তার জন্য আপনাকে প্রস্তুত থাকতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার পুলিশ আজকে বামফ্রন্টের পদলেহন করার জন্য প্রস্তুত হয়ে আছে। যারা এটা করেন তাদের ভাল ভাল জায়গায় পোষ্টিং হয়। তাদের কোনদিন ধরা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পুলিশ বাজেটের প্রথমেই বলেছিলাম যে এই বাজেট আমি সমর্থন করতে পারি না। আর ৪২ পারসেন্ট ভোট কংগ্রেস পেয়েছিল, তাদের কাছে নন-গেজেটড পুলিশ এ্যাসোসিয়েশান কোন রকম সাহায্য আশা করে না এবং পেতে পারে না। এই পুলিশ বাজেট সমর্থন করা সম্ভব নয়। সে জন্য আমি এর বিরোধিতা করছি এবং আমাদের তরফ থেকে যে কাট মোশান দেওয়া হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-55—5-05 P.M.]

**মিঃ স্পীকার :** কাপুরুষ শব্দটা যেখানে যেখানে বলা হয়েছে, তা বাদ যাবে।

**শ্রীঅমলেন্দু রায় :** অন পয়েন্ট অফ অর্ডার। আমার পয়েন্ট অব অর্ডার, আমাদের ২১০ রুল অনুযায়ী এখানে তুলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট ডিসকাশন ওপেন করলেন কংগ্রেস আই দলের ডেপুটি লিডার সত্যরঞ্জন বাপুলি মহাশয়। আমি দেখছি যে এখানে বহু কাট মোশান বিরোধী দলের পক্ষ থেকে দেওয়া হয়েছে। একটা কাট মোশানও তাঁর নামে নেই। প্রশ্ন হচ্ছে এই বিনা কাট মোশানে বাজেট ডিসকাশন ওপেন করে এই রকম রোভিং স্পিচ কেউ দিতে পারেন কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২১০ নং, এতে বলা হয়েছে, উনি যদি অলটারনেটিভ পলিশির কথা বলতে চাইতেন, উনি আগে থেকে নোটিশ দিতেন যাতে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী জবাব দিতে পারতেন। যে পলিশি নিয়ে সরকার চলছেন তার যদি ত্রুটি থাকে সে সম্বন্ধে বলতে পারতেন। সেই জন্যই কাট মোশান দেবার বিধান আছে। উনি পলিশি মোশান দেননি, কাট মোশান দেননি। দ্বিতীয়তঃ ইকনমি কাটও

তিনি দেননি। এই সম্পর্কে কাট মোশনও দেননি। উনি বলেছেন বটে দু একটি ক্ষেত্রে তাঁর বক্তব্য শুনলাম, তাঁর তরফ থেকে নির্দিষ্ট করে কোন ইকনমিক কাট মোশন নেই। তৃতীয়তঃ টোকেন কাট যেটা, তিনি তাও দেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয় অদ্ভুত ব্যাপার, তিনি বাজেট ডিসকাশন ওপেন করছেন, এমনকি তিনি টোকেন কাটও দেননি। যার ফলে এখানে কোন ইণ্ডিভিজুয়াল গ্রিভান্স ও উত্থাপন করা যায় না। কাট মোশান থাকলেও তিনি পারতেন না। শেষ দিকে ইণ্ডিভিজুয়াল গ্রিভান্স-এর কথা বললেন। আমার বক্তব্য হচ্ছে উইদাউট কাট মোশান আজকে এখানে যদি বাজেট ডিসকাশন ওপেন করে এই রকম রোভিং স্পিচ দেওয়া হয় তাহলে স্বরাষ্ট্রমন্ত্রী তাঁর জবাব কি করে দেবেন? সেই জন্যই আমার পয়েন্ট অফ অর্ডার তুলছি। আমার মনে হয় কাট মোশানোর ভিত্তিতে বক্তৃতাটা কনফাইন রাখতে হবে। আর উনি যদি বলেন, আমাদের পক্ষের জন্য সকলে কাট মোশান দিয়েছেন, তাঁদের সেই সব কাট মোশানের ভিত্তিতেই বলছেন, সৌগতবাবুর কাট মোশান আছে, আরো অনেকের কাট মোশান আছে, সুতরাং সেটা আমার বলার অধিকার আছে, তাহলে আমারও বলার অধিকার আছে, আমি পয়েন্ট অব অর্ডারে বলবো, এই কাট মোশান-গুলোর অধিকাংশ আউট অব অর্ডার। এর উপর বক্তৃতা চলে না। আমি রুলিং চাইছি Without any cut motion the debate would not be meaningful, useful and purposeful. এটাই হচ্ছে বাজেট প্রসিডিয়োর। এই প্রসিডিয়োর অনুযায়ী যদি কাজ না করা হয়, সেটা যদি ভাঙ্গা হয় তাহলে ডিবেট যে ডিরেকশনে চলা উচিৎ, সেই ভাবে চলে কি চলে না, এই সম্পর্কে আমি রুলিং চাইছি।

**মিঃ স্পীকার**ঃ এখানে আমি যা দেখছি, যে কাট মোশানগুলি আছে সেগুলি সমস্তই টোকেন্ কাট্। Rule 210(c) says that the amount of the demand be reduced by Rs. 100 ( in the case of a demand being less than Rs. 100 by such amount as may be fixed by the Speaker ) in order to ventilate a specific grievance which is within the sphere of the responsibility of the State Government. Such a motion shall be known as Token Cut and the discussion thereon shall be confined to the particular grievance specified in the motion. Here it appears that as many as 27 cut motions are given by the opposition members on various topics. My question is whether the discussion will be kept confined within the cut motions or the discussions will be held beyond the cut motion, or whether any general debate can be held ? Mr. Sohanpal, I am not telling that the cut motions are not

of order as has been said by Mr. Roy. My point is whether debate can proceed even if the cut motions are in order ?

[ 5-05—5-15 P. M. ]

**Shri Gyan Singh Sohan Pal** : Sir, the question of cut motion have been discussed in this House on one or two occasions and we have made our submission in that regard. Sir, Mr. Roy, I do not know from where he has been given the authority, that he is even challenging your decision. At the beginning of the debate you have declared that all the cut motions are in order. I am surprised how he is criticising the Hon'ble Speakers decision on the floor of the House.

Sir, the other day I have submitted the observations of Kaul and Shekdher in this regard. It is only 2 or 3 days back we have discussed this issue. I once again read the same for the information of the House. I refer to third edition page 603—

Cut Motions—During the discussion on the demands for grants motions can be moved to deduce the amount of a demand. Such a motion is called a cut motion. It is only a form of initiating discussion on the demand, so that the attention of the House is drawn to the matter specified in such a motion. It is not obligatory that the discussion should start only on a cut motion ; nor does it bestow a right on a member to insist on moving his cut motion. Cut motions are given by members of the Opposition only and members of the Government party do not generally given such notices as it will amount to a vote of censure or indirectly 'no-confidence' in the Council of Minister. This point had been discussed every time. Perhaps there is no bar even if there is no cut motion. So the discussion can continue and there is no restriction to do so.

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আপনাকে বলি এই পয়েণ্টটি আপনি কয়েকদিন আগে রেস্ করেছিলেন এবং এটা নিয়ে ডিটেলস ডিসকাসন হয়েছিল, আপনি তিনটি কাট্ মোশান হয় বলেছিলেন। সেদিনের বাজেটে

আমাদের কাট মোশান ছিল না। এ সব নিয়ে আলোচনা হয়েছিল এবং হবার পরে আপনি জেনারেল ডিসকাসন করবার অনুমোদন দিয়েছিলেন।

**মিঃ স্পীকার ঃ** যেখানে কোন কাট মোশান নেই সেখানে অন্য ব্যাপার। কিন্তু when thero is a cut motion what would be the position.

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** কাট মোশান না থাকলে জেনারেল ডিসকাসন করা যাবে না, এরকম কথা কোথাও নেই। দ্বিতীয় কথা হচ্ছে, আপনি বলেছেন অল কাট মোশান আর ইন অর্ডার। আর অমলবাবু বলছেন কাট মোশান অর্ডারে নেই। তাহলে উনি কি স্পীকারের রুলিং-কে চ্যালেঞ্জ করছেন? It is a question of privilege and it should be decided once for all. আপনি বলেছেন কাট মোশান আর ইন্ অর্ডার এবং আপনি এ কথা বলার পরে উনি বলছেন আউট অফ অর্ডার, সুতরাং এটা আমাদের বুঝতে অসুবিধা হচ্ছে! আমি আপনাকে বলি, এ নিয়ে আলোচনা হয়েছে এবং আপনি আগে রুলিং দিয়েছেন, এটা ডিসাইড হয়ে গেছে। আজকে পুলিশ বাজেট নিয়ে আলোচনা হচ্ছে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বাজেট, এইভাবে অমলবাবু বলে যাবেন আর আমাদের উপযুক্ত সময় নষ্ট হয়ে যাবে, এটা হতে পারে না। অতএব আপনি এটা ডিসাইড করে দিন।

**শ্রীঅমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা যে এ্যাডমিসিবিলিটি সম্বন্ধে যে প্রশ্ন তুলেছেন সেটা আমি লোকসভার নজীর অনুযায়ী তুলছি এবং আমি পড়ে দিচ্ছি যে, সেখানে কি আছে। Every cut motion that is on the order paper is not necessarily in order, its admissibility can be decided by the Speaker when the question arises in the House. এটা হচ্ছে এক নম্বর, এ ব্যাপারে আমি স্পীকারের রুলিং চ্যালেঞ্জ করছি, কি করছি না সেটা পরিষ্কার হলো। আপনি যে প্রশ্ন তুলেছেন জেনারেল ডিসকাসন ওঁরা করতে পারেন, কি পারেন না, সে সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে এক্ষেত্রে ডিসকাসন কাট মোশানের মধ্যে কনফাইনড থাকবে। তা নাহলে কাট মোশান দেওয়ার অর্থ কি? আমি আগেই বলেছি বক্তব্য মিনিং-ফুল এবং পারপাস-ফুল হতে হবে, এখানে দাঁড়িয়ে যা খুশী বলে যাবেন, তা হয় না, তাহলে মন্ত্রী কি জবাব দেবেন? সেইজন্য বলা হচ্ছে এ্যাডমিসিবিলিটি যখন আপনি দেখবেন তখন তা যেন ডেফিনিট কোশ্চেন হয় এবং ওয়ান পার্টিকুলার কোশ্চেন হয়, not moving motion such as the grievances of the employees of Indian Railway subjects not mentioned in a cut motion cannot be discussed

under that motion. কিন্তু আপনি দেখতে পাবেন তাবত দুনিয়ার জিনিস ঢুকিয়ে দেওয়া আছে। It is permissible to discuss only one subject under one cut motion. Speech on a cut motion must relate to the specified matter reffered to in the cut motion and no general discussion is permissible.

লোকসভার নজির যদি ওঁরা আনতে চান, আমি করতে পারি। পার্লামেন্টারী ডিবেট ৪-৩-১৯৫২, সি ১৯৪২, এফ-৬০৪ সেখানে বলা হয়েছে cut motions are not admissible if they ventilate personal grievances on if they cast aspersions on individual Govt. officials কাজেই Even in case of cut motions. এখানে এতগুলি কনডিসন আছে যেগুলি ফুলফিল করতে হবে। আমি বলতে চাই কাট মোশনের আলোচনা জেনারেল ডিসকাসনের মধ্যে করা যাবে না। যদি কোন বক্তা কাট মোশনের ভিত্তিতে দাঁড়িয়ে বলেন তখন এই প্রশ্নগুলি আসবে, বক্তব্য কাট মোশনের মধ্যে সীমাবদ্ধ থাকবে। আমার মনে হয় এটাই হচ্ছে পরিষ্কার কথা।

**শ্রীসৌগত রায়ঃ** স্যার, আমি বিনীতভাবে নিবেদন করতে চাই যে, আমাদের এই সদনের সাংগঠনিক পণ্ডিত অমলবাবু যে প্রশ্ন তুলেছেন, উনি মূল গণতন্ত্রে বিরোধী দলের আলোচনার সুযোগ কেড়ে নেবার চেষ্টা করেছেন। ওঁর সাংগঠনিক পাণ্ডিত্যের মধ্যে দুঃখের বিষয় প্রসিডিওর‍্যাল জ্ঞান একেবারেই নেই। স্যার, আমি বিনীতভাবে আপনার কাছে সাবমিট করব—আমি এই হাউসে নূতন মেম্বার—লোকসভায় কিছুদিন থাকার সুযোগ হয়েছিল। প্রসিডিওরটা কি? প্রসিডিওরটা হচ্ছে বিভাগীর মন্ত্রী তাঁর ডিপার্টমেন্টের ডিমাণ্ড পেশ করবেন, সংগে সংগে স্পীকার ঘোষণা করবেন কাট মোশনস্ আর টেকন এ্যাজ মুভড। তারপর একটা সময় থাকবে যখন জেনারেল ডিসকাসন অন দি স্পেশিফিক বাজেট হবে। তারপর আপনি যখন বাজেটের উপর ভোটিং করবেন তার আগে যে কাট মোশনগুলি আছে, তাতে তার বলার সুযোগ দেবেন এবং কাট মোশনের উপর ভোটিং করবেন তখন শুধুমাত্র বক্তব্য কাটমোশনে সীমাবদ্ধ থাকবে না। আপনি অমলবাবুকে লোকসভায় পাঠান, সেখানে দেখবেন পুরোদিন বাজেটে জেনারেল ডিসকাসন ও কাট মোশনের উপর স্পেশিফিক ডিসকাসন হয়। আমি হাউসে এই কদিন থেকে আপনার কাছে শিখতে পেরেছি কায়দাটা। প্রত্যেকে আলাদা আলাদা কাট মোশন ডিসকাসন করে না। ইনডিভিজুয়ালী না দিয়ে পার্টির হুইপ অথবা পার্টির পক্ষ থেকে জেনারেল ডিসকাসনকে এ্যাটেণ্ড করব। আপনি শুধুমাত্র কাট মোশনে ভোটিং

রাখবেন। অমলবাবু যেটা বলছেন, তাতে শুধুমাত্র পার্লামেন্টারী প্রসিডিওর মেকানিক্যাল করে দেবার চেষ্টা করছেন। আমি মনে করি এটা পার্লামেন্টারী ডেমোক্রেসির ক্ষতি করে। তাছাড়া উনি কাট মোশন কি নিয়ে করা যেতে পারে সেই প্রশ্ন তুলেছেন। আমি নতুন মেম্বার, জানতে পারলাম না। আমি যখন বিধানসভার পাবলিকেসন কাউন্টারে ফর্ম খুঁজতে গেলাম তখন পলিশি কাট ছিল না। যে কাগজগুলি আমি পেলাম তা টোকেন কাটের কাগজ। আমি ট্রুথফুলি সাবমিট করছি, দুদিন মাত্র সময় দিলেন, টোকন কাটের কাগজগুলো নিয়ে ভর্তি করেছি। আমি বিনীতভাবে বলছি পলিশি ডিফারেন্ট হওয়ার জন্য কোন কারণ নেই, ফর্মের অভাব ছিল। এসব ছোটখাট ব্যাপার, অমলবাবু সেই ছোটখাট ব্যাপার তুলেছেন। তারপর যদি অমলবাবুর কথা সত্য বলে ধরে নিই তাহলে failure of the Govt. to control the alarming theft cases, dacoity cases etc. আরও বেড়ে যাবে। বাজেটের উপর যখন একটা কাট মোশন দিচ্ছি, তার মানে সরকারের একটা বিশেষ ক্ষেত্রে সামগ্রিকভাবে ব্যর্থতা আমি পয়েন্ট আউট করছি। শেষ করার আগে বলছি পার্লামেন্টারী ডেমোক্রেসীতে It is necessary to raise point of orders, and give calling attent on notices but nothing should be done which trifle the basic spirit of parliamentary democracy. Otherwise, it will become frivalous on a member of occasions and in the modern sense, it will be a mockery of democracy and a trivesty of all democratic practices.

[ 5-15 –5-25 P.M. ]

**Mr. Speaker :** Mr. Amalendra Roy has raised a question that the debate is proceeding beyond the scope ; beyond the ambit of the 27 cut motions that are submitted by various members in this House. Cut motions are governed under Rule 210 of the Rules of Procedure and Conduct of Business. All the cut motions here are in the form that the amount of Demand be reduced by Rs. 100 and in the same rule 210—these are described as "Token Cut". The rule further says—"such a motion shall be known as "Token Cut" and the discussion thereon shall be confined to the particular grievence specified in the motion." It contemplates that the contention of the motion that no debate shall take place because cut motions are meant—a notice to the Minister-in-charge as to on what questions he shall have to

reply to during the debate and it is an advanced notice. As such, the minister can come prepared on those questions and answer them when he gives his reply to the debate. There are two forms of Cut Motions which are known as 'Policy Cut' and 'Economy Cut'. In a 'Policy Cut Motion' the ambit is wider where the entire policy of the Department can be discussed and the detailed discussion can be gone into. In 'Economy Cut' the member would suggest that there should be economy in the Department and the members should suggest in what way the economy can be brought about. As such the minister will be in a position to give his reply to those on matter of policy and on matter of economy.

Honourable Member, Mr. Saugata Roy has stated that there are no form in the counter. My attention has been drawn to the limitation or shortage of form. Even if there is no form, this should be given in the plain paper or in the scheduled form which are cyclostyled. So there is no difficulty in giving either cut motion - in the form of 'Policy Cut' or in the form of 'Economy Cut'. Nevertheless in our House this is a convention that these rules are never strictly adhered to. But it should be. Becauses in the democratic system the Rules of Procedure should be given the highest place. Because if the rules of procedure are not followed, then decorum and discipline of the House fails. It leads to an indisciplined state of affairs. But I would like to draw the attention of the Honourable Members to Rule 210 that in future we will stricly apply this rule. That would be done to maintain discipline. If we do not have a disciplined debate then the Minister will also not give careful reply. He does not reply to the points raised because no notice has been given to him. So if it is done in a disciplined manner it would be better. Member has got his grievance. He represents the people ; he wants to draw the attention of the Government to certain points and those points should be raised in proper way and the Minister will reply to those points. I will only request the members that in future budget bebate these rules will be followed with and complied with and as such, a better debate will take place. Now I overrule the ojection raised by Shri Amalendra Roy and the debate will continue.

**শ্রীশচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী কর্তৃক যে ব্যয়-বরাদ্দের দাবী উপস্থিত করা হয়েছে আমি তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলবো। আমাদের বিরোধী দলের সদস্য সত্যরঞ্জন বাপুলী মহাশয় তাঁর বক্তৃতার মাঝখানে হুঁসিয়ারী দিয়েছেন যে, অন্য রাজ্যের তুলনা যেন এখানে না করা হয়। বলেছেন যে, দিল্লীর কথা আনবেন না, পাঞ্জাবের কথা আনবেন না, আমেদাবাদের কথা আনবেন না। আজকে এখানে পুলিশ-বাজেট—আইন-শৃঙ্খলার প্রশ্ন। কাজেই তিনি এখানে অনেকগুলো তথ্য হাজির করেছেন। তিনি হাউস থেকে চলে গেলেন, অবশ্য কোথায় গেলেন জানি না। তবে তিনি এইসব উদ্ভট, আজগুবী তথ্য কোথায় পেলেন? জেনে রাখবেন, সমস্ত রাজ্যের তথ্য আমাদের কাছে আছে; সময় পেলে সেগুলো উপস্থিত করবো।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছু উদাহরণ দিয়ে বলার চেষ্টা করবো এখানে আইন-শৃংখলার অবস্থা কি রকম। মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয় নাটকীয় ভঙ্গীতে অর্থাৎ যাত্রা গানের নায়েকের মতো কিছু বলে চলে গেলেন, পুলিশ সম্পর্কে, আইন-শৃঙ্খলা সম্পর্কে কিছু বলে গেলেন না। কারণ এই ব্যাপারে ওনাদের কিছু বলার নেই। বামফ্রন্ট সরকারের ১০ বছরের রাজত্বকালে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার ক্ষেত্রে যে সুস্থ পরিবেশ সৃষ্টি হয়েছে সেটা একটা ইতিহাস সৃষ্টি করেছে, একটা নজীর সৃষ্টি করেছে সারা ভারতবর্ষের প্রতিটি রাজ্যের কাছে। এটা আমি বোঝাতে চেষ্টা করবো কিছু উদাহরণ দিয়ে। বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় শাসন ক্ষমতায় আসার আগে পশ্চিমবাংলার অবস্থা কি ছিল? কি ভাবে আপনারা পশ্চিমবাংলাকে তৈরী করেছিলেন? একটা জংগলের রাজত্ব তৈরী করেছিলেন আপনারা, সেই সময় মানুষের কোন নিরাপত্তা ছিল না, মানুষের গণতান্ত্রিক অধিকার ছিল না। সেই সময় প্রতিদিন খুনোখুনি হত। আমাদের প্রায় ১১০০ কর্মীকে খুন করা হয়েছিল, প্রায় ২০ হাজার কর্মীকে ঘর ছাড়া করেছিলেন, শয়ে শয়ে ইউনিয়ান দখল করেছিলেন। মানুষের সমস্ত গণতান্ত্রিক অধিকার কেড়ে নিয়েছিলেন আপনারা। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তাঁদের প্রথম কাজ হ'ল রেসটোরেসান অফ ডেমোক্রেসী—গণতন্ত্রের পুনরুদ্ধার। এই সরকারের প্রথম কাজ হ'ল জঙ্গল রাজত্বের অবসান ঘটিয়ে গণতন্ত্রকে আবার ফিরিয়ে আনতে হবে। কি ভাবে আনার চেষ্টা করা হ'ল সেই ব্যাপারে কয়েকটি উদাহরণ দিয়ে সেটা বলবার চেষ্টা করবো। প্রথমে গণতন্ত্র পুনরুদ্ধারের জন্য ১৯৭৮ সালে পঞ্চায়েত নির্বাচন হ'ল। যেটা আপনারা ১৪-১৫ বছর ফেলে রেখেছিলেন, কোন নির্বাচন করেন নি, একটা অরাজকতার সৃষ্টি করেছিলেন। আপনারা জানেন তিস্তর নির্বাচন হয়েছিল—গ্রাম পঞ্চায়েত,

পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ। হাজার হাজার মানুষ নির্বাচিত হয়েছে, প্রায় ৫৬ হাজার মানুষ নির্বাচিত হয়েছেন। কোথায় কোন গণ্ডোগোল হ'ল না। ১৪-১৫ বছর কোন নির্বাচন করেন নি, বামফ্রন্ট সরকার আসার পর নির্বাচন সংগঠিত করলো কিন্তু কোথাও কোন ঢিল ছোঁড়ার পর্যন্ত দৃষ্টান্ত দিতে পারবেন না। দুবার পঞ্চায়েত নির্বাচন হয়েছে, এখানে তৃতীয় বারের জন্য প্রস্তুতি চলেছে। কাজেই পশ্চিমবাংলায় যে শাসন তৈরী করেছিলেন তার অবসান ঘটিয়ে মানুষের গণতান্ত্রিক অধিকার ফিরিয়ে দেওয়ার মধ্যে দিয়ে মানুষের মধ্যে একটা আলোড়ন সৃষ্টি করা হ'ল। মানুষ বুঝতে পারলো যে এটাই হচ্ছে আসল গণতন্ত্র এবং এই দিকেই অগ্রসর হতে হবে। এই নির্বাচন ছাড়া আরো নির্বাচন হয়েছে। ১৫-১৬ বছর মিউনিসিপ্যালিটি গুলিতে কোন নির্বাচন করেন নি। সমস্ত মিউনিসিপ্যালিটিগুলিতে একটা অরাজকতার সৃষ্টি করেছিলেন, দূর্নীতির একটা আখড়া তৈরী করেছিলেন। নির্বাচিত সংস্থাতে নিজেদের লোক বসিয়ে কুক্ষিগত করে শাসন চালিয়ে যাবার চেষ্টা করেছিলেন। আমাদের বামফ্রন্ট সরকার আসার পর দু-বার এই নির্বাচন সংগঠিত করেছে। সেখানে মিউনিসিপ্যালিটির নোটিফায়েড অথরিটি সহ কোথাও কোন গণ্ডোগোল হয় নি, শান্তিপূর্ণ নির্বাচন হয়েছে। আপনারা কি বলবেন যে পুলিশ গিয়ে এমন সমস্ত কাজ করেছে যার জন্য কোন গণ্ডোগোল হয় নি? এটা হচ্ছে সম্পূর্ণ দৃষ্টিভঙ্গীর ব্যাপার। আপনাদের দৃষ্টিভঙ্গীর সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গীর একটা তফাৎ আছে। আপনারা এই ধরনের নজীর সৃষ্টি কোন দিন করতে পারেন নি। অন্যান্য রাজ্যের কথা বলবার অধিকার নেই, কারণ সত্য বাপুলি মহাশয় বলতে মানা করেছেন। বলতে বারণ করার কারণ হ'ল সারা ভারতবর্ষে তো ওনারা একটা জংগলের রাজত্ব তৈরী করেছেন।

[ 5-25—5-35 P.M. ]

এটা কি মুখ্যমন্ত্রীর নির্দ্দেশে হয়েছিল? তিনি কি সেদিন পুলিশকে নির্দ্দেশ দিয়ে বলেছিলেন যে শান্তিপূর্ণ নির্বাচন-এর ব্যবস্থা করুন? জনগণকে আহ্বান জানিয়ে তাঁদের সহযোগিতায় এটা হয়েছিল। এইখানেই হচ্ছে আপনাদের সাথে আমাদের দৃষ্টিভঙ্গীর তফাৎ। আমাদের পক্ষ থেকে যেমন পুলিশকে নির্দ্দেশ দেওয়া হয়, তেমনি সাথে সাথে জনগণকেও আহ্বান করা হয়। আমরা মানুষকে বিশ্বাস করি, জনগণকে বিশ্বাস করি। আর আপনারা জনগণকে বিশ্বাসও করেন না, ভালোও বাসেন না। সেজন্যই আপনারা পুলিশ আর আমলাদের দিয়ে সবকিছু চালাবার চেষ্টা করেন। সেই কারণেই বলেন যে, পুলিশ এই সমস্ত কাজ করেছে, নির্বাচন ইত্যাদি হয়েছে। নির্বাচন সম্পর্কে আরও দু'একটা উদাহরণ আপনাদের কাছে না দিলে সবটা

ভালো ভাবে বলা হবে না। আপনারা মানুষকে ভালোবাসেন না, বিশ্বাসও করেন না। ১৯৮০-১৯৮৪ সালের মধ্যে দু'দুটো নির্বাচন এখানে শান্তিপূর্ণভাবে অনুষ্ঠিত হয়েছে, এর মধ্যে বিশেষ করে বলা যায় লোকসভার নির্বাচনও হয়েছে। অন্যান্য রাজ্যেও এটা একই সঙ্গে হয়েছে। সেই সময়ে যখন পশ্চিমবাংলাতে কোন ঘটনা ঘটেনি, একটা সংবাদও নেই সেখানে আপনাদের দল ক্ষমতায় বসে—ঐ বিহারে ১৯৮০ এবং ১৯৮৪ সালে দু বারে দাঙ্গা হয়েছে, জাত-পাতের লড়াই হয়েছে, এবং ২৩ জনের মৃত্যু হয়েছে। উত্তর প্রদেশের মৃত্যু হয়েছে ১৭ জনের। এইভাবে মহারাষ্ট্র, মধ্যপ্রদেশ, গুজরাট সব জায়গাতেই মানুষের মৃত্যু হয়েছে। সব জায়গাতেই একই অবস্থা— একমাত্র পশ্চিম-বাংলায় কিছু হয়নি, শান্তিপূর্ণ ভাবে ও অবাধে লোকসভার নির্বাচন হয়েছে। মানুষ যাতে তাঁদের গণতান্ত্রিক অধিকার প্রয়োগ করতে পারেন সেই ব্যবস্থা সরকার করেছেন, এটা শুধু পুলিশ দিয়ে নয়। পুলিশকে শুধু নির্দ্দেশ দিয়ে এটা হয় না, সাথে সাথে জনগণকে আহ্বান করা হয়। এইখানেই হচ্ছে আপনাদের সাথে আমাদের দৃষ্টিভঙ্গীর তফাৎ। আপনারা মানুষকে নিয়ে কোন কাজ করতে চান না। এখানে পুরনো সদস্য অনেকে আছেন—সেবারে, ১৯৮২ সালে যখন নির্বাচন হয়েছিল, তখন আপনাদের তখনকার প্রদেশ কংগ্রেস সভাপতি, বিরাট ব্যারিষ্টার, তিনি হৈচৈ আরম্ভ করে দিয়েছিলেন যে, আইন-শৃঙ্খলার অবস্থা খুবই খারাপ। আইন-শৃঙ্খলার অবস্থা ভাল নয়, ভোটার লিষ্টে কারচুপি আছে ইত্যাদি কথাবার্ত্তা জনগণের কাছে বলার পরে জনগণের কাছ থেকে কোন সাড়া না পেয়ে তিনি সেদিন চলে গিয়েছিলেন হাইকোর্টে। হাইকোর্টের দারস্থ হয়ে সেখান থেকে অর্ডার নিয়ে এসেছিলেন। হাইকোর্টের অর্ডারে বলা হয়েছিল যে, নির্বাচন হতে পারে না, আইন-শৃঙ্খলার অবস্থা ভাল নয় এবং ভোটার লিষ্টে কারচুপি আছে। তখন বাধ্য হয়ে আমরা বামফ্রন্টের তরফ থেকে সুপ্রিম কোর্টে গিয়েছিলাম। সুপ্রিম কোর্টে দু'দিন ধরে বিচারের পর রায় দিয়েছিলেন। তাঁরা রায় দিয়ে বলেছিলেন যে, আইন-শৃঙ্খলার অবস্থা খারাপ নয়, অবস্থা নির্বাচনের অনুকূলে। সুপ্রিম কোর্টের এই রায়ের ফলে সেদিন নির্বাচনটা করতে হয়েছিল। আপনারা সবাই ফলাফলটা কি হয়েছিল তা জানেন। নির্বাচনের কথা বলছি বলে খুব রাগ হচ্ছে, এ আমি বুঝতে পারছি। ১৯৮৭ সালের নির্বাচনের ব্যাপারে এবারে আসা যাক। এই নির্বাচনটাও যাতে না হতে পারে তারজন্য যথেষ্ট চেষ্টা করেছিলেন। আপনাদের দলে ঐ যে কে একজন [ * * ] আছেন, তাঁর নেতৃত্বে সর্বত্র চেষ্টা চলেছিল যাতে পশ্চিমবাংলায় নির্বাচন না হতে পারে। এখানে আইন-শৃঙ্খলা কিছু নেই, ভোটার লিষ্টে কারচুপি আছে ইত্যাদি বলে চীৎকার শুরু করে দিয়েছিলেন। এমন কি সংবাদপত্রগুলোও

[ * Expunged as ordered by the chair ]

তাঁর সাথে সুর মিলিয়ে দিয়েছিল এবং দিল্লীকে প্রভাবান্বিত করার চেষ্টা করেছিলেন। দিল্লীতে নির্বাচন কমিশনকেও প্রভাবান্বিত করার চেষ্টা করেছিলেন এবং তিনিও পর্যন্ত সাময়িক থমকে দাঁড়িয়েছিলেন। কিন্তু জনগণের চাপে এই নির্বাচন সেদিন করতে হয়েছিল।

একমাস পিছিয়ে দিয়েছিলেন কিন্তু নির্বাচন ঘোষণা করতে বাধ্য হলেন জনগণের চাপে আপনারা তো নির্বাচন না করতে পারলেই বাঁচেন। তারপরে নির্বাচনের আগে কি ঘটেছিল সেটা বলা দরকার। স্বয়ং দিল্লীর সম্রাট আসলেন সঙ্গে সিনেমার স্টারদের সঙ্গে করে। কেবল আনতে পারলেন না দময়ন্তীকে আবার কোন সময়ে হয়তো নিয়ে আসবেন। তাঁরা এসে বামফ্রন্টের বিরুদ্ধে যতরকমের কুৎসা, অসত্য প্রচার ইত্যাদি করলেন। তারা এইভাবে এখানে এসে অসত্য প্রচার করলেন. কুৎসা রটনা করলেন এবং যতখুশী বলার বলে গেলেন। .শুধু তাই নয় সবচেয়ে মারাত্মক যে কাজ করেছেন সেটা হচ্ছে দিল্লীর সরকারের নেতৃত্বে তাঁরা এখানে বিচ্ছিন্নতাবাদের উস্কানি দিয়েছেন, সাম্প্রদায়িকতার জীগির তুলেছেন এবং প্রাদেশিকতার জীগির তুলেছেন এবং আদিবাসী তপসিলী জাতির মধ্যে একটা অনৈক্যের সৃষ্টি করার চেষ্টা করেছেন। আপনারা এমন অবস্থার সৃষ্টি করেছেন যে আপনাদের থেকে দূরে থাকা উচিত। নির্বাচনের কয়েকদিন আগে কাকদ্বীপের একটা জনসভায় আমাদের মাননীয় মুখ্য মন্ত্রী অসত্য প্রচারের বিরুদ্ধে জবাব দিতে গিয়ে ভবিষ্যৎ বাণী করেছিলেন যে মিঃ গান্ধী জানেন না পশ্চিমবঙ্গের মানুষের মেজাজ। পশ্চিমবঙ্গে ২৩শে মার্চ নির্বাচন এবং ২৫শে মার্চ রেজাল্ট বেরুবে। আজকে কি আপনারা অস্বীকার করতে পারেন যে তাঁর ওই ভবিষ্যৎ বাণী ঠিক হয়েছিল এবং পশ্চিমবঙ্গের মানুষের মেজাজ এই যে কথাটি বলেছিলেন এটা সত্যকথা বলেছিলেন। পশ্চিমবঙ্গের মানুষ আমাদের জনপ্রতিনিধি করে এখানে এনেছেন। জনগণ আজকে আপনাদের কোনঠাসা করে দিয়েছেন, আপনাদের আত্মরক্ষা করা ছাড়া আর কোন পথ নেই। আপনারা কি বিশ্বাসঘাতকতা করেছেন দেশের মানুষের কাছে। পুরনো দিনের দরকারী কিছু তথ্য আমার কাছে আছে সত্য বাপুলী মহাশয়কে দেখাবো কারণ তিনি অনেক তথ্য এনেছেন। সেই সময়ে Red alert as Delhi Violance লাল সংকেত, কাজেই উত্তর প্রদেশে ছিল লাল সংকেত। উত্তরপ্রদেশ, মিরাটে যেসব ঘটনা ঘটছে সেগুলি কি খুব ভালো হচ্ছে, সেখানে কি খুব ভালো? এখানে সত্য বাপুলী মহাশয় যে কটি তথ্য দিয়েছেন তা সম্পূর্ণ অসত্য এবং উদ্ভট সব তথ্য। আমার কাছে যেসব তথ্য আছে তার সবটা পড়তে গেলে অনেক সময় লেগে যাবে মাননীয় অধ্যক্ষ মহাশয় সময় দেবেন না, আমি শুধু কয়েকটি বলছি। মাননীয় অধ্যাপক

সদস্য আমাদের বন্ধু শ্রীসৌগত রায় মহাশয় শিক্ষিত মানুষ তিনি একটু শোনবার চেষ্টা করুন আমি তাঁকে চ্যালেঞ্জ নিয়ে বলছি যে কেন্দ্র সরকারের স্বরাষ্ট্র দপ্তরের যে তথ্য সেই তথ্য অনুসারে আমি বলছি ১৯৮৬ সালে বম্বের মত বড় শহরে খুন হয়েছে ২৮৭, দিল্লীতে ২৭৮, আমেদাবাদে ১১১ এবং ক্যালকাটাতে ৬৯। এই তথ্য কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তরের তথ্য। আবার যদি হিসাবে তথ্য দিই তাহলে উত্তরপ্রদেশে মার্ডার হয়েছে ৬ হাজার ৬৩৯টি তার মধ্যে মিরাটের ঘটনাগুলি বাদ দিচ্ছি। সুতরাং আপনারা বুঝে নিন কোথায় কত বেশী খুন হয়েছে।

[5-35—5-45 P.M.]

এখানে সাম্প্রদায়িক ঘটনাগুলির কথা বাদ দিই। বিহারের ঔরঙ্গাবাদে যে সাম্প্রদায়িক নারকীয় ঘটনা সেটা আমি উল্লেখ করছি না; সেটা বাদ দিয়ে ৩৪৪০। মধ্যপ্রদেশে ২৫৫৮, মহারাষ্ট্রে ২২৭৬ আর সেখানে পশ্চিমবাংলায় ১৩৬৩ এই হিসাব মিললে পরে দেখা যাবে কোথায় কম হচ্ছে বেশী হচ্ছে। সত্য বাপুলি মহাশয় উনি কোন সময়ে প্রফুল্ল সেনের নামটা উল্লেখ করেছেন। আমি আপনাদেরকে একজন বর্ষীয়ান নেতার কথা বলি ১৯৭৫ সালে এখানে বসে বলেছিলেন—মাননীয় অধ্যক্ষ মহাশয়, বলা হয় আমরা এমন শান্তি এনেছি যে শান্তি বলার নয়। এই প্রসঙ্গে আমি স্যার, কয়েকমাস আগে যে তিনটি উপনির্বাচন পশ্চিমবাংলায় হয়েছিল—গাইঘাটায়, কোলকাতার বেলগাছিয়ায় এবং হুগলীর চুঁচুড়ায়, সে সম্বন্ধে কয়েকটি কথা বলব। আমি নিজে গাইঘাটার উপনির্বাচন কেন্দ্রে ছিলাম। সেখানে দেখলাম শাসক কংগ্রেসের লোকের হাতে রিভলভার এবং পাইপগান। সেখানে ব্যালট বক্স রাত্রেই কেড়ে নেওয়া হয়েছে এবং সেগুলি রাত্রি ১০ টার মধ্যেই কংগ্রেসী ভলান্টিয়ারসদের হাতে চলে যায়। এবং রাত্রি ৩-৪ টার সময় ব্যালট বক্সগুলি ওদের হাতে চলে গেল। আমি প্রিসাইডিং অফিসারকে গিয়ে অভিযোগ করলে তারা বললেন মশাই আপনারা আমাদের বাঁচাবেন কি? আমায় যদি খুন করে আমার স্ত্রী যদি বিধবা হয় তাহলে আপনারা কি বাঁচাবেন? এই হচ্ছে আপনাদের অবস্থা। প্রফুল্লচন্দ্র সেন ১৯৭৫ সালে এই জায়গায় দাঁড়িয়ে বলেছিলেন। তিনি কিন্তু আগে বিশ্বাস করতেন না, রিগিং সম্পর্কে ভোটের নামে প্রহসন হয়। ১৯৭২ সালের নির্বাচনে তাকে ঐ শিক্ষা দিয়েছিল। আর একজন মাননীয় সদস্য তিনি আজকে উপস্থিত নেই—আসেননি। স্যার, আমার অঞ্চলে গত ১ মাস ধরে মেমারী থানায় ক্রমান্বয়ে ডাকাতি হয়ে যাচ্ছে। আমি জানি ডাকাতি যারা করছে পুলিশ চেনা সত্ত্বেও তারা তাদের ধরছে না। আমি আর একটি কথা বলছি মন্দর গ্রামে

গুরুপ্রসাদ দত্ত নামে একজন পুলিশ কর্মচারী ছুটিতে বাড়ী এসেছিলেন, তার বাড়ীতে ডাকাতি হল এবং সে মারা গেল। একজন পুলিশ কনস্টেবল অকালে প্রাণ হারাল। তারপর গোপাল দেবের বাড়ীতে ডাকাতি হল ইত্যাদি। আমি নিজে রাত্রে বাড়ীতে থাকতে পারি না। আমি একবার দিল্লীতে গিয়েছিলাম তখন আমার বাড়ীতে ডাকাত পড়েছিল। কিন্তু সেখানে পুলিশ নিষ্ক্রিয় কোন ব্যবস্থা হচ্ছে না। স্যার, এই কথাটা বলেছেন এই জায়গায় বসে তুহিন সামন্ত। স্যার, আমার সময় শেষ হয়ে যাচ্ছে, আমি আমাদের ব্যয়-বরাদ্দের দাবীকে সমর্থন করছি আর একটি কথা বলে বাপুলি মহাশয় তখন নাটকীয় ভঙ্গিতে বলছিলেন, এই বিধানসভায় যাত্রা চলবে না। দিল্লীতে যান, পাঞ্জাবে যান, মীরাটে যান সেখানে গিয়ে যাত্রা করুন। পশ্চিমবাংলা যাত্রা করার জায়গা নয়, আপনারা ওখানে যান। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :** মিথ্যা দাসমুন্সি বাদ যাবে।

## Presentation of the report of the B. A. Committee

**Mr. Speaker :** I now present the Nineth Report of the Business Advisory Committee, which runs as follows :

Monday, 22-6-87 (12 noon)

(i) The West Bengal Taxation Tribunal Bill, 1987 ( Consideration and Passing )—2 hours.

(ii) Demand No. 36 Housing Deptt.—1 hour.

(iii) Demand No. 69 Power Deptt.—3 hours.

Wednesday, 24-6-87

(i) The Calcutta and Suburban Police (Amendment ) Bill, 1987 ( Introduction, Consideration and Passing )—1 hour.

(ii) The West Bengal Taxation Laws ( Second Amendment ) Bill, 1987 ( Introduction, Consideration and Passing ) 1 hour.

(ii) Demant No. 22 Home ( Jails ) Deptt.—1 hour.

Thursday, 25-6-87

(i) Demand No. 41 Scheduled Castes and Tribes Welfare Deptt.—2 hours.

(ii) Demand No. 4
(iii) Demand No. 8 } Judicial Deptt.—1 hour.

(iv) Demand No.1—Home (Parliamentary Affairs) Deptt.

(v) Demand No. 3
(vi) Demand No. 5 } Home (Constitution and Elections) Deptt.

(vii) Demand No. 6
(viii) Demand No. 9 } Finance (Taxation) Deptt.

(ix) Demand No. 10 Excise Department.

(x) Demand No. 11
(xi) Demand No. 13 } Finance (Taxation) Deptt.

(xii) Demand No. 14 Finance (Audit) Deptt.

(xiii) Demand No. 16 Finance (Budged) Deptt.

(xiv) Demand No. 20 Finance (Audit) Deptt.

(xv) Demand No. 27 Home (Civil Defence) Deptt.

(xvi) Demand No. 28 Finance (Audit) Deptt.

(xvii) Demand No. 29 Finance (Taxation) Deptt.

(xviii) Demand No. 42
(xix) Demand No. 43 } Relief and Welfare (Welfare) Deptt.

(xx) Demand No. 64
(xxi) Demand No. 65
(xxii) Demand No. 72
(xxiii) Demand No. 82 } Development and Planning (Development) Deptt.

(xxiv) Demand No. 84 Development and Planning Deptt.

(xxv) Demand No. 98 Finance (Budget) Deptt.—1 hour.

There will be no Questions for Oral Answer and Mention Cases on the 22nd June, 1987.

I would now request the Minister-in-Charge of Parliamentary Affairs to move his motion for acceptance of the House.

**শ্রীআবদুল কায়েম মোল্লা** ঃ স্যার, কার্য উপদেষ্টা কমিটির নবম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পীকার** ঃ আশা করছি সকলের মতামত আছে—প্রস্তাবটি তাহলে গৃহীত হল।

( Voices—Yes. )

The motion was then put and agreed to.

**শ্রীগোবিন্দ চন্দ্র নস্কর** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তাতে আমি মনে করি পশ্চিমবাংলার সাধারণ মানুষের সেফটি এবং সিকিউরিটির দিক থেকে সম্পূর্ণ ব্যর্থ বলে এই বাজেটে অংশগ্রহণ করে এর তীব্র সমালোচনা করছি। মুখ্যমন্ত্রী যখন বিরোধীপক্ষে ছিলেন তখন তাঁর একটা সংগ্রামী ভূমিকা ছিল যেটা মুখ্যমন্ত্রী হয়ে একেবারে চলে গেছে। যেখানে পুলিশের দায়িত্ব ছিল এবং কর্তব্য ছিল দুষ্টের দমন এবং শিষ্টের পালন সেখানে পুলিশ আজ শিষ্টকেই দমন করছে। গ্রামের প্রত্যেকটি থানা আজ সি. পি. এমের পার্টি অফিসে পরিণত হয়েছে। পুলিশ অফিসাররা এল. সি পি. এম. পার্টির সেক্রেটারী এবং ক্যাডাররা যেভাবে কথা বলবেন সেইভাবে তাঁরা কাজ করেন। সেজন্য আজকে পশ্চিমবাংলায় চাষীতে চাষীতে বিচ্ছেদ, বর্গাদার উচ্ছেদ। সুতরাং তিনি কি ব্যবস্থা পুলিশের দ্বারা এ ব্যাপারে গ্রহণ করেছেন সেটা বলতে পারবেন কি? ল্যাণ্ড অ্যাডভাইসারী কমিটি যে ভাবে রিপোর্ট দেবেন সেভাবে চলতে হবে পুলিশকে। সেজন্য নিরপেক্ষ ভূমিকা নিয়ে পুলিশ তাদের রক্ষা করতে পারছে না। এর ফলে হাজার হাজার চাষী উচ্ছেদ হয়ে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে বলতে চাই পশ্চিমবাংলায় আজ যে জংলী রাজত্ব চলছে, সন্ত্রাসের রাজত্ব চলছে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য পুলিশ মন্ত্রী কোন ব্যবস্থা গ্রহণ করতে পারেন নি। এই যে নির্বাচন হয়ে গেল সেটা একটা প্রহসন হয়ে গেল। আমার নিজের এলাকায় ১৫টি বুথে রিগিং হচ্ছিল দেখে পুলিশকে বলে সেই রিগিং বন্ধ করা গেল না যার ফলে এজেন্ট তুলে নিয়ে এবং সেখানে পুলিশকে দিয়ে ডান বাঁ হাত দিয়ে ভোট দেওয়ান।

[5-45—5-55 P.M.]

আজকে রিগিং সরকার নাবালকদের সরকার নিয়ে মুখ্যমন্ত্রী পুলিশ মন্ত্রী হয়ে রাজত্ব চালাচ্ছেন। ১৫/১৬ বছরের ছেলেরা ভোট দিয়েছে, রিগিং করছে। পশ্চিমবঙ্গে আজকে কি অবস্থা—নির্বাচনের পরে ৩৫ জন কংগ্রেস কর্মী খুন হয়ে গেল, তার কোন ব্যবস্থা করতে পারেননি। আমার কনষ্টিটিউয়েন্সি ক্যানিং-এ দেখতে পেলাম গত ৪/৬ তারিখে ৩৬টি ঘর-বাড়ী পুড়িয়ে দেওয়া হল। গত ৬ তারিখে ২৩টি ফ্যামিলির টালি ভেঙ্গে ঘটি, বাটি, হাঁস, মুরগি যা ছিল সব চুরি করে নিয়ে গেল সি. পি. এমের কমরেডরা। কিছুদিন আগে ক্যানিং থানায় বাড়ুলি গ্রামে ১৪টি বাড়ীতে পুলিশের সামনে ডাকাতি হয়ে গেল, একজন বি. এ. পাশ মহিলাকে ছাদ থেকে ফেলে দেওয়া হল, হাসপাতালে ৩ সপ্তাহ থাকার পর সেই মহিলা মারা গেছে। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী যাঁর সংগ্রামী চরিত্র ছিল তিনি কি তার জবাব দেবেন? স্যার আইজাক নিউটন যে তথ্য গবেষণা করেছিলেন তা তাঁর ছোট্ট কুকুর ডায়মণ্ড যেমন ভস্মীভূত করে দিয়েছিল তেমনি মুখ্যমন্ত্রী যেদিন মুখ্যমন্ত্রীর গদিতে গিয়েই নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশান করেন সেদিন তিনি তাঁর সংগ্রামী চরিত্রকে ভস্মীভূত করে দিয়ে বুর্জোয়া পুঁজিপতি কোটিপতিদের চরিত্রে পরিণত করেছেন, তাঁদের সংগে আঁতাত করে চলেছেন। পশ্চিমবঙ্গে আজকে রাজ্য সরকারের এনফোর্সমেণ্ট ডিপার্টমেণ্ট যেটা রয়ে গেছে সেই এনফোর্সমেণ্ট ডিপার্টমেণ্ট অসাধু ব্যবসায়ী চোরা কারবারীদের বিরুদ্ধে যে স্টেপ নেওয়া দরকার সেই স্টেপ নিতে পারছে না, সেই এনফোর্সমেণ্ট ডিপার্টমেণ্ট আজকে সি. পি. এম. কমরেডদের হাতে গিয়ে সমস্ত জায়গায় ব্যর্থ হচ্ছে। আমাদের ক্যানিং থানায় যিনি এনফোর্সমেণ্ট অফিসার তিনি সেখানে মাসে ১ লক্ষ দেড় লক্ষ টাকা মাসোহারা চোরা কারবারী অসাধু ব্যবসায়ীদের কাছ থেকে নিচ্ছেন। স্যার, কিছুদিন আগে কলকাতা কর্পোরেশনের ২ নং ওয়ার্ডের যে নির্বাচন হয়ে গেল সেখানে প্রতিটি বুথে আমাদের ক্যানডিডেটের এজেন্টদের তাড়িয়ে দিয়ে রিগিং করা হল। আমাদের ক্যানডিডেট শেষ পর্যন্ত ১২ টার সময় সমস্ত এজেন্ট প্রত্যাহার করে নিতে বাধ্য হলেন। এইভাবে পুলিশী ব্যবস্থা করেছেন। চাকদহ মিউনিসিপ্যালিটিতে যে নির্বাচন হয়ে গেল সেখানে সমস্ত বুথে রিগিং করা হল, আমাদের এজেন্টকে প্রত্যাহার করে নিতে বাধ্য করা হল। পশ্চিমবঙ্গের পুলিশ বাহিনী আজকে বামফ্রন্টের ক্যাডার বাহিনীতে পরিণত হয়েছে। আগে একটা আই. জি. পি-কে সমস্ত রাজ্যকে চালাতে দেখেছি, কিন্তু আজকে কয়েকজন ডাইরেক্টর জেনারেল অব পুলিশ আছে যাঁদের আণ্ডারে ১৪/১৫ জন বড় বড় অফিসারকে দেওয়া হয়েছে। সমস্ত জায়গায় ট্রান্সফার, পোষ্টিং আই. পি. এস.-দের কথা শুনে হয় না, এস. পি.-দের কথা শুনে হয় না,

নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশানের কথা ছাড়া হয় না। দুঃখ করে একজন বড় আই. পি. এস. অফিসার বলেছিলেন। "The selection and post of incumbents for important and sensitive assignments are not in the hands of police chiefs. In fact the desire of the political bosses in such matters—the balancing factor—police associations are functioning exactly like ordinary trade unions, inspite of service conditions. Promotional prospects and financial benefits, the contributions of the Police Unions are disappointing." আজকে পুলিশ এ্যাসোসিয়েশান কি হয়েছে, না, একটা ট্রেড ইউনিয়নে পরিণত হয়েছে।

তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবংগের সর্বত্র যে ব্যাপক অত্যাচার চলেছে, জমির ক্ষেত্রে যে অত্যাচার চলেছে, আজকে সেন্ট্রাল গভর্ণমেন্টের রেলে যান সেই রেলে রাহাজানি হচ্ছে, ওভার হেড তার চুরি করা হচ্ছে এর প্রতিবাদে আজকে মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদীপক সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে পুলিশ বাজেট এসেছে তাকে আমি সমর্থন করছি। তবে আমার মনে হচ্ছে এই খাতে আরও অল্প কিছু পরিমাণ টাকা বাড়ান দরকার ছিল। আগে পুলিশকে রাইফেল, টিয়ার গ্যাস ইত্যাদি নিয়ে যেতে হোত, কিন্তু এখন দেখছি কংগ্রেসের অন্তর্দ্বন্দ্বের ফলে পুলিশকে ওই রাইফেল, টিয়ার গ্যাস ছাড়া কিছু আণ্ডারওয়েয়ার শাড়ী ইত্যাদি নিয়ে যেতে হচ্ছে। আপনাদের নজরে নিশ্চয়ই এসেছে এবং সংবাদপত্রেও দেখেছেন কোলকাতা এবং হাওড়া শহরে কংগ্রেসীরা নিজেদের মধ্যে মারামারি করছে এবং তাতে আণ্ডারওয়েয়ার পর্যন্ত খুলে নেওয়া হচ্ছে। এই তো কিছুদিন আগে হাওড়ায় অপূর্ববাবু আক্রান্ত হয়েছিলেন। তাই বলছিলাম পুলিশকে এখন গোলমাল থামাতে গিয়ে আণ্ডারওয়েয়ার, শাড়ী ইত্যাদি যখন নিয়ে যেতে হচ্ছে তখন এই খাতে আরও কিছু টাকা বাড়ান দরকার। বিরোধী পক্ষের বিভিন্ন বক্তার বক্তব্য শুনেছি, কিন্তু আমার মনে হয় আরও কিছু বাড়তি টাকা বরাদ্দ করার কথা ওদের বলা উচিত ছিল এবং সেটাকে সমর্থন করা উচিত ছিল। অবশ্য আমরা কোনদিন পুলিশকে ধোয়া তুলশী পাতা বলিনি। পুলিশ প্রশাসন আমাদের একটা লেগ্যাসি—ইংরেজ আমল থেকে এটা আমরা পেয়েছি। স্বাধীনতা সংগ্রামের সময় দেখেছি কিছু বশংবদ পুলিশকে ইংরেজ তাদের কাজে লাগিয়েছে। পুলিশকে মনে করা হোত আলাদা একটা ক্লাশ হিসেবে। তবে বামফ্রন্ট সরকার

ক্ষমতায় আসার পর ধীরে ধীরে তাদের সংশোধন করার চেষ্টা করা হচ্ছে। সত্য বাপুলী মহাশয় বলেছেন মীরাট, পাঞ্জাবের কথা বলবেন না। আমরা যখন ওইদিকে বসতাম তখন তো আপনারা আমাদের কোন কিছুই ভাল চোখে দেখতেন না। তবে এই ১১ বছর পর দেখছি পুলিশ প্রশাসনের কাজকে বিরোধীপক্ষ খানিকটা কনসিড করেছেন। তারা এখন পুলিশ প্রশাসনের কাজকে সারা ভারতবর্ষের সংগে তুলনামূলকভাবে বিচার করার কথা বলছেন। সত্য বাপুলি মহাশয় বলেছেন এই নির্বাচনে আমাদের কাছে দুটি জিনিস নাকি আশীর্বাদস্বরূপ ছিল এবং তার মধ্যে একটি হচ্ছে সরকারী কর্মচারী এবং আর একটি হচ্ছে পুলিশ প্রশাসন। বলতে হয় তাই বললেন। পোস্টাল ব্যালটের ক্ষেত্রে দেখছি আমি কংগ্রেস প্রার্থী থেকে মাত্র ৪টি ভোট বেশী পেয়েছি। আমি যদি মাত্র ৪টি ভোট বেশী পেয়ে থাকি তাহলে কি করে পুলিশ প্রশাসন এবং সরকারী কর্মচারীদের কব্জা করা হল? আমার থানায় আমি দেখেছি হোমগার্ডকে দিয়ে ভোট দেওয়াবার চেষ্টা করা হয়েছে। তবে একটা কথা বলি, সমস্ত লোকের রাজনৈতিক মতামত থাকবে আর পুলিশের থাকবে না এটা কিন্তু হয় না। আমরা সেটা দিতে চাই। আমরা মনে করছি এটা সমর্থন করা দরকার। সত্য বাপুলি মহাশয় বলেছেন মীরাট, পাঞ্জাবের কথা বলবেন না, অন্য রাজ্যের কথা বলবেন না, মীরাট, দিল্লী, রামের জন্মস্থান অযোধ্যা টাচি জায়গা। আমি সেসব কথা না বলে রামচন্দ্র সম্বন্ধে একটা গল্প বলি। রামচন্দ্র যখন বনে যান তখন অযোধ্যার প্রজারা মনের দুঃখে তাঁর পেছনে পেছনে চলেছেন তাঁকে বিদায় দেবার জন্য। রামচন্দ্র তাদের দিকে ফিরে দেখতে পেলেন একদল পুরুষ দাঁড়িয়ে আছে। তখন রামচন্দ্র তাদের উদ্দেশ্যে বললেন, তোমরা ফিরে যাও। আবার চলতে চলতে ফিরে তাকিয়ে দেখলেন একদল মেয়ে। তখন রামচন্দ্র মেয়েদের উদ্দেশ্যে বললেন, মেয়েরা বাড়ী যাও। তৃতীয় পর্যায়ে যারা এল তারা না পুরুষ, না মহিলা। তখন রামচন্দ্র তাদের আশীর্বাদ করে বললেন, যাও, ভারতবর্ষে বহু বছর পর রাম রাজত্ব বলে একটা রাজত্ব প্রতিষ্ঠিত হবে।

[5-55—6-05 P.M.]

তার প্রথম প্রধানমন্ত্রী হবেন একজন পুরুষ। তারপর একজন প্রধানমন্ত্রী হবেন মহিলা। তারপর যিনি আসবেন—তোমাদের হাতে রাজত্ব যাবে। তিনি এসেছেন দিল্লীতে। ইতিমধ্যেই বিন্ধ্য পর্বত এবং গোটা দক্ষিণে কংগ্রেস নেই। শ্রীলঙ্কা পর্যন্ত আজকে আর কংগ্রেস নেই। আর আজকে আপনারা যে ৪০ জন বসে আছেন, তারা না পুরুষ, না মহিলা। স্পীকারের দয়ায় আপনাদের আজকে বিরোধী দলের নেতার অধিকার পেতে হয়, এই অবস্থা হয়েছে। কাজেই আপনারা নিশ্চয় আমাদের

কিছু ভাল'ও দেখতে পাবেন না। নপুংশক বললেই এক্সপাঞ্জ হয়ে যেতে পারে, সেইজন্য বলব না। কিন্তু আপনারা এসেছেন এবং আপনাদের রাজত্ব বর্তমান প্রধান মন্ত্রীর মধ্য দিয়েই শেষ হবে। বিন্ধ্যপর্বত চলে গেছে, দক্ষিণ চলে গেছে, উত্তর অংশও আসতে আসতে চলে যাবে। আর অন্যান্য রাজ্য বিশেষ করে বিহারের উদাহরণ দেবার প্রশ্ন আসে না। কেন না, বিহারের গরীব মানুষ ইতিমধ্যেই সেখানে ভূমির লড়াই করছেন। কারণ, পাশের রাজ্য পশ্চিমবাংলায় কি হয়েছে সেটা তারা দেখছেন। শুধু পাশের রাজ্য বিহার নয়, বাংলাদেশ থেকে প্রতিনিধি দল এসে দেখে গেলেন যে, পশ্চিমবাংলায় ভূমি বন্টনের ব্যাপারে কি ভাবে কি হয়েছে। একটি রাষ্ট্র চিন্তা করছে পশ্চিমবাংলার মত করে তারা চলতে পারে কি না। আমাদের ভাল দিকটা একটু দেখবার চেষ্টা করুন। ভালও রয়েছে, সমাজে খারাপও রয়েছে। সেই জন্য আমি কতকগুলি সাজেসানস আমার বক্তব্যের মধ্য দিয়ে মাননীয় পুলিশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মুখ্যমন্ত্রীর কাছে কাছে রাখতে চাই। আমরা পুলিশ প্রশাসন চালাতে গিয়ে দেখেছি ২৪ পরগণা বিরাট বড় জেলা ছিল। সেটাকে ভেঙ্গে ছোট করে দেওয়া হয়েছে। থানার ব্যাপারটায় আসছি। জনসংখ্যা অনেক বেড়ে গেছে। এই জনসংখ্যার ভিত্তিতে পুলিশ প্রশাসন সম্পূর্ণভাবে প্রয়োজনমাফিক হয়ে উঠেছে বলে আমার মনে হয় না। অপ্রতুল যোগাযোগ ব্যবস্থা ইত্যাদি নানা কারণে আইন শৃঙ্খলার যতটুকু অবনতি থাকে সেটাকে মোকাবিলা করতে হলে পুলিশের যেভাবে যাওয়া দরকার সেই ভাবে কাজ হয় না। সেই জন্য কোন কোন ক্ষেত্রে কোন কোন এলাকা রয়েছে সেখানে আজকে সরকারকে নতুন করে ভাবতে হবে যে, ওখানে কিছু থানা সৃষ্টি করা যায় কি না। কিছু কিছু পুলিশ আউটপোষ্ট কতকগুলি জায়গায় দেওয়া যায় কিনা ভাবতে হবে। কেন না, কতকগুলি অপরাধ প্রবণ এলাকা আছে, যেগুলিকে বারে বারে মার্ক করা হচ্ছে। সেখানে যাতে কিছু পুলিশ আউটপোষ্ট দেওয়া যায় সেটা একটু চিন্তা করা দরকার, বিবেচনা করা দরকার। দার্জিলিং জেলায় বিচ্ছিন্নতাবাদী আন্দোলনকে কেন্দ্র করে যে ঘটনা হল এবং তাকে যেভাবে মোকাবিলা করা হল—এটা কি শুধুমাত্র রাজ্য পুলিশ, আর সি. আর. পি. দিয়ে হয়েছে। হ্যাঁ, সি. আর. পি. আনতে হয়েছে। কিন্তু তাই দিয়ে কি হয়েছে? তা তো নয়। এর বিরুদ্ধে একটা রাজনৈতিক লড়াই চলেছে। যতদিন পর্যন্ত কংগ্রেস দল এটাকে উস্কানি দেবার চেষ্টা করেছে ততদিন পর্যন্ত বড় থেকেছে। নির্বাচনের আগে পর্যন্ত বড় থেকেছে। নির্বাচন শেষ হয়ে গেছে। আজকে দু পক্ষই কিছু কিছু ব্যাপারে একমত হতে পারছে. কিছুটায় কনটিও হচ্ছে। দার্জিলিং জেলায় ...

সেখানে অনেক পুলিশ কনসটেবল মারা যাচ্ছে। দরিদ্র কিছু কনসটেবল মারা গেছে। যারা মারা যাচ্ছে তার বদলে ডাইয়িং ইন হারনেসস সব সময় হচ্ছে না। যে কনসটেবল মারা যাচ্ছে, তার বাড়ীতে যদি সক্ষম পুরুষ মানুষ না থাকে তাহলে বিকল্প চাকরি দেওয়া যাচ্ছে না। সেখানে বিকল্প চিন্তা একটা করতে হবে, এটা আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি। আমাদের হোমগার্ড রয়েছে। এই হোমগার্ডের প্রতি আপনাদের দৃষ্টি আছে কিনা জানি না, কিন্তু আমার মনে হয়েছে অনেক সময় কলকাতার উপর এই প্রচণ্ড গরমে তারা ট্রাফিক কণ্ট্রোল করছে। তাঁদের প্রতি সহানুভূতি হয়। পুলিশ রিক্রুটমেণ্টের ক্ষেত্রে এই হোমগার্ডদের অগ্রাধিকার দেওয়া যায় কি না, যারা সক্ষম রয়েছে. এটা একটু মাননীয় মুখ্যমন্ত্রীকে বিচার বিবেচনা করে দেখতে বলি। থানা সম্পর্কে, থানার কার্যকলাপ সম্পর্কে অভিযোগ আছে। এটা নেই, মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বক্তব্যের মধ্যে বলেন নি, আমরাও বলব না। আমরা উট পাখির মত ধুলো বালির মধ্যে চোখ বুজিয়ে বসে থাকি না। পুলিশের মধ্যে দীর্ঘকাল ধরে একটা অভ্যাস গড়ে উঠেছে। থানায় এফ. আই. আর. রেকর্ড ঠিক ভাবে হয় না। ডাকাতির মামলা ডাকাতি হিসাবে লেখা হয় না, একটা চুরির মত করে দেওয়া যায় কিনা চেষ্টা হয়।

আগে ছিল লিটারেট কন্সটেবল যারা থানায় থাকতো তারা এজাহার লিখে দিত, পরে এফ. আই. আর-এর কপি সঙ্গে সঙ্গে কনপ্লেনার যাতে পায় সে ব্যবস্থা করা হয়েছে কিন্তু এটা সব থানা থেকে পাওয়া যাচ্ছে না। স্যার, আমি বলব, প্রতিটি থানাতে নির্দিষ্টভাবে এজাহার লেখার জন্য একটি করে লোক রাখতে হবে এবং সেই এজাহারের কপি কমপ্লেনার যাতে সঙ্গে সঙ্গে পেতে পারেন সে ব্যবস্থা করতে হবে। এই ব্যবস্থা করার ভীষণ প্রয়োজন আছে বলে আমি মনে করি। স্যার, আপনি জানেন, পশ্চিম-বঙ্গের বিরাট একটি এলাকা সীমান্তবর্তী এলাকা। এই সীমান্ত এলাকার প্রশাসন একটা অত্যন্ত জটিল অবস্থায় দাঁড়িয়ে গিয়েছে। বি. এস. এফ. এক সময় মনে করতেন সীমান্তের ৫ কিলোমিটার পর্যন্ত তাদের এলাকা, মাঝে মনে করতেন ৭ কি. মি. পর্যন্ত তাদের এলাকা, এখন ভাবছেন ১৫ কি. মি. পর্য্যন্ত তাদের এলাকা এবং সেখানে যা খুশি করবার এক্তিয়ার বি. এস. এফ.-এর। স্যার, আমাদের অভিজ্ঞতায় দেখছি, থানা অফিসাররা এবং এমন কি সিভিল এ্যাডমিনিষ্ট্রেশান এস. ডি. ও ইত্যাদিরা এই বি. এস. এফ. সম্পর্কে দ্বিধাগ্রস্ত। বি. এস. এফ.-এর যে কোন ঘটনা হলে তারা সে রকম ব্যবস্থা নিতে পারছেন না। বি. এস. এফও ভাবছে পশ্চিমবঙ্গ দিল্লীর কলোনী, কাজেই যেটুকু জায়গায় তাদের

এক্তিয়ার আছে যেখানে তারা যা খুশি তাই করতে পারে। এর ফলে স্যার, সীমান্ত এলাকায় চোরাকারবার বাড়ছে, সীমান্ত এলাকা দিয়ে চোরা পথে অস্ত্রশস্ত্র আসছে। স্যার, এখানে প্রশাসন একটু অসুবিধার মধ্যে থাকছে এবং প্রশাসনের একটা দুর্বল দিক আমাদের চোখের সামনে ভেসে উঠেছে। কাজেই স্যার, বি. এস. এফের এক্তিয়ার কতটা, কি কি সেটা দেখা দরকার এবং সে ব্যাপারটা পরিষ্কার হওয়া দরকার। স্যার, সীমান্ত এলাকায় বিশেষ করে ফসল কাটার সময়টা একটু নজর রাখা দরকার। আমাদের কুচবিহার জেলার সীমান্ত এলাকায় বিরাট একটা তামাক চাষের এলাকা রয়েছে। এটা অস্বীকার করবার কোন কারণ নেই যে বাংলাদেশ থেকে চোরাই পথে পাট ও তামাক আসে। আমরা এটা চাই না জনসাধারণও এ ব্যাপারে সচেতন। সেখানে পঞ্চায়েত বললেও আমাদের নিজস্ব এলাকার চাষীদের বি. এস. এফ ছেড়ে দেয় না। কাজেই বি. এস. এফ-এর সঙ্গে বসে এটা ঠিক করা দরকার যে সীমান্ত এলাকার প্রশাসন কি ভাবে চলবে। স্যার, মাননীয়া সদস্যা শ্রীমতী অপরাজিতা গোপ্পী মহিলাদের হত্যাকাণ্ড বা অগ্নিকাণ্ডের ঘটনা ঘটলেই এখানে স্বাভাবিকভাবে তার উল্লেখ করেন। স্যার, আমাদের সামাজিক জীবনে এবং ব্যক্তিগত জীবনে জটিলতা নানাভাবে দেখা দিচ্ছে এবং তার ফলে যে শুধু হত্যাকাণ্ডের ঘটনাই বাড়ছে তাই নয়, আত্মহত্যার ঘটনাও ঘটছে। পরীক্ষার রেজাল্ট বার হবার পর দেখা যায় ছেলেমেয়েরা আত্মহত্যা করছে। নিয়ম অনুসারে এইসব ডেডবডি পোষ্টমর্টেম হবার কথা। কিন্তু এই পোষ্টমর্টেম করার সেন্টারগুলি এত দূরে দূরে অবস্থিত যে যাদের বাড়ীর লোক আত্মহত্যা করেছে তাদের অনেক অসুবিধার সম্মুখীন হতে হয়। একে তো বাড়ীর লোকরা মুহ্যমান হয়ে পড়ে তার উপর ২৫/৩০/৪০ মাইল দূরে তাদের ডেডবডি নিয়ে যেতে হচ্ছে ফলে একটা জটিল অবস্থার সেখানে সৃষ্টি হচ্ছে। নানান কারণে আমরা তো বৃটিশ পার্লামেন্টের ব্যাপার অনুসরণ করি, আমি বইপত্র ঘেঁটে যা দেখলাম তাতে দেখছি, সেখানে সমস্ত ডেডবডি পোষ্টমর্টেমের জন্য যায় না। কোন কোন জায়গায় করনাররা থাকেন, তারাই সিদ্ধান্ত করেন এবং ব্যবস্থা করেন। আমাদের এখানে জলে ডোবা কেসগুলি পঞ্চায়েত প্রধানরা করে দিতে পারেন। মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে কিন্তু সমস্ত ডেডবডি পোষ্টমর্টেমের জন্য যায়। এ ক্ষেত্রে আমার প্রস্তাব হচ্ছে, যে মৃত্যুগুলি সন্দেহাতীতভাবে দুর্ঘটনা বলে প্রমাণিত হবে সেগুলিকে পোষ্টমর্টেমের জন্য না পাঠিয়ে সে সম্পর্কে অন্য কোন ব্যবস্থা করা যায় কিনা সেটা একটু চিন্তা করে দেখুন।

[6-05—6-15 P.M.]

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আজকে প্রতিটি গ্রাম পঞ্চায়েত এলাকা এবং বিশেষ করে শহর এবং শহরতলী এলাকায় জনসংখ্যা বেড়ে গেছে। পুলিশের

বিরুদ্ধে সমালোচনা স্বাধীনতার পূর্ব থেকে করা হয়েছে এবং সেই ব্যাপারে আমরাও সমালোচনা করেছি। আমি এখানে একটা কথা পরিষ্কার ভাবে বলছি। বিধানসভায় প্রথমে এসে ১৯৭৭ সালে আমি একটি বক্তৃতায়, নাম না করে, সমালোচনা করে কিছু বক্তব্য রেখেছিলাম বর্তমানে যিনি দার্জিলিং জেলার পুলিশ অফিসারের দায়িত্বে আছেন, মিঃ হাণ্ডার। কিন্তু দেখা যাচ্ছে যে দার্জিলিং জেলায় তিনি যে কাজ করেছেন সেটা প্রশংসনীয়। একই মানুষ ১৯৭৭ সাল থেকে ১৯৮৭ সাল, এই ১০ বছর একটা পরিবেশের মধ্যে কাজ করার ফলে তার মানসিকতার একটা পরিবর্তন হয়েছে। পশ্চিমবঙ্গে ১০ বছর বামফ্রন্ট সরকার থাকার ফলে এই সমাজ জীবনে দৃষ্টিভঙ্গীর একটা পরিবর্তন ঘটাতে সক্ষম হয়েছে, হয়ত কোথাও কম কোথাও বেশী। তেমনি প্রশাসনিক ব্যবস্থাতেও একটা পরিবর্তন ঘটানো সক্ষম হয়েছে। আমি একথা বলবো যে পুলিশের কাজও খুব কষ্টকর। আমরা যেমন সমালোচনা করি তেমনি অন্য দিকে খোলা মন নিয়ে যদি দেখি তাহলে দেখবো যে তাদেরও নানা কষ্টের মধ্যে, অসুবিধার মধ্যে কাজ করতে হচ্ছে। আজকে শহর এলাকায় যেমন বসতি বাড়ছে তেমনি বেকার সমস্যাও ক্রমশঃ তীব্র আকার ধারণ করেছে। এর ফলে শহরের বেকাররা যা কিছু একটা করার চেষ্টা করছে এবং তার ফলে শহরের যত্রতত্র কিছু কিছু আনঅথোরাইজড কনসট্রাকশান হয়ে যাচ্ছে। এই সবের কারণে ট্রাফিক চলাচলে অসুবিধা হচ্ছে, মানুষের যাতায়াতের অসুবিধা হচ্ছে। আমি মনে করি এই সম্পর্কে পৌর প্রশাসন যথাযথ ভাবে ব্যবস্থা গ্রহণ করতে পারেনি। কারণ পুলিশের সাহায্য চাইলে অনেক সময় দেখা যায় যে পুলিশ নানা কাজে ব্যস্ত থাকায় তারা কিছু করে উঠতে পারে না। আমি আপনার মাধ্যমে এই সম্পর্কে একটা নির্দিষ্ট প্রস্তাব রাখতে চাই। বিভিন্ন শহরে যেখানে ১৫/২০ হাজার জনবসতিপূর্ণ এলাকা আছে সেখানে একটা করে পুলিশ আউট পোষ্ট যদি করা হয় তাহলে সেখান থেকে তারা ক্রিমিন্যাল এ্যাকটিভিটিগুলি নজর রাখতে পারে এবং সেই সঙ্গে পৌর সভার সঙ্গে যদি যোগাযোগ রাখে তাহলে তার মাধ্যমে এই ক্রাইম অনেক পরিমাণে কমে যাবে বলে মনে করি। আমি যে সাজেশান এখানে রেখেছি তার প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে এবং মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে রেখেছেন তার প্রতি পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন, এই বাজেটের উপরে আমার এবং আমার দলের প্রতিক্রিয়া আমি এখানে রাখবো। প্রথমে আমি এখানে একটা কথা বলতে চাই

এই পুলিশ বাজেট সম্পর্কে। এই বিধানসভায় দাঁড়িয়ে আজকে যারা সরকারী বেঞ্চে আছেন, তারা যখন বিরোধী বেঞ্চে ছিলেন—আমরাও ছিলাম—তখন কিন্তু কংগ্রেস সরকারী বেঞ্চে ছিল, সেই সময়ে পুলিশ বাজেটের তীব্র সমালোচনা করা হত এবং যথাযথ ভাবে করা হত। কিন্তু একটা প্রতিক্রিয়াশীল সরকার, কায়েমী স্বার্থের ধারক-বাহক বলে তাদের জনসমর্থন হারিয়ে পুলিশের উপরে নির্ভর করে থাকতে হত। কিন্তু বামফ্রন্ট সরকারের ক্ষেত্রে এই দৃষ্টিভঙ্গীর দ্বারা পরিচালিত হওয়া উচিত নয়। কারণ তারা জনসমর্থনের ভিত্তিতে সরকার পরিচালনা করবেন, এটাই আশা করা যায়। কাজেই প্রতিক্রিয়াশীল সরকারের পক্ষে পুলিশের বাজেট বাড়ান, তার লেখ চিত্র উৰ্দ্ধগামী হবে। কিন্তু একটা বামফ্রন্ট সরকারের ক্ষেত্রে সেখানে লেখ চিত্রটা নিম্নগামী হবে, এটাই আশা করা যায়। এখানে পুলিশ বাজেটের খরচ কমিয়ে উন্নয়ণমূলক খাতে যেখানে অর্থের অভাব আছে সেই সমস্ত খাতে ব্যয় বৃদ্ধি করা হবে এটাই এই সরকারের কাছে প্রত্যাশা করা যায়।

কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি, বিগত ১০ বছর পশ্চিমবাংলায় পুলিশ বাজেট কিভাবে বাড়ছে, মাননীয় অধ্যক্ষ মহাশয় এই বামফ্রন্ট সরকার তার ১৯৭৮-৭৯ সালে যে পূর্ণাঙ্গ বাজেট পেশ করেছিল, প্রথম পূর্ণাঙ্গ পুলিশ বাজেট ছিল ৫৮ কোটি ৫৪ লক্ষ টাকা। আজকে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী, তিনি যে পুলিশ বাজেট পেশ করলেন ১৭৯ কোটি ২৫ লক্ষ টাকা, তিন গুণেরও বেশী। শুধু তাই নয় আমি সর্বভারতীয় চিত্র তুলে ধরছি, রিজার্ভ ব্যাঙ্ক বুলেটিন ১৯৮৬, নভেম্বর-এর সংখ্যা, সেখানে বিভিন্ন ইনডিভিজুয়্যাল ষ্টেটগুলোর, তাদের যে বাজেট সেই বাজেটারি প্রভিশান সেটার কি চিত্র পাওয়া যাচ্ছে? সামগ্রিক যে প্রশাসনিক ব্যয়, সেই সামগ্রিক প্রশাসনিক ব্যয়ের কত শতাংশ পুলিশ খাতে ব্যয় হচ্ছে, এই সর্বভারতীয় চিত্র যদি নেন তাহলে দেখা যাবে পশ্চিমবাংলার থেকে ১৭টা রাজ্য, যার পুলিশ বাজেট অনেক নিচে। আমি তার পারসেন্টেজ তুলে ধরছি। সামগ্রিক প্রশাসনিক ব্যয়ের কত শতাংশ পুলিশ বাজেট তার হিসাব রিজার্ভ ব্যাঙ্ক বুলেটিন ১৯৮৬ সালের নভেম্বর সংখ্যা, তাতে সর্বভারতীয় যে গড় সেটা হচ্ছে ৫১ পারসেন্ট। সামগ্রিক প্রশাসনিক ব্যয়ের ৫১ পারসেন্ট হচ্ছে সর্বভারতীয় পুলিশ বাজেটের গড়। আর ওয়েষ্ট বেঙ্গলের হচ্ছে প্রায় ৬০ পারসেন্ট। অথচ অন্যান্য রাজ্যগুলোর চেহারা দেখুন। অন্ধ্র ৩৯ পারসেন্ট, বিহার ৫৫ পারসেন্ট, হরিয়ানা ৫৩ পারসেন্ট, হিমাচল প্রদেশ ৪৩ পারসেন্ট, জম্মু ও কাশ্মীর ৫৩ পারসেন্ট, কর্ণাটক ৫৩ পারসেন্ট, মহারাষ্ট্র ৪০ পারসেন্ট, মেঘালয় ৪৬ পারসেন্ট, উড়িষ্যা ৪০ পারসেন্ট, পাঞ্জাব ৪৩ পারসেন্ট, রাজস্থান ৫৭ পারসেন্ট, সিকিম ৪৮ পারসেন্ট, তামিলনাড়ু ৪৫ পারসেন্ট, ত্রিপুরা

৪০ পারসেন্ট, ইউ. পি. ৫৫ পারসেন্ট, আর ওয়েষ্ট বেঙ্গল ৫৯.৮ পারসেন্ট। তাহলে আজকে সারা ভারতবর্ষের চিত্রটা তুলে ধরলে দেখা যায় কিভাবে পুলিশ বাজেট পশ্চিমবাংলায় বৃদ্ধি পেয়েছে। যেটা বামফ্রন্ট সরকারের কাছ থেকে আশা করা যায় না। কিন্তু এই যে বিরাট পুলিশ বাজেট বাড়ছে তার জন্য কিন্তু ইনসিডেন্ট অব ক্রাইম কমছে না। অপরাধমূলক ঘটনা ক্রমশঃ বাড়ছে। আজকে কিন্তু এই ব্যাপারে বিহার, উত্তর প্রদেশ, এই সব রাজ্যের সঙ্গে পশ্চিমবাংলার তুলনা করলে চলবে না। কারণ পশ্চিমবাংলায় একটা সরকার বামপন্থী আন্দোলনের মাধ্যমে এসেছে, এর একটা আলাদা ট্রাডিশান আছে। আজকাল কাগজে একটা হিসেব তুলে দিয়েছে যাতে বলা হয়েছে গড়ে চারজন করে এখানে দিনে খুন হচ্ছে। তাও আবার সমস্ত হিসাব পাওয়া যায় নি। চারিদিকে ক্রমাগত ক্রাইম বাড়ছে, মারাত্মকভাবে বাড়ছে। গ্রামাঞ্চলের চেহারা আজকে কি? এই বিষয়ে বক্তৃতা করে বলার কোন অবকাশ নেই। আণ্ডার গ্রাউণ্ড ওয়ার্লড মারাত্মক ভাবে বাড়ছে। আজকে বাজেট বক্তৃতায় ড্রাগ এ্যাডিকশান-এর কথা বলা হয়নি। হেরোইন, এল. এস. ডি. এইসব মারাত্মক ড্রাগের কবলে পড়ছে ছেলে মেয়েরা। এমনকি কায়েমী স্বার্থের লোকেরা খাদ্যের সঙ্গে এইসব ড্রাগ মিশিয়ে তাদের লালসা চরিতার্থ করছে, মুনাফা করছে। এমন কাণ্ড হচ্ছে আজকে বাচ্চা ছেলে মেয়েরা যারা স্কুলে যায়, তাদের লোভনীয় খাবারের সঙ্গে এই মাদক দ্রব্য মিশিয়ে বিক্রি করা হচ্ছে, এইভাবে তাদের মুনাফার লালসা চরিতার্থ করছে। আজকে শুধু ড্রাগ নয়, এই কলকাতার বুকের ওপরে ভি. ডি. ও. পারলারগুলোতে ভি. ডি ও. কমপিউটারাইজ-এর মাধ্যমে জুয়া কি মারাত্মকভাবে চলে—ঐ পার্ক ষ্ট্রীট, ধর্মতলা, চৌরঙ্গী, এই সমস্ত এলাকাগুলোতে এই ব্যবসা চলছে। বম্বের কয়েকজন বড় বড় অসৎ ব্যবসায়ী এই সব ব্যবসা চালাচ্ছে। পুলিশ সব জানে।

[6 15—6-25 P..]

সমস্ত ব্যবস্থা থাকা সত্বেও চোখের সামনে এই জিনিস হচ্ছে। ড্রাগের বিরুদ্ধে এত কথা, এত প্রচার হওয়া সত্বেও আমরা সুফল কিছুই দেখছি না। গভর্ণমেন্টের স্বরাষ্ট্র বিভাগ নাকি এ্যান্টিড্রাগ সেল নামে একটা স্পেশাল সেল করেছেন, কিন্তু তাঁদের এই সব কথা শোনার পর আমাদের মনে হয় যত বজ্র আঁটুনি ততই ফস্কা গেরো। কথা তো অনেক শোনা যাচ্ছে, কিন্তু ফলশ্রুতি কি? এই প্রশ্ন আমি আজকে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে রাখছি। আমি আরো তাঁকে জিজ্ঞাসা করছি, কতজনকে এ বিষয়ে তিনি চার্জসিট দিয়েছেন? উত্তর নেই। চার্জসিট দিতে পারছেন না। পুলিশের কৈফিত কি? না, হেরোইন ধরা হয়েছিল, কিন্তু সেই হেরোইন ড্রাগ কণ্ট্রোল অফিসে

জমা দেওয়া হয়েছে পরীক্ষার জন্য. সেখানে এক বছর ধরে সেই নমুনা পরীক্ষার জন্য পড়ে আছে, ফলে পরীক্ষার রিপোর্ট পাওয়া যাচ্ছে না! এই সমস্ত ড্রাগ ব্যবসা বন্ধ করার জন্য যতই প্রচার করা হোক না কেন, ফলশ্রুতি কিছুই হচ্ছে না। পুলিশের এ্যাকটিভিটি সম্বন্ধে স্বভাবতই প্রশ্ন জাগছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পুলিশকে দিয়ে কি করা হচ্ছে দেখুন—পুলিশ হেফাজতে কংগ্রেস আমলে যেমন মানুষ খুন হ'ত তেমন আজও হচ্ছে। ১৯৮৪ সালে ডি. সি. (পোর্ট)-এর হত্যাকারী ইদ্রিস মিঞাকে পুলিশ লালবাজারে খুন করেছে। ১৯৭৭ সালে লালবাজারে পুলিশ হেফাজতে খুন হয়েছে শচীন সরকার এবং নিউ আলিপুরে জ্যোতিষ নস্কর। ১৯৮০ সালে হাওড়ার গোলাবাড়ি থানায় খুন হয়েছেন কমল ঠাকুর। ১৯৮১ সালে শান্তিপুরে পুলিশ হেফাজতে খুন হয়েছেন নণ্টা শেখ। ১৯৮২ সালে মুর্শিদাবাদের কান্দিতে শ্রীধর কৈবর্ত নামে এক ব্যক্তি পুলিশ হেফাজতে খুন হয়েছেন। ১৯৮২ সালেই শ্যামপুর থানায় খুন হয়েছেন সুদাম নাগ। ১৯৮৩ সালে থানায় ও ব্যাংসাল কোর্টে পুলিশের নির্মম অত্যাচারের ফলে মারা গিয়েছিলেন ত্রিভুবন উপাধ্যায়। এ ছাড়াও পুলিশ কোন রেকর্ড না রেখে বহু মানুষকে গুপ্ত হত্যা করেছে। পুলিশ নিজেই ক্রাইম করে চলেছে, পুলিশকে দিয়ে এই সমস্ত জিনিস করানো হচ্ছে। অথচ আজকে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তাঁর বাজেট ভাষণে বলেছেন পুলিশকে শান্তিশৃঙ্খলা রক্ষা করতে হবে। আমরা দেখছি যে ল'কে এনফোর্স করবে সে নিজেই ওপেন ভায়োলেন্সে নামছে। ১৯৮৭ সালের ইসলামপুরের ঘটনাই তার প্রমাণ, এ্যাডিসনাল পুলিশ সুপারের নেতৃত্বে সাত সাতটি গ্রাম পুলিশ তছনছ করে দিয়েছে, ২৩২টি বাড়িতে আগুন লাগিয়েছে। ১৯৮১ সালে প্রকাশ্য দিবালোকে বহরমপুরে পুলিশ তাণ্ডব চালিয়েছিল। ১৯৮৭ সালে ইসলামপুরে দ্বিতীয়বার সেই জিনিস করেছে। গত বছরের পুলিশ বাজেটে বলার সুযোগ হয় নি, তাই এবার বলছি, উত্তর কলকাতার পাইকপাড়া সরকারী বাস ডিপোতে পুলিশ কি নারকীয় তাণ্ডবই না চালিয়েছিল। কি কারণে? ১৯৮৬ সালের ১৯শে জুলাই পাইকপাড়া সরকারী বাস ডিপোতে গিয়ে পুলিশ সরকারী কর্মীদের পর্যন্ত অব্যাহতি দেয় নি। অস্ত্রশস্ত্র নিয়ে গিয়ে পুলিশ সেখানে সরকারী কর্মীদের পর্যন্ত মারধোর করেছিল। কারণ কি, তাঁদের অপরাধ কি? না, একজন বাস কণ্ডাক্টর একজন পুলিশ কনসটেবলের কাছে পরিচয়পত্র দেখতে চেয়েছিলেন। সেই পুলিশ কনসটেবল পরিচয়পত্র তো দেখায় নি, বরং অন্যান্য সহকর্মী পুলিশদের নিয়ে গিয়ে বাস ডিপোর সমস্ত কর্মীদের ওপর অত্যাচার চালিয়েছিল। ফলে আজকে পুলিশের এই যে চেহারা, এর বিচার করা প্রয়োজন। আজকে স্বরাষ্ট্র মন্ত্রীর ভাষণের প্যারাগ্রাফ ৫ এবং প্যারাগ্রাফ ১৬-তে দু'বার করে বলা হয়েছে অবাধ নির্বাচনের কথা এবং আরো বলা হয়েছে যে, সে নির্বাচনে পুলিশ প্রশাসন

নাকি নিরপেক্ষ ভূমিকা পালন করেছে, শান্তিপূর্ণ, অবাধ এবং নিরপেক্ষ পরিস্থিতিতে নির্বাচন হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই বামফ্রন্ট সরকারের এই দাবী একটা প্রহসন ছাড়া আর কিছুই নয়। কারণ দু টি সরকারের ক্ষমতায় অধিষ্ঠিত দু'টি রাজনৈতিক দল, কংগ্রেস (আই) এবং বামফ্রন্টের সি. পি. আই. (এম.) দল, এই দু'টি রাজনৈতিক দল এবং বামফ্রন্ট সরকারের মদতপুষ্ট গুণ্ডা ও সশস্ত্র সমাজ-বিরোধীদের আক্রমণের মোকাবিলা করে আমাদের নির্বাচনে অংশ গ্রহণ করতে হয়েছে।

আপনি জানেন, ৩ মার্চ দক্ষিণ ২৪-পরগণার কুলপি থানার ইলিয়াস পুরকাইত যিনি একজন আমাদের বিশিষ্ট সংগঠক তাঁকে নৃশংসভাবে হত্যা করেছিল ঐ পুলিশের মদতে কংগ্রেসী মদতপুষ্ট সমাজ-বিরোধীরা। তারপর ঐ ক্যানিং-এর গোপালপুরে আমাদের ইরাদ আলি সদ্দারকে সি. পি. এমের সমাজ-বিরোধীরা খুন করেছিল। কোন বিচার হয় নি। কোন দোষী ব্যক্তি ধরা পড়েনি। এই বিধানসভায় গত ৫ই মে উল্লেখ করেছিলাম তারা সব কোথায় গেল?

(এই সময়ে মাইক অফ হয়ে যায়)

**শ্রীকামাখ্যাচরণ ঘোষ:** মাননীয় স্পীকার স্যার, আজকে আমাদের সামনে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী পুলিশের যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তা সমর্থন করছি। আমি এতক্ষণ ধরে বিরোধী পক্ষের বক্তব্য শুনছিলাম। যাই হোক, সময় খুব কম, সেইজন্য আমার বক্তব্যের মূল কথা হচ্ছে যে ওনারা খুব আপশোষ করছেন কারণ ওনারা আবার ফিরে যেতে চাচ্ছেন পুলিশরাজে। যে পুলিশ রাজ ওনারা চালাচ্ছেন এতদিন ধরে বিহারে, মহারাষ্ট্রে, উত্তরপ্রদেশে সেই পুলিশ রাজ পশ্চিমবাংলায় চালাবার চেষ্টা করছেন, তাই ওদের এত আপশোষ। এই বাজেটের মূলকথা আমরা ঘোষণা করেছি। সেটা হচ্ছে, আমাদের নীতি হচ্ছে, সমাজের দুর্বলতর শ্রেণীগুলিকে সাহায্য করা যাতে তারা তাদের অধিকার, আইনের সুযোগ পেতে পারে। গণতান্ত্রিক আন্দোলনের ক্ষেত্রে পুলিশকে বলা হয়েছে আইনসঙ্গত আন্দোলনের ক্ষেত্রে হস্তক্ষেপ যেন তারা না করেন। আমরা এই নীতির বিরুদ্ধে ভিতর দিয়ে চলেছি। তাই ওনারা এই নীতির বিরুদ্ধে চিৎকার করছেন। তাঁরা চিৎকার করছেন, জনগণের অধিকার নয়, ট্রেড-ইউনিয়নের অধিকার নয়, কৃষক সমাজের অধিকার নয়, তাদের অধিকারকে ক্ষুণ্ণ করে যেমন কংগ্রেস রাজত্ব চালাচ্ছে সেই রকম রাজত্ব ফিরে পেতে চান। কিন্তু সেটা সম্ভব নয়। সেই সঙ্গে সঙ্গে আমি বলতে চাই, দু-একটি ব্যতিক্রম

যে হচ্ছে না তা নয়। সম্প্রতি ১১ই জুন, রিষড়াতে মজুরেরা যে ধর্মঘট করেছিল সেই ধর্মঘটী মজুরদের উপর স্থানীয় পুলিশ ইন্সপেক্টর গিয়ে তাদের লাঠি চার্জ করেছিল। এতে ২৫ জন আহত হয়েছে। ১ জন মহিলা এবং তাদের এক নেতা আহত হয়েছে। এইসব ক্ষেত্রে বলতে চাই, আমাদের ঘোষিত নীতি অনুযায়ী তার শাস্তি হওয়া দরকার। একই সঙ্গে বলছি, পুলিশ অফিসারদের মধ্যে অনেক পরিবর্তন হয়েছে। কিন্তু কিছু কিছু ব্যতিক্রম রয়ে গেছে। মেদিনীপুরে যিনি পুলিশের প্রধান ছিলেন তিনি সম্প্রতি কলকাতায় ডি. সি. ( সাউথ ) হয়ে এসেছেন। তাঁর মর্ডাস অপারেণ্ডি হচ্ছে, কিছু কিছু গুণ্ডা বা দালালকে হাত করে তাদের মাধ্যমে টাকা তোলা। এই ঘটনা শ্রীনারায়ণ চৌবে, এম. পি. জানিয়েছেন। খড়্গাপুরের চেম্বার অফ কমার্সের ব্যবসায়ীরা তাঁরা নাম দিয়ে দিয়ে কাদের কাছ থেকে কত টাকা চেয়েছেন সেই তথ্য দিয়েছেন। বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে এইরকম অফিসারের বিরুদ্ধে দৃষ্টান্তমূলক ব্যবস্থা গ্রহণ করা উচিত যার ফলে অন্যান্যরা সতর্ক হতে পারেন।

[ 6-25—6-35 P. M. ]

সঙ্গে সঙ্গে আমি বলছি এই পুলিশী ব্যবস্থায় আমাদের বামফ্রন্টের আমলে মজুররা, কৃষকেরা অনেক সাহস করে আন্দোলনে এগিয়ে যেতে পারছে, যেটা কিনা আগেকার দিনে সহজ ব্যাপার ছিল না। ভারতবর্ষে কংগ্রেস রাজত্বে আজকে যে সমস্যা স্থিতিশীল, মীরাটের যে এ্যাডমিনিষ্ট্রেশন, মীরাটের পুলিশ, মীরাটের প্রভিনসিয়াল আর্মস কনস্ট্যাবুলারী তাঁরা নিজেরাই দাঙ্গায় লিপ্ত হয়ে গেছেন। এই কথা আজকে বোম্বে, গুজরাট, মহারাষ্ট্র, বিহার ইত্যাদি জায়গায় প্রমাণিত হয়ে গেছে। কাজেই এই ব্যবস্থাগুলির যে পরিবর্তন আমরা আজকে আনতে পেরেছি—দু-একটি ব্যতিক্রম ঘটছে—তার মধ্যে আমি যেমন উল্লেখ করলাম ঐ রিষড়াতে পুলিশ অফিসার শ্রমিকদের উপর লাঠিচার্জ করেছে, তারপর ঐ খড়্গাপুরে যিনি পুলিশের প্রধান ছিলেন এখন ডি. সি. সাউথ, তিনি যে টাকা চুরি করেছেন, এবং টাকা বা তোলা আদায় করছেন এখনও যাতে ১৭ মাসে তিনি ১০ লক্ষ টাকা নিয়েছেন। কার কাছে কত টাকা নিয়েছেন সে সব তালিকা আমার কাছে আছে এবং এখনও তিনি কলকাতায় বসে দালাল লাগিয়েছেন যাতে তাঁর সম্বন্ধে যারা অভিযোগ করেছেন সেইসব অভিযোগ তুলে নেওয়া হয়। আমরা চাই যে একটা সুস্থ ব্যবস্থা গ্রহণ করা হোক এবং একটা দৃষ্টান্ত স্থাপন করে ঐসব দোষীদের শাস্তি বিধান করা হোক। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি স্বরাষ্ট্র দপ্তরের যে বাজেট সেই বাজেটের সমর্থনে সংক্ষেপে দু-একটি কথা বলব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে বামফ্রন্ট কতগুলি অংগীকারের ভিত্তিতে ভোটে অবতীর্ণ হয়, বামফ্রন্টের বিপুল জয় সেই কারণেই হয়েছে। আমরা কংগ্রেসী নির্বাচনের ইস্তাহার দেখেছি এই কথা বলে লাভ নেই, যেটা সত্যবাবু বললেন ওঁরা নাকি ৬ কোটি মানুষের আশা আকাঙ্খা পূর্ণ করেছেন, ওটা বলা চলে না। বামফ্রন্টের নির্বাচনের যে অঙ্গীকার, সেই অঙ্গীকারের দিকে তাকিয়ে আমাদের চলবার চেষ্টা আরম্ভ করা হয়েছে। আমরা যে সর্বক্ষেত্রেই সফলকাম হয়েছি সেই দাবী আমরা করতে চাই না। আমাদের প্রচেষ্টা প্রশাসনের মাথায় যাঁরা রয়েছেন মুখ্যমন্ত্রী, পুলিশ মন্ত্রী তাঁদের তরফ থেকে সেই চেষ্টা যাতে বামফ্রন্টের অঙ্গীকারের দিকে তাকিয়ে পুলিশ প্রশাসনকে গড়ে তোলা, পুলিশ প্রশাসনের বিভিন্ন বিভাগের কাজকর্ম সেই কাজকর্ম যাতে চালান যায় বামফ্রন্টের সেই দৃষ্টিভঙ্গী পুলিশ সম্বন্ধে আছে, আপনি সবই জানেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বর্গা অপারেশন ভেষ্ট জমি পুনরুদ্ধার করা, যেসব ভেষ্ট জমি আছে সেইসব ভেষ্ট জমি উদ্ধার করে ভূমিহীন কৃষকদের মধ্যে বিতরণ করা। আমরা জানি এখনও ভেষ্ট জমি লুকিয়ে রাখার প্রচেষ্টা গ্রামের কায়েমী স্বার্থের মানুষদের, বড় বড় জোতদার আছে এবং তারা আজও বহু জমি লুকিয়ে রেখেছে। গরীব মানুষদের আন্দোলনের বিরুদ্ধে কংগ্রেস আমলে অত্যাচার চালান হয়েছে। আজকে বলতে লজ্জা করে না আজকে যখন বামফ্রন্ট সরকার সেই পুলিশ প্রশাসনের লাগাম টেনে ধরে বলেছেন যে যেখানে আজকে গণতান্ত্রিক দাবী দাওয়ার জন্য আন্দোলন হোক কোন ক্ষেত্রেই পুলিশের হস্তক্ষেপ হবে না, জোতদার, কায়েমী স্বার্থের পক্ষ থেকে বা কলকারখানার মালিকদের পক্ষ থেকে কংগ্রেসের দৃষ্টিভঙ্গী দিয়ে তাঁরা এটা বুঝবেন না। তাঁরা বড় বড় জোতদারদের এবং বড় বড় কলকারখানার মালিকদের স্বার্থ দেখেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বছর ৩০টি ষ্ট্রাইক হয়েছে এবং লক আউট হয়েছে ১৭৯টি। মাননীয় সদস্যদের মধ্যে কেউ দেখাতে পারবেন না যে কোন লক-আউটে পুলিশের হস্তক্ষেপ হয়েছে। লক-আউটের বিরুদ্ধে শ্রমিকদের আন্দোলন মাথাচাড়া দিয়ে উঠেছে জায়গায় জায়গায়, তখন কোন জায়গায় সেই আন্দোলন ভাঙতে পুলিশ আনতে হয়েছে? সেই দৃষ্টিভঙ্গী নেই। নতুন দৃষ্টিভঙ্গী হয়েছে, তবে ব্যতিক্রম আছে, এবং সেই ব্যতিক্রমের সংখ্যা নগণ্য আমি পার্বতীপুরের ঘটনা জানি।

পার্বতীপুরের মেছোঘেড়ীর মালিকদের অত্যাচারের কথা আমরা জানি। সেখানে

তাদের স্বার্থের দিকে তাকিয়ে বাঁধ রক্ষার কাজে নিযুক্ত সংযুক্ত কিষাণ সভার কর্মীদের হত্যা করা হয়েছে। আজকে এখানে সেইসব মেছোঘেড়ীর মালিকদের যাঁরা প্রতিনিধিত্ব করছেন তাঁদের কোন মুখ আছে এই বাজেটের সমালোচনা করার? তাদের সঙ্গে পুলিশের এক অংশের যোগসাজসের কথা কে না জানে? বিরোধী দলের সদস্য আজকে যদি মরা কান্না কাঁদবার চেষ্টা করেন তাহলে তো চলবে না। ওখানে সন্দেশখালিতে এইরকম ব্যতিক্রম আছে। সন্দেশখালি থানার কয়েকজন কৃষককে, যাঁরা সংযুক্ত কিষাণ সভার কর্মী, তাঁদেরকে থানায় নিয়ে গিয়ে পেটান হয়েছে। তাঁরা কিন্তু মেছোঘেড়ী আন্দোলনে বাঁধ রক্ষার কর্মী ছিলেন। যাঁরা মেছোঘেড়ীর মালিকদের স্বার্থ রক্ষা করে চলছেন তাঁরা আজকে আমাদের বাজেটের সমালোচনা করবেন, প্রচেষ্টার সমালোচনা করবেন এটা আমরা চাই না। আমরা চাই না যে, মেছোঘেড়ীর স্বার্থ বড় হয়ে উঠুক, কৃষিজমিকে মেছোঘেড়ী করার ষড়যন্ত্র চলুক, সাধারণ কৃষকের সর্বনাশ হোক। সেই যে মেছোঘেড়ীর মালিকদের বিরুদ্ধে আন্দোলন সেটা হোল শোষণের বিরুদ্ধে মানুষকে জাগিয়ে দেবার আন্দোলন। সেক্ষেত্রে ঐসব অপচেষ্টার বিরুদ্ধে যে আন্দোলন সেখানে আমরা জানি যে, পুলিশের এক অংশ যেভাবে সেখানে চলা উচিত ছিল সেটা তাঁরা চলেন নি। আজকে এটা অস্বীকার করবার উপায় নেই। কিন্তু সাধারণভাবে যদি বিচার করি তাহলে অন্য কথা বলবার উপায় নেই। ষ্ট্রাইক, লক-আউটের আন্দোলনে ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত সাধারণ শ্রমজীবী মানুষের উপর কি রকম নির্যাতন হোত সে কথা আমরা সবাই জানি। আজকে তাঁদের বামফ্রন্ট সরকারের পুলিশ বাজেটের সমালোচনা করার কোন মুখ নেই থাকতে পারে না। মীর্জাপুরের মাননীয় সদস্যকে সভায় দেখছি না। মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গার মীর্জাপুর। সেখানে এখন বড় বড় জোতদাররা সন্ত্রাস চালাচ্ছে। এক সময় আমি আক্ষেপ করে বলেছিলাম যে, সমস্ত বামপন্থী কৃষক সংগঠন, সমস্ত পুলিশ প্রশাসন, ভূমি রাজস্ব দপ্তরকে একত্রিত করতে আমরা ব্যর্থ হয়েছি। সেই একই বক্তব্য আজকে রাখছি যে, একজন বৃহৎ জোতদারের আধিপত্যের চাপে আজকে আমাদের সেখানকার চাষীরা কোথায় যাচ্ছেন! ৬ জন খুন হয়েছেন সেখানে। এর আগেও অনেকে খুন হয়েছেন। আজকে সেখানে বেআইনী আগ্নেয়াস্ত্র ব্যবহার করা হচ্ছে। বেলডাঙ্গার সেই জোতদারের নাম করতে পারি এখানে, কিন্তু নাম বলা উচিত নয় বলে করছি না। সেই জোতদারদের স্বার্থবাহী যারা, যারা চাষীদের শোষণ করে, যারা গুণ্ডা লেলিয়ে দিয়ে গরীব কৃষককে খুন করে, যারা বহু জমি বেনাম করে রাখে এবং যারা চাষীদের উপর অত্যাচার এবং সন্ত্রাস চালায় তাদের স্বার্থবাহীদের মুখে বামফ্রন্টের পুলিশ বাজেটের

সমালোচনা করা সাজে না। অবশ্য যাঁরা জোতদার এবং ধনিক শ্রেণীর প্রতিনিধি তাদের পক্ষে এটা স্বাভাবিক।

[ 6-35—6-45 P.M. ]

আর একটা দিকের কথা আমি বললো। আমরা সবাই জানি পুলিশ এবং সেই সঙ্গে সঙ্গে আমলাতন্ত্র যাকে বলে—ভারতবর্ষে ধনতান্ত্রিক ব্যবস্থা চলছে—কায়েমীস্বার্থের দুটো খুঁটি, ক্ষমতার দুটি স্তম্ভ, এই কথা কে না জানে। ইংরেজ আমল থেকে আরম্ভ করে দীর্ঘ ৩৯ বছর ধরে কংগ্রেসী আমলে তারা যে ভাবে তৈরী হয়েছে, তাদের যে মানসিকতা তৈরী হয়েছিল এবং কংগ্রেস তাদের যেভাবে ব্যবহার করেছে সেই কথা সকলেই জানে। কংগ্রেসের সঙ্গে বামফ্রণ্টের দৃষ্টিভঙ্গীর আকাশ পাতাল তফাৎ থাকার জন্য আমরা সেই ভাবে পুলিশকে ব্যবহার করিনি এবং করতে চাইও না। আমরা পুলিশকে যেভাবে ব্যবহার করতে চেয়েছি তা হ'ল তাদের মধ্যে সেই ওরিয়েনটেসান, উন্নতি এবং তাদের মানসিকতার পরিবর্ত্তন আনতে চাই। এই নিয়ে পরীক্ষা নিরীক্ষা চলছে। এই ব্যাপারে আমরা সফল হবো কিনা জানি না, তবে এই দিকে ঝোঁক রেখে কাজ করার চেষ্টা করছি। পুলিশ প্রশাসন ঢেলে সাজিয়ে জনসেবা মূলক কাজে লাগানোর মানসিকতা তৈরী করা হচ্ছে, গণমুখী প্রশাসনের মানসিকতা গড়ে তোলা হচ্ছে এবং পশ্চিমবাংলার যারা উইকার সেকসান অফ দি সোসাইটি তাদের পক্ষে পুলিশকে ব্যবহার করার মানসিকতা তৈরী করা হচ্ছে। এই দিকে ঝোঁক রেখে আমরা কাজ করার চেষ্টা করছি। আমাদের এই প্রচেষ্টাকে তাঁরা কোন দিন অভিনন্দন জানান নি। আমরা পারিনি সবটা—সবটা করতে পারছি না। আমি আগে যে কথা বলেছিলাম যে কায়েমী স্বার্থের সঙ্গে সংযোগ রেখে চলেছে পুলিশের একটা অংশ। তাদের সেখান থেকে বিচ্ছিন্ন করে সম্পূর্ণরূপ আমরা দিতে পারিনি। তবে বিচ্ছিন্ন অনেকখানি করেছি। বিচ্ছিন্ন যদি না করতে পারতাম তাহলে গণতান্ত্রিক আন্দোলনে পুলিশের হস্তক্ষেপে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের মতো বিভীষিকার রাজত্ব সৃষ্টি হত। আর একটা কথা ইণ্ডিয়ান পেনাল কোড এবং ক্রিমিন্যাল প্রসিডিয়োর কোড এই দুটি আইন কেন্দ্রের। আমরা বারে বারে এই সি. আর. পি. সি. এবং ইণ্ডিয়ান পেনাল কোড এই দুটি আইনের সংশোধনের কথা বলেছি। কিন্তু আমরা সফলকাম হতে পারিনি। এখানে যে ক্ষমতা বিশেষ করে কায়েমী স্বার্থের মানুষের পক্ষে থাকার যে প্রবণতা সেই প্রবণতা ভীষণভাবে বাড়িয়ে

তুলেছে। এই কথা ঠিক যে একটা রাজ্যের পক্ষে, পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে সেই ইণ্ডিয়ান পেনাল কোড ছিঁড়ে ফেলা যায় না, পুড়িয়ে ফেলা যায় না। তার জন্য নূতন কোড তৈরী করা দরকার। প্রশাসন সংস্কারের ভিতর দিয়ে আমাদের সেই চেষ্টা নিশ্চই অপ্রতুল নয়। ওই অবস্থার ফলে এ্যন্টিসোসাল—সমাজবিরোধী সৃষ্টি করেছে। আমরা কায়েমী স্বার্থ পুরোপুরি বিচ্ছিন্ন করতে পারিনি। আপনারা জানেন কিভাবে সমাজবিরোধী সৃষ্টি হয়। এক দিকে প্রাচুর্য্য এবং অন্য দিকে দারিদ্র থাকলে সমাজ বিরোধীর সৃষ্টি হয়। আপনারা এইগুলি জানেন, আপনাদের যাঁরা পণ্ডিত লোক আছেন তাঁদের জিজ্ঞাস করবেন, তাঁরা এটা জানেন। মেছো ভেড়ির যাঁরা প্রতিনিধিত্ব করেন তাঁরা বলবেন এইসব কথা? কোন কিছু ভেসটেড ইন্টারেষ্টের জন্য তাদের সঙ্গে সংযোগ আছে। আজকে এ্যান্টি-সোসালদের কাছ থেকে পুলিশকে পুরোপুরি বিচ্ছিন্ন করতে পারিনি, ব্যর্থতা আছে এই কথা আমরা অস্বীকার করি না। কিন্তু সাধারণভাবে বিচার করলে দেখা যাবে গণতান্ত্রিক আন্দোলনে পুলিশের হস্তক্ষেপ থাকে না এবং গণমুখী প্রশাসনে পশ্চিমবাংলার পুলিশের সহযোগীতা যথেষ্ট। সাধারণভাবে এই সমস্ত দিক বিচার করলে দেখা যাবে আমরা পেরেছি অনেক দূর এগিয়ে যেতে।

একথা অস্বীকার করার কোন উপায় নেই। সেদিকে তাকিয়েই আমরা এটা করছি। ওঁরা অনেক কিছু আজ বলছেন—খুব গায়ে লেগেছে কিনা, ওখানে ওঁদের ধরে পেটাচ্ছে—আমি ওঁদের একথা বলতে চাই যে, আমাদের মধ্যে শরীকানার ঝগড়া যে হয় না তা নয়, হয়, একথা সবাই জানেন যে, তার জন্য অনেক ক্ষেত্রে আপনারাই দায়ী। আপনাদের সঙ্গে যাঁরা ছিলেন, আপনাদের পতাকা ও ঝাণ্ডার নীচে যাঁরা ছিলেন, তাঁদের অনেকেই এই শাসকদল গঠিত হবার দরুণ বর্তমানে আর আপনাদের সাথে নেই। আমরা সেগুলোকে ঠেকাতে জানি। আমি এখানে আর একটা কথা বিশেষ ভাবে বলবো যে, বামফ্রন্টকে শক্তিশালী করার জন্য—রাজ্যস্তরে, ব্লক স্তরে সর্বত্র আমরা শরীকানার সংঘর্ষ মিটিয়ে ফেলি। শরীকানার ঝগড়া আপনাদের মত উপদলীয় কোন্দলে কখনও পরিণত হয় না। ঐ সমস্ত আপনাদের দলের লোকেদের মধ্যেই আছে, এ কথা অস্বীকার করার কোন উপায় নেই। এই কয়টি কথা বলে, মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে পুলিশ বাজেট বরাদ্দ নিয়ে এসেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী:** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে যে পুলিশ বাজেট পেশ করেছেন তাতে প্রায় একশ' কোটি টাকা তিনি চেয়েছেন।

আমার যতটুকু স্মরণ আছে তাতে মনে হয়, তিনি যখন অপজিশানে ছিলেন, তখন বারবার যখনই এই দপ্তরের বাজেট বাড়ানোর কথা বলা হয়েছে, তখন বারেবারেই অপোজ করেছেন। তখন তিনি একটা কথা বারবার করেই বলতেন যে, টাকা বাড়িয়ে পুলিশী রাজত্বের বিরুদ্ধে তিনি সব সময় আছেন। আমিও তাঁর সেই মতের সঙ্গে একমত এবং একশ' কোটি টাকা যেটা তিনি বাড়িয়েছেন, বর্তমানে ল' এ্যাণ্ড অর্ডার সিচুয়েশন যা এই স্টেটের তাতে আমার মনে হয় ১৮০ কোটি টাকাতেও কিছু হবে না। সুতরাং এই কথা চিন্তা করে আমি এই বাজেটের বিরোধিতা করে কয়েকটি সাজেস্‌সান রাখতে চাই। আমরা সবাই জানি যে, পুলিশ ডিপার্টমেন্ট এমনই একটা ডিপার্টমেন্ট যেখানে ডিসিপ্লিন অত্যন্ত প্রয়োজনীয় বিষয়। কিন্তু বর্তমানে যাঁদের কাছে মানুষ সাহায্যের জন্য যাবেন, যাঁদের কাজ মানুষকে বিপদে আপদে রক্ষা করা, তাঁদের মধ্যে একটা ইনডিসিপ্লিন অবস্থা বিরাজ করছে সব সময়ে। যেখানে বহু ক্ষেত্রে সিনিয়র অফিসারদের নীচুতলার কর্মীরা মানছেন না, সেখানে আমরা দেখছি তাঁদের ইউনিয়ন রয়েছে। আর্থিক দাবী-দাওয়া তাঁরা অবশ্যই করতে পারেন, কিন্তু যখন দেখি থানায় থানায়, পুলিশ ব্যাপারে লাল ঝাণ্ডা টাঙিয়ে লীডাররা রাজনৈতিক বক্তৃতা করছেন, যখন দেখি মন্ত্রীরা গিয়ে বক্তৃতা দিচ্ছেন এবং মার্কসীজিমে উদ্বুদ্ধ করছেন, যখন দেখি দুটো ইউনিয়নের মধ্যে ফাটাফাটি হচ্ছে, তখন কি বলতে হবে সেখানে ডিসিপ্লিন বলে কিছু আছে? লালবাজারে দেখছি সি. পি.-কে অপমান করছেন, এ্যাডিসন্যাল এস. পি.-কে বহু ক্ষেত্রে বিভিন্ন জায়গায় সি. পি. এম. ইউনিয়নের লোকেরা অপদস্থ করছেন। ইভন্ কনস্টেবলকে দেখছি এক একটা থানায়, এক একটা ব্যারাকে দাঁড়িয়ে কনট্রোল করছেন তাঁদের অফিসারদের। অফিসারদের শুনতে হচ্ছে ওঁদের কথা। পুলিশ পোস্টিং, ট্রান্সফার ইত্যাদির ব্যাপার নির্ভর করছে ওঁদের কথার উপর।

[6-45—6-55 P.M.]

যদি এইভাবে চলতে থাকে তাহলে ডিসিপ্লিন নষ্ট হয়ে যাবে এবং পুলিশ ডিপার্টমেন্ট স্তব্ধ হয়ে যাবে, যতটুকু আছে সেইটুকুও নষ্ট হয়ে যাবে। আশা করি, এই বিষয়ে মাননীয় সদস্যরা একমত হবেন। আমার সময় বেশী নেই, আমি কিছু পুলিশ অফিসারের দৃষ্টিগোচরে আনার জন্যে বলছি যে আমরা যেটা দেখি যে আমাদের পুলিশ ডিপার্টমেন্ট কারপশানে, চার্জে সমস্ত পুলিশ অফিসার বা সমস্ত পুলিশ পারসোন্যাল কারাপ্ট এই কথা বলতে পারবো না কারণ আমি জানি অনেক ইয়ংম্যান আছে যারা লেখাপড়া জানে তাদের ভেতরে একটা সুন্দর

দেশপ্রেম বোধ আছে। তারা দেশের কিছু করতে চায়, ল' এ্যাণ্ড অর্ডার বন্ধ করবার জন্য আপ্রাণ চেষ্টা করেছে কিন্তু থানায় থানায় এতো পলিটিক্যালি ইনফ্লুয়েন্সড যে তারা কিছু করতে পারছে না। আমি দৃষ্টি আকর্ষণ করে বলবো যে এগুলো বন্ধ করার চেষ্টা করুন। আমি একটা জিনিষ লক্ষ্য করেছি যে আমাদের দেশে এইসব ছেলে থাকা সত্বেও কোন প্রপার ট্রেনিং পায় না। এখন কোন সভ্য দেশে বা ডেভোলাপড্ কানট্রিতে থার্ড ডিগ্রি মেথড এ্যাপ্লাই করা হয় না। কিন্তু আমাদের এখানে থার্ড ডিগ্রি মেথড এ্যাপ্লাই করা হয়ে থাকে। আমাদের এখানে পুলিশ পার্সোনালের সেইভাবে কোন ট্রেনিং হয় না এবং তাদের ইন্টারোগেশান যে প্রসেস সাইনটিফিক করতে শেখায় নি। তাদের বিদেশে পাঠান উচিত এই ব্যাপারে শিক্ষা দেওয়ার জন্যে। কিন্তু ইন্টারোগেশান করতে তারা ঠিক পারদর্শী নয়। তারপরে দেখা যায় যে থার্ড ডিগ্রি মেথড সম্বন্ধে খবর পাই যে বহু নির্দোষী মানুষ আছেন যারা বিনা কারণে খুন, জখম, আহত ইত্যাদি অপবাদে জেলে যাচ্ছেন অথচ এ্যাকচুয়্যাল যে কালপ্রিট তাকে পাওয়া যাচ্ছে না। এইভাবে পুলিশ ব্যারিকেটের ভেতরে বা পুলিশ ফাঁড়িতে বা হাজতে বহু লোক মারা গেছে তার কোন রেকর্ড হয়নি। সব রেকর্ড তো হয় না কেবল দু-একটি রেকর্ড হয় সেগুলি সম্বন্ধে আমরা অনুসন্ধান করি। আমার আরেকটি পয়েন্ট হচ্ছে যে আমরা এখানে দেখেছি যে মিসা, নাস, পি. ডি. এ. এ্যাক্ট এখান থেকে উঠে গেছে। এটা উঠে গেছে আমি তার পক্ষেই। আমি জানি বহু মানুষ যারা জেলেই থাকতে চায় বাইরে বেরুতে চায় না কারণ তারা জানে যখনই বেরুবে সেখানে পুলিশ দাঁড়িয়ে আবার হয়তো অন্য কোন কেসের জন্য ঢুকে দিয়ে জেলে পুরবে। এমন অনেক বহু অপরাধী আছেন যারা বেল পাওয়া সত্বেও জেলের বাইরে আসতে চান না। আমি স্পেসিফিক কেস দিচ্ছি অমল রায় প্রেসিডেন্সি জেলে বসে আছেন, তিনি বেল পাওয়া সত্বেও জেল থেকে বেরুচ্ছেন না কারণ তাকে আবার হয়তো জেলে পুরবে এই ভয়ে। আমরা এই ব্যাপারে সি. পি.-র নজরে আমি এনেছিলাম কিন্তু কিছুই হয়নি······

( এমন সময়ে মাইক বন্ধ হয়ে গেল। )

**শ্রীমান্নান হোসেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী পুলিশের যে বাজেট বরাদ্দ পেশ করেছেন সেই ব্যয়-বরাদ্দের বিরোধীতা করছি। বিগত ১০ বছর ধরে পশ্চিমবঙ্গে খুন, ডাকাতি, চুরি, রাহাজানি এবং সন্ত্রাস দিনের পর দিন বেড়েই চলেছে। শাসকদলের মাননীয় সদস্য

শ্রীশচীন সেন মহাশয় অনেক কথা বললেন কিন্তু আমি আপনার নোটিশে আনতে চাই যে সারা পশ্চিমবঙ্গে অনেক জায়গায় বিধানসভার নির্বাচনের পরে অনেক মানুষ খুন হয়েছে। আমি চাকদার হিন্দোল মিত্র, নদীয়ার পবিত্র, তপনের কথা তুলছি না। আমি মুর্শিদাবাদ জেলায় ২৫-৩-৮৭ তারিখে ৩৮ জন মানুষ খুন হয়েছে তার মধ্যে আমার মধ্যে আমার কাছে যে হিসাব সেই অনুযায়ী বলছি যে ৩০ জন মানুষ খুন হয়েছেন। তারপরে আপনার নোটিশে আনছি যে মুর্শিদাবাদ জেলায় গত ২০-৭-৮৭ তারিখে শিবনগর গ্রামে জামশেদ শেখ নামে এক ব্যক্তি খুন হন। ১২-৫-৮৭ তারিখে লালগোলা থানায় ময়া অঞ্চলে জুব্বার শেখ নামে এক ব্যক্তি খুন হন।

১২-৪-৮৭-তে মুর্শিদাবাদ থানার তুলিয়া গ্রামে সুরা শেখ খুন হয়, ৩-৪-৮৭-তে সুতি থানার কালুপুর গ্রামে সামজাদ শেখ এবং এজাজুল হক মারা যায়। ১৯-৪-৮৭ তারিখে খরদহ থানার পুনিয়া গ্রামে আতাহার সেখকে খুন করে, ১১-৪-৮৭ তারিখে বহরমপুর থানার গোবিন্দপুর গ্রামে নীহার দত্ত, মুর্শিদাবাদের নতুন থানার হাসানপুর রলুব্যতি সেখ, নওদা থানার তুধসর গ্রামের মানিক মণ্ডল, বহরমপুর থানার হনুমন্ত নগরে কানুয়ার শেখ, মুর্শিদাবাদ থানার নতুন গ্রামে ঘড়ু রাই খুন হয়। ৭-৫-৮৭ তারিখে বহরমপুর থানার জালাউদ্দিন শেখ. ২৬-৪-৮৭ তারিখে বহরমপুর থানার মুরাজ আলি শেখ, ১০-৬-৮৭ তারিখে ভগবানগোলার থানার আব্দুল রহমান এবং ১০-৬-৮৭ তারিখে মুর্শিদাবাদ জেলার জিয়াগঞ্জ থানার রবি ঘোষ আজিমগঞ্জেও একজন নাবালক খুন হয়। আবু শেখ ৭-৫-৮৭ তারিখে সাতবেরিয়া গ্রামে, ডোমকল থানার এক ব্যক্তি খুন হয়। আপনাদের সকলের নিশ্চয় জানা আছে ৩১-৭-৮৭ তারিখে কাইমুদ্দিন শেখ, লাল মহম্মদ শেখ, আনরুল শেখ ভগবান গোলার সহিতপুর গ্রামে খুন হয়। আমি জানি এখানে খুনের কথা বললেই এখানকার শাসক দলের সদস্য এবং মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির মাননীয় সদস্য হয় তাদের সমাজবিরোধী না হয় অন্য কিছু বলে আখ্যা দিতে পারেন। কিন্তু আমি চ্যালেঞ্জ করছি আজকে ভগবানগোলার থানায় সহিদপুর গ্রামে যে তিনজন নিরীহ মানুষকে খুন করা হয়েছে তাদের সঙ্গে কোনদিন কোন সময়, তারা বিগত কয়েক মাস আগে মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির সঙ্গে সম্পর্ক ছিন্ন করে কংগ্রেস করার অপরাধে আমাদের ভগবানগোলা থানার কংগ্রেসের বিগত বিধানসভার নির্বাচনে কংগ্রেস দলের প্রার্থী মুজিবর রহমানের বাড়ী আক্রমণ করে কাইমুদ্দিন শেখ, লাল মহম্মদ শেখ এবং আনরুল শেখকে হত্যা করে। আজকে শুধু এইভাবে একটার পর একটা মুর্শিদাবাদ জেলায় হত্যা নয়, আজকে নির্বাচনের পর বহরমপুর থানার বিক্রমপুর গ্রামে

মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির লোকেরা তার বাড়ী লুঠ করেছে। আজকে দাইনগর থানার নওদা গ্রাম থেকে শুরু করে মুর্শিদাবাদ জেলায় আজকে শত শত মানুষের বাড়ী লুঠ হচ্ছে। আমি শুধু কংগ্রেসের কথা বলছি না, আজকে যারা বলছেন যে পশ্চিমবাংলায় অন্যান্য রাজ্যের চেয়ে সারা ভারতবর্ষের চেয়ে আইন-শৃঙ্খলার দিক থেকে বিচার করলে স্বর্গ রাজ্য। কিন্তু আজকে দক্ষিণ মুর্শিদাবাদ জেলা থেকে শুরু করে সারা পশ্চিমবাংলায় একের পর এক মানুষ খুন হয়ে যাচ্ছেন। কিন্তু এখানকার মুখ্যমন্ত্রী এবং শাসক দলের সদস্যরা বলছেন পশ্চিমবাংলায় একটি মানুষও খুন হয়নি। আজকে মুর্শিদাবাদ জেলায় বিভিন্ন গ্রামে-গঞ্জে চুরি, ডাকাতি, রাহাজানি থেকে আরম্ভ করে অনেক কিছু বেড়েছে। ননগেজেটেড পুলিশ কর্মচারী সমিতি—আজকে যদি পুলিশরা এসব না করে তাহলে তাদেরকে ভাল পোস্টিং দেওয়া হয় না। আমরা জানি থানায় ঢুকতে গেলে কংগ্রেস সমর্থিত কোন মানুষ যদি থানায় তাদের অভিযোগ জানাতে চায়, তাদের বাড়ীতে যদি ডাকাতি হয়, তার বাড়ীতে যদি মানুষ খুন হয়, যদি তার বাড়ীতে চুরি হয়—থানায় যেতে হলে আগে নন-গেজেটেড পুলিশ কর্মচারী অফিস থেকে তার পিছনে লোক লেলিয়ে দেওয়া হয় এবং কংগ্রেসের লোকেরা—কংগ্রেসের সমর্থনকারী কি ডাইরী করল তার পরবর্তীকালে তাদের কাছে ইনষ্ট্রাকশান নেবার পর, নির্দেশ দেওয়ার পর এ্যাকশন হয়। আজকে তাই আমি আপনার কাছে অনুরোধ করছি পুলিশ খাতে কর্মচারীদের টাকা দিনের পর দিন বেড়ে চলেছে। কিন্তু আজকে সীমান্তবর্তী থানাগুলিকে শক্তিশালী করার জন্য, আধুনিকি করার জন্য কোন পরিকল্পনা আপনাদের বাজেটে নেই। আজকে মুর্শিদাবাদ জেলায় লালগোলা, ভগবানগোলা, জলঙ্গী, ডোমকল ইত্যাদি জায়গায় আপনারা জানেন সীমান্তবর্তী থানায় বাংলাদেশ বর্ডার থেকে দিনের পর দিন, প্রতিদিন সমাজবিরোধী এবং চোরাচালানকারীরা আমাদের দেশে ঢুকছে এবং আমাদের দেশে এসে, আমাদের রাজ্যের মানুষ খুন করে। এরা চুরি ডাকাতি করে পালিয়ে যায়। কিন্তু সেখানে আমরা লক্ষ্য করছি না প্রত্যেকটি থাকায় সেই পুরানো দিনের একখানা ডাইরি এবং দু-একজন অফিসার ছাড়া সেখানে নতুন কোন ফোর্সের ব্যবস্থা করা হয়নি এবং গাড়ির ব্যবস্থা করা হয়নি। তাই আমি এই বাজেটের সম্পূর্ণ বিরোধীতা করে এবং আমাদের দলের মাননীয় সদস্যরা যে কাট-মোশান দিয়েছেন তাকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[ 6-55—7-05 P. M. ]

**শ্রীননী কর:** মিঃ স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট উপস্থিত

করেছেন তাকে সমর্থন করার জন্য আমি উঠেছি। আমরা সকলেই কয়েকদিন আগে নির্বাচনে জিতে এখানে এসেছি। আপনি ব্যক্তিগতভাবে জানেন আপনার নির্বাচন কেন্দ্রে প্রধানমন্ত্রী ঘুরে গেছেন। মাসে কয়েকবার করে এসেছিলেন সপরিবারে। আমাদের বলতে অসুবিধা হলেও বলতে হচ্ছে সারা ভারতবর্ষ – বিশেষ করে গুজরাট, ইউ. পি., বিহার, আসাম, কাশ্মীর, পাঞ্জাব আজ জ্বলছে। সেখানে বিরোধী পক্ষের যিনি প্রথম বক্তা তিনি প্রায় আমরা বাঙালীর মত বললেন। কেননা ভারতবর্ষের অন্য কোন জায়গার কথা বলা যাবে না। আমরা জানি ওরা একটা সর্বভারতীয় দল। কেন্দ্রে কংগ্রেস আই, এবং অনেক রাজ্যে কংগ্রেস আই দল আছে। সেখানে কি ঘটছে সেটা যদি আলোচনা না করা যায় তাহলে এখানে ভাল কি মন্দ তা কিভাবে বোঝা যাবে। গোটা দেশ যখন জ্বলছে সেগুলি বাদ দিয়ে ওরা যখন শুধু পশ্চিম বাংলার কথা বলছেন তখন মনে হচ্ছে হাজার ছিদ্র বিশিষ্ট চালুনী সুয়ের ছিদ্র খুঁজে বেড়াচ্ছে। আপনি জানেন শ্রেণী বিভক্ত সমাজে পুলিশ জনসাধারণের বিরুদ্ধে অত্যাচারের একটা যন্ত্র। ওরা বলছেন পুলিশ আইন শৃঙ্খলা রক্ষা করতে পারছে না, দুর্নীতি তাদের মধ্যে বাড়ছে, বিরোধিপক্ষের উপর অত্যাচার করছে। এখানে গোটা ভারতবর্ষের কথা যদি আলোচনা করেন তাহলে দেখবেন এটা কতবড় অসত্য অভিযোগ। এ বিষয়ে যদি তাঁদের মানষিকতা থাকে তাহলে ৭৭ সালে কি হোত সেটা তাঁরা একবার বুঝবেন। ৭২ সাল থেকে ৭৭ সাল পর্যন্ত এখানে যা হয়েছিল তা সকলেই জানেন। ভারতবর্ষের বেশির ভাগ রাজ্য যখন ওরা পরিচালনা করছেন তখন একথা বললে আপত্তি করার কোন কারণ নেই। এ কথা ঠিক যে স্বাধীনতা সংগ্রামের সময় কিম্বা তারপরে পুলিশ সম্পর্কে একটা ধারণা ছিল। পুলিশ মানে বিনা বিচারে আটক করবে, মারপিট করবে। কিন্তু ৭২ সাল আসার পরে নূতন একটা যোগ হল সেটা হচ্ছে পুলিশ থানায় গিয়ে খুন করবে। কিন্তু এখন একটা সরকারের চিন্তা, চেতনাকে কার্যকরী করার জন্য পুলিশের একটা ভূমিকা আছে। বামফ্রন্ট সরকারের বলিষ্ঠ নীতিকে কার্যে রূপায়ণের জন্য, তার চিন্তাকে কার্যে লাগানোর জন্য পুলিশকে কাজে লাগানো হচ্ছে এবং এটা আপনাদের বুঝতে হবে। কৃষকের জন্য প্রকৃত ভূমি সংস্কারে পুলিশ সাহায্য করবে কিনা, শ্রমিকের রুটির লড়াইয়ে পুলিশ সাহায্য করবে কিনা, মানুষের গণতান্ত্রিক অধিকার রক্ষায় পুলিশ তার পক্ষে দাঁড়াবে কিনা এ বিষয়ে আপনাদের ধারণার সঙ্গে আমাদের ধারণার মিল খাবে না। সাম্প্রদায়িক সম্প্রীতির বিষয়ে স্বাধীনতার পূর্বে কিম্বা তার পরে সাম্প্রদায়িক দাঙ্গা লাগানোর ব্যাপারে ধনীক শ্রেণীর লোকেদের সঙ্গে পুলিশের একটা যোগ ছিল। আজ সে

অবস্থার পরিবর্তন হয়েছে। আজ সাম্প্রদায়িক দাঙ্গা, বিচ্ছিন্নতাবাদী আন্দোলনে সাম্রাজ্যবাদী শক্তিগুলির মদতে এ জিনিষ এখানে ঘটছে। আর সাম্প্রদায়িক শক্তি যাতে বাড়তে না পারে তাকে ঠেকাবার জন্য ব্যবস্থা বামফ্রন্ট সরকার নিচ্ছে বলেই আপনারা এখানে ঈদ এবং পূজা যখন একসঙ্গে করেন তখন পশ্চিমবঙ্গে দাঙ্গা হয় না, কিন্তু ভারতবর্ষের অন্যত্র সেটা হয়। ন্যাশানাল ইনটিগ্রেশান কাউনসিল যার বড় কর্তা হলেন প্রধান মন্ত্রী তাঁরা কি বলছেন—আজকে রাষ্ট্র হবে ধর্ম নিরপেক্ষ। কিভাবে হবে সেটা, ওঁরা কি করেন, ওঁরা কোন মিটিং-এ গেলে ওঁদের মন্ত্রী মুসলমান ধর্মের হলে আগে মসজিদের খোঁজ করেন, হিন্দু হলে মন্দিরের খোঁজ করেন এবং খৃশ্চান হলে গীর্জার খোঁজ করেন। ওঁদের মন্ত্রী মুসলমান ধর্মের হলে কোরাণ থেকে পড়বেন, হিন্দু হলে গীতা থেকে পড়বেন এবং খৃশ্চান হলে বাইবেল থেকে পড়বেন। এতে ধর্ম নিরপেক্ষতা হয় না এটা ওদের জানা দরকার। আমাদের বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা মসজিদ, মন্দির, গীর্জা খুঁজে বেড়ান না, তাঁদের দায়িত্ব হচ্ছে সাধারণ মানুষ যাতে ধর্মটা ঠিকমত করতে পারে সেটা দেখা নির্দিষ্ট কোন একটা ধর্মের প্রতি পৃষ্ঠপোষক না হয়ে। ওটা কেন্দ্রীয় সরকারের ভেতর আছে বলেই এত দাঙ্গা হচ্ছে এবং পশ্চিমবঙ্গে আজকে তাঁরা সেই জিনিস আনবার চেষ্টা করছেন। সুতরাং আজকে সত্যনিষ্ঠা দৃঢ়তার সাথে যেমন সাম্প্রদায়িক শক্তিগুলিকে পরাজিত করা দরকার তেমনি সকল মানুষের শান্তিতে বাস করার জন্য ব্যবস্থা করা দরকার। সেই কাজটা করতে কংগ্রেস ভুলে যাচ্ছে, ওদের কাজকর্ম অন্য জায়গায়, তার সঙ্গে সাম্প্রদায়িক শক্তির কোন পার্থক্য থাকছে না। তাই আজ দেখা যাচ্ছে মিরাটে যে দাঙ্গা হল সেই দাঙ্গাতে পুলিশ প্রত্যক্ষভাবে অংশ গ্রহণ করেছে, সেখানে বি. এস. এফ. পুলিশ ২০০ মানুষকে গুলি চালিয়ে মেরেছে। এই জিনিস পশ্চিমবঙ্গে কল্পনা করা যায় না। অথচ এখানে এই সম্পর্কে এত কথা বলার চেষ্টা করছেন। আমি বাবরের মসজিদ, রাম জন্মভূমির কথায় যেতে চাই না, কিন্তু একথা বলব আমাদের এখানে উর্দু ভাষীদের জন্য পশ্চিমবঙ্গ সরকার উর্দু এ্যাকাডেমি ট্রেনিং সেন্টার করার চেষ্টা করছেন যখন তখন কংগ্রেস পক্ষ থেকে তাদের উস্কানি দিয়ে স্টাইক ডাকার মত অবস্থায় নিয়ে যাচ্ছে। নির্বাচনের সময় ওরা সাম্প্রদায়িক প্রচার করেছেন। মুখ্যমন্ত্রীর নির্বাচন কেন্দ্র সাতগাছিয়ায় ওরা যেভাবে সাম্প্রদায়িক প্রচার করেছেন, উস্কানি দিয়েছেন তাতে করে জনগণ ওদের ৪০ জনকে এখানে পাঠিয়েছেন। ওরা গল্প করে বেড়াচ্ছে যে ৪৩ জন, যাইহোক এখানে ওরা সংখ্যায় কম, ৪০ জনও যদি হিসাব করেন তাহলে ভারতবর্ষের পার্লামেন্টে ওদের সদস্য সংখ্যা এত হতে পারত না

এটা ওরা জানে, আমরাও জানি। আমি একথা বলি ওদের মুখে আইন-শৃঙ্খলার কথা সাজে না। ভারতবর্ষের প্রধান মন্ত্রী পশ্চিমবঙ্গে এসে বললেন নদীয়ার অবস্থা পাঞ্জাব থেকে খারাপ। এখন যদি পশ্চিমবঙ্গে আসেন তাহলে উনি বলবেন পশ্চিমবঙ্গের অবস্থা মীরাট, শ্রীলঙ্কা থেকে খারাপ এবং তা যখন ওদের নীতি সেই কারণে ওরা বলবেন। কারণ, আমাদের মনে আছে প্রয়াত প্রধান মন্ত্রী নিহত হয়ে যাবার পর দিল্লীতে যে হাজার হাজার খুন হয়েছে তার তদন্ত করার জন্য কংগ্রেস সরকার মিশ্র কমিশন নিয়োগ করেছিলেন। সেই মিশ্র কমিশন নির্দিষ্ট করে বলেছেন কংগ্রেসের লোকেরা তার সঙ্গে জড়িয়ে ছিল।

[7-05—7-15 P.M.]

তারা সেই খুনের মধ্যে ছিল। স্যার, আপনি কখনও শুনেছেন কংগ্রেস (আই)-র স্বনির্বাচিত সভাপতি এবং তাঁর মনোনীত কংগ্রেস ওয়ার্কিং কমিটির সদস্যরা এই ঘটনার সমালোচনা করেছেন বা তাদের সতর্ক করবার জন্য একটি কথাও বলেছেন? না, বলেন নি। ভারতবর্ষের প্রধান মন্ত্রী শান্তিনিকেতনের আচার্য। তিনি সেখানে মেয়েদের সামনে বক্তৃতা করার সময় একজন মহিলাকে দেখিয়ে বলেছিলেন, আপনারা এঁর মত হবেন। এই মহিলা কে? যিনি আমেরিকা থেকে মিথ্যে ডক্টরেট ডিগ্রি নিয়ে এসেছেন। একবার চিন্তা করুন এরকম একজন মহিলাকে দেখিয়ে প্রধান মন্ত্রী বলছেন এঁর মত নীতি বাগীশ হও। এঁরা বলছেন এঁদের কিছু লোক মারা গেছে। এঁরা ১৯৭৭ সালেও বলেছিলেন আমাদের হাজার হাজার লোক মারা গেছে। আমরা বলেছি আমাদের দেড়হাজার লোক মারা গেছে অর্থাৎ তাদের খুন করা হয়েছে এবং কোন পুলিশ, কোন গুণ্ডা তার তালিকা আমরা ছেপে দিয়েছি। বামফ্রন্ট সরকারের এই ১১ বছরে শ্রেণী সংগ্রামের ফলে আমাদের মানুষ যারা নিহত হয়েছে তারও তালিকা আমরা দিয়েছি। দার্জিলিং-এ গোর্খা ল্যাণ্ড আন্দোলন, বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের বিরোধিতা করতে গিয়ে জওয়ান সহ যে ৩৫ জন মানুষ খুন হয়েছে তারও তালিকা আমরা দিয়েছি। কিন্তু ওঁরা কোন তালিকা দিতে পারেনি। যখন কোন গুণ্ডা, বদমায়েস মারা যায় তখন ওঁরা বলে এসব আমাদের কংগ্রেসের লোক। কেউ মরে যখন শ্মশানে যায় তখন এঁরা তাকে কংগ্রেসের মেম্বারসিপ দিয়ে বলে এ আমাদের কংগ্রেসের লোক এবং এইভাবে ওঁরা কংগ্রেসীদের খুনের সংখ্যা দেয়। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত খুনের যে তালিকা আমরা দিয়েছি তারজন্য একটা মামলাও হয়নি। কিন্তু

বামফ্রন্টের আমলে মামলা হয় এবং সেই মামলায় আমাদের লোক গ্রেপ্তার হয়, জেল খাটে, কেস কোর্টে যায়। ওই সময় বর্ধমানে যে এস. পি. ছিলেন তিনি ১৫০ জন সি পি এম কর্মীকে খুন করিয়েছিলেন বলে তাকে পুলিশ মেডেল দেওয়া হয়েছিল—তিনি যদি আরও কিছু খুন করাতে পারতেন তাহলে তাঁকে হয়ত পদ্মশ্রী দেওয়া হোত, জানি না প্রধান মন্ত্রীর পদ দেওয়া হোত কিনা। আমরা জানি শ্রেণী বিভক্ত সমাজে খুন, খারাপি থাকবে, শ্রমজীবী মানুষ লড়াই করবে এবং তার জন্য তাদের খুন হতে হবে। তবে পশ্চিমবাংলার মত একটা বামফ্রন্ট সরকার যেখানে থাকে সেখানে খুন কমে যায়। আমি একটা উদাহরণ দিচ্ছি। ১৯৮৪ সালে দিল্লীতে খুন হয়েছিল ২৮৩ জন, বোম্বেতে ২৮০ জন, কলকাতায় ৮১ জন। ১৯৮৫ সালে দিল্লীতে খুন হয়েছিল ৩১২ জন, বোম্বেতে ২৩৫ জন, কোলকাতায় ৮২ জন। ১৯৮৬ সালে দিল্লীতে খুন হয়েছিল ২৭৮ জন, বোম্বেতে ২৯৭ জন, কোলকাতায় ৬৯ জন। এটা আমার হিসেব নয়, একটা প্রশ্নের উত্তরে কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী পার্লামেন্টে একথা বলেছেন। কেরালায় ইতিপূর্বে যখন সাধারণ নির্বাচন হয় তখন অনেক মানুষ খুন হয়েছিল। সবচেয়ে নৃশংস ঘটনা হচ্ছে, একটা ঘরের মধ্যে ৫ জন কমিউনিস্টকে আটকে রেখে পুড়িয়ে মেরে ফেলা হয়েছিল। তখন কেরালায় ছিল কংগ্রেস লীগ মিলিত সরকার। সেই গভর্ণমেন্ট চলে গেছে। তারপর সেখানে দুটি উপ-নির্বাচন হয়। এবারে কেরালায় যেভাবে নির্বাচন হয়েছে সেই রকম নির্বাচন কখনও কেউ দেখেনি। বামফ্রন্ট সরকার যেখানে ক্ষমতায় সেখানে একটা পার্থক্য দেখা যায়। রাজনীতিকে বাদ দিয়ে শুধু এ্যাডমিনিসট্রেটিভ দিয়ে শান্তি শৃঙ্খলা রক্ষা করা যায় না। কিন্তু সেই রাজনীতি কি? সেই রাজনীতি হচ্ছে শ্রমিক, কৃষক এবং মেহনতি মানুষের রাজনীতি। একটা প্রশাসন গরীব মানুষের পক্ষে কাজ করতে পারে সেটা পশ্চিমবাংলায় প্রমাণিত হয়েছে। পশ্চিমবাংলার চটকলে ৮৪ দিন ধর্মঘট হয়েছে, কিন্তু কোন গ্রেপ্তার হয়নি, গুলি চলেনি। কিন্তু অন্যান্য স্থানে যখন আন্দোলন হয় তখন দেখি গুলি চলে।

কেন চলবে? এটা হবে কেন? আপনাদেরই নেতৃত্বের এক কংগ্রেস সংগঠন, আজকে এ রাজ্যের কংগ্রেস সভাপতি, তার নেতৃত্বে সেদিন এয়ারপোর্টে তৎকালীন কাশ্মীরের মুখ্যমন্ত্রীকে আপনারা আক্রমণ করেছিলেন। তখন অবশ্য তিনি বিরোধী ছিলেন। কিন্তু অর্জুন সিং-কে ওরা আক্রমণ করেন নি? আজও ওরা আক্রমণ করে। সেই কারণে এই কথা বলি, সাইকেল চুরি করতে করতে যদি নেতা হয়, টুকে পাশ করতে করতে যদি নেতা হয় তাহলে সত্যবাবুদের এই রোগ হওয়ার

একটা কারণ থাকবে, এইসব কথা শুনলে পরে। আপনি দেখছেন না, আমাদের যত মামলা হয়—ওমরের কেসে দেখছেন না? সেই কেসে কংগ্রেস পক্ষ থেকে ল'ইয়ার ছিলেন প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী। জনগণকে চিট করার সঞ্চয়িতার মামলারও তিনিই আইনজীবী ছিলেন এবং তিনি কংগ্রেসের নেতা প্রাক্তন আইন মন্ত্রী। মধুমিতা ১৪ বছরের বাচ্ছা মেয়ে। ওকে যারা খুন করল সেই খুনীর পক্ষে মামলা কে করছে? ওদেরই নেতা প্রাক্তন আইন মন্ত্রী। কাজেই এই অবস্থায় দাঁড়িয়ে ওরা এইসব কথাবার্তা বলছেন। স্যার, আপনি জানেন আজকে এখানে মিসা হয় না। স্যার, সেই মিসা এক্সটেণ্ড করার জন্য নতুন অর্ডিন্যান্স করেছেন কেন্দ্রীয় সরকার। কি কারণ? পুলিশের উপর সরাসরি হস্তক্ষেপ করা। এটা আইন বিরুদ্ধ, বে-আইনী কাজ। কিন্তু তবুও তারা করছেন. সেই জন্য আমি আপনাকে বলব, ওরা কি বললেন সেটা বড় কথা নয়—তিন তিনবার জনগণ এই বামফ্রন্ট সরকারকে নির্বাচিত করেছেন। আমি শুধু একটি কথা বলে আমার বক্তব্য শেষ করতে চাই, আপনি অনুগ্রহ করে সেটা একটু শুনুন। স্যার, অনেক আগে একজন ব্রাহ্মণ পণ্ডিত তিনি একটি পাঁঠা কিনে ঘাড়ে করে বাড়ী নিয়ে যাচ্ছিলেন। একটি দুষ্টু ছেলে বারে বারে বলছিলেন ওটা পাঁঠা নয়, কুকুর। ব্রাহ্মণ সেটা ছেড়ে দিল। না, আমরা সেই ব্রাহ্মণ নই। ওরা কোথায় কি বললেন, তার উপর ঠিক হবে না। পশ্চিমবাংলার উপর আমরা যা করছি সেই জন্যই এই বাজেটকে সমর্থন করি এবং এই পথ ধরেই আমরা আগামিদিনে চলব। এই আশা নিয়ে আমি আবার বাজেটকে সমর্থন করছি।

**শ্রীপ্রবুদ্ধ লাহা**ঃ মাননীয় স্পীকার মহাশয়, পুলিশ বাজেটের ভাষণে অংশ গ্রহণ করে সরকার পক্ষের বক্তারা বলেছেন পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুন্ন রয়েছে। আমি এই কথা মানি। কিন্তু একটি কথা ঠিক যে, এই সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুন্ন থাকার কথাটা কিন্তু নতুন কোন কথা নয়। কেন না, বিধান চন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন এখানে কমিউন্যাল হারমনি ছিল, প্রফুল্ল চন্দ্র সেন মহাশয়ের সময়ে সাম্প্রদায়িক সম্প্রীতি ছিল, সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলেও সাম্প্রদায়িক সম্প্রীতি ছিল। মুখ্যমন্ত্রী একটি কথা বলতে ভুলে গেছেন, তার হিসাবটা বাজেটে দেন নি, সেটা হল পশ্চিমবঙ্গে কতগুলি পলিটিক্যাল মার্ডার হয়েছে, পশ্চিমবঙ্গে কতগুলি কংগ্রেস কর্মী, যুব কংগ্রেস কর্মী, ছাত্র পরিষদের কর্মীকে সি. পি. এম.-এর গুণ্ডারা খুন করেছে। তার কোন হিসাব এখানে খুঁজলে পাওয়া যাচ্ছে না। মাননীয় স্পীকার মহাশয়, এখানে বলা হচ্ছে গত নির্বাচন নাকি

শান্তিপূর্ণ হয়েছিল, অবাধ হয়েছিল। কিন্তু আমরা খুব ভাল করেই জানি এবং আপনিও জানেন যে, নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েসন এই লেফ্‌ট ফ্রন্ট গভর্ণমেন্টের স্ক্রু হিসাবে কাজ করেছিল। আমি যেখান থেকে জিতে এসেছি সেই আসানসোল পুলিশ নিরপেক্ষ ছিল বলেই সেই এ্যাডিসন্যাল এস. পি.-র পদোন্নতি দেওয়া হয়নি। বর্ধমানের এস. পি.-কে সরিয়ে দেওয়া হল। সেই এস. পি.-কে বর্ধমান থেকে সরিয়ে দিল্লীতে পাঠিয়ে দেওয়া হল। আর আমার পাশের এলাকার সদস্য সুহৃদ বসু মল্লিককে হীরাপুরের ও. সি. রিভলবার দেখিয়ে হত্যা করবার ভয় দেখিয়েছিল। এ্যাডিসন্যাল এস. পি. ইন্টারফেয়ার করল। সেখানে হীরাপুরের এস. পি. পদে উন্নীত করা হয়েছে। আজকে পুলিশ ফোর্সকে মাননীয় মুখ্যমন্ত্রীর দল সি. পি. এম. দলের লেজুড় বাহিনীতে পরিণত করতে চায়। পলিসির মধ্যে পলিটিক্যালাইজ করে দেওয়া হয়েছে, পলিসির মধ্যে ডিভাইড এ্যাণ্ড রুল আনা হয়েছে। পৃথিবীর কোন দেশে পুলিশকে পলিটিক্যাল পারপাজে ইউজ করা হয়নি। একমাত্র পশ্চিমবঙ্গের এই প্রশাসনে বামফ্রন্টের দলই করতে পারে।

[ 7-15—7-25 P. M. ]

তারা সেটা দেখিয়ে দিয়েছেন। আই. পি. এস. অফিসারদের ভয় দেখিয়েছেন। আর ব্যাংক ডাকাতির পরিসংখ্যান মাননীয় মুখ্যমন্ত্রী দেন নি। জি. এন. এল. এফ.-এর কথা বলেছেন। কিন্তু জি. এন. এফ. আন্দোলন কে সুরু করেছিল, এই গোর্খা বাহিনীদের কে উসকে ছিল? ১৯৬২ সালে যখন এই গোর্খারা এন. ই. এফ. এ.-তে নিজেদের লাল রক্ত দিয়ে হিমালয়ের চাঙ্গাঁর চাঙ্গাঁর বরফ গুলোকে কালো করে দিয়েছিল তখন কিন্তু এই মুখ্যমন্ত্রী এখানে বলেছিলেন যে ভারত চীন আক্রমণ করেছে চীন ভারত আক্রমণ করে নি। ওদের এবার শাসন করতে পারেনি। আজকে পুলিশদের মধ্যে ওনারা টাকা দিয়েছেন। স্যার, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** I would request you to supply a copy of the statement.

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ সম্পর্কে বলতে গিয়ে আমার প্রথম বক্তব্য হ'ল গ্রাম বাংলায় ডাকাতি, চুরি ছিনতাই বন্ধ না হয়ে বরং বেড়েছে। বহু জায়গায় নীরিহ মানুষ ভয়ে থানায় যেতে পারছে না। কোন নির্দিষ্ট ঘটনার ব্যাপারে থানায় জানাতে গেলে পুলিশ সেই কেস তাদের ঘাড়ে চাপিয়ে দিচ্ছে। এখানে নিশ্চয়ই সরকার পক্ষের সদস্যরা গলা চড়িয়ে এই কথা অস্বীকার করবেন কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বাজেট বিবৃতিতে দিয়েছেন তাতে

তিনি কয়েকটি কথা স্বীকার করেছেন। তিনি এখানে ১৯৮৫ সালের সঙ্গে ১৯৮৬ সালের তুলনা করেছেন। তিনি ১৮ নং প্যারাগ্রাপে বলেছেন "১৯৮৬ সালে খুন, ডাকাতি রাহাজানি, সিঁদ কাটা এবং চুরি প্রভৃতি অপরাধ উল্লেখযোগ্য ভাবে হ্রাস পেয়েছে"। তারপর বলেছেন "অগ্নিসংযোগের ঘটনা ১৯৮৫ সালের তুলনায় সামান্য বৃদ্ধি পায়"। এটা মাননীয় মন্ত্রী মহাশয়ের স্বীকৃতি। তারপর ১৯ নং প্যারাগ্রাপে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন "মহিলাদের বিরুদ্ধে অপরাধের ঘটনা বৃদ্ধি পেয়েছে। এটা উদ্বেগের বিষয়"। মহিলাদের ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর এটা একটা স্বীকৃতি। তিনি আর একটা ঘটনার কথা স্বীকার করেছেন। তিনি বলেছেন "আর একটা ক্ষেত্রে আমাদের দৃষ্টি দেওয়া প্রয়োজন। তাহল ড্রাগের প্রতি আসক্তি, বিশেষত যুব সম্প্রদায়ের মধ্যে। এই অশুভ জিনিসটি যাতে বেশী বিস্তার লাভ না করতে পারে তার জন্য আমরা ব্যবস্থাদি নিয়েছি। এই উদ্দেশ্যে অ্যাকসান স্কোয়াড গঠন করা হয়েছে"। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তিনটি ক্ষেত্রে অন্ততঃ স্বীকার করেছেন যে পুলিশ ব্যর্থ হয়েছে। এটা মাননীয় মন্ত্রী মহাশয়ের স্বীকৃতি। এই পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই এখানে ডাকাতি, খুন, রাহাজানি প্রভৃতি বৃদ্ধি পেয়েছে। এমন অনেক গ্রাম আছে যেখানে মানুষ ভয়ে থানায় যেতে চায় না। বামফ্রন্ট সরকারের অত্যাচারের বিরুদ্ধে, তাদের ক্যাডারদের অত্যাচারের বিরুদ্ধে পুলিশের কাছে কোন কিছু বলতে ভয় পায়। তাদের বিরুদ্ধে কিছু বলতে গেলে রেকর্ড করে না, কোন কিছু এনকোয়ারী করে না। ইতিপূর্বে আমি বহু অভিযোগ এখানে জানিয়েছি কিন্তু কোন কিছু হয় নি। ৭-৫-৮৭ তারিখে এই হাউসে আমি একটা মেনসান করেছিলাম যে জামেনা বিবি গর্ভবতী অবস্থায় ছিল, তার উপর অত্যাচার করা হয়েছিল। আমি আশা করেছিলাম স্বরাষ্ট্র দপ্তর থেকে অন্ততঃ পক্ষে একটা তদন্ত হবে, দারোগার বিরুদ্ধে এ্যাকসান নেওয়া হবে। কিন্তু কিছুই করা হয় নি। তারপর আমি আর একটা মেনসান করেছিলাম যে অজিত অধিকারীর হাত কেটে নেওয়া হয়েছিল, এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক। আমি আশা করেছিলাম সেই ক্ষেত্রে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হবে। মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও সেই সমস্ত ঘটনার কোন ব্যবস্থা গ্রহণ করা হয় নি। আর একটা ক্ষেত্রে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে ড্রাগের প্রতি আসক্তি বাড়ছে। এখন যদি পুলিশ মুখ বুজে বসে থাকে তাহলে ড্রাগের প্রতি আসক্তি বাড়বে। আপনার পুলিশেরা কাজকর্ম ভাল ভাবে করতে পারছে না সেই জন্য এই জিনিস ঘটছে। এর কারণ হ'ল নিচের তলার পুলিশের মধ্যে দুর্নীতি ঢুকে গেছে। আশা

করি মাননীয় মন্ত্রী মহাশয় এই কথা অস্বীকার করতে পারবেন না। পুলিশেরা যে ঘুষ খায় এটা আপনারা বন্ধ করতে পারেন নি।

এটা বন্ধ করা যায়নি। বরং সমানাধিকারের যুগে পুলিশ যাতে সমান ঘুষ পায় এবং কোন থানায় পোষ্টিং হলে বেশী ঘুষ পাওয়া যাবে সেখানে পোষ্টিংয়ের জন্য উপর তলার অফিসারদের বেশী টাকা দিয়ে ভাল ভাল পোষ্টিং নেওয়া হয়। ৬ মাসের জন্য কতকগুলি প্রাইজ পোষ্ট আছে, সেইসব থানায় অন্তত: ৬ মাসের জন্য পোষ্টিং দিতে হবে। এগুলি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বা তার স্বরাষ্ট্র দপ্তর-এর বড় বড় কর্তারা কন্ট্রোল করতে পারেন নি। কাজেই আজকে সরিষার মধ্যে যদি ভূত থাকে তাহলে নিরপেক্ষ প্রশাসন হবে কি করে? পুলিশ যদি দুর্নীতি পরায়ণ হয়, পুলিশ যদি নিরপেক্ষ না হয় তাহলে নিরপেক্ষ প্রশাসন কোথা থেকে হবে? আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে পুলিশ নিরপেক্ষ নয়। পুলিশ কোথাও উদ্দেশ্য-প্রণোদিত ভাবে, কোথাও সক্রিয় ভাবে, আবার কোথায় অতি নিষ্ক্রিয় ভাবে কাজ করছে। আমার তৃতীয় অভিযোগ পুলিশের বিরুদ্ধে যে পুলিশ পরিষ্কার ভাবে সাম্প্রদায়িকতার দোষে দুষ্ট। ......(গোলমাল) ... আপনারা চিৎকার করতে পারেন কিন্তু এটা অস্বীকার করে লাভ নেই। জংগীপুরের ঘটনার কথা আমি বিধানসভায় বলেছি। পুলিশ নিজে বাঁচার জন্য সেই এলাকার নিরীহ মানুষের বিরুদ্ধে মিথ্যা কেস করেছে। আজকে এই কথা অস্বীকার করতে পারেন? আপনি জংগীপাড়ার থানার দারোগাকে ট্রান্সফার করেছেন। কিন্তু তাতে লাভ কি হল? যে সমস্ত মানুষের বিরুদ্ধে কেস দেওয়া হয়েছে সেই কেসগুলি উঠলো না। সেখানে সইদ ইসলাম বলে একজন উকীল, সে যখন ছাড়াতে যায় তাকেও জড়িয়ে দেওয়া হয়েছে। একজন দারোগা অন্যায় করেছে তাকে ট্রান্সফার করে দেওয়া হল। আমি মনে করি ইট ইজ টন এ প্যানেল মেজার। তার বিরুদ্ধে এ্যাকশান নিতে হবে। এগুলি যদি না করা হয় তাহলে অবস্থাটা কোথায় যাবে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলি যে আপনি একটু খবর রাখুন। আপনি এগুলির জন্য একটা সুপারভাইসরি কমিটি গঠন করুন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় হয়ত ক্ষুব্ধ হতে পারেন। আপনি দিল্লীর পার্লামেন্টে দেখবেন সেখানে সমস্ত দপ্তরের সঙ্গে এ্যাডভাইসরি কমিটি আছে। তারা বিভিন্ন খবরাখবর দেয়। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী যেখান থেকে খবর নেন সেটা হচ্ছে একমাত্র আই. বি. পুলিশ সোর্স। পুলিশ কি সব সময় সত্যি কথা বলে? স্বরাষ্ট্র দপ্তরের সঙ্গে একটা এ্যাডভাইসরি কমিটি থাকবে না কেন? আর একটা কথা হচ্ছে, মাননীয় মুখ্যমন্ত্রী ২৬ নং

প্যারাগ্রাফেতে বলেছেন যে ১৯৮৬ সালে পুলিশ ৯৬৫টি আগ্নেয়াস্ত্র, ২৮৫৩টি কার্তুজ, ২৫৯৩টি বোমা ও ক্রাকার ইত্যাদি উদ্ধার করেছে। কিন্তু সেটা ১৯৮৫ সালের থেকে বেশী না কম সে কথা বলেন নি। কিন্তু ১৮নং প্যারাতে তিনি ১৯৮৫ সালের সঙ্গে ১৯৮৬ সালের একটা কমপারেটিভ ষ্টাডি করে তুলনামূলকভাবে বলেছেন। কিন্তু ২৬নং প্যারাগ্রাফেতে কমপারেটিভ তুলনা না করে বলা হয়েছে যে এই এই করা হয়েছে। সেটা ১৯৮৫ সালের চেয়ে বেশী না কম, কি ধরবো? তারপরে তিনি ঐ ২৬নং প্যারাতে বলেছেন যে সাট্টা এবং অন্যান্য ধরণের জুয়া খেলার বিরুদ্ধে অভিযান চালিয়ে পুলিশ ৬ হাজার ১১০টি মামলা দায়ের করেছে। এটা ১৯৮৫ সালের চেয়ে কম না বেশী সেটা কিন্তু বলা হয় নি। মাননীয় মুখ্যমন্ত্রী আর একটা কথা বলেছেন যে এই রাজ্যে কোন সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা হয়নি। আমি দুঃখের সঙ্গে বলছি যে মাননীয় মুখ্য মন্ত্রীর এই বক্তব্যের সঙ্গে একমত হতে পারছি না। আমি স্বীকার করছি যে পশ্চিমবঙ্গে মিরাট হয়নি, পশ্চিমবঙ্গে মোরাদাবাদ হয়নি। মাননীয় সদস্য যে কথা বলেছেন যে প্রফুল্ল চন্দ্র সেনের রাজত্বে সাম্প্রদায়িক দাঙ্গা হয়নি, আমি এই কথার সঙ্গেও একমত হতে পারছি না। ১৯৬৪ সালে ভয়াবহ সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা হয়েছিল। এর আগেও হাসনাবাদ থানার ভবানীপুরে সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানেন যে জঙ্গীপাড়ায় মুসলমানদের উপরে আক্রমণ হয়েছে। এটা অস্বীকার করতে পারবেন না। সরকারী দলের বিভিন্ন সদস্যরা বিধান সভায় মেনশনের মাধ্যমে আইন-শৃঙ্খলার কথা বলেছেন। মুর্শিদাবাদের বিভিন্ন জায়গায় আইন-শৃঙ্খলার কথা এখানে বলা হয়েছে। কিন্তু এখানে শুধু বলা হয়েছে যে সাম্প্রদায়িক উত্তেজনা দেখা দিয়েছে। সরকারী দলের সদস্যরা এসব কথা বলেছেন। আমরা এখানে বসে এইসব কথা শুনেছি। এই কথাগুলি কি অসত্য? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি অস্বীকার করবেন? আজকে আমরা যখন এইসব বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করি তখন যদি তিনি সচেতন না হন, যদি কোন ব্যবস্থা না করেন তাহলে অবস্থা অন্য দিকে যাবে। আমরা দেখছি যে বিশ্ব হিন্দু পরিষদ থেকে আরম্ভ করে প্রবৈদী গোষ্ঠীর কর্মতৎপরতা বাড়ছে। আজকে এগুলি অস্বীকার করে লাভ নেই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে ডেপুটেশান দেওয়া হয়েছিল, তিনি স্বীকার করেছেন। কিন্তু এগুলিকে যদি কন্ট্রোল করার ব্যবস্থা না হয় তাহলে অবস্থা শোচনীয় হবে। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

[7-25—7-35 P.M. ]

**ডাঃ মানস ভুঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী তথা

স্বরাষ্ট্র মন্ত্রী তাঁর দফতরের ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন এবং মাননীয় সদস্যরা সেই বিতর্কে অংশ গ্রহণ করেছেন, আমি মাননীয় সদস্য ননী কর মহাশয়ের বক্তব্য অত্যন্ত শ্রদ্ধা সহকারে শুনলাম। তিনি একজন পুরানো সদস্য, অভিজ্ঞতা সম্পন্ন সদস্য, আমি আশা করেছিলাম তাঁর মুখ থেকে এগারো বছরের যে শিশু সন্তান বামফ্রন্ট তার একজন পথ প্রদর্শক এবং নেতা হিসাবে তিনি আমাদের কাছে কিছু তুলে ধরবেন। আমরা তাঁর বক্তৃতা শুনবো, কিছু শিখবো, কিছু জানবো। কিন্তু তিনি যে সব কথা বললেন একদম ইন্দিরা গান্ধী থেকে আরম্ভ করে রাজীব গান্ধী থেকে শুরু করে, কোথায় যাচ্ছেন, কি ব্যাপার, আমি কিছু বুঝতে পারলাম না। আসল ব্যাপারটা অন্য জায়গায়। আমি অনেকবার এই কথাটা বলেছি আবার রিপিট করছি। একটা গভর্ণমেন্ট তাঁর প্রতিভূ রাজনৈতিক দল মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টি, তার পলিটিক্যাল সেলফ কনট্রাডিকশন-এর মধ্যে দিয়ে যে গভর্ণমেন্ট এস্টাব্লিশ হয় সে কখনো আজকে ১৯৫৫ সালের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু, ৫৭ সালের জ্যোতি বসু, ৬৫ সালের জ্যোতি বসু, ৭১ সালের জ্যোতি বসু, আর ৮৭ সালের জ্যোতি বসু কখনো এক হতে পারে না। তিনি আগে যে সমস্ত কথা বলেছেন সৌভাগ্যক্রমে হোক আর দুর্ভাগ্যক্রমেই হোক পলিটিক্যাল কনট্রা-ডিকশন-এর মধ্যে থেকেও ডেমক্রাটিক সিস্টেমকে মেনে নিয়ে রাজনৈতিকভাবে মতদ্বৈততা থাকা সত্বেও আজকে পর্লামেন্টারি ডেমক্রাসির মাধ্যমে আজকে মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রী সেজে বসে আছেন। কাজেই ছয় কোটি টাকার পুলিশ বাজেটের বিরোধিতা, ১৬ কোটি টাকার পুলিশ বাজেটের বিরোধিতা, আবার আজকে ১৮০ কোটি টাকার পুলিশ বাজেটের পক্ষে বক্তব্য রাখা—আমরা অবাক হইনি। কারণ আমরা জানি স্ববিরোধিতায় ভোগা একটা রাজনৈতিক দল, আর সম্পূর্ণ দৈন্যদশা নিয়ে পুলিশকে কোলে বসিয়ে আজকে নিজের আত্মরক্ষা করছেন। দল বাঁচাবার জন্য। এটাই পার্থক্য, এটা বাস্তব সত্য। পশ্চিম বাংলার শহরগুলিতে এবং কলকতায় কিংবা গ্রাম বাংলায় রাত্রি অটটার সময় আমার মা বোনেরা রাস্তায় বেরোন, এটা জ্যোতি বাবুর গর্ব নয় এটা পশ্চিমবাংলার সংস্কৃতির গর্ব। আজকে পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক দাঙ্গা হচ্ছে না এটা মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির প্রপার্টি নয়, এটা পশ্চিমবাংলার কালচারাল হেরিটেজ-এর প্রপার্টি। আজকে পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষিত হচ্ছে, এটা পশ্চিমবাংলার মানুষের গর্ব, পশ্চিমবাংলার সংস্কৃতির গর্ব, পশ্চিমবাংলার মানুষের চিন্তাধারার গর্ব। আজকে সেইজন্য আমি বলছিলাম, আমার নিজের জেলা, সর্ববৃহৎ জেলা ২৪ পরগনা ভাগ হবার পর—আসুন না, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, একটা স্পেসিফিক প্রশ্নের উত্তর দিন, কাঁথি মহকুমার খেজুরী ব্লকে সুকুমার প্রামানিক একজন নিরীহ মানুষ, তার বাড়িতে ঢুকে তার স্ত্রীকে বার করে নিয়ে এসে তাকে উলঙ্গ করে

তার সারা শরীরে আগুনের ছ্যাঁকা দিয়ে, তাকে ধর্ষণ করে গ্রাম ছাড়া করে দেওয়া হয়েছে। আট মাস ধরে মুখ্যমন্ত্রী মহাশয় তাকে প্রটেকশন দিতে পেরেছেন কি স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবে ? আজকে মেদিনীপুর জেলার শালবনী, কেশপুর, চন্দ্রকোনা প্রভৃতি জায়গায় আজকে ২ হাজার কংগ্রেসের সদস্যকে সাত টাকা, পাঁচ টাকা দামের নন্-জুডিশিয়াল স্ট্যাম্প-এ সই করিয়ে বলা হচ্ছে, তোমাদের সম্পত্তি লিখে নেব হে। কেশপুর থানার ও. সি. রবিলোচন ব্যানার্জিকে সঙ্গে নিয়ে সেখানকার মার্কসবাদী কমিউনিস্ট পার্টির তরুণ রায় এবং অন্যান্য নেতা আজকে নন্-জুডিশিয়াল স্ট্যাম্প লিখিয়ে নিয়ে সম্পত্তি নিয়ে নিচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী প্রটেকশান দিতে পেরেছেন কি ? আমার বাম দিকে আজকে সবচেয়ে অভিজ্ঞ এবং পুরানো সদস্য কমিউনিষ্ট আন্দোলনের তিনি কর্মী কামাক্ষাবাবু আছেন, তিনি কিছুদিন আগে এই সভায় বক্তব্য রেখেছিলেন। আমি আপনার কাছে আবেদন করছি মাননীয় মুখ্যমন্ত্রী, আমি জানি না তিনি কোথায়, রাইটার্স বিল্ডিংস-এ কিংবা বিধানসভার কোন ঘরে বসে আছেন, আমি অনুরোধ করবো তিনি নোট করুন, এটা কামাক্ষাবাবু অভিযোগ করেছেন এবং আমাদের বিরোধী দলের ডেপুটি লিডার অভিযোগ করেছেন।

মেদিনীপুরের প্রাক্তন এস. পি. খড়্গপুর টাউন থেকে এবং সারা মেদিনীপুর জেলা থেকে দালাল দিয়ে প্রায় ১০ থেকে ৩০ লক্ষ টাকা লুঠ করে নিয়ে এসেছে এবং তার এই কাজের জন্য তাকে প্রাইজ দেওয়া হয়েছে। কংগ্রেস নিধন যজ্ঞের নায়ক মেদিনীপুরের এস. পি.-কে কলকাতার অন্যতম গুরুত্বপূর্ণ ডি. সি. ( সাউথ পদটি প্রাইজ দেওয়া হয়েছে। এই অভিযোগ আমার নয়, অভিযোগ করেছেন বামফ্রন্টেরই একটি শরিক দলের একজন নেতা। মেদিনীপুর জেলার খেজুরির সুকুমার প্রামানিকের স্ত্রীর সম্ভ্রম রক্ষা করার আপ্রাণ চেষ্টা ব্যর্থ হয়েছে, ফলে সেখানকার মানুষের চোখের জল ঝরেছে। জ্যোতিবাবুর পুলিশ মানুষকে কোথাও কোন প্রটেকসন দিতে পারছে না। গত ১লা মার্চ '৮৭ তারিখে বিধানসভা নির্বাচনের একজন প্রার্থী হিসাবে আমি নির্বাচনী প্রচার শুরু করেছিলাম, আমার সঙ্গে জ্যোতিবাবুর দপ্তরের একজন সাধারণ নিরীহ পুলিশ কর্মচারী আমার সিকিউরিটি হিসাবে কর্তব্যরত ছিলেন। সেদিন সবং থানার বুকে আমাকে মারা হ'ল এবং আমার সাথে সাথে জ্যোতিবাবুর দপ্তরের সাধারণ নিরীহ ঐ কর্মচারীটির রিভালভার ছিনতাই করে নেওয়া হয়েছিল এবং তাঁকে মারধোরও করা হয়েছিল। আমি এই প্রসঙ্গে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুকে জানাচ্ছি যে, থানায় কেস দেওয়া হয়েছিল, কিন্তু কাউকে গ্রেপ্তার করা হয় নি। আমি জ্যোতিবাবুকে পরিষ্কারভাবে বলছি, আমাকে প্রটেকসন দিতে হবে না, কিন্তু আমি তাঁকে জিজ্ঞাসা করি, তিনি কি তাঁর দপ্তরের একজন নিরীহ কনস্টেবলকেও প্রটেকসন

দিতে পেরেছেন? না, পারেন নি। ওঁরা মুখে শ্রেণী সংগ্রামের কথা বলেন, মিরাটের কথা বলেন, ঔরঙ্গাবাদের কথা বলেন! হ্যাঁ, আমরা অবশ্যই ঐ সব ঘটনাকে ধিক্কার জানাই এবং ওসব নিয়ে আমরা চিন্তা ভাবনা করি। আমরা জানি বিহারে কাস্টিজমের লড়াই আছে, তাকে আমরা ধিক্কার জানাই, মিরাটের সাম্প্রদায়িক দাঙ্গাকে আমরা ধিক্কার জানাই। আজকে গোটা ভারতবর্ষের যে কোন প্রান্তে নিরীহ জনগণের কোন প্রাণহানীর ঘটনা ঘটলেই আমরা তাকে ধিক্কার জানাই। প্রধানমন্ত্রী এ সমস্ত ক্ষেত্রে সব সময় ধিক্কার জানান, স্বরাষ্ট্রমন্ত্রী ছুটে যান। অথচ এই রাজ্যের ক্ষেত্রে আমরা কি দেখছি? স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর রাজত্বে প্ল্যান মাফিক অর্গানাইসড পলিটিক্যাল মার্ডার হচ্ছে। ক'টা ক্ষেত্রে ডিসিসন হচ্ছে, পানিসমেন্ট হচ্ছে? একটা ক্ষেত্রেও কি পানিসমেন্ট হয়েছে? এখানে বাজেট বিবৃতির মধ্যে বড় বড় করে লেখা হয়েছে সাট্টা জুয়াড়ীদের ধরা হয়েছে। সত্যিই কি ধরা হচ্ছে, আর কি করেই বা ধরবেন! [ * * * * * * * * * * * * * । ] রসিদ মিঞার চেলারা বড়বাজারে আমাদের দু'জন কংগ্রেস কর্মীকে এমন মারধর করেছিল যে, তারা অল্পের জন্য সৌভাগ্যক্রমে মৃত্যুর হাত থেকে ফিরে এসেছে। রসিদ মিঞার চেলাদের নামে থানায় ডাইরি করা হয়ে ছিল, কিন্তু কোন রকম ব্যবস্থা পুলিশ থেকে তাদের বিরুদ্ধে নেয় নি। গোটা পুলিশ বিভাগই আজকে এইভাবে চলছে। কোথাও কোন নিরীহ সাধারণ মানুষকে তারা প্রটেকসন দিতে পারছে না। এই বিভাগ সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্যে পরিচালিত হচ্ছে। গত নির্বাচনে আমাকে পরাজিত করবার জন্য আলীমুদ্দিন স্ট্রীট থেকে পরিকল্পনামাফিক নির্বাচনের ১৫ দিন আগে একজন ও. সি.-কে সবং থানায় পোষ্টিং দেওয়া হয়েছিল। সে ওখানে যাবার পরেই সবং থানা থেকে হাফ্ কিলোমিটার দূরে সিন্দুরমুড়ি গ্রামে মোরাম রাস্তার ধারে একটি সেতুয়া পরিবারের তিনটি ভাইকে জখম করা হয়েছিল। প্রত্যেকের দুটি করে হাত এবং দুটি করে পা কেটে ৬ টুকরো করা হয়েছিল। অথচ পুলিশ সেখানে নির্বিকার ছিল। ঐ নবনিযুক্ত ও. সি. তখন থানায় লুঙ্গী পরে কৃষকসভার সভাপতি এবং সি পি. এম.-এর লোকাল কমিটির সেক্রেটারীর সঙ্গে বসে রাজভোগ খাচ্ছিল। এই হচ্ছে জ্যোতিবাবুর নিরপেক্ষ পুলিশ প্রশাসন! এই প্রশাসনের জন্যই তিনি আজকে বাজেট নিয়ে এসেছেন! আমি ভগবানগোলায় গিয়েছিলাম, সেখানে লাল মহম্মদকে মাছ কাটার মত টুকরো টুকরো করে কেটে খুন করা হয়েছিল রাজনৈতিক

---

[ *Expunged as ordered by the chair. ]

স্বার্থ এবং লালসা চরিতার্থ করার জন্য। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির লোকেরা এ কাজ করেছিল। সেখানে একজন পুলিশ অফিসার—এস. ডি. পি. ও.—ঐ খুনের আসামীকে গ্রেপ্তার করেছিলেন বলে তাঁকে ২৪ ঘন্টার মধ্যে বদলি করা হয়েছে। এই হচ্ছে আজকে স্বরাষ্ট্র দপ্তরের চেহারা! তাই আমি পুলিশ মন্ত্রীর উত্থাপিত খুনী—পুলিশ দপ্তরের বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** ডাঃ ভূঞ্যার বক্তব্য থেকে "বিদ্যাসাগর কেন্দ্রের বিধায়কের সঙ্গে সাট্টা জগতের নায়ক রসিদ মিঞা ঘুরে বেড়াচ্ছে" কথাগুলি বাদ যাবে।

**শ্রীসৌগত রায় ঃ** স্যার, দীর্ঘক্ষণ ধরে রাজ্যের সবচেয়ে গুরুত্বপূর্ণ বাজেট পুলিশ বাজেটের বরাদ্দ ১৭৯ কোটি টাকার বিষয় নিয়ে আলোচনা হচ্ছে এবং এই আলোচনার সময় শুধু মুখ্যমন্ত্রী বা স্বরাষ্ট্রমন্ত্রীর বিরুদ্ধে যে অভিযোগ, যে দোষারোপ করার সুযোগ বিরোধী দলের আছে তা নিয়ে আমার বক্তব্য শুরু করতে চাই না।

[7-35 – 7-45 P.M.]

আমি বরং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাতে চাই এই বাজেট বক্তৃতায় তিনি অবশেষে তাঁর রাজনৈতিক লাইন থেকে সরে এসে কিছু বিচক্ষণ প্রবীণ রাজনীতিবিদের মতন স্টেটস্ম্যান লাইক লাইন নিয়েছেন। তাঁর এই বক্তৃতার ৯ প্যারাগ্রাফে রয়েছে "প্রধানমন্ত্রী এবং আমি একমত হই যে, তাঁকে মানে সুভাষ ঘিষিংকে আর জাতীয়তা-বিরোধী বলে আখ্যা দেওয়া যায় না"। মুখ্যমন্ত্রী মহাশয় রাজীব গান্ধীকে জাতীয়তা-বিরোধী এই কথা ভুল করে বলেছিলেন। তিনি আরও বলেছেন—মুখ্যমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি—"ভারত সরকার পরিষ্কার জানিয়ে দিয়েছেন যে, পশ্চিমবঙ্গ ভাগ হবে না এবং রাজ্য প্রশাসনের আদেশনামা দার্জিলিং-এ বলবৎ থাকবে।" ভারত সরকার এই আশ্বাসও দিয়েছেন যে, আমাদের সঙ্গে পরামর্শ না করে এ-বিষয়ে কিছু করা হবে না। এ-বিষয়েও আমরা একমত হয়েছি যে, গোর্খাল্যাণ্ড ভিন্ন অন্যান্য বিষয়ে শ্রীঘিসিং-এর সঙ্গে আলোচনা করা যেতে পারে। কোন্ জ্যোতিবাবুর মুখে এই কথা শোনা যাচ্ছে? যে জ্যোতিবাবুরা কলকাতার দেওয়াল ভরিয়ে ফেলেছিল "কাঞ্চনজঙ্ঘা সাক্ষী, গোর্খাল্যাণ্ডের বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে লড়ছে কারা", এটা তাদের পার্টির কথা নয়, জি. এন. এল. এফের বিরুদ্ধে তার দেওয়াল লিখন। উনি আবার বলেছেন, পরিস্থিতির মোকাবিলা করার জন্য পুলিশ প্রশাসনকে জোরদার করা হয়েছে। এই উপলব্ধি জ্যোতিবাবুর হয়েছে যে জি. এন. এল. এফের আন্দোলনের জন্য রতনলাল ব্রাহ্মণ যথেষ্ট নয়, আনন্দ পাঠক যথেষ্ট নয়, পুলিশের ভোটে জেতা সি. পি. এম.-এর বিধায়করাও যথেষ্ট নয়, হাণ্ডা তার ডাণ্ডা দিয়ে ওদের আন্দোলন দমন করছেন। এই শুভবুদ্ধি উদয়ের জন্য মুখ্যমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। আমি খুব দুঃখিত, এক বছর হয়ে গেল একটা আন্দোলন সুরু হয়েছে, দার্জিলিং

জেলার পার্বত্য অঞ্চলে আমাদের মুখ্যমন্ত্রীর আউট অফ বাউণ্ডস যিনি যেতে পারছেন না। এটা আমাদের কাছে বেদনার। কারণ তিনি সি. পি. এমের শুধু মুখ্যমন্ত্রী নন, আমাদেরও মুখ্যমন্ত্রী। রাজ্যের ৩টি সাব ডিভিসানে তিনি যেতে পারছেন না। একবার তিনি যেতে পেরেছিলেন যেবার রাজীব গান্ধীকে বলেছিলেন "হাত ধরে তুমি নিয়ে চল সখা, আমি যে পথ চিনি না"। সেই মুখ্যমন্ত্রী দার্জিলিং-এর আন্দোলন সম্পর্কে এই কথা বলেছেন। আমি তাঁকে সাধুবাদ জানাই। আমি আরোও কিছু কথা আমাদের মুখ্যমন্ত্রী মহাশয়কে বলতে চাই, আমরা তাঁর সঙ্গে সহযোগিতা করবো যেগুলি তিনি স্বীকার করেছেন যে তাঁর পুলিশ কিছু করতে পারছেন না—সেটা কি রকম? যেখানে মহিলাদের বিরুদ্ধে অত্যাচার হচ্ছে, বধূ হত্যা হচ্ছে, যেখানে কোন রকম কিছু করতে পারছেন না—আমরা সেখানে সহযোগিতা করতে রাজি আছি। আমরা আর কোথায় সহযোগিতা করবো? কলকাতা শহরে হেরোইন, কোকেন থেকে সুরু করে এল. এস. ডি. মাদক দ্রব্য আমাদের যুব সমাজের মেরুদণ্ডকে ভেঙে দিচ্ছে। জ্যোতিবাবু সাহস করে এগিয়ে আসুন, আমরা তাঁকে সহযোগিতা করবো। আর কোথায় করবো? যেখানে সমাজবিরোধী দমনে ওঁরা পদক্ষেপ নেবেন, সেখানে আমরা সহযোগিতা করবো। আমি ব্যক্তিগতভাবে বলতে চাই, গৌরী বাড়ীর মানুষ যেদিন কুখ্যাত সমাজবিরোধীকে তাড়িয়ে দিয়েছিল সেদিন আমি অন্তত গৌরী বাড়ীর মানুষদের সেলাম জানিয়েছিলাম। আজকে শুনলাম, সেই কুখ্যাত সমাজ-বিরোধী বামফ্রন্টের একজন মন্ত্রীর নির্বাচনের দায়িত্ব নিয়েছিলেন লবণহ্রদে। একথা শুনিনি, কলকাতার বেলঘরিয়াতে সি. পি. এমের একজন গুণ্ডা হাত কাটা আশিষ আছে? যাদবপুরে সি. পি. এমের খোকা বলে একজন গুণ্ডা আছে। এদের কি আপনারা বাদ দিতে পেরেছেন? যদি বাদ দিতে পারতেন তাহলে সমর্থন জানাচ্ছি। তালতলা সিডিউল কাষ্ট্ কনষ্টিটিউয়েন্সিতে ভাল্লুক বলে একজন আছে। এদের বাদ দিয়ে কি পার্টি করা যায় না? এই সমস্ত সমাজ-বিরোধীদের কি দরকার? যদি এদের বাদ দিতে চান তাহলে সহযোগিতা করবো, তারজন্য আমি প্রস্তুত আছি। নির্বাচন শান্তিপূর্ণ হয়েছে বলে জ্যোতিবাবু দাবী করেছেন। হ্যাঁ, একথা বলি না যে বিপুল পরিমাণ মানুষ মরে গেছেন। কিন্তু একথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলতে চাই, সিকিউরিটি ২ ধরণের আছে, ফিজিক্যাল সিকিউরিটি আর ইমোশন্যাল সিকিউরিটি। ফিজিক্যাল সিকিউরিটিতে লোক কম মরেছে কিন্তু গ্রামাঞ্চলে যে এ্যাটমোসফেয়ার অফ টেরর তৈরী করে দিয়েছেন তার ফলে আর আপনাদের মারতে হচ্ছে না, মানুষ আপনাদের ভয়েই মরে যাচ্ছে।

আমরা জানি মাননীয় মুখ্যমন্ত্রী গ্রামে যাবার সুযোগ পান না। এবারে

পশ্চিমবঙ্গের গ্রামে ২৪ হাজার বুথের মধ্যে ২০ হাজার বুথে পুলিশ ছিল না, দুজন হোমগার্ড ছিল, সে জায়গায় দুপুর বেলায় কংগ্রেসী এজেন্টরা বসতে পারেন নি। বেলা ১০টার পরে নাবালক ছেলেরা মিছিল করে এসে ভোট দিয়েছিল। আমরা হেরে গেছি, হেরে গেলেও আমরা বিধানসভা বয়কট করিনি। আমরা জানি কিভাবে করা হয়েছে। কলকাতা শহরে ঘনবসতিপূর্ণ এলাকা হল জোড়াবাগান, সেখানে মাত্র ৪২ হাজার ভোট পড়েছে, খড়্গপুরে ৫৬ শতাংশ, কুচবিহারে ৮৫ শতাংশ ভোট পড়ে, আমরা জানি সুন্দরবনের সজনেখালিতে ৮৪ শতাংশ ভোট পড়ে, এই ভোট জনগণ দেয়নি, পুলিশ কর্মচারীদের নিষ্ক্রিয়তার সুযোগ নিয়ে সি. পি. এমের রিগিংয়ের ভোট। গ্রামাঞ্চলের পর্য্যাপ্ত ভোট টেনে নিয়ে সন্ত্রাস সৃষ্টি করে কংগ্রেস কর্মীদের তাড়িয়ে ভোট পেয়েছেন। ক্ষমতায় এসে মুখ্যমন্ত্রী হয়েছেন। আমরা বলিনি যে, জাল বিধানসভা। আমরা মানুষের কাছে বলতে চাই যে, ভোটে জেতা যায়, কিন্তু সত্যকে চাপা দেওয়া যায় না। 'মন্বন্তরে মরিনি আমরা, মারী নিয়ে ঘর করি। বাঁচিয়া গিয়াছি বিধির আশীষ অমৃতের টিকা পরি।' আপনারা ৪০ বলছেন, আমরা ৪২ শতাংশ ভোট পেয়েছি, যেখানে সি. পি. এম. ৩৯ শতাংশ পেয়েছে, এবং আর. এস. পি. ৪ শতাংশ ভোটও পান নি। ওঁরা বড় বড় কথা বলেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে, ওনার দল তো শ্রেণী সংগ্রামে বিশ্বাস করেন, শ্রেণী সংগ্রাম মানে কি? শ্রেণী সংগ্রাম মানে হচ্ছে যে শত্রু তার সঙ্গে লড়াই করা। আপনি মজুতদার, জোতদার, পুঁজিপতিদের সঙ্গে লড়াই করুন, আমরা আপনার সঙ্গে আছি, কিন্তু আপনি কার সঙ্গে লড়াই করছেন? আপনি আমাদেরও মুখ্যমন্ত্রী। নির্বাচনের পর থেকে যে ভাবে পশ্চিমবঙ্গে এক একটা ঘটনা ঘটছে তাতে আমাদের মনে হচ্ছে যে, আপনি কংগ্রেসকে রাজনৈতিক দল হিসাবে থাকতে দিতে চান না, আমাদের নিশ্চিহ্ন করে দিয়ে এক দলীয় শাসন ব্যবস্থার প্রতিষ্ঠা করতে চান। আজ পশ্চিমবঙ্গে কি ঘটনা ঘটছে? করিমপুরের রতন মণ্ডল খুন হয়েছে, রাণাঘাটের গোপাল সমাদ্দার, এইগুলি নির্বাচনের পরে ঘটেছে। কেউ বিচার পাচ্ছে না, আজ 'বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে।' কলকাতার ৫১ নং ওয়ার্ডে রাস্তায় দিনের বেলায় পূর্ণচন্দ্র ঘোষ খুন হয়েছে, নৈহাটীর প্রদীপ ভট্টাচার্য্য, তপন ঘোষ, কেউ বিচার পায় নি, কেউ গ্রেপ্তার হয় নি। ভাটপাড়ার হরিজন কর্মী রাধেশ্যাম দাস, বিষ্ণুপুরের বাবলু, বেহালার দেবু নন্দী, পূর্বস্থলীর স্বপন চক্রবর্ত্তী, চাকদার হিনদোল মৈত্র, বীরভূমের প্রাক্তন বিধায়ক শ্রীসুনীতি চট্টরাজের ভাইপো ইন্দ্রজিত চট্টরাজ। আমাদের পূর্বতন কংগ্রেস সভাপতি ৪ঠা মে তারিখে এইসব উল্লেখ করে মুখ্যমন্ত্রীকে চিঠি লিখেছিলেন, জবাব দেওয়া তো দূরের কথা এ্যাকনলেজ করার ভদ্রতাটুকুও করেন নি। আর আজকে কি হয়েছে? আমরা

সাম্প্রদায়িক সম্প্রীতির কথা বলি, হাসনাবাদের ভুরকুণ্ডা গ্রামে ৫০টি মুসলমান পরিবারের ঘর পুড়িয়ে দেওয়া হয়েছে, ২২ বছরের যুবক আয়ুব আলীকে পুলিশ গুলী করে মেরেছে।

[7-45—7-55 P.M.]

আমতায় মুক্তিচক গ্রামে কয়েকটি মেয়েকে ধর্ষণ করা হয়েছে। আপনি আমাদের মুখ্যমন্ত্রী, আপনি শ্রেণী সংগ্রাম করেন, আপনি কথায় কথায় বিহার, উত্তর প্রদেশ দেখান। এখানে আমাদের গরীব কংগ্রেস কর্মীরা নেই, কিন্তু এখানে একটি গণতান্ত্রিক দলের কর্মীদের উপর আক্রমণ চালান হচ্ছে। এটা চলতে পারে না। যে পুলিশদের দিয়ে এটা করান হচ্ছে, সেই পুলিশই একদিন আপনাদের উপর আক্রমণ করবে দেখবেন। মনে রাখবেন, 'যারে তুমি নীচে ফেল, সে তোমারে বাঁধিবে যে নীচে। পশ্চাতে রেখেছ যারে, সে তোমারে পশ্চাতে টানিছে।।' এই বলে প্রত্যেকটি কাট মোশানকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজ্যোতি বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রীঅমল রায়ের কাট মোশান সংক্রান্ত পয়েন্ট অফ অর্ডারের উপর রুলিং দিয়েছেন এবং বিরোধী পক্ষকে আপনি বলেছেন যে, অমলবাবু যা বলেছেন সেটা খুব পরিষ্কার। যদি সেইভাবে ধরতে হয় তাহলে কাট মোশান সম্বন্ধে যে কথা বলেছেন তিনি, সেটা সঠিক। কিন্তু যেহেতু এখানে এগুলো আমরা ভাল করে বুঝি না এবং সেইভাবে দেই না সেইজন্য আপনি বলেছেন যে আলোচনা হোক, তবে আরো সাবধানতা অবলম্বন করে কাট মোশান দিলে সুবিধা হোত। এই হচ্ছে আপনার রুলিং-এর মূল কথা। আমায় একজন বলছিলেন যে, এতো খুব আশ্চর্য্যের ব্যাপার, এবার কোন কাট মোশান নেই! আমার মনে আছে, যখনই পুলিশ বাজেট হয় তখনই অসংখ্য কাট মোশান দেওয়া হয়ে থাকে। তবে আমার এটা ভালই লাগলো যে এবার আমাদের ওঁরা সমর্থন করেছেন এবং বুঝেছেন যে এসব দিয়ে লাভ নেই কারণ পশ্চিমবাংলা অন্যান্য রাজ্যের তুলনায় ভালই কাজকর্ম করছে। এটা আমাদের প্রশংসার কথা, কাজেই এ-ব্যাপারে আমাদের বলার কিছু নেই। কিন্তু বাজেট বইটিতে আমরা যে সকল কথা বলেছি সেইসব ওঁদের পড়বার সময় হয় না বা পড়বার দরকার হয় না বলে পড়েন না। আমি তার দুই-একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। যেমন ৪নং প্যারাগ্রাফে আমি বলেছি, "বিশেষ সন্তোষের বিষয় যে পর পর দুবার সরকার পরিচালনার দায়িত্ব পেয়ে আমরা এই রাজ্যে সাফল্যের সঙ্গে শান্তি ও সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখতে সক্ষম হয়েছি।" এই যে কথাটা—এটা তো ওঁরা বললেন না। এটা তো প্রশংসার কথা। আমাদের রাজ্যটি ভারতবর্ষের বাইরের কোন রাজ্য তো নয়। আমরা ভারতবর্ষের মধ্যেই আছি।

এতে তো ওঁদের প্রধানমন্ত্রী থেকে আরম্ভ করে কংগ্রেস নেতৃত্বের খুশী হবার কথা। এটা তো ওঁদের কাছেও সন্তোষের বিষয় যে, একটি অন্ততঃ জায়গা আছে যেখানে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রয়েছে। সহযোগিতার কথা ওঁরা বলছিলেন, কিন্তু সেটা তো এখানে আছে—সরকারের কৃতিত্বে আছে, জনগণের কৃতিত্বে আছে এবং তার জন্য পুলিশের কৃতিত্বও আছে। সেদিন আমরা মীরাটে কি দেখেছি? রায়ট হিসাবে সেখানকার গণ্ডগোল আরম্ভ হয়, কিন্তু ইউ. পি.-র পি. এ. সি. সেখানে মুসলমানদের উপর গুলি চালায়। ওঁদের আমলে কংগ্রেস রাজত্বে বিভিন্ন জায়গায় এই জিনিসই হয়েছে। যেখানেই রায়ট হয়েছে সেখানেই ওঁদের পুলিশ গিয়ে এইভাবে খুন করেছে। তবে শুধু পুলিশকে দোষ দিয়ে কি হবে? পুলিশকে যারা পালন করেন তারাই যদি দুর্নীতিগ্রস্ত হয় তাহলে এটাই ঘটবে, কারণ তাঁরা তো স্বর্গ থেকে নেমে আসেননি। এখানে নির্বাচনের কথা বলা হয়েছে, কিন্তু নির্বাচন যে শান্তিপূর্ণভাবে হয়ে গেল সে ব্যাপারে কি পুলিশের কোন কৃতিত্ব নেই? ইলেকশন কমিশন নির্বাচন-কার্য পরিচালনা করেন, কিন্তু সেখানে বলা হয়েছে যে, গ্রামাঞ্চলে নাকি ভূয়া ভোট পড়েছে। ইলেকটোরাল রোল যখন থেকে তৈরী করা শুরু হয় তখন থেকে তিন মাস ধরে বলা হোল যে, এখানকার ৮০ থেকে ১২০টি নির্বাচন কেন্দ্রে নাকি ভোট হবে না, কারণ ইলেকটোরাল রোল নাকি তৈরী করতে পারছেন না তাঁরা। নানা অভিযোগের ভিত্তিতে তারপর নির্বাচন কমিশন অবজার্ভার পাঠিয়েছিলেন এখানে। নির্বাচনের দিন পর্যন্ত ছিলেন তাঁরা এবং বলেছিলেন যে, সম্পূর্ণ সুষ্ঠ ও শান্তিপূর্ণভাবে নির্বাচন অনুষ্ঠিত হয়েছে। কিন্তু এঁরা অভিযোগ করলেন যে, রাশিয়া থেকে নাকি কালি এনে ছাপ দেবার ব্যবস্থা করা হয়েছে। কেউ বলেছিলেন তখন দিল্লিতে আমি একটা মিটিং করেছিলাম সেইজন্য কংগ্রেস দোষ দিয়েছে। তখন আমাকে অনেকে বলেছিলেন যে আপনি কেন বলছেন না যে কংগ্রেস আনিয়েছে সেই কালি রাশিয়া থেকে। আমি তো জানিনা যে কালি দিয়ে কি করে ভোটে জেতা যায়। ওনাদের কোন ধারণা নেই এই ব্যাপারে। কেন বলতে যাবো, এটা তো আনসায়েনটিফিক। এখানে ওনারা এইসব আনসায়েনটিফিক কথা বলছেন। হেরেছেন, কিন্তু আবার বলছেন যে, ৪১ ভাগ, ৪২ ভাগ ভোট পেয়েছেন। এটা কি এমনি পেলেন নাকি? যদি পুলিশ আপনাদের বিরোধিতা করে থাকে, সরকার বিরোধিতা করে থাকে যদি ওইভাবে ভোটার তালিকা হয়ে থাকে তাহলে তো ৫টাও সিট আপনাদের পাওয়ার কথা নয়। সেইজন্য আপনারাই সব মেনে নিচ্ছেন, সেইজন্য আমি এইসব কথা বলে দিলাম। তারপর আর একজন বললেন—এইমাত্র আমি শুনলাম যে, আমি নাকি স্টেটসম্যান লাইক হয়ে গেছি। এইসব প্রশংসা শুনলে আমি তো ঘাবড়ে যাই যে বাবা কোন

কিছু ভুল-টুল করে বসিনি তো আমি—কংগ্রেস থেকে প্রসংশা! এটা আপনাদের পড়া উচিত ছিল আমি যা বলেছি। আমি বলেছি রাজীব গান্ধিকে বোঝাতে আমার ২ মাস সময় লেগেছে, রাজীব গান্ধী বলা উচিত নয়, প্রধানমন্ত্রীকে আমার বোঝাতে ২ মাস সময় লেগেছে যে এ্যান্টি-ন্যাশানাল। পশ্চিমবাংলার কংগ্রেসও আমার সঙ্গে একমত হয়েছিল। আমরা কেন বলেছিলাম সবাই মিলে? বাইরে চিঠি লেখা নিয়ে। আমাদের অভ্যন্তরে যাইহোক, আমাদের মতপার্থক্য হবে, আলাদা রাজ্য হবে কি হবে না এই রকম কোন ঘটনা হলে জাতীয় বিরোধি বলা যায় না, এ্যান্টি-ন্যাশানাল বলা যায় না। কিন্তু বাইরে চিঠি লিখলে নিশ্চয় জাতীয়তা বিরোধি হবে, রাজনীতি বিরোধি হবে। এই কথা কখন বুঝলেন প্রধানমন্ত্রী? যখন আমি ওনাকে পরে গিয়ে বললাম। কিছুতেই বোঝাতে পারছিলাম না, পরে গিয়ে একটা চিঠি দেখালাম ঘিসিং লিখেছে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে যে সি. পি. এম. আমার চিঠি বাইরে লেখা নিয়ে এই ভাবে নানা ভাবে ব্যবহার হবে আমি জানতাম না, বুঝিনি, আমি তার জন্য দুঃখিত, আই রিগ্রেট হ্যাভিং ডান দ্যাট। দু-মাস পরে বুঝলাম আমাদের যখন মিটিং হয়েছিল দিল্লীতে প্রধানমন্ত্রীর সঙ্গে। আমি বলেছিলাম তাহলে একটা লোক যদি রিগ্রেট করে তাহলে তা নিয়ে জল ঘোলা করে কোন লাভ নেই। এটা আমরা বলবো না ও যখন রিগ্রেট করেছে। সেই তো ২ মাস পরে বুঝলেন। কিন্তু এই ২ মাসের মধ্যে তো অনেক আগুন জ্বলেছে সেখানে। সেটা কে বলবে? তারপর কংগ্রেস, যাঁরা আমাদের সঙ্গে ছিল তারা আবার পালিয়ে গেল। তাতে আরো বেশী আগুন জ্বললো সেখানে। এইসব কথা তো মনে রাখা দরকার। স্টেটস্‌ম্যানসিপ এইসব নানা কথা বলা হচ্ছে এই ক্ষেত্রে। ঠিক সেই কারণে আমি বলেছি যে দার্জিলিং বাদে এই রাজ্যে আইন-শৃঙ্খলা মোটের উপর সন্তোষজনক এবং শান্তিপূর্ণ ছিল। এটা ঠিক কি বেঠিক? আপনারা বলছেন অন্য রাজ্যের সংগে কেন তুলনা করবো। তাহলে ওনারা ওনাদের কংগ্রেস দলের পরিচালিত রাজ্যের বিরোধিতা করেন। ভাল কথা। ওনারা বলেছেন যে ওনাদের কংগ্রেস পরিচালিত রাজ্য বিহারের সঙ্গে কেন তুলনা করছেন? আরে বিহার কি ভারতবর্ষের বাইরে কোন রাজ্য নাকি? কংগ্রেসেরই রাজ্য আছে সেখানে, কংগ্রেসই তো সেখানে রাজত্ব করছে কত বছর ধরে। এখানকার কংগ্রেসীরাই বলছেন—ওরা বোধ হয় অসভ্য বরবর—ওদের ওখানে আইন-শৃঙ্খলা নেই ওদের সঙ্গে কেন তুলনা করবেন? রবীন্দ্রনাথ এখানে জন্মেছিল, এখানকার সঙ্গে ওখানকার কেন তুলনা করবেন? এর অর্থটা কি আমি বুঝতে পারছি না। ভারতবর্ষ পশ্চিমবাংলা নাকি? সব নিয়েই তো ভারতবর্ষ। বিভিন্ন রাজনৈতিক দল রাজত্ব করছে বিভিন্ন জায়গায় মানুষের মধ্যে। কাজেই তুলনা তো তাদের সঙ্গেই

করবো, নাকি তুলনা করবো নিউ ইয়র্কের সঙ্গে। তুলনা করবো সিকাগোর সঙ্গে ? ওনারা সবই জানেন, সেইজন্য ওনাদের আর কিছু বলার নেই। আমি সেই জন্য এই বক্তব্যের মধ্যে তুলনামূলক কিছু দিয়েছি যে কলিকাতায় কটা খুন হয়, দিল্লিতে কটা খুন হয়। কংগ্রেস রাজত্ব যে সব জায়গায় আছে তার রাজধানীতে কটা খুন হয় আর আমাদের রাজ্যে কটা খুন হয় রাহাজানি হয় সেটা আমি তুলনামূলক দিয়েছি। এইগুলি উল্লেখ করে একটু গর্ব অনুভব করতে হবে তো। আপনাদের হয়ত কিছু কৃতিত্ব আছে, আপনারা একটু গর্ব অনুভব করবেন না পশ্চিমবাংলার জন্যে, পশ্চিম-বাংলার মানুষের জন্য ? এটা বিস্ময়ের কথা। কংগ্রেসের চরিত্র যে এই রকম হয়ে গেছে এটা বোঝাই কঠিন হয়ে গেছে আমার কাছে। পুরানো কংগ্রেস তো আর নেই সেই জন্য এইসব হয়েছে। তাই এখানে যা সত্য তাই বলেছি। মহিলাদের ব্যাপারে আমি বলেছি যে তাদের বিরুদ্ধে অপরাধের ঘটনা বৃদ্ধি পেয়েছে। সব থেকে কম পশ্চিমবাংলায় ছিল, এটা সম্প্রতিকালে বেড়েছে। কিন্তু তা হলেও এখনও তুলনামূলক ভাবে এখানে কম। কিন্তু তাতে আত্মসন্তুষ্টির জায়গা নেই। এটা ভয়ংকর সামাজিক অপরাধ। সেই জন্য আমরা বলেছি কংগ্রেস, কমিউনিস্ট, বামপন্থী-টামপন্থী এইসব ভেবে লাভ নেই, আমরা একটা সেট আপ করছি সমস্ত জেলায় জেলায়। সেখানে দায়িত্বে থাকবেন হেডমিস্ট্রেস, তাঁদের তালিকাও করেছি, কোন দলের কি আমাদের দরকার নেই এই রকম ভাবে। আর যে সব মহিলাদের সংগঠন আছে তাদেরও আমাদের আমন্ত্রণ জানাতে হবে যে তদন্তের ব্যাপারে ইত্যাদির ব্যাপারে আপনারা পুলিশকে সাহায্য করবেন।

[ 7-55—8-05 P. M. ]

এটা আমরা বলেছি এবং এরজন্য বলা হচ্ছে স্টেটসম্যান লাইক। তারপরে হেরোয়িন সম্বন্ধে বলা হচ্ছে। ঠিক আছে, এটা আমরা দেখছি। কিন্তু যেটুকু বলা হচ্ছে, সেই ফিগারটা আমাকে একটু আপনারা দেবেন। কোথা থেকে আপনারা জানছেন যে কত হাজার আমাদের যুবক এতে আসক্ত হয়েছেন ? আমরা বিশ্বাস করি যে, কংগ্রেসের মধ্যে অনেক এ্যান্টি-সোস্যাল আছেন, কিন্তু হেরোয়িনে এখনও আসক্ত হয়নি। আপনাদের মধ্যে যদি এই রকম কিছু যুবক থাকে, কংগ্রেসের মধ্যে কত যুবক এই রকম আসক্ত হয়েছেন, তাহলে আমার কাছে সেই নামগুলো পাঠিয়ে দেবেন। তা আমি তো এই রকম কিছু জানি না। আমাদের সেল আছে, আমরা সব বিচার করছি। আমি বলেছি যে সমাজ বিরোধির অভাব নেই—সমাজ বিরোধিতে কংগ্রেস ভরে গিয়েছে। কিন্তু তাঁরা আবার হেরোয়িনের প্রতি আসক্ত হয়েছেন—তা আপনাদের মধ্যে এ রকম কত বেড়েছে, আমাকে একটু নাম দেবেন, দেখবো। কারণ এটা একটা

সামাজিক ব্যাধিও বটে। এটার জন্য শুধু চিকিৎসা করলেই হবে না, এটা একটা সামাজিক ব্যাধি। এই ব্যাধি দূর করতে গোটা পরিবারকে অংশ নিতে হবে, —ডাক্তারদের অংশ নিতে হবে। এই সামাজিক ব্যাধি আমরা আজ সমস্ত পৃথিবী জুড়েই দেখছি। কাজেই, সেদিক থেকে আমাদের সবাইয়েরই সাহায্য করার প্রয়োজন আছে। তারপরে আমরা বলেছি, 'শ্রমিক ও মালিক পক্ষের সম্পর্কের ব্যাপারে পুলিশের হস্তক্ষেপ বড় একটা প্রয়োজন হয়নি।' এটা তো একটা প্রশংসার ব্যাপার। অন্য জায়গায় যখনই যা হয়—স্ট্রাইক হলেই বে-আইনী! দিল্লীতে হোক, অন্য জায়গায় হোক—কংগ্রেসী রাজ্যগুলোতে এই সমস্ত বে-আইনী ঘোষণা হয়েছে। আমরা এই সমস্ত করি না। আমাদের এখান থেকে কয়েকজন বিনা বিচারে আটকের কথা বলেছেন। আমরা তো এমন কি কংগ্রেসের গুণ্ডাকেও আটকাই নি? আমরা তো কংগ্রেসের রাজত্বে বারে বারে বিনা বিচারে জেলে গিয়েছি, 'বিনা বিচারে আমাদের আটক করেছেন। মামলা করলে তবু কিছু বোঝা যায়—তা সে সময়ে হয় নি, আমাদের বারে বারে আটক করেছেন। আপনাদের একটু লজ্জা পাওয়া উচিত যখন আমাদের সঙ্গে এই ভাবে আপনারা তুলনা করেন। কোন তুলনা হয় না। স্বর্গ এবং নরকের যদি কোন তুলনা হয়, সেই তুলনাই হতে পারে আমাদের সঙ্গে আপনাদের। তারপর আমরা বলেছি সাম্প্রদায়িক কিছু ঘটনা হয়—কিন্তু দাঙ্গা তো হয় নি? এটাই আমরা বলেছি, সত্য কথা কি আর অসত্য কথা কোন্‌টা আপনারা তা একটু বিচার করে দেখবেন। তারপরে আমি পুলিশের সম্বন্ধে বলেছি—'পুলিশ কর্মচারীদের কল্যাণের জন্য নানা রকম ব্যবস্থা প্রবর্তনের সঙ্গে সঙ্গে সরকার শৃঙ্খলা ও কর্মদক্ষতার উপর বিশেষ জোর দিচ্ছেন। আমরা পুলিশ কর্মচারীদের এ্যাসোসিয়েশান গঠনের জন্য অনুমতি দিয়েছি।' এখানে অনেকে বলেছেন যে ফ্রাংকেনস্টাইন তৈরী করছেন। পুলিশ সংগঠনের ব্যাপারে কেন্দ্রীয় সরকার আমাদের সঙ্গে সব বিষয়ে একমত নন। ওঁরা একটা সার্কুলার দিয়েছেন—কবে কি দিয়েছেন তা এটা তো দু'এক বছর অবধি আছে—এগুলো থেকে সংগঠন তৈরী হয়েছে এবং আমাদের দিক থেকে তা মানা হয়েছে, ওঁরা বলেছেন যে, ভবিষ্যতে যাঁরা এই ধরণের সংগঠন করতে চাইবেন তাঁদের যেন স্বীকৃতি না দেওয়া হয়। সবকিছু অবস্থার উপরে বিচার করবেন, এই কথা বলা হয়েছে। প্রত্যেকটা রাজ্যে সেই সার্কুলার দেওয়া হয়েছে, আমাদের কাছেও দেওয়া হয়েছে। আমরা যে অধিকার দিয়েছি তারজন্য যা বলা হয়েছে, এত কদর্য কথা বলা হয়েছে এবং এত অসত্য কথা বলা হয়েছে তা ভাবা যায় না। বলা হয়েছে যে, ঐ নিম্নস্তরের পুলিশ কর্মচারীরা নাকি নির্বাচনের আগে একটা বিবৃতি দিয়ে বলেছিলেন যে, তাঁদের সংগঠনের তরফ থেকে নাকি এই বিবৃতি তাঁরা দিয়েছিলেন—

'আমরা এই বামফ্রন্ট সরকারকে জিতিয়ে দেব।' এটা যদি হয়ে থাকে, তাহলে তো আমরা এনকোয়ারি করে দেখতাম এবং কেন্দ্রের কাছে বলতাম যে, আপনাদের কাছে রাজ্যের কংগ্রেসীরা এই সমস্ত অসত্য কথা বলেছেন। এই রকম কোন কথা, এই রকম কোন প্রস্তাব কোথায় দেখলেন ? এই রকম প্রস্তাব কোন জায়গায় নেওয়া হয়েছে ? এই রকম কোন জায়গা নেই, অথচ কংগ্রেসীরা বিবৃতি দিয়ে বলেছেন যে, এই রকম প্রস্তাব ওঁরা নিয়েছিলেন। কোন জায়গায় এই রকম প্রস্তাব ওঁরা নেন নি। এই রকম অসত্য কথা আপনারা বলছেন কেন ? যাদের অনেক কর্মদক্ষতার পরিচয় দিতে হয়, অনেক জটিলতার মধ্যে কাজ করতে হয়, তাঁদের সম্বন্ধে এই রকম অসত্য কথা কেন বলছেন ? এখানে কয়েকজনের নাম দেওয়া হয়েছে, আমাদের দিক থেকেও কয়েকজন সদস্য বলেছেন যে মেদিনীপুরে কয়েকজন দুর্নীতিগ্রস্ত অফিসার আছেন। আপনারা কি করে এটা জানলেন যে তিনি দুর্নীতিগ্রস্ত ? যদি জেনেই থাকেন, তাহলে আমার কাছে তা লেখেন নি কেন যে এই চার্জ আছে তাঁর বিরুদ্ধে ? তাহলে আমরা তাঁর বিরুদ্ধে মামলা করতাম ? অতএব যাকে যা খুশি বললেই হয় না। দু'তিন জনের নাম করে এখানে এই ভাবে বলেছেন। এই ভাবে যদি চলতে থাকে তাহলে অফিসাররা কাজ করবেন কি করে ? আমরা তো বলছি যে, দুর্নীতি নিশ্চয়ই আছে এবং যাঁরা দুর্নীতিগ্রস্ত বলে প্রমাণিত হয়েছেন তাঁদের অনেকে সাজাও পেয়েছেন। সেই রকম যদি কিছু থাকে তাহলে আমরা নিশ্চয়ই তার তদন্ত করবো। কিন্তু এই ভাবে আপনারা যদি ডিমর‍্যালাইজ করতে থাকেন, তাহলে পুলিশ কাজ করবেন কি করে—এটা তো সহজ বুদ্ধিতে বোঝা যায় ?

তারপরে আমরা বলেছিলাম শৃঙ্খলা মানতে হবে। আমরা কিছু গাইডলাইন্স দিয়েছি, এটা বহুদিন আগেই বেড়িয়েছিল কিভাবে সংগঠিত করবেন, কতটা কিভাবে করবেন, কতগুলি সম্মেলন হবে বছরে সেসব কথা ওই বইতে লেখা আছে। কিন্তু সেটাই বড় কথা নয় সবচেয়ে বড় কথা হল যে শৃঙ্খলা মানতে হবে। আপনি আপনার প্ল্যাটফর্মে দাঁড়িয়ে যা ইচ্ছে তাই করতে পারেন না। আপনাদের ২-৩টি এ্যাসোসিয়েশানকে তো আমরা মেনে নিয়েছি। কিন্তু তাই বলে আপনার প্ল্যাটফর্মে দাঁড়িয়ে কাউকে গালাগালি করলেন, এমন সব সমালোচনা করতে আরম্ভ করলেন যে গণ্ডগোল হোল। তাহলে তো কোন উপায় নেই এ জিনিষ কখনো করা উচিত নয়। পুলিশদের ট্রেড ইউনিয়ন করার অধিকার নেই, স্টাইক করার অধিকার তো আমরা দিই নি। এই জিনিষ কখনো করা উচিত নয়। আমরা কমিটি করেছি, আমাদের লেভেলে একটা আছে তাতে আমি চেয়ারম্যান এবং সমস্ত পুলিশ সমিতি —আই. পি. এস. অফিসার থেকে আরম্ভ করে নিম্ন পুলিশ ওই কমিটিতে আছেন। ওই কমিটিতে

আমরা সবাই বসে আলোচনা করে ব্যবস্থা নিই। আপনারা যদি মনে করেন কেউ অন্যায় করছেন, কোন অফিসার যদি অন্যায় করে জানাবেন আমরা তার ব্যবস্থা নেবো। এইজন্য জেলায় জেলায় আমরা কমিটি করেছি। পোস্টার কিভাবে মারতে হবে, কিভাবে কাজ করতে হবে তা পুলিশকে জানতে হবে। যদি কেউ না মানতে চান তার বিরুদ্ধে আমরা কি করবো দেখবেন। আর যদি তিনি সাজা পান তার পেছনে দাঁড়াবেন না দয়া করে। আমরা জানি পুলিশে অনেক ত্রুটি আছে কিন্তু তা সত্বেও প্রশংসা পাওয়ার যোগ্য কারণ নির্বাচনের সময়ে তারা খুব ভালো কাজ করেছিল। ১৯৭৭ সালের পর থেকে এখানে যতগুলি নির্বাচন হয় এবং যে বন্যা, খরা হয়েছে সেখানে পুলিশ ওই মানুষদের মধ্যে থেকে তাদের সাহায্য করেছে। আপনাদের অভিজ্ঞতায় থাকা উচিত যে খরার সময়ে কিভাবে পুলিশ এগিয়ে এসেছিল, এটা কি প্রশংসার কথা নয়? তারপরে যেটা বললেন অর্থহীন কথা যে লেফট্‌ফ্রন্ট বাজেট। লেফট্‌ফ্রন্ট বাজেট আবার কি কথা। ভারত সরকারের যে রাজনৈতিক দল সরকার পরিচালন করেন, উপদেশ দেন তাহলে এক্ষেত্রে সেই পার্টির বাজেট হবে। যেমন কেন্দ্রে কংগ্রেস সরকার পরিচালিত সুতরাং সেটাও কংগ্রেস পার্টির পুলিশ বাজেট বলা হবে। আমরা সরকার পরিচালনা করি সুতরাং এটা লেফট্‌ ফ্রন্টের বাজেট বলা ঠিক নয়। আমাদের সরকারের পুলিশ বাজেট। তারপরে একই কথা বলা হল যে মাথাভারি পুলিশরাজ--কংগ্রেসী আমলে কি হয়েছিল একটু খুলে দেখুন না প্রসিডিংসটা। প্রসিডিংসগুলি খুলে দেখুন—১৯৭০ সাল, ১৯৭২ সালের পর থেকে ১৯৭৭ সাল অবধি এখানে কি হয়েছে তা লিপিবদ্ধ রয়েছে, দেখে নেবেন। আমরা তখন ছিলাম না, কংগ্রেস দলেরই অনেকেই বলেছিলেন সিদ্ধার্থ রায়কে তখন তিনি মুখ্যমন্ত্রী ছিলেন—আমাদের পুলিশ সিকিউরিটি দিতে হবে। কারণ কোন বামপন্থী-টন্থী লোক নয়, আমাদের দলেরই লোক আমাদের খুন করবে। আমরা এখানে আসতে পারবো না, কাজ করতে পারবো না, এ্যাসেম্বলীতে আসতে পারবো না, এসব লিপিবদ্ধ আছে, খুলে দেখুন। এখন এসব আর আপনাদের বলতে হয় নাকি? আমার তো মনে হয় বলতে হয় না। আপনাদের পুলিশের দরকার আছে কারণ কংগ্রেসের অফিস বাঁচাতে পুলিশের দরকার আছে। অমুক গ্রুপ, তমুক গ্রুপ ইত্যাদি, নিজেদের হাত থেকে নিজেদের বাঁচাতেই আপনাদের পুলিশের দরকার। একটি ঘটনার কথা আমি বলি—আমি এক ভদ্রলোককে জিজ্ঞাসা করলাম যে আপনি কংগ্রেসের সভাপতির নাম লেখান তাতে তিনি বললেন যদি কংগ্রেসের সভাপতি হতে হয় তাহলে ১২টি পাঞ্জাবির অর্ডার দিতে হবে কারণ একটার পর একটা তো ছিঁড়ে দেবে। আপনারা যে সমালোচনা করছেন আপনারা আপনাদের কার্য্যকলাপ বন্ধ

করুন। তারপরে যে বলা হয়েছে পোস্ট ইলেকশানে ৩৬, ৩৮, ১০০ বলা হয়েছে এগুলো ঠিক নয়। আমি প্রশ্নোত্তরের সময়ে বলেছি যে পোস্ট ইলেকশানে যে বলেছি তাতে ৩ জন মারা গেছে—দুজন কংগ্রেসের, একজন সি. পি. আই. (এমের) আর গ্রেপ্তার হয়েছে দুজন। তারপরে একজন কংগ্রেস এম. এল. এ. নাকি বললেন যে কসবা অঞ্চল থেকে সবাই পলাতক। আমি নিজে গিয়ে তদন্ত করেছিলাম প্রতিটি নাম ধরে তদন্ত করেছিলাম। কেউ পলাতক নেই। কিছু যারা পলাতক তাদের বিরুদ্ধে মামলা আছে। ক্রিমিন্যালস্ সব মামলা কাজেই পুলিশ খুঁজছে তাই কোথায় পালিয়ে গেছে। আরো একটু এগিয়ে দেখা গেল যে সবাই বহাল তবিয়তে আছে কোন পালানোর কিছু নেই।

[ 8-05—8-15 P.M. ]

এই তো কংগ্রেস, তারা সব তদন্ত করে আমার কাছে চিঠি লেখেন, মূল্যহীন সব তথ্য-কথাবার্তা দিয়ে। তারপর ওরা বলেছেন সেই পুরানো কথা—বাজেট নাকি অনেক বেড়েছে, আগে দুই কোটি ছিল, এখন ১৫ কোটি টাকা বেড়েছে। সব বাজেটেই বেড়েছে—কেন্দ্রে বাড়েনি, অন্য রাজ্যে বাড়েনি? এত বেড়েছে পুলিশ বাজেটে, কিসে বাড়ে, যেখানে বাড়া উচিৎ সেখানে অনেক সময় আমরা বাড়াতে পারি না। ওদের ঘরবাড়ী আরো করা দরকার, বিশেষ করে ওদের যানবাহন আরো দরকার। পুলিশ ষ্টেশন খুব বেশী হয় নি। গত দুই বছরে ১৬টা পুলিশ ষ্টেশন হয়েছে, আরো কিছু কিছু করার জন্য আমার কাছে আবেদন এসেছে, আরো একটা পুলিশ ফাঁড়ি করুন। সবগুলো আমরা সব সময় করে উঠতে পারি না। তারপর মাগ্‌গী ভাতা ডি. এ.-র জন্য ইত্যাদিতে অনেক টাকা লাগে, কে দায়ী তার জন্য—কেন্দ্রীয় সরকার দায়ী। ওদের নীতি দায়ী। কেন্দ্র ট্যাক্স বাড়াচ্ছেন, মুদ্রাস্ফীতি হচ্ছে, বারে বারে এইসব টাকা চলে যাচ্ছে সরকারী কর্মচারী ও পুলিশদের মাগ্‌গী ভাতা দেবার জন্য। সেটা কি আমাদের দায়িত্ব নাকি? কেন্দ্রীয় সরকারের দায়িত্ব এই কথাটা একবারও বললেন না। এত টাকা দিলাম—শুধু এই হিসাবই হচ্ছে, অবশ্য আমাদের এখান থেকে সেই হিসাবটা দিয়েছেন শচীনবাবু তার মধ্যে আমি যাচ্ছি না। আমার বক্তৃতার মধ্যেও এই হিসাব আছে—যে খুন-খারাপি, চুরি, ডাকাতি কোথায় কত বেড়েছে, সব আছে সেখানে। এই ব্যাপারে কোন তুলনাই হয় না, কংগ্রেসী রাজত্বের সঙ্গে—সেইসব আমি আবারও বলছি। সেইজন্য একজন কংগ্রেসী নেতা বলেছেন—নির্বাচনের সময় তিনি এইসব কথা বলে যান—এখানে পাঞ্জাবের থেকেও খারাপ অবস্থা। হ্যাঁ, দেখছি অবস্থাটা। এই সব ছেলেমানুষী-হাস্যকর কথার কোন জবাব দেবার প্রয়োজন হয় না। সেই জিনিষ আমরা দেখেছি। এই কথা ঠিক ৪১

পারসেন্ট ভোট তারা পেয়েছেন, এটা ভোট দাতাদের—আপনাদের যারা ভোট দিয়েছেন—বলেছি আপনারা একটু দেখবেন চিন্তা করে কাদের ভোট দিচ্ছেন আপনারা। আমি বলেছিলাম এবং একটি মিটিংয়ে বিবৃতি দিয়েছিলাম ওদের রাজত্ব যদি ফিরে আসে তাহলে এটা জঙ্গলের রাজত্ব শুধু নয়, অসভ্যতার বর্বরতার রাজত্ব চলবে। যা আমরা ১৯৭০-৭২ সালে দেখেছি। ধরুন, আমাদের এখানে যদি দুটি মানুষ এখন গ্রেপ্তার হয় তাহলে কোনটা ঠিক কোনটা বেঠিক সেটা আদালতে ঠিক হয়। কংগ্রেসী আমলে হোত? যখন ১১ শত লোক আমাদের খুন হয়েছিল তখন একটিও মামলা হয়নি। কাজেই আমি আবার বলি লজ্জার কথা ওদের কি শোনাব, শুনিয়ে লাভ নেই। এইগুলি চিন্তা করবেন। এখানে একজন বলেছেন আরো কয়েকটি পুলিশ ষ্টেশন হওয়া দরকার; সুন্দরবনে সেখানে যোগাযোগ হওয়া কঠিন, আমাদের প্রস্তাব আছে, তবে টাকা-পয়সার অভাব সেইগুলি করতে হবে, ব্যবস্থা করা দরকার। আমি বিশেষ করে বিরোধী দলকে বলব এই কথাটা যে, আপনারা একটু আইন-শৃঙ্খলার দিকে নজর দিন না, নিজেদের মধ্যে নজর দিন না—আপনাদের মধ্যে যেন মারামারি না হয়, এতে তো মানুষ দিশেহারা হয়ে যায়। এসব কি হচ্ছে; এসব তো অন্য জায়গায়ও ছড়ায়, এই জিনিষটা আমরা দেখেছি। আমরা জানি, কংগ্রেসের পার্টি নেই, তবুও তো আপনারা একসঙ্গে আছেন, ভোটাভুটি পেয়েছেন, কিছু করুন না। নিজেদের মধ্যে শৃঙ্খলাটা ফিরিয়ে আনুন। যাতে সমাজবিরোধী কার্য্যকলাপের মধ্যে লিপ্ত না হন যাতে আপনাদের মধ্যে মারদাঙ্গা না হয়, যাতে আমার পুলিশ অন্য কাজে চুরি-ডাকাতি বন্ধের কাজে যেতে পারে। আপনাদের ওখানে যাবে কেন? আপনাদের ওখানে দাঙ্গা-হাঙ্গামায় কে কাকে মারছে, কে বোমা ফেলছে, শক্তি ক্ষয় হচ্ছে—পুলিশ পাঠান। তারপর ধরুন এমন সব জিনিষ হচ্ছে এগুলি আগে দেখিনি—কি একটা লোন মেলা শুরু হয়েছে, সেখানে কালকে না কবে একটা লোক মারা গিয়েছে। এই যে লোন মেলা হচ্ছে, কার সঙ্গে পরামর্শ করে কে করছে কেউ জানে না। এবং সেখানে লাইন করে লোক দাঁড়াচ্ছে। গরীব মানুষ যদি কিছু টাকা পাওয়া যায় ভালই তো। আমরা বারে বারে বলেছি কেন্দ্রকে—এইসব করবেন না। দরকার হলে আমাদের সঙ্গে পরামর্শ করে কোথায় কি করতে হবে করুন। বেনিফিসিয়ারী কারা হবে, কে আইডেন্টিফাইড করবে, এসব সেখানে করারও কোন রকম ব্যবস্থা নেই। একটা অরাজকতা এইসব লোন মেলা করে, করে দিয়েছেন। বিশেষ করে কংগ্রেসীরা জড়িত।

(এ ভয়েস: আরো হবে।)

হ্যাঁ, আরো হবে, ওরা বলছেন, ওরাই জড়িত। সেইজন্য আমায় পুলিশ ফাঁড়ি

কিছু করতে হবে, পুলিশের কিছু ব্যবস্থা করতে হবে। এই অরাজকতা সৃষ্টি করতে দেব না ; এ বিষয়ে কোন সন্দেহ নেই।

তারপর নির্দিষ্ট যে কয়েকটি কথা বলা হয়েছে তার মধ্যে যাচ্ছি না। শেষে একটা কথা বলবো, হাসানুজ্জামান যিনি মুসলীম লীগ করেন তিনি নিজেকে মুসলমানদের একমাত্র প্রতিনিধি বলে মনে করেন। আমরাও মুসলমানদের প্রতিনিধিত্ব করি, কংগ্রেসরাও করেন। আপনি একটু ভেবে দেখুন যেটা হচ্ছে Failure of the Government to curb the activities of the Viswa Hindu Parisad, the RSS and their political alies in West Bengal. What about the Zamaiti Islam ? মুসলমান বলে তাদের কথা বলা যাবে না। ওদের মধ্যে যারা ধর্মপ্রচার করে যাচ্ছে, ভাগ এনে দিচ্ছে হিন্দু মুসলমানের মধ্যে তাদের কথা বলা যাবে না। জামায়েত ইসলামের মত আরো এই রকম সংগঠন গড়ে উঠছে। আমরা দেশকে ঐক্যবদ্ধ রাখতে চাই সেখানে কি ভয়ঙ্কর অবস্থা ভারতবর্ষের সেটা একটু চিন্তা করুন। অর্থনীতি বাদ দিন, দেশ তো আর এক থাকছে না। সেজন্য বলছি আরও একটু সোবার হতে হবে। পুলিশের মধ্যে ত্রুটিগুলি আমাদের বার করতে হবে। রাজনীতি-বিদদের মধ্যেও তো ত্রুটি আছে। দিল্লীতে কামান বন্দুক কেনা নিয়ে যে দুর্নীতি চলছে সেটা আপনারা দেখুন। রাজনীতিবিদদের মধ্যে হ'লে পুলিশের মধ্যে সেটা হবে না। পুলিশকে তো আমরা উত্তরাধিকারসূত্রে পেয়েছি। উত্তরপ্রদেশের পি এস সি যে অবস্থা করলো তাতে তো এক তরফা গুলি করার মত অবস্থা সেখানে হয়নি। কঠিন একটা অবস্থার মধ্যে দিয়ে আমাদের কাজ করতে হচ্ছে। আমাদের মত ওদেরও শিক্ষিত করে তুলতে হবে। ওদের মধ্যেও সাম্প্রদায়িকতা আছে, কিন্তু আমরা তাদের বলেছি যে মুহূর্তে আপনি ইউনিফর্ম পরবেন তখনই আপনাকে ঐ কথা ভুলে যেতে হবে। সমস্ত কাট মোশানের বিরোধিতা করে আমি শেষ করছি।

**মিঃ স্পীকার :** ভোটিং-এর জন্য সময় লাগবে বলে ১০ মিনিট সময় বাড়িয়ে দিলাম।

**Mr. Speaker :** I now put to vote all the Cut Motions except Cut Motions No. 1 to 3, 6, 14, 16, 18, 21 and 24 on which I understand Division will be demanded.

The Motions (Cut Motions No. 4 to 5, 7 to 13, 15, 17, 19, 20, 22, 23, 25, 26, 27) that the Amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

[8-15—8-21 P. M.]

(A) The cut motion nos. (6) of Shri Apurba Lal Majumder, (14 and 16) of Shri Saugata Roy, (18) of Shri Prabuddha Laha, (21) of Shri Sultan Ahmed, were then put to vote and a Division taken place with the following results :

AYES

Abdus Sattar, Shri
Bandyopadhyay, Shri Sudip
Banerjee, Shri Ambika
Banerjee, Shri Mrityunjay
Bapuli, Shri Satya Ranjan
Basu, Dr. Hoimi
Basu, Shri Supriya
Basu Mallick, Shri Suhrid
Bhunia, Dr. Manas
Chattopadhyay, Shri Debi Prasad
Chowdhury, Shri Nurul Islam
Gyan Singh Sohanpal, Shri
Hassanuzzaman, Shri A. K. M
Khaitan, Shri Rajesh
Majumdar, Shri Apurbalal
Mannan Hossain, Shri
Naskar, Shri Gobinda Chandra
Poddar, Shri Deokinandan
Roy, Dr. Sudipta
Roy, Sougato

NOES

Abdul Bari, Shri Md.
Abul Basar, Shri
Abdur Razzak Molla, Dr.
Abdur Rezzak Molla, Shri
Abdus Sobhan Gazi, Shri
Abdul Hasant Khan, Shri
Adak, Shri Kashinath
Adak, Shri Nitai Charan
Anisur Rahaman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bagchi, Shri Surajit Swaran
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Lakhan
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu, Shri Sibram
Basu, Shri Subhas
Bauri, Shri Gobinda
Bera, Shrimati Chhaya
Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharya, Shri Satya Pada
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Bora, Shri Badan
Bose, Shri Nirmal Kumar
Bouri, Shri Nabani
Chaki, Shri Swadesh
Chakrabarty, Shri Ajit
Chakraborti, Shri Subhas
Chakrabortty, Shri Umapati
Chakraborty, Shri Gour
Chakraborty, Shri Surya
Chanda, Dr. Dipak
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sadhan
Choudhuri, Shri Biswanath
Choudhuri, Shri Subodh
Choudhuri, Shri Subhendu
Chowdhury, Shri Benoy Krishna

Das, Shri Bidyut
Das, Shri Jagadish Chandra
Das, Shri Paresh Nath
Das Gupta, Shrimati Arati
Das Mahapatra,
Shri Kamakshyanandan
Dey, Shri Lakshmi Kanta
Dey, Shri Partha
Dutta, Dr. Gouripada
Ghatak, Shri Santi Ranjan
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shrimati Minati
Ghosh, Shri Satyendranath
Ghosh, Shri Susanta
Giri, Shri Sudhir Kumar
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Halder, Shri Krishna Chandra
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Joarder, Shri Dinesh
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Kar, Shri Ramsankar
Kisku, Shri Laksmi Ram
Kisku, Shri Upendra
Koley, Shri Barindra Nath
Kunar, Shri Himansu
Kundu, Shri Gour Chandra
Let, Shri Dhirendra
M. Ansaruddin, Shri
Mahato, Shri Bindeswar
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Raicharan
Maji, Shri Pannalal
Malakar, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mallick, Shri Siba Prasad
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mazumdar, Shri Dilip Kumar
Mirza, Shri Syed Nawab Jani
Mitra, Shri Biswanath
Mohammad Faraque Azam, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Biswanath
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sailendra Nath
Mondal, Shri Sudhansu Sekhar
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Manabendra
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Maheswar
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Patra, Shri Amiya
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Rai, Shri Mohan Singh
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra

Roy, Shri Hemanta
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tapan
Roy Barman, Shri Khitibhusan
Saren, Shri Ananta
Sarkar, Shri Narayan Chandra
Sarkar, Shri Sailen
Sayed Md. Masil, Shri
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Gupta, Shrimati Kamal
Sinha, Shri Khagendra
Sinha, Shri Santosh Kumar
Sur, Shri Prasanta Kumar
Touob Ali, Shri

ABSTENTIONS

Shri Prabodh Purkait
Shri Deba Prasad Sarkar
Shri Bhadreswar Mondal

The Ayes being 20 and the Nos. 140, the motions were lost.

(B) The cut motion 1, 2, 3 tabled by Shri Deba Prasad Sarkar were then put to vote and a Division on place with the following results :

AYES

Purkait, Shri Prabodh
Sarkar, Shri Deba Prasad

NOES

Abdul Bari, Shri Md.
Abul Basar, Shri
Abdur Razzak Molla, Dr.
Abdur Rezzak Molla, Shri
Abdus Sobhan Gazi, Shri
Abdul Hasant Khan, Shri
Adak, Shri Kashinath
Adak, Shri Nitai Charan
Anisur Rahaman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bagchi, Shri Surajit Swaran
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Lakhan
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu, Shri Sibram
Basu, Shri Subhas
Bauri, Shri Gobinda
Bera, Shrimati Chhaya
Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Bora, Shri Badan
Bose, Shri Nirmal Kumar
Bouri, Shri Nabani
Chaki, Shri Swadesh
Chakrabarty, Shri Ajit
Chakraborti, Shri Subhas
Chakraborty, Shri Umapati
Chakraborty, Shri Gour
Chakraborty, Shri Surya
Chanda, Dr. Dipak
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sadhan
Choudhuri, Shri Biswanath
Choudhuri, Shri Subodh
Choudhuri, Shri Subhendu
Chowdhury, Shri Benoy Krishna
Das, Shri Bidyut

Das, Shri Jagadish Chandra
Das, Shri Paresh Nath
Das Gupta, Shrimati Arati
Das Mahapatra, Shri Kamakshyanandan
Dey, Shri Lakshmi Kanta
Dey, Shri Partha
Dutta, Dr. Gouripada
Ghatak, Shri Santi Ranjan
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Srimati Minati
Ghosh, Shri Satyendranath
Ghosh, Shri Susanta
Giri, Shri Sudhir Kumar
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Halder, Shri Krishna Chandra
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Joarder, Shri Dinesh
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Kar, Shri Ramsankar
Kisku, Shri Laksmi Ram
Kisku, Shri Upendra
Kunar, Shri Himansu
Kundu, Shri Gour Chandra
Let, Shri Dhirendra
M. Ansaruddin, Shri
Mahato, Shri Bindeswar
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Raicharan
Maji, Shri Pannalal
Malakar, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mallick, Shri Siba Prasad
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mazumdar, Shri Dilip Kumar
Mirza, Shri Syed Nawab Jani
Mitra, Shri Biswanath
Mohammad Faraque Azam, Shri
Mohanta, Shri Madhabendu
Majumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sailendra Nath
Mondal, Shri Sudhansu Sekhar
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Manabendra
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Maheswar
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Patra, Shri Amiya
Phodikar, Shri Prasanta Kumar
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Rai, Shri Mohan Singh
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta

Roy, Shri Sada Kanta
Roy, Shri Tapan
Roy Barman, Shri Khitibhusan
Saren, Shri Ananta
Sarkar, Shri Nayan Chandra
Sarkar, Shri Sailen
Sayed Md. Masih, Shri
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Gupta, Shrimati Kamal
Sinha, Shri Khagendra
Sinha, Shri Santosh Kumar
Sur, Shri Prasanta Kumar
Touob Ali, Shri

The Ayes being 2, and the Nos. 140, the motions were lost.

(C) The cut motion no. 24, in the name of Shri A. K. M. Hassan Uzzaman, was then put to vote and a Division taken place with the following results :

AYES

Banerjee, Shri Mrityunjay
Hassanuzzaman, Shri A. K. M.
Majumdar, Shri Apurbalal

NOES

Abdul Bari, Shri Md.
Abul Basar, Shri
Abdur Razzak Molla, Dr.
Abdur Rezzak Molla, Shri
Abdus Sobhan Gazi, Shri
Abdul Hasant Khan, Shri
Adak, Shri Kashinath
Adak, Shri Nitai Charan
Anisur Rahaman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bagchi, Shri Surajit Swaran
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Lakhan
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu, Shri Sibram
Basu, Shri Subhas
Bauri, Shri Gobinda
Bera, Shrimati Chhaya
Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Bora, Shri Badan
Bose, Shri Nirmal Kumar
Bouri, Shri Nabani
Chaki, Shri Swadesh
Chakrabarty, Shri Ajit
Chakraborti, Shri Subhas
Chakrabortty, Shri Umapati
Chakraborty, Shri Gour
Chakraborty, Shri Surya
Chanda, Dr. Dipak
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sadhan
Choudhuri, Shri Biswanath
Choudhri, Shri Subodh
Choudhuri, Shri Subhendu
Chowdhury, Shri Benoy Krishna
Das, Shri Bidyut
Das, Shri Jagadish Chandra
Das, Shri Paresh Nath
Das Gupta, Shrimati Arati
Dey, Shri Lakshmi Kanta

Dey, Shri Partha
Dutta, Dr. Gouripada
Ghatak, Shri Santi Ranjan
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shrimati Minati
Ghosh, Shri Satyendranath
Ghosh, Shri Susanta
Giri, Shri Sudhir Kumar
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Halder, Shri Krishna Chandra
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Joarder, Shri Dinesh
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Kar, Shri Ramsankar
Kisku, Shri Laksmi Ram
Kisku, Shri Upendra
Koley, Shri Barindra Nath
Kunar, Shri Himansu
Kundu, Shri Gour Chandra
Let, Shri Dhirendra
M. Ansaruddin, Shri
Mahato, Shri Bindeswar
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Raicharan
Maji, Shri Pannalal
Malik, Shri Sreedhar
Mallick, Shri Siba Prasad
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mazumdar, Shri Dilip Kumar
Mirza, Shri Syed Nawab Jani
Mitra, Shri Biswanath
Mohammad Faraque Azam, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sailendra Nath
Mondal, Shri Sudhansu Sekhar
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Manabendra
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Maheswar
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Patra, Shri Amiya
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Rai, Shri Mohan Singh
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shi Hemanta
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tapan
Roy Barman, Shri Khitibhusan
Saren, Shri Ananta
Sarkar, Shri Nayan Chandra
Sarkar, Shri Sailen
Sayed Md. Masih, Shri

Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Gupta, Shrimati Kamal
Sinha, Shri Khagendra
Sinha, Shri Santosh Kumar
Sur, Shri Prasanta Kumar
Touob Ali, Shri

ABSTENTIONS

Shri Prabodh Purkait
Shri D. P. Sarkar

The Ayes being 3, and the Nos. 138, the motion was.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 179,25,26,000 (Rupees one hundred seventy nine crores, twenty five lakhs and twenty six thousand) only be granted for expenditure under Demand No. 21, Major Head "2055-Police" for the year 1987-88.

(This is inclusive of Rs. 59,75,10,0000/- only already voted on account in March 1987.) was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 8-21 P. M. till 1 P. M. on Thursday, the 17th June, 1987 at the Assemb'y House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Caloutta, on Wednes day, the 17th June 1987 at 1 p.m.

**Present**

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair 18 Ministers, 6 Ministers of State and 211 Members.

**Starred held qutstions again which oral answer givien.**

[ 1-P.M—1-10 P. M. ]

**Mr. Speaker :** The question hour will continue upto 1·45 P.M. Then we will adjourn the House upto 2 P. M.

## তমলুক মাষ্টার প্ল্যান

৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৯।) **শ্রীসুরজিৎশরণ বাগচী ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তমলুক মাস্টার প্ল্যান রূপায়ণের জন্য কেন্দ্রীয় সরকার কোনও আর্থিক অনুদান বা সাহায্য করার প্রতিশ্রুতি দিয়েছেন কি ;

(খ) দিয়ে থাকলে তার পরিমাণ কত ; এবং

(গ) না দিয়ে থাকলে, কেন্দ্রীয় সরকার তার কোনও কারণ দেখিয়েছেন কি ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

ক) না।

খ) প্রশ্ন ওঠে না।

গ) না।

**শ্রীসুরজিৎশরণ বাগচী :** তমলুক মাষ্টার প্ল্যান পঞ্চবার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত কিনা এবং কোন্ পঞ্চবার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত, জানাবেন ?

**শ্রীদেবব্রত বন্দোপাধ্যায় :** আপনি প্রথম যে প্রশ্নটি করেছিলেন তাতে বলেছিলেন কেন্দ্রীয় সরকারের কোন টাকা এর মধ্যে আছে কিনা আমাদের এই পঞ্চবার্ষিকী পরিকল্পনার প্ল্যান প্রভিসনে রাজ্য সরকারের বরাদ্দকৃত দফাওয়ারী প্রাপ্য —টেকনিক্যালি একে প্ল্যান প্রভিসন বলে, তাতে এই প্রকল্প চলছে ৮ কোটি ৪৮ লক্ষ টাকার এবং এই বছর সেখানে ২৫ লক্ষ টাকা বরাদ্দ আছে। কিছু কাজ শুরু হয়েছে, ৫ বছরের মধ্যে শেষ হবে।

**শ্রীসুরজিৎশরণ বাগচী :** পঞ্চবার্ষিকী পরিকল্পনার অঙ্গ হিসাবে আমরা কি কেন্দ্রীয় সরকারের কাছে এই বাবদ কিছু চেয়েছি ?

**শ্রীদেবব্রত বন্দোপাধ্যায় :** আমরা চেয়েছি, এখন পর্যন্ত কিছু পাই নি। সেই জন্য আমরা আমাদের প্ল্যান প্রভিসনে খরচ করে যাচ্ছি। ৮ কোটি ৪৮ লক্ষ টাকা আমরা খরচ করব।

**ডাঃ মানস ভূঞ্যা :** মাননীয় সেচ মন্ত্রী মহাশয় বললেন উনি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোন আর্থিক সাহায্য পান নি। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে চলতি সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে পশ্চিমবংগ সরকার যে টাকা দিয়েছেন তার মধ্যে তমলুক মাষ্টার প্ল্যানে কত টাকা খরচ করবেন সেটার নির্ধারণ কেন্দ্রীয় সরকার করে দেবেন, না রাজ্য সরকার করবেন ?

**শ্রীদেবব্রত বন্দোপাধ্যায় :** টাকা দেন নি, প্রথম কথা। দ্বিতীয় কথা হল, আপনি নোটিশ দিলে বলতে পারব, কেন্দ্রীয় সরকার কোন্ কোন্ পরিকল্পনায় দিচ্ছেন, কোন্ কোন্ গুলিতে ওয়াটার কমিশন রয়েছে, প্ল্যানিং কমিশন রয়েছে। এই প্ল্যান কেন্দ্রীয় সরকারের মধ্যে নেই।

**Proposal to protect the bank of the Dwarakeshwar at Bankura**

***84.** ( Admitted question No. *191. ) **Shri PARTHA DE :**···Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) whether Government has any proposal to protect the right bank of the Dwarakeshwar at Rajagram, Bankura and Patakola and left bank at Banki village under Bankura police-station ; and

(b) if so, when the work is going to be undertaken ?

**Shri Debabrata Bandyopadhyay :** (a) Yes.

(b) The schemes are now in the formulation stage. They can be taken up after technical and administrative approval.

**শ্রীপার্থ দে :** আমি ৩টি জায়গার নাম উল্লেখ করে প্রশ্নটি করেছি। এই কাজগুলি যখন শুরু হবে তখন ৩টির কাজই কি এক সঙ্গে শুরু হবে, না, এক, দুই, তিন করে হবে ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এক সঙ্গেই শুরু হবে।

**শ্রীপার্থ দে :** অনুরূপ আরো কিছু কিছু স্থান আছে যেখানে এই ধরণের নদীর পাড় ভেঙ্গে পড়ছে। এই সম্পর্কে আপনাকে যদি অবগত করা যায় তাহলে আপনি কি ব্যবস্থা নেবেন ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমার নজরে ইতিমধ্যেই কিছু এসেছে। মাননীয় সদস্য যদি সেগুলি আমাকে জানান তাহলে আমি নিশ্চয় ব্যবস্থা নেবার চেষ্টা করব।

**শ্রীবিমলকান্তি বসু :** যে সমস্ত স্কীমগুলি এখানে উল্লেখ করা হয়েছে সেগুলি স্যাংসানের ক্ষেত্রে বি. টি. সি. র মাধ্যমে আসতে হবে কিনা, বলবেন ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ঠিকই, যেমন বি. টি. সি থেকে আসতে হবে, তেমনি আমাদের চীফ্ ইঞ্জিনিয়ার টেকনিক্যাল কমিটিতে আছেন তার মধ্যেও আসতে হবে, তারপর ফাইন্যালি এ্যাডমিনিস্ট্রেটিভ এ্যাপ্রুভ্যাল দেওয়া হয়।

## মেদিনীপুর জেলায় পানিপারুলের "সাইকোনে" জল নিষ্কাশন ব্যাহত

*৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *২১০।) **শ্রীপ্রবোধচন্দ্র সিংহ :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় তুবদা বেসিন প্রকল্পের অন্তর্গত পানিপারুলে অবস্থিত "সাইকোনে" কোন ফাটল বা জল নিষ্কাশনে কোন অসুবিধার বিষয়ে সরকার অবহিত আছেন কিনা ; এবং

(খ) থাকিলে, উক্ত বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ক) না। 'সাইফোনে'র ভিতর সামান্য পলি থাকিতে পারে এবং ইহা পরীক্ষা করিয়া দেখা হইতেছে।

খ) পলি থাকিলে তাহা পরিষ্কার করা হইবে।

**শ্রীপ্রবোধচন্দ্র সিনহা :** মাননীয় মন্ত্রীমহাশয় আমি যে প্রশ্ন করেছি তাতে ফাটলের একটা ব্যাপার আছে। সাইফোন মানে দুটি ক্যানেল কে ক্রশ করছে। সেখানে সাইফোনে যে ফাটল আছে অর্থাৎ আপার ক্যানেল-এর জল ঐ সাইফোনের মধ্যে প্রবেশ করছে। মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, এটা রিপেয়ার করার জন্য কোন নির্দেশ দেবেন কি ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমার কাছে যে রিপোর্ট আছে তাতে সাইফোনে কোন ফাটল দেখা যায়নি। ফাটল থাকলে নিশ্চয় মেরামতের প্রশ্ন আসবে। আপনি যদি কংক্রিট কোন রিপোর্ট দিতে পারেন আমি ইঞ্জিনিয়ারদের দিয়ে মেরামত করার চেষ্টা করবো।

**শ্রীপ্রবোধচন্দ্র সিনহা :** সম্প্রতি সেখানে পলি নিষ্কাশনের ব্যবস্থা হচ্ছে বলে শুনেছি। সাইফোনের পরে রামনগর থানাতে যে ক্যানেলটা গিয়েছে সেখানে বিস্তৃর্ন একটি বালিয়াড়ি আছে। ১৯৭১ সালে ক্যানেলটি হয়েছিল কিন্তু তারপর এই ১৭/১৮ বছরে কোন সংস্কার হয়নি। সেখানে বালি জমে মুখটা অবরুদ্ধ করে দিয়েছে। সাইফোনটা নয়, সাইফোনের সামনে ক্যানেলের মুখটা পরিষ্কার করার জন্য কোন নির্দেশ দেবেন কি ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ইতিমধ্যেই নির্দেশ দেওয়া হয়েছে।

## কেলেঘাই নদীর বন্যা নিয়ন্ত্রণে কেন্দ্রের সাহায্য

*৯৩। ( অনুমোদিত প্রশ্ন নং *৬৯৪। ) **শ্রীকামাখ্যানন্দন দাসমহাপাত্র :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কেলেঘাই নদীর বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনার অসম্পূর্ণ কাজ সমাপ্ত করার জন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে টাকা দিয়াছিলেন ; এবং

(খ) সত্য হইলে, উক্ত টাকা কেন্দ্রীয় সরকারের নিকট ফেরত গিয়াছে কি ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়** ক) না, কেন্দ্রীয় সরকার এ বাবদে রাজ্য সরকারকে পরিকল্পনা বহির্ভূত কোনও অর্থ দেন নাই।

খ) প্রশ্ন উঠে না।

**শ্রীকামাখ্যানন্দন দাসমহাপাত্র :** মাননীয় মন্ত্রীমহাশয় তাঁর জবাবে বললেন যে পরিকল্পনা বহির্ভূত কোন অর্থ এই বাবদ কেন্দ্রীয় সরকার দেন নি। সামগ্রিক পরিকল্পনার জন্য যে অর্থ কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন সেই অর্থের কোন অংশ কেলেঘাই বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনার অসম্পূর্ণ কাজকে সপূর্ণ করার জন্য রাজ্যসরকার বরাদ্দ করেছিলেন কি ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় :** সমস্ত পরিকল্পনাটির জন্য ৫৩৪ লক্ষ টাকা এষ্টিমেটেড কষ্ট হয় ১৯৭৩ সালে এবং ১৯৮১ সাল পর্য্যন্ত ৫৩৮ লক্ষ টাকা খরচ হয়। তারপর দেখা গিয়েছে কিছু এ্যাডিশন্যাল ওয়ার্ক বাকি আছে এবং একটা কমপ্রিহেনসিভ বেনিফিট পাবার জন্য একটা ইনট্রিগ্রেটেড পরিকল্পনা করা হয়েছে। আপনারা যদি চান তাহলে আমি তার স্যালিয়েণ্ট ফিচারস—কোন কোন কাজগুলি আমরা ধরবো সেটা আপনাদের অবগতির জন্য জানাতে পারি। এক নং হচ্ছে, Re-excavation or resuseitation of keleghai river প্রায় ১ লক্ষ ২৭ হাজার ফিট রিসাসটেসান করার জন্য বা সংস্কার করার জন্য রি-এক্সকাভেসান ফ্রম লাঙ্গলকাটি টু আমড়াখালি Construotion of embankment from Dehati to Bhakrabad construction of marginal embankment on the right bank of river Baghai এটার জন্য আরো ৮কোটি ১০ লক্ষ টাকার একটি পরিকল্পনা তৈরী হয়েছে, Which is under examination.

**শ্রীকামাখ্যানন্দন দাসমহাপাত্র :** মাননীয় মন্ত্রীমহাশয়ের জবাব থেকে আমরা জেনেছি যে নির্দিষ্টভাবে কেলেঘাই-এর পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সরকার কোন অর্থ বরাদ্দ করেন নি। মাননীয় মন্ত্রীমহাশয় কি অবগত আছেন যে, গত বছর কেলেঘাই-এর বিধ্বংসী বন্যার পর অন্যতম কেন্দ্রীয় মন্ত্রী শ্রীঅজিত পাঁজা মহাশয়, তিনি বিবৃতি

দিয়ে বলেছিলেন, কেলেঘাই-এর বন্যা নিয়ন্ত্রনের অসম্পুর্ণ কাজকে সম্পূর্ণ করার জন্য কেন্দ্রীয় সরকার রাজ্যসরকারকে যে অর্থ দিয়েছিলেন রাজ্যসরকার সেই অর্থ খরচ করতে না পারার জন্য ফেরত গিয়েছে। মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় মন্ত্রীর এই বিবৃতি সত্য কিনা ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** শ্রীঅজিত পাঁজা মহাশয় এই যা বলেছিলেন, আমার দপ্তর থেকে তাঁকে চিঠি পাঠানো হয়েছিল এই বলে যে এটার কোন ভিত্তি নেই। তারপর ৮ কোটি ১০ লক্ষ টাকা খরচ করার আমরা একটা এষ্টিমেট করি।

[ 1-10 – 1-20 P.M. ]

**শ্রীদেবপ্রসাদ সরকারঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই কেলেঘাই নদী সংস্কারের যে কথা বললেন, ৮ কোটি কত লক্ষ টাকার পরিকল্পনা হুইচ ইজ আণ্ডার একজামিনেশান, আমার প্রশ্ন হচ্ছে গত বছর যে বিধ্বংসী বন্যা হয়ে গেল কেলেঘাই নদীর জন্য এবং নাগরা কাটা থেকে যে অংশের কথা বলেছেন যে শেষ অংশটা যেটার নদীগর্ভ উঁচু হয়ে গেছে এবং তাতে মারাত্মক অবস্থার সৃষ্টি হয়েছে। আপনি বলেছেন যে এটা আণ্ডার একজামিনেশান অর্থাৎ খানিকটা লং টার্ম হয়ে যাচ্ছে। আগামী বর্ষায় আবার যাতে বিপদ না হয় তার জন্য আশু কোন ব্যবস্থা নিচ্ছেন কিনা ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় সদস্যের উদ্বেগের যথেষ্ট কারণ আছে আমিও খবর পেয়েছি এবং বাজেট বরাদ্দের সময়ে প্রশ্নে উল্লেখ করা হয়েছিল। আমি ইতিমধ্যে কিছু করা যায় কি না চিন্তা করেছি এবং কিছু কিছু নির্দেশ দেবার চেষ্টা করছি।

**শ্রীপ্রশান্ত কুমার প্রধানঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে কোন টাকা ফেরত যায়নি। ১৯৬৮ সালের পরে পরপর ৩টি ফেজে কাজ হয়েছিল। এখনও কেলেঘাই পরিকল্পনার কাজের জন্য যারা মাঠ দিয়েছে তারা কমপেনসেশান পাননি। এই থার্ড ফেজেও কোন কাজ হয়নি। এই ব্যাপারে আপনার কাছে কোন খবর আছে ? নদীর বেড বেড়ে গেছে সেটা কাটার কথা। বাঁকড়া থেকে নাগরা কাটা পর্যন্ত চাষের জন্য যদি বড় বাঁধ দেওয়া না হয় তাহলে আগামী বর্ষায় জল উপচে

পড়বে সেটা কোন মতেই আটকানো যাবে না। এর সঙ্গে যুক্ত হচ্ছে স্পিল এরিয়া তৈরী করা। এটার কি কোন পরিকল্পনা আছে?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়:** আপনি নির্দিষ্ট প্রস্তাব দেবেন, আমি জবাব দিয়ে দেব।

**ডঃ মানস ভূঞ্যা:** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি উদ্বেগের কথা বলেছেন। আমরাও বাজেটে বলেছিলাম। এখনই কেলেঘাইয়ের যা অবস্থা তাতে নদীর জল উঠে পরিপূর্ণ হয়েছে এবং প্রায় ৩৪টি মৌজায় জল উপচে পড়েছে। সমস্ত স্লুইস গেটগুলি ভেঙ্গে পড়েছে। পটাশ পুরের দিকে কিছু কিছু বাঁধের মাটি খসে পড়েছে এবং সবংয়ের বিস্তীর্ণ এলাকায় নদী বাঁধ এখনই হা হয়ে গেছে। কাজেই আপনি দয়া করে জানাবেন যে আপনার দপ্তর থেকে এই মাটি কেটে বাঁধ রক্ষার কাজ কবে থেকে শুরু হবে?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়:** আপনারা এই ব্যাপারে আমার দৃষ্টি আকর্ষণ করেছেন, আমি আগামী জুলাই মাসে এই ব্যাপারে আপনাদের সঙ্গে নিয়ে যাচ্ছি এবং সেখানে কাজ শুরু করার চেষ্টা করবো।

**শ্রীরাইচরন মাঝী:** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে পরিকল্পনা বহির্ভূত কোন টাকা আপনি পাননি। নির্বাচনের সময়ে প্রধান মন্ত্রী এখানে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে হাজার ৭ কোটি টাকা দিয়ে গেছেন। সেই হাজার ৭ কোটি টাকা থেকে আপনার দপ্তর কোন টাকা পেয়েছেন কি না জানাবেন কি?

(নো রিপ্লাই)

## সেচ দপ্তরের নিয়ন্ত্রণাধীন কলিকাতার ড্রেনেজ ক্যানেল

*৪৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩।) **শ্রীসুমন্তকুমার হীরা:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতার ড্রেনেজ ক্যানালের মধ্যে কোন্ কোন্‌টি সেচ দপ্তরের নিয়ন্ত্রণাধীন; এবং

(খ) উক্ত ক্যানাল অঞ্চলে সেচ দপ্তরের জমিতে বে-আইনী কোন বাড়ীঘর গড়ে ওঠার সংবাদ সরকারের কাছে আছে কি ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

ক) ১) বাগজোলা খাল
২) নিউকাট ক্যানেল
৩) সার্কুলার ক্যানেল
৪) ভাঙ্গর কাটা খাল
৫) টালিস্ নালা
৬) কেষ্টপুর খাল
৭) ক্যাওড়া পুকুর খাল
৮) বেলেঘাটা খাল
৯) ষ্টর্মওয়াটার ফ্লো চ্যানেল
১০) ড্রাই ওয়েদার ফ্লো চ্যানেল
১১) টালিগঞ্জ পঞ্চান্নগ্রাম খাল

(খ) হ্যাঁ, আছে।

**শ্রীসুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে ঐ বেলেঘাটা খাল দিয়ে জব চার্ণকের আমলে কমলা লেবু আসতো ছাতক থেকে। ঐ বেলেঘাটা খালের থেকে শিয়ালদার দিকে এগিয়ে এসে একটা জায়গা আছে যেটাকে অরেঞ্জ সুরা বলে। সেই অরেঞ্জ সুরায় অনেক জমি অকেজো হয়ে পড়ে আছে। সেখানে কিছু সমাজ বিরোধী কংগ্রেস দলভুক্ত ব্যক্তি সেটাকে ভরাট করে ব্যবসা করার জন্য কারখানা বানিয়েছে এবং গ্যারেজ বানিয়ে ভাড়া দিয়েছে। এই ব্যাপারটা আপনি জানেন কি না এবং তাদের এভিকশান করার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করবেন কি জানাবেন ?

**শ্রীদেবব্রত বন্দোপাধ্যায় :** আপনি যেটা বললেন পামার বাজার থেকে পাগলা ডাঙ্গা পর্যন্ত আমাদের সেচ দপ্তর থেকে ৬৮ চেন পরিমিত জায়গায় সেখানে ব্যাপক ভাবে এ্যান্টিসোশালরা দখল ক'রে বসেছিলো। গত এপ্রিল মাসে পৌরসভা, কলকাতা পুলিশ এবং আমার দপ্তর মিলে তাদের উচ্ছেদ করেছিলাম। আবার তারা বসেছে, পুনরায় তাদের উচ্ছেদ করার ব্যবস্থা হচ্ছে।

**শ্রীসুমন্ত কুমার হীরা ঃ** মন্ত্রী মহাশয় যেটা বললেন, সেটা উচ্ছেদ করেছেন খাল ধারে যারা ছিল। তার বাইরে মনসা বাজারের গায়ে অরেঞ্জ সুরার প্রায় ২৫ একরের কাছা কাছি জমি, পার কাঠা যেখানে দুই লক্ষ টাকা দাম, সেই জমি কংগ্রেসের একজন কুখ্যাত ব্যক্তি দখল করে, কারখানা তৈরি করেছে, লরী রাখার জায়গা করেছে। ওদের দলের লোকেরাই এসে নালিশ করছে। এই জমিটা সম্পর্কে আপনি কি ব্যবস্থা নিয়েছেন ?

**শ্রীদেবব্রত বন্দোপাধ্যায় ঃ** এই সম্পর্কে ইতিপূর্বে আপনার সঙ্গে আলোচনা হয়েছে। আগামী এপ্রিল মাসে আপনার সঙ্গে পুলিশ, সেচ দপ্তর এবং পৌরসভা, আলোচনা করে আবার অভিযান শুরু করবো।

**শ্রীরবীন্দ্র নাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি নিশ্চই জানেন বাগজোলা ড্রেনেজ ক্যানেল, কেষ্টপুর খাল, নিউ কাট ক্যানেল দিয়ে কোলকাতা থেকে জল নিষ্কাসন হয়। যার ফলে চিংড়ি হাটার কাছে এই সব ক্যানেলের জল গুলো জমে ওখানে একটা আর্টিফিশিয়াল ফ্লাড সৃষ্টি করছে। এটা নিরশনের জন্য কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রীদেবব্রত বন্দোপাধ্যায় ঃ** এই রকম একটা প্রস্তাব এসেছে। আমি নিজে গিয়ে দেখে এসেছি। এই সম্পর্কে কার্যকরী ব্যবস্থা গ্রহন করা হবে।

**শ্রীনীরঞ্জন মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই প্রশ্নের উত্তরে বলেছেন যে আমাদের দক্ষিণ কলকাতার অন্যতম প্রধান খাল ক্যালকাটা পোর্ট কমিশনার্স খাল, যেটা মনিখালি খাল, এই খালটা সংস্কার করা হচ্ছে না। এ ছাড়া চড়িয়াল-এর খালটাও সংস্কার করা হচ্ছে না। এই সম্পর্কে কোন পরিকল্পনা আছে কি।

**শ্রীদেবব্রত বন্দোপাধ্যায় ঃ** এ সম্বন্ধে আমার জানা নেই। নোটিশ দেবেন জানিয়ে দেব।

**শ্রীসৌগত রায় ঃ** সম্প্রতি টালির নালা যাকে আদিগঙ্গা বলে, সেই আদি গঙ্গাকে সেচ দপ্তরের অধিনে খাল কাটার কাজ চলছিল। কিন্তু কাজটা যতদূর মনে হয় বন্ধ হয়ে রয়েছে। এই ব্যাপারে কতটা প্রগ্রেস হয়েছে মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় :** অল্প কিছু কাজ হয়েছে, বেশ কিছুটা কাজ বাকি আছে। আমরা বর্ষার পর আবার আরম্ভ করবো।

**শ্রীশচীন সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের অধিনে অনেকগুলো খালের কথা উল্লেখ করেছেন। ঐ সব খাল ঠিক মতো সংস্কার না হওয়ার জন্য বিগত বছরে পূর্ব কোলকাতার সমগ্র অঞ্চল জলমগ্ন হয়েছিল, মাস খানেক মানুষকে দুর্ভোগ ভোগ করতে হয়েছিল। ঐ খালগুলো সংস্কার করা হয়েছে কি না, না হয়ে থাকলে কি ব্যবস্থা নিচ্ছেন ?

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় :** দিন ১৫ আগে আমার দপ্তরের ইঞ্জিনিয়ারদের সঙ্গে আলোচনা হয়। যে খালগুলো ওভার ফ্লাড হয় সেইগুলো সংস্কার করার জন্য কতকগুলো প্রস্তাব নেওয়া হয়েছে। ধাপে ধাপে এইগুলো করা হবে, একসঙ্গে করা যাচ্ছে না। কতকগুলো সুনির্দিষ্ট প্রস্তাব নিয়েছি। তবে কোনটা কোনটা নেওয়া হয়েছে সেটা আপনাকে আমি পরে জানিয়ে দেব।

**শ্রীসুন্দর নস্কর :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, শচীন বাবু যেটা বললেন আমারও একই প্রশ্ন দক্ষিণ ২৪ পরগণার বেহালা এলাকার জল গিয়ে মহাত্মা গান্ধী রোড এবং ডুবে যায়। এবং ক্যাওড়া পুকুর খাল, এই খালটা সম্পূর্ণ দখল হয়ে গেছে। এটা উদ্ধার করার কোন ব্যবস্থা হয়েছে কি না ?

[ 1-20 1-30 P. M. ]

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্য যে আলোচনার কথ বললেন সে আলোচনায় তাঁর বর্ণিত ঐ খালটির কথা উঠেছিল। এখন পর্যন্ত কোন প্রস্তাব তাঁরা দেননি, যদি কোন কংক্রিটলি প্রস্তাব দেন তাহলে তা আমি আপনাদের সামনে রাখব।

## মথুরাপুর ২নং ব্লকে আই এক এ ডি স্কীমে রাস্তা নির্মাণ

*৪৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৪।) **শ্রীসত্যরঞ্জন বাপুলী :** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দক্ষিণ চব্বিশপরগনা জেলার মথুরাপুর ২নং ব্লকের অধীনে রায়দিঘী গ্রাম পঞ্চায়েতে ময়রার মহল হইতে দক্ষিণ করালীর চক পর্যন্ত ইটের রাস্তা নির্মাণের জন্য আই এফ এ ডি স্কীম মঞ্জুর হইয়াছে কিনা :

(খ) হইলে উক্ত কাজের জন্য কোন টেণ্ডার ইস্যু করা হইয়াছে কিনা ; এবং

(গ) হইলে, কোন্ কোন্ কনট্রাক্টর উক্ত রাস্তা তৈয়ারী করিবার দায়িত্ব পাইয়াছেন ?

**শ্রীআব্দুল রেজ্জাক মোল্লা ঃ** 'না'

প্রশ্ন ওঠে না।

প্রশ্ন ওঠে না

**শ্রীপ্রবোধচন্দ্র পুরকাইত ঃ** যদিও এই প্রশ্নের সঙ্গে যুক্ত নয়, তথাপি আমি প্রসঙ্গক্রমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, এ ক্ষেত্রে যে রাস্তাগুলি আপনি অনুমোদন করেন, সেগুলির টেণ্ডার হয়, কিন্তু এমন কোন ঘটনা আছে কি টেণ্ডারের পরেও রাস্তা দীর্ঘ দিন ধরে পরে আছে, কোন কাজ হচ্ছে না ? এ রকম কোন ঘটনা মাননীয় মন্ত্রী মহাশয়ের জানা আছে কি ?

**শ্রীআবদুর রেজ্জাক মোল্লা ঃ** হ্যাঁ, দু' একটা জানা আছে এবং ব্যবস্থা নিচ্ছি। মাননীয় সদস্যের এলাকায় কিছু থাকলে তিনি আমাকে জানাবেন, আমি সঙ্গে সঙ্গে ব্যবস্থা নেব।

## পশ্চিম দিনাজপুর জেলার ইটাহার ব্লকে দেশলাই কারখানা স্থাপন

৪৮২। (অনুমোদিত প্রশ্ন নং ৪০৭।) **শ্রীস্বদেশ চাকী ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার ইটাহার ব্লকের ১২নং মারনাই গ্রাম পঞ্চায়েতে একটি দেশলাই কারখানা খোলার প্রস্তাব মঞ্জুর হয়েছে কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে থেকে তা কার্যকরী করা হবে ; এবং

(গ) ঐ কারখানার জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে ?

**শ্রীঅচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** (ক) না,

(খ) এবং

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রীস্বদেশ চাকী ঃ** ঐ এলাকায় দেশলাই কারখানা করার কাঁচা মাল পাওয়া যাবে, সুতরাং ঐ এলাকায় দেশলাই কারখানা করার কথা সরকার কিছু ভাবছেন কি ?

**শ্রীঅচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** পশ্চিমবঙ্গ খাদি পর্ষদকে ১৯৮৫ সালের মার্চ মাসে জেলা পরিষদ একটা চিঠি পাঠিয়েছিল, কিন্তু দেশলাই কারখানা করার কোন স্কীম করে পাঠায় নি।

**Special benifits for the Scheduled Caste Students**

*483. (Admitted question No. 1018.) **Shri APURBALAL MAJUMDAR :** Will the Minster-in-charge of the Scheduled Castes and Tribes Welfare Department be pleased to state, the special benifits extended to the Scheduled Caste students at the Secondary stage ?

***483 Shri Dinesh Chandra Dakua :** The following bonefite are extended to the cheduled caste students at the secondary stage :

a) Back grants and Examination fees.

b) Hostel charges.

c) Maintananoe charges.

d) Coaching arrangements.

**শ্রীঅপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে এর আগে মেনটিনেন্স চার্জ সেন্ট পারসেন্ট স্টুডেন্টদের দেওয়া হ'ত এখন কত পারসেন্ট ষ্টুডেন্টদের দেওয়া হয় ?

**শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আগে মেনটিনেন্স চার্জ দেওয়া হ'ত না, ইট ওয়াজ্ ইনট্রোডিউসড ইন ১৯৭৯ ওনলি। এবং পারসেনটেজ্‌টা নির্ভর করে হ্যাট ওয়াজ্ সাবজেক্ট টু দি টোটাল এ্যামাউন্ট গ্রানটেড ইন দি বাজেট, সেন্ট পারসেন্ট সময় দিচ্ছি

না, কোন সময় দেওয়া হয়, কোন সময় দেওয়া হয় না। হ্যাট ওয়াজ্ সাবজেক্ট টু দি টোটাল এ্যামাউন্ট গ্রাণ্টেড ইন দি বাজেট। এখানে আমি মাননীয় সদস্যকে বলছি যে, মেনটিনান্স চার্জ সিডিউল্ড কাস্টদের ক্ষেত্রে যেটা দেওয়া হয় সেটা ৪০,০০০ সিডিউল্ড কাস্টকে দেওয়া হয়।

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** মোট স্কুলের কত পারসেন্টকে দেওয়া হয় ?

**শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া :** পারসেন্টেজ্ নয়, ওয়েষ্ট বেঙ্গলের টোটাল সিডিউল্ড কাস্টদের মধ্যে ৪০,০০০ ষ্টুডেন্টকে দেওয়া হয় এবং সেটা জেলার পপুলেসন ওয়াইজ্ ভাগ করে দেওয়া হয়।

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** মাননীয় মন্ত্রী মহাশয় পরিস্কার করে বলবেন কি, স্কুলগুলিতে যত ষ্টুডেন্ট আছে তার ১০%কেও এটা কভার করে কিনা ?

**শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া :** টোটাল ষ্টুডেন্ট প্রোপরসান করে দেখা হয়নি। যদি নোটিশ দেন তাহলে দেখে বলবো। ঐ ৪ থাউজাণ্ড ফিক্সড সংখ্যা।

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** সেকেণ্ডারী ষ্টেজে কতজন সিডিউল কাষ্ট্স ষ্টুডেন্ট পড়ে ?

**শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া :** সেই ফিগার আমার কাছে নেই, নোটিস দিতে হবে।

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** কোচিং এ্যারেঞ্জমেণ্ট কি শুধু গ্রামে আছে ?

**শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া :** গ্রাম এবং শহর কোন ডিসক্রিমিনেসান নেই।

**শ্রীসুধীরকুমার গিরি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, সেকেণ্ডারী ষ্টেজে যে সংখ্যক ছাত্রকে এই হোষ্টেলে চার্জ দেওয়া হয় সেই সমস্ত চার্জগুলি স্কুল কর্তৃপক্ষ যে গ্রহণ করছেন সেগুলি সঠিকভাবে করছেন কিনা তা দেখার কোন মেশিনারী আছে কি ?

**শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া :** হোষ্টেল চার্জ গোটা রাজ্যে মোট ৫২ হাজার সিডিউল কাষ্টস ছাত্রকে দেওয়া হয়। এগুলি দেবার জন্য আজকাল ব্লক লেভেলে ওয়েলফেয়ার কমিটি আছে। সে ব্যাপারে সুপারভিশন আছে ঠিকই, কিন্তু তাসত্বেও

কোন সময়ে নালিশ পাওয়া গেছে। সেগুলি দেখা হচ্ছে এবং তারজন্য স্পেসিফিক কেস করা হচ্ছে।

**শ্রীদীপক সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, সিডিউল কাষ্টস ষ্টুডেন্টদের বিভিন্ন সাহায্যের জন্য আয়ের যে সীমা ধরে রাখা হয়েছে সেটা এখন টাকার মূল্যমান কম হয়ে যাওয়ার ফলে ঐ আয়ের সীমা বৃদ্ধি করার কোন প্রস্তাব রাজ্য-সরকারের আছে কি ?

**শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আয়ের সীমা যেটা ৩৬০০ পার এ্যনাম সেটা এখনও রাখা হয়েছে। তবে বাজেটে যে টাকা মঞ্জুর হয় তাতে এই আয় বিশিষ্ট ব্যক্তিদের ছেলে-মেয়েদের মধ্যে আপাততঃ সঙ্কুলান হচ্ছে না। এই অবস্থায় বাড়াবার কোন কথা চিন্তা করা হচ্ছে না।

**অমর ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে সিডিউল কাষ্টস ছাত্রদের কোচিং দেওয়া হয় এটা কি মাথাপিছু টাকা দেওয়া হয়, না কোন সিসটেমে বা কোন পদ্ধতিতে কোচিং দেওয়া হয়।

**শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া ঃ** ফর ইওর ইনফরমেসান, কোচিং এরেঞ্জমেণ্টের জন্য যে সিসটেম তাতে দেখা যায়, ৫ টাকা করে পার ক্লাস একজন শিক্ষক, অনুমোদিত স্কুলগুলিতে অবশ্য অরগ্যানাইজ করবেন এটাই নিয়ম। অরগানাইজ করার পর পার ক্লাস পার টিচার ৫ টাকা করে দেওয়ার সিসটেম আছে। ২০টি ক্লাস একটি শিক্ষক সারা মাসে নেবেন। এরজন্য সারা মাসে ১০০ টাকা হবে এটাই সিসটেম আছে।

[ 1-30—1-40 P. M. ]

হেডমাষ্টার যে অর্গানাইজ করবেন তা হাই স্কুলে বা জুনিয়ার হাই স্কুলের জন্য ৪০০ টাকা এ্যাপার্ট ফ্রম দি ক্লাসেস, ক্লাস ছাড়াও ৪০০ টাকা পারএ্যান্‌নাম পাবেন এবং যদি জুনিয়ার বেসিক হয় তাহলে ২০০ টাকা পারএ্যান্‌নাম পাবেন অর্গানাইজ ইত্যাদির জন্য।

**খগেন্দ্রনাথ সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন—মেনেটেনেন্স গ্রাণ্ট দেওয়ার ক্ষেত্রে অর্থের নির্দিষ্ট সীমারেখা বেঁধে দেওয়া সত্ত্বেও এটা সব জায়গায় মানা হচ্ছে না ?

**দীনেশচন্দ্র ডাকুয়া :** এটা আমাদের কতকগুলি নির্দিষ্ট অথরিটি আছে, তাদের সার্টিফিকেট গ্রাহ্য করতে বলা হয়েছে, তাদের সার্টিফিকেট নিয়েই তারা আসছে ঐ ইনকামের ভিতর যারা আছে। তা সত্বেও আমাদের কাছে খবর এসেছে যে, ইনকামের বাইরে এই রকম সার্টিফিকেট সংগ্রহ করে অনেকে আসছেন, সেজন্য কি করে কম করান যায় তার জন্য একটা ব্যবস্থার কথা চিন্তা করা হচ্ছে।

**Shri Prabuddha Laha :** Will the Hon'ble Minister be pleased to State whether the state Government has any plan like Govt. of Maharashtra and Government of Madhya Pradesh to give mid-day meals to the Scheduled Castes and Scheduled Tribes boys during the school hours ?

**দীনেশচন্দ্র ডাকুয়া :** There is no such system.

**কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের হোষ্টেল চার্জ প্রতি ছাত্রের জন্য বছরে কত করে দেওয়া হয়—ফিগার থেকে দেখা গেল। আজকাল সিডিউলড কাষ্ট ছাত্রের সংখ্যা অনেক বেড়ে গেছে স্পেশাল বেনিফিটের হিসাবে এখন পশ্চিমবঙ্গে এই সিডিউল্ড কাষ্ট ছাত্রদের জন্য হোষ্টেল তৈরী করার কোন পরিকল্পনা আছে কিনা, থাকলে কতগুলি হোষ্টেল তৈরী করার ব্যবস্থা করেছেন ?

**শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া :** এটা আগে ছিল মাথাপিছু ৭৫ টাকা, সিডিউল্ড কাষ্ট ছাত্রদের জন্য হোষ্টেল চার্জ, এখন হয়েছে ফ্রম দিস এ্যাকাডেমিক ইয়ার মাথা পিছু ১০০ টাকা ফর ১০ মান্থ। হোষ্টেল কত, ছাত্র কত বলতে গেলে নোটিশ দেবেন, তাহলে বলতে পারব।

**শ্রীশচীনন্দ্রনাথ হাজরা :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি মাধ্যমিক স্তরে বুক গ্রান্ট এবং মেনটেনেন্স গ্রান্টের জন্য যে টাকা দেওয়া হয় তা প্রকৃতপক্ষে ইউটিলাইজ হচ্ছে কিনা সরকারী ভাবে সেটা দেখার কোন ব্যবস্থা আছে কি ?

**শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া :** বুক গ্রান্টের জন্য যে টাকা দেওয়া হয় সেটার জন্য নির্দিষ্ট এ্যাপলিকেসন ফর্ম করা হয়েছে, এবং এটা জেলা লেভেলে, ব্লক লেভেলে যে কমিটি আছে তাদের পরামর্শ মত দেওয়া হয় এবং আমি যতদূর জানি যে, বুক গ্রান্টের জন্য যে টাকা দেওয়া হয় তার সবটাই ছাত্রদের কাজে লাগে।

**শ্রীসুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি তপশীলি এবং আদিবাসী ছাত্রদের হোষ্টেল গ্রান্ট ৫ মাস যাবত্ বাকী আছে, বাঁকুড়া জেলায়—এটা কি দেওয়া হয়েছে অথবা দেবার সম্ভাবনা আছে ?

**দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** যতটা বাকী ছিল, তার অনেকটা পাঠিয়ে দেওয়া হয়েছে। এখনও যেটুকু অবশিষ্ট আছে সেটা দেবার চেষ্টা করা হচ্ছে।

### জনসংখ্যা অনুযায়ী অর্থ বণ্টন

*৪৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫১১।) **শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রাম পঞ্চায়েত ভিত্তিক অর্থ বণ্টনের পরিবর্তে জনসংখ্যা অনুযায়ী অর্থ বণ্টনের প্রস্তাব রাজ্য সরকার বিবেচনা করছেন কি ; এবং

(খ) করলে কবে নাগাত ঐ প্রস্তাব কার্যকরী হবে বলে আশা করা যায় ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীসুরজিৎসরণ বাগচী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, কখনও দেখতে পাচ্ছি ১০ জন সদস্য নিয়ে একটি পঞ্চায়েত হচ্ছে, আবার ২০ জন সদস্য নিয়েও একটি পঞ্চায়েত হচ্ছে, কিন্তু সেক্ষেত্রে সকলেই একই রকম টাকা পাচ্ছে। কাজেই ২০ জন নিয়ে যেসব পঞ্চায়েত গঠিত হয়েছে সেগুলোকে ভাগ করে না দিলে যথেষ্ট অসুবিধা। এই বড় পঞ্চায়েতগুলোকে ভাগ করে দেবার ব্যাপারে চিন্তা-ভাবনা আপনার আছে কিনা জানতে চাইছি।

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** জনসংখ্যা অনুযায়ী অর্থ দেওয়া যায় কি না সেটাই ছিল এখানে প্রশ্ন। এটা জানা উচিত যে, এ-ব্যাপারে সেন্ট্রাল গভর্ণমেন্টের একটা গাইড লাইন আছে ইনডাইরেকটলি পঞ্চায়েতওয়াইজ দেবার ব্যাপারে। পঞ্চায়েত-ওয়াইজ দেবার ব্যাপারে সেন্ট্রাল গভর্ণমেন্টের গাইড লাইন হচ্ছে তার এরিয়া। দেখা হবে ৫০ পারসেন্ট সেখানে এগ্রিকালচারাল লেবার এবং প্রান্তিক চাষীদের পপুলেশন আর দেখা ইনসিডেন্স অফ পভার্টি। যদি তার কোন ফিগার না থাকে তাহলে সেখানে এস, সি এবং এবং এস, টিদের পপুলেশন দেখে সেটা দেওয়া হয়। আর যেটা

বলছিলেন, সেটা ভুল। পঞ্চায়েতে কতজন ইলেকটেড মেম্বার হবে সেটা নয়, কত পপুলেশন হবে সেটা দেখা হয়। যদি খুব এ্যাবনর্মাল হাই বা এ্যাবনর্মাল লো থাকে তাহলে সেটা করতে গেলে এত বেশী ডেফার করবে, এত বেশী অঙ্ক কষতে হবে যে মুস্কিল হবে। ভেঙ্গে গেলেও সেখানে কতগুলি পদ্ধতি আছে। সেখানে ভেঙ্গে গেলে ব্লক সেণ্ট্রালের আওতায় আসবে। সেখানে সেণ্ট্রালের নাম্বারের মধ্যে যা ছিল তার তিনটি ভাঙ্গা হয়েছে। তাতে একটা ষ্টেটের কোটা আছে। সেই ষ্টেট কোটার উপর বেশী করতে গেলে সেটা সেণ্ট্রাল থেকে চেঞ্জ করতে হবে। ব্লকের কনসেপ্টটা একটু ভিন্ন। এখানে মেনলি জিনিসটা হচ্ছে এই। তারপর আর একটা জিনিস, যেটা বার বার বলেন—ঐ যে এন. আর, ই, পি, তার ৫০ পারসেণ্ট আমরা দিই ৫০ পারসেণ্ট সেণ্ট্রাল দেয়। সেখানে ৮০ পারসেণ্ট গ্রামপঞ্চায়েতকে দেওয়া হয়। তার ফলে ডিসক্রিমিনেশন ওখানে হয় না। পলিটিক্যাল কমপ্লেকশন যাই হোক, সেখানে প্রতিটি পঞ্চায়েত ৮০ পারসেণ্ট পাবে এবং জেনারেলী সেখানে খুব একটা ডিফারেন-শিয়েট নেই। ২০ পারসেণ্ট যেটা রাখা হয় ওটা হচ্ছে, বিগ্ এন, আর, ই, পি হিসাবে যদি কোন ক্রিটিক্যাল গ্যাপ্ থাকে—সেই ক্রিটিক্যাল গ্যাপ্ মিট-আপ্ করবার জন্য সেটা রাখা হয়। আমার মনে হয়, আণ্ডার দি সারকামষ্ট্যান্সেস্, এখন যা আছে এটা বেষ্ট এ্যারেঞ্জমেন্ট, আনপাদের অনেকের পক্ষেই এটা অনেক সুইটেবল্ হবে।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, যে অংশটা বিশেষ করে এস, সি এ্যাণ্ড এস, টিদের জনসংখ্যার ভিত্তিতে বণ্টন করা হয় সেক্ষেত্রে আপনার কাছে এমন কিছু তথ্য আছে কি যে, জনসংখ্যার ভিত্তিতে যেখানে বণ্টন হবার কথা সেখানে জনসংখ্যা একই রকম, কিন্তু বণ্টনের ক্ষেত্রে সমান বণ্টন হয় না ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** জেনারেলী এই সমস্ত প্রগ্র্যামকে বলা হয় পভার্টি এ্যালিভিয়েট—দারিদ্র দূরীকরণ প্রগ্র্যাম। সেইজন্য ইনসিডেন্স অফ পভার্টি দেখতে হবে। সেইজন্য দুটি জিনিস আছে একটি হচ্ছে, অকুপেশনের দিক থেকে ক্ষেতমজুর, ভাগচাষী দে আর সাপোজড্ টু বি উইকার সেকশন—তাঁদের পপুলেশন দেখা হয়। আবার জেনারেলী দেখা যায়, আদার ষ্ট্যাটিসটিক্স না থাকায় ইনসিডেন্স অফ পভার্টি দেখা হয়। ক্ষেতমজুর বা বর্গাচাষীদের সংখ্যাটা দেখা হয়। অনেক সময় এমন হতে পারে, একটি প্রসপারাস এরিয়া যার পপুলেশন খুব বেশী, কিন্তু তাঁদের দিতে হবে। টার্গেট গ্রুপ্ সংখ্যার পপুলেশন যদি সেখানে বেশী হয়, তাহলে ন্যাচারালী তার সংখ্যা

ওদের সংখ্যার চেয়ে বেশী হবে তেমন নয়। একটি উদাহরণ দিতে পারি। ধরুন, বর্ধমানের গলসী। সেখানকার অধিকাংশ জায়গায় ক্যানেল আছে বলে ক্যাটাগরিক্যালী সেখানকার পপুলেশন অন্যরকম হবে।

[ 1-40—2-00 P. M. including adjournment ]

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** ( অনুসৃত )—সেইজন্য এই দুটো ক্যাটিগরি সেখানে নেওয়া হয় তাতে এ্যাপারেন্টলি পপুলেশান শুনলে যেটা মনে হয় তার থেকে এটা মোর সায়েন্টিফিক এবং টার্গেট গ্রুপের দিক থেকে জাস্টিস এতে অনেক বেশী।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আমার জিজ্ঞাস্য হচ্ছে আপনি যেসব কথা বললেন সেই পরিপ্রেক্ষিতে কিন্তু দেখা যাচ্ছে আপনি খোঁজ নেবেন কি যে, গ্রাম পঞ্চায়েতে অর্থ বরাদ্দের ক্ষেত্রে এন, আর, ই, পি'র সব স্কীম বাবদ যা দেওয়া হয় সেগুলো পঞ্চায়েত ভিত্তিক দেওয়া হয়, জনসংখ্যার মধ্যে সিডিউল্ড কাস্টস্ বিলো দি পভার্টি লাইন বিচার্য্য হয় না ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এটা যখন দেওয়া হয় তখন ঠিক ভাবেই দেওয়া হয়। তারপর পাওয়ার পর যেটা ঘটে, দুটো জিনিস আলাদা এ্যালটমেন্টটা কি ভাবে হবে ? এ্যালটমেন্ট পাবার পর প্রপারলি চেক্ রাখতে হবে। সেদিন আমি এর এ্যাটাচমেন্টে ডিটেল বলেছিলাম। এগুলোর জন্য বেনিফিসারিজ' লিষ্টের নতুন নিয়ম অনুযায়ী স্ট্যাটুটরিলি বাইণ্ডিং আছে। স্ট্যাটুটরিলি বাইণ্ডিং যা বেনিফিসারিজ' লিষ্টের মধ্যে আছে, সেই অনুযায়ী করতে হবে এবং ফর দি পাবলিক অবর্জাভেশন যদি সেখানে দেখা যায় ভুল ত্রুটি আছে—এটা দেখার জন্য সেটা ১৫ দিন পর্যন্ত টাঙানো থাকবে তা সংশোধন করা যাবে। সেজন্য সেখানে এই ভাবে চেকের ব্যবস্থা করা হয়েছে।

**শ্রীমণীন্দ্রনাথ জানা ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে, গ্রাম পঞ্চায়েতে অর্থ বণ্টনের পরিবর্তে যে জনসংখ্যা তার ভিত্তিতে করা হচ্ছে। অর্থবণ্টনের প্রস্তাবে একটা গ্রাম পঞ্চায়েতে কমপক্ষে আমরা জানি ৬০০০ জনসংখ্যা এবং বেশী পক্ষে ১৬০০০ জনসংখ্যার প্রয়োজন। কিন্তু এমন অনেক গ্রাম পঞ্চায়েত আছে যেখানে ২২।৩০ হাজার জনসংখ্যা আছে। সেখানে অর্থ বণ্টনের ক্ষেত্রে যে প্রসেসের কথা আপনি বললেন, সেটা মানা হচ্ছে না। এই ব্যাপারে কিছু চিন্তা করছেন কি ?

শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী: আমি গণতান্ত্রিকতার কথা বলেছি। প্রশ্ন হচ্ছে খুব লো হচ্ছে ৬০০০, তা নয়। আমরা দেখেছি মোট যে ৩,৩০৫টি গ্রাম পঞ্চায়েত আছে, তার এ্যাভারেজ করলে এটা ভ্যারি করবে ১৫-২০'র ভিতরে। এবারে প্রশ্ন উঠছে, যেগুলো খুব বেশী, সেগুলোকে ভাগ করা হয়েছে। এর জন্য কতকগুলো প্রবলেম আছে। যেমন পঞ্চায়েত সমিতির ক্ষেত্রে এই সমস্যা আছে। দীনহাটা ও তুফানগঞ্জকে ভাগ করা হয়েছিল। কিন্তু এগুলো করতে গেলে ব্লক কনসেপ্টের ভিত্তিতে করতে হবে এবং এরজন্য সেণ্টার থেকে পারমিশান নিতে হবে। হোল ওয়েস্ট বেঙ্গল স্টেটে কতগুলো ব্লক আছে, তার মধ্যে গ্রাম পঞ্চায়েতের নাম্বার কত এই সমস্ত প্রশ্ন আছে। গ্রাম পঞ্চায়েতে নীচের দিকে খুব এ্যাবনর্মালি যেগুলো আছে, ফর ইচ তার পপুলেশান ব্রডলি একেবারে প্রিনসিপল্ মেনে সব আলাদা আলাদা করে করতে হবে। এগুলোকে এই ভাবে অংক কষে করতে হবে।

পশ্চিম দিনাজপুর জেলার কয়েকটি এলাকায় বন্যা-প্রতিরোধক বাঁধ ও স্লুইজ গেট নির্মাণ

*৫০৮। [ অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৩ ( এস এন ) । ] শ্রীমতী মিনতি ঘোষ: সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার বংশীহারী থানার অন্তর্গত ৯নং গাঙ্গুরিয়া গ্রাম পঞ্চায়েতের বিল বড়াইল, টাঙ্গন ও বালিয়াড়ি খাড়িতে বন্যা-প্রতিরোধক বাঁধ ও জল নিষ্কাশন স্লুইজ গেট নির্মাণের পরিকল্পনা কতদূর এগিয়েছে;

(খ) এর অভাবে বর্তমানে ঐ এলাকাসমূহে কি পরিমাণ চাষযোগ্য জমিতে ফসল উৎপাদন ব্যাহত হচ্ছে; এবং

(গ) এই পরিকল্পনা রূপায়িত হলে কতগুলি কৃষক পরিবার উপকৃত হবে?

দেবব্রত বন্দ্যোপাধ্যায়: ক) বাঁধের কাজ আংশিক সম্পন্ন হয়েছে। বাঁধের কাজ শেষ হ'লে স্লুইসের কাজে হাত দেওয়া হবে।

খ) আনুমানিক ২৫০০ একর।

গ) আনুমানিক ২০০ থেকে ৩০০ পরিবার।

শ্রীমতী মিনতি ঘোষ : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এটা কি তিস্তা পরিকল্পনা সংযোগ করে করা হয়েছে ?

শ্রীদেবব্রত বন্দোপাধ্যায় : না।

( At this stage the House was adjourned till 2 P. M. )

Starred Questions ( to which answers were laid on the table )

## সবং থানার আমড়াখালি খাল সংস্কার

*৪৮৫। ( অনুমোদিত প্রশ্ন নং *৮৭৩। ) ডাঃ মানস ভুইঞা : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সবং থানার আমড়াখালি খাল সংস্কারের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ;

(খ) থাকিলে কোন্ ঠিকাদার ঐ কাজের দায়িত্ব পেয়েছেন ; এবং

(গ) ঐ কাজ কবে নাগাত শুরু ও শেষ হবে বলে আশা করা যায় ?

Minister-in-charge for Irrigation and waterways Deptt.

(ক) হ্যাঁ, উহার এস্টিমেট প্রস্তুত হইতেছে।

(খ) ঠিকাদার নিযুক্তির ব্যবস্থা এখনও হয় নাই।

(গ) এখনই বলা সম্ভব নয়।

## শালবনী ব্লকে 'পলিব্যাগ' তৈরী প্রকল্প

*৪৮৬। ( অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৬। ) শ্রীসুন্দর হাজরা : বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে মেদিনীপুর জেলার শালবনী ব্লকে গোদাপিয়াশাল গ্রামে "পলিব্যাগ" তৈরী করার একটি প্রকল্প চালু হয়েছে ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে ঐ প্রকল্পে বছরে মোট কত "পলিব্যাগ" তৈরী হয়ে থাকে ?

**Minister-in-charge for forest Deptt.**

(ক) হ্যাঁ।

(খ) গক আর্থিক বছরে ২০৩ টন পলিব‍্যাগ তৈরী হয়েছে।

## বেলডাঙা এইচ এম টি ট্রেনিং সেণ্টার

*৪৮৭। ( অনুমোদিত প্রশ্ন নং *১৪২৯। ) শ্রীনুরুল ইসলাম চৌধুরী ঃ কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বেলডাঙা এইচ এম টি ট্রেনিং সেণ্টারটি চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর "·া" হইলে উক্ত অধিগৃহীত জায়গা মালিকদের ফেরৎ দেওয়া হইবে কি ?

**Minister-in-charge for Cottage and Small s⁰ale Industries Deptt.**

(ক) হ্যাঁ,

(খ) প্রশ্ন ওঠে না।

## বাঁকুড়া জেলার ছাতনা থানার ডাংরা নদীর উপর কজওয়ে নির্মাণ

*৪৮৮। ( অনুমোদিত প্রশ্ন নং *৬০৯। ) শ্রীসুভাষ গোস্বামী ঃ গ্রামীন উন্ন ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে এন আর ই পি ( জেড পি ) স্কীম-এ বাঁকুড়া জেলার ছাতনা থানায় ডংরা নদীর উপর নির্মীয়মাণ কজওয়ে নির্মাণের কাজ অর্থাভাবে বন্ধ থাকার দরুন বেশ ক্ষয়ক্ষতি হইয়াছে ; এবং

(খ) হইলে, নির্দিষ্ট সময়ে উক্ত প্রকল্প রূপায়ণে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**Minister-in-charge for rural development Depft.**

(ক) ডাংরা নদীর উপর কজওয়ে নির্মাণের কাজটি বাঁকুড়া জেলা পরিষদের একটি চালু প্রকল্প। এখনো পর্যন্ত কোনো ক্ষয়ক্ষতি হবার রিপোর্ট সরকারে পৌঁছোয় নি।

(খ) প্রাথমিকভাবে প্রকল্পটি রূপায়ণের সময়-সীমা ছিল ৩১শে মার্চ, ১৯৮৭। এখন প্রকল্পটির বর্দ্ধিত সময়সীমা ধরা হইয়াছে ১৫ই জুলাই, ১৯৮৭। ১৯৮৭-৮৮ সালে বিগ এন. আর. ই. পি. স্কীমে অর্থ মঞ্জুরীর মাধ্যমে কাজটি বর্দ্ধিত সময়-সীমার মধ্যে সম্পন্ন হইবে আশা করা যায়।

**Programmes for the benefit of Scheduled Tribes people in Jalpaiguri district**

*489. (Admitted question No. *1746. **Shri KHUDIRAM PAHAN**: Will the Minister-in-charge of the Scheduled Castes and Tribes Welfare Department be pleased to state—

(a) whether the West Bengal Scheduled Castes and Scheduled Tribes Development and Financial Corporation has taken up some programmes for the benefit of the Scheduled Tribes people in Jalpaiguri district ; and

(b) if so, the details of such programmes taken up in the forest and Tea garden areas ?

**Minister-in-charge for scheduled castes & tribes welfare Deptt.**

Yes.

During 1985-86 and 1986-87, 47 114 tribal famllies were respectively covered out of 407 family oriented schemes sponsored to the different financing bank in jalpaiguri for the S. T. families of ferest Areas. No schedule for Tribal baneficiaries from Tea garden areas was sponsored.

## মুর্শিদাবাদ জেলার কয়েকটি এলাকায় ভাঙন প্রতিরোধে সরকারী ব্যবস্থা

*৪৯০। অনুমোদিত প্রশ্ন নং *৪৭৪।) শ্রীআবুল হাসনাৎ খান: সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় "সাকোপাড়া পরানপাড়া" এবং "দুর্গাপুর" এবং "বাজিতপুর" রীচ্-এ ভাঙ্গন প্রতিরোধের জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে উক্ত কাজ কবে নাগাত আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

Minister-in-charge for Irrigation & waterways Deptt.

(ক) হ্যাঁ।

(খ) দুর্গাপুর ও বাজিতপুর রীচ-এ ভাঙন প্রতিরোধের জন্য আশু-উপশমকারী ব্যবস্থার পদক্ষেপ হিসাবে কাজ শুরু হইয়াছে। ইহা ব্যতীত ঐ তিনটি রীচের ভাঙন প্রতিরোধের দীর্ঘস্থায়ী ব্যবস্থার জন্য একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের অনুমোদনের জন্য প্রেরণ করা হইয়াছে। এবং ঐ অনুমোদন পাইলে তবেই কাজ আরম্ভ করা যাইবে।

## মালদা জেলা পরিষদের সচিব অপসারণের সিদ্ধান্ত

*৪৯১। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪২।) ডাঃ মোতাহার হোসেন: পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সাম্প্রতিক কালে মালদা জেলা পরিষদের সাধারণ বৈঠকে সর্বসম্মতিক্রমে সচিবকে অপসারণের সিদ্ধান্ত গৃহীত হওয়া সত্ত্বেও সরকার এই সিদ্ধান্ত কার্যকর করিতেছেন না; এবং

(খ) সত্য হইলে ইহার কারণ কি?

Minister-in-charge for panchayats & community development Deptt.

(ক) ও (খ) মালদা জেলা পরিষদের সভাধিপতি ঐ জেলা পরিষদের সচিবকে ফিরিয়ে আনার ব্যাপারে বিগত ১০।১২।৮৬ তারিখের জরুরী সভার একটি কার্যবিবরণী পাঠিয়েছিলেন। ঐ কার্যবিবরণীর থেকে দেখা যায় যে উক্ত সভায় উপস্থিত সদস্য সংখ্যা

ছিল ৫৪ জন। তারমধ্যে ৩৪ জন সদস্য সভার প্রস্তাবের স্বপক্ষে ভোট দেন এবং অন্যরা কোন ভোট না দিয়েই সভাকক্ষ ত্যাগ করেন।

সচিবকে ফিরিয়ে আনার ব্যাপারে সরকার প্রয়োজনীয় ব্যবস্থা নিচ্ছেন।

### উড়িষ্যায় ক্ষেপণাস্ত্র পরীক্ষাকেন্দ্রের জন্য দীঘার পরিবেশ দূষণ

*৪৯২ (অনুমোদিত প্রশ্ন নং *১৯২০।) শ্রীপ্রশান্তকুমার প্রধান ঃ পরিবেশ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উড়িষ্যার বালিয়াপালে ক্ষেপণাস্ত্র পরীক্ষাকেন্দ্র স্থাপিত হলে, পশ্চিমবঙ্গের "দীঘা"র পরিবেশজনিত কোন ক্ষতির আশংকা আছে কি ; এবং

(খ) থাকলে, রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে এ বিষয়ে কোন প্রতিবাদ করা হয়েছে কি?

**Minister-in-charge for enviormment Deptt.**

(ক) এ বিষয়ে রাজ্যসরকারের পরিবেশ দপ্তরের পক্ষ থেকে এখনও কোন সমীক্ষা করা হয়নি বলে সঠিক কিছু বলা সম্ভব নয়।

(খ) না।

### শহর এলাকায় খাস জমির পাট্টা দানে সরকারী নীতি

*৪৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৮।) শ্রীবিমলকান্তি বসু ঃ ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শহর এলাকার খাস জমির পাট্টা দিবার ক্ষেত্রে খাজনা ও সেলামীর হার সম্পর্কে সরকারী নীতি কি ; এবং

(খ) শিক্ষা প্রতিষ্ঠান, দাতব্য প্রতিষ্ঠান, সেবামূলক প্রতিষ্ঠান ইত্যাদির ক্ষেত্রে উক্ত হার নির্ধারণে একই নীতি অনুসৃত হয় কি?

**Minister-in-charge for land &land reforms Deptt.**

(ক) শহর এলাকার খাস জমি সাধারণতঃ ১৯৭৭ সনের পশ্চিমবঙ্গ ল্যাণ্ড ম্যানুয়েলের সংশ্লিষ্ট ধারা অনুযায়ী স্বল্প / দীর্ঘ মেয়াদী লীজে দেওয়া হয়। এই

লীজ দেবার সময় জমির চলতি বাজার দরের শতকরা ৪ভাগ খাজনা এবং শতকরা ৪০ ভাগ সেলামী হিসেবে আদায় করা হয়।

(খ) হ্যাঁ। যে এরকম কোন প্রতিষ্ঠান আবেদন করলে, বিশেষ ক্ষেত্র হিসেবে, খাজনা বা সেলামীর আংশিক ছাড় দেওয়া হয়।

### রঘুনাথপুর পৌর এলাকায় স্পেশাল কম্পোনেন্ট স্কীমে ঋণ প্রদান

*৪৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১২২৯।) শ্রীনটবর বাগদী: তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৬-৮৭ সালে পুরুলিয়া জেলার রঘুনাথপুর পৌর এলাকায় কতজন আদিবাসী যুবক / যুবতীকে স্পেশাল কম্পোনেন্ট স্কীম-এ ঋণ দেওয়া হয়েছে ?

Minister-in-charge for scheduled castes & tribes welfare Deptt.

একজনও না।

### মুর্শিদাবাদ জেলায় ভৈরব নদীর ভাঙন প্রতিরোধে স্কীম

*৪৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৯।) শ্রীমোজাম্মেল হক: সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ভৈরব নদীর ভাঙ্গন প্রতিরোধের জন্য নিধিনগর ও মালোপাড়াপরনামপুর স্কীম অনুমোদিত হইয়াছে কি ; এবং

(খ) হইলে উক্ত কাজ কবে নাগাত আরম্ভ হইবে বলিয়া আশা করা যায় ?

Minisister-in-charge for Irrigation and waterways Deptt.

(ক) স্কীম অনুমোদিত হয় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

### কুলপী পঞ্চায়েত সমিতির অফিস সংলগ্ন এলাকায় স্টাফ কোয়ার্টার নির্মাণ

*৪৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪২ ) শ্রীকৃষ্ণধন হালদার: পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দক্ষিণ চব্বিশ পরগণা জেলার কুলপী পঞ্চায়েত সমিতির নবনির্মিত অফিস গৃহ সংলগ্ন এলাকায় স্টাফ কোয়ার্টার নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, উক্ত কাজ কবে নাগাত শুরু হইবে বলিয়া আশা করা যায় ?

**Minister-in-charge for Panchayats & community Development Deptt.**

(ক) বর্ত্তমানে এইরূপ কোন পরিকল্পনা নেই।

(খ) এই প্রশ্ন উঠে না।

### সুন্দরবনের মাতলা নদী সংস্কার

*৪৯৮। ( অনুমোদিত প্রশ্ন নং *১৩১৩। ) **শ্রীসুভাষ নস্কর ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সুন্দরবনের মাতলা নদী সংস্কারের কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**Minister-in-charge for Irrigation & waterways Deptt.**

এইরূপ কোন পরিকল্পনা সরকারের নাই।

### কলিকাতার উল্টোডাঙ্গায় সিধু-কানু-আদিবাসী ছাত্রাবাসে ছাত্র সংখ্যা

*৪৯৯। ( অনুমোদিত প্রশ্ন নং *১৯১২। ) **শ্রীঅনন্ত সরেন ঃ** তফসিলী জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতার উল্টোডাঙ্গায় সিধু-কানু-আদিবাসী ছাত্রাবাসে বর্তমানে মোট কতজন তফসিলী জাতি ও তফসিলী উপজাতি ছাত্র আছে ঃ

(খ) ঐ সমস্ত ছাত্রদের ছাত্রাবাসে কি কি সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে ; এবং

(গ) আদিবাসী ছাত্রীদের জন্য ছাত্রী নিবাস তৈরী করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**Minister-in-charge for Scheduled castes & Tribes welfare Deptt.**

(ক) বর্তমানে ঐ ছাত্রাবাসে ৪৮ জন তফসিলী জাতি এবং ৪ জন তফসিলী উপজাতি ছাত্র আছেন।

(খ) আবাসিক ছাত্রেরা বিনা খরচে থাকা, খেলাধূলার সরঞ্জাম লাইব্রেরী কমনরুমের সুবিধা পেয়ে থাকে, তাছাড়া ছাত্রাবাস পরিচালনায় নিযুক্ত কর্মচারীদের জন্য ছাত্রদের কিছুই ব্যয় করতে হয় না। কর্মচারীদের জন্য সমগ্র ব্যয় সরকার বহন করে। ছাত্রাবাসে থাকার সুযোগে ছাত্ররা হোষ্টেলের আয় বাবদ দেয় হারে মাধ্যমিকোত্তর পর্যায়ের বৃত্তি পেয়ে থাকে।

(গ) হ্যাঁ।

### বাঁকুড়া জেলার সেচ ও অসেচ এলাকা

*৫০০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮৯।) শ্রীরামপদ মাণ্ডি: সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার কোন্ কোন্ থানা সেচ এলাকা এবং কোন্ কোন্ থানা অসেচ এলাকা হিসাবে ঘোষণা করা হয়েছে ; এবং

(খ) এই ঘোষণা কোন্ সালে করা হয়েছে ?

**Minister-in-chage for Irrigation & waterways Deptt.**

(ক) বাঁকুড়া জেলার পনেরটি থানা সেচ এলাকা হিসাবে ঘোষণা করা হয়েছে : বড়জোড়া, সোনামুখী, পাত্রসায়ের, ইনদাস, বিষ্ণুপুর, খাতরা, ইঁদপুর, সিমলাপাল, রায়পুর, রাণীবাঁধ, বাঁকুড়া, ওন্দা, কোতলপুর, জয়পুর, তালডাঙরা বর্তমানে ক্যানেল সেবিত এলাকায় অসেচ এলাকা ঘোষণা করার কোন একতিয়ার সেচ বিভাগের নেই।

(খ) ১৯৬ , ১৯৭৪ ও ১৯৭৭ সালে।

### ১৯৮৬-৮৭ সালে কাজু বাদামের গাছ রোপণ

*৫০১। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৪।) শ্রীসুশান্ত ঘোষ: বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বন বিভাগের অন্তর্ভুক্ত কাজু কর্পোরেশনের মাধ্যমে সারা রাজ্যে ১৯৮৬-৮৭ সালে মোট কত একর জমিতে কাজু বাদামের গাছ লাগানো হয়েছে ;

(খ) মেদিনীপুর জেলায় ঐ পরিমাণ কত ; এবং

(গ) এই প্রকল্পে এ পর্যন্ত মোট কত টাকা খরচ করা হয়েছে ?

**Minister-in-charge for Forests Deptt.**

(ক) বনবিভাগের অন্তর্ভুক্ত কোন কাজু করপোরেশন নাই। পশ্চিমবঙ্গ বন উন্নয়ন নিগম ১৯৮৬-৮৭ সালে ৮৭০ হেক্টর জমিতে কাজুর চাষ করেছে।

(খ) মেদিনীপুর জেলাতেই ৮৭০ হেক্টর জমিতে কাজুর চাষ করা হয়েছে।

(গ জাতীয় কৃষি ইত্যাদি ব্যাংকের ঋণ সহায়ক প্রকল্পে ১৯৮৩ থেকে ১৯৮৫ সাল পর্য্যন্ত ৮৮.৬২ লক্ষ টাকা এবং গ্রামীন ভূমিহীন কর্মসংস্থান নিরাপত্তা প্রকল্পে ১৯৮৫ এবং ১৯৮৬ সালে ৪০.১৩ লক্ষ টাকা—মোট ১২৮.৭৫ লক্ষ টাকা কাজু চাষের জন্য খরচ হয়েছে।

## সাগর নির্বাচন কেন্দ্রে নতুন খাল খনন

*৫০২। ( অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৮। ) **শ্রীপ্রভঞ্জনকুমার মণ্ডল :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দক্ষিণ চব্বিশ পরগনা জেলার সাগর নির্বাচন কেন্দ্র এলাকায় নতুন খাল খননের কোন পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকিলে, উক্ত কাজ কবে নাগাত শুরু হইবে বলিয়া আশা করা যায় ; এবং

(গ) ঐ বাবত মোট কত টাকা খরচ হইবে ?

**Minister-in-charge for Irrigation and waterways Deptt.**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না

## সুন্দরবন এলাকায় বাঘের কবলে মধুসংগ্রহকারীদের মৃত্যুর সংখ্যা

*৫০৩। ( অনুমোদিত প্রশ্ন নং *২১০৮। ) **শ্রীশিশ মহম্মদ :** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫ সালের জানুয়ারি মাস হইতে এ পর্যন্ত সুন্দরবন এলাকায় কতজন মধু সংগ্রহকারী বাঘের হাতে প্রাণ হারাইয়াছেন ;

(খ) উক্ত মৃতের পরিবারবর্গকে সরকার কোন আর্থিক সাহায্য করিয়াছেন কিনা ; এবং

(গ) করিলে উক্ত সাহায্যের মাথাপিছু পরিমাণ কত ?

**Minister-in-charge for Forest Deptt.**

(ক) ১৯৮৫ সালের জানুয়ারী মাস থেকে ১৯৮৭ সালের মে মাস পর্য্যন্ত মোট ২১ জন।

(খ) হ্যাঁ, ষোলটি ক্ষেত্রে আর্থিক সাহায্য করা হয়েছে। চারটি ক্ষেত্রে আর্থিক সাহায্য করার ব্যবস্থা করা হচ্ছে এবং একটি ক্ষেত্রে দাবীপত্র এখনও পাওয়া যায়নি।

(গ) ২৪।৬।৮৬ তারিখ থেকে মাথাপিছু পাঁচ হাজার টাকা এবং উক্ত তারিখের আগের ক্ষেত্রে মাথাপিছু দু হাজার টাকা।

## বর্ধমান জেলার রায়না থানার দেবখালটিকে সেচযোগ্য করার পরিকল্পনা

*৫০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৭।) শ্রীধীরেন্দ্রনাথ চ্যাটার্জী : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার রায়না থানার দেবখালটি সেচের কাজে ব্যবহার করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে কবে নাগাত উক্ত পরিকল্পনার কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায় ?

**Minister-inicharge for Irrigation and waterways Deptt.**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## গোসাবা থানার রাধানগর-মোল্যাখালি লঞ্চঘাট পর্যন্ত ইটের রাস্তা

*৫০৫। (অনুমোদিত প্রশ্ন নং *২১৮৮।) গণেশচন্দ্র মণ্ডল : উন্নয়ন ও (সুন্দরবন এলাকা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে দক্ষিণ চব্বিশপরগণা জেলার গোসাবা থানার রাধানগর থেকে ছোট মোল্যাখালি লঞ্চঘাট পর্যন্ত একটি ইটের রাস্তা তৈরী করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ;

(খ) সত্য হলে, ঐ বাবতে কত টাকা বরাদ্দ করা হয়েছে ; এবং

(গ) ঐ কাজ কবে নাগাত শুরু ও শেষ হবে বলে আশা করা যায় ?

**Minister-of-state in-charge for Development and Planning (Sundarban Areas )**

(ক) হ্যাঁ।

(খ) ঐ বাবদে দুইটি ভাগে ৫৬৯০১৬ ও ৪৯০২২৫ টাকা ক'রে মোট ১০,৫৯,২৪১ টাকার টেণ্ডার করা হয়েছে।

(গ) কাজ শুরু করার আদেশ দেওয়া হয়েছে এবং ১৯৮৮ সালের মার্চ মাসের মধ্যে কাজটি শেষ, হবে বলে আশা করা যায়।

### বীরভূম জেলার উলকুণ্ডা গ্রামে ময়ুরাক্ষী নদীর ভাঙনে সরকারী ব্যবস্থা

*৫০৬। ( অনুমোদিত প্রশ্ন নং *২০৩৫ ) শ্রীধীরেন্দ্র লেট : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় ময়ুরেশ্বর থানার অন্তর্গত উলকুণ্ডা গ্রামের নিকট ময়ুরাক্ষী নদীর ভাঙন সম্বন্ধে সরকারের নিকট কোন সংবাদ আছে কি , এবং

(খ) থাকিলে, এই ভাঙন রোধের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ?

**Minister-in-charge for Irrigation and waterways Deptt.**

(ক) হ্যাঁ, আছে।

(খ) এই স্থানের ভাঙনের প্রতি সতর্ক দৃষ্টি রাখা হইয়াছে এবং প্রযোজ্য মত ব্যবস্থা গ্রহণ করা হইবে।

### 'চুনারী' জাতিগোষ্ঠীকে তফসিলী জাতি হিসাবে ঘোষণা

*৫০৭। ( অনুমোদিত প্রশ্ন নং *২২১০। ) সূর্য চক্রবর্তী : তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'চুনারী' জাতিগোষ্ঠীকে তফসিলী জাতি হিসাবে ঘোষণা করা হয়েছে কিনা ; এবং

(খ) না, হলে, এই জাতিগোষ্ঠীকে তফসিলী জাতি হিসাবে ঘোষণা করার কোন পরিকল্পনা আছে কি ?

**Minister in.charge for Scheduled castes and Tribes welfare Deptt.**

(ক) না।

(খ) নাই।

[ 2-00 – 2-10 P. M. ]

( Noise )

( At this ftage, all the lady members of the Ruling Partes, rose to speak. )

( Noise )

**Mr. Speaker :** I would now draw the attention of the members to a very serious busiress. Let us proceed in the meantime peacefully. There should be no disturbance, Now, Mr. Amalendra Roy, you move your privilege notice.

**শ্রীঅমলেন্দ্র রায় ঃ–** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমাদের এই হাউসের সদস্য শ্রীসাধন পাণ্ডের বিরুদ্ধে যে প্রিভিলেজ নোটিশ দিয়েছি তাতে তার বিরুদ্ধে দুটো অভিযোগ এনেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি আপনার কাছে যে দুটি চিঠি লিখেছিলেন – একটি প্রথম দিকে আর একটি পরে চিঠি দিয়েছেন– সেটা আমার এই প্রিভিলেজ নোটিশের মধ্যে ধরা হয়নি। যে দুটি উনি প্রথমে দিয়েছিলেন সেই দুটি সম্পর্কে আমি এই অভিযোগ দায়ের করেছি। স্পষ্টতঃই তিনি—যে স্পীকারকে বলা হয়ে থাকে হাউসের কনসেন্স এবং গার্ডিয়ান—সেই স্পীকারকে সামগ্রিকভাবে এই চিঠিটা যে ভাবে আঘাত হেনেছে তাতে হাউসের কনসেন্স এবং অথরিটির উপর আঘাত হানা হয়েছে। স্পীকারের সেন্স অফ জাসটিস, ফেয়ারনেস, ইম্পারসিয়ালিটি এই চিঠির ভেতর দিয়ে প্রতিটা ছত্রে ছত্রে চ্যালেঞ্জ করা হয়েছে। এটা একটা সাধারণ অপরাধ নয়। সেজন্য আমি এই চিঠির কিছু অংশ এখানে উল্লেখ করছি যে কিভাবে তিনি হাউসের রিফ্লেকশান এবং স্পীকারের উপর রিফ্লেকশান করেছেন। এটা পরিষ্কার করার জন্য এবং স্বভাবতঃই আপনি তাঁকে যে সাজা এই হাউসে দিয়েছিলেন সেটা মুলতুবী রেখে হাউসে আসার অনুমতি দিয়েছেন, সেই সাসপেন্সানের আদেশ মডিফাই

করেছেন। এটা এজন্য যে এই অভিযোগ সম্পর্কে তাঁর বক্তব্য তাঁকে বলতে দিতে চান এবং সেটা ফেয়ারনেসের একটা বড় পরিচয়। প্রথম প্যারাগ্রাফ আপনি দেখুন এই চিঠি আপনি হাউসে পড়ে দিয়েছেন। আমরা সকলেই জানি এর কনটেন্টস কি। কিন্তু যেহেতু সদস্য উপস্থিত ছিলেন না সেজন্য আমি অংশ বিশেষ এখানে উল্লেখ করছি এবং তারপর আমি দেখাব পার্লামেন্টারী প্রাকটিস সম্পর্কে বিন্দুমাত্র শ্রদ্ধা থাকতো তাহলে এই চিঠি দুটো কখনই লেখা যেত না। এই চিঠি থেকে প্রমাণ হচ্ছে এবং আমি যেটা দেখাব যখন আমি ফরমুলেট করবো যে তিনি জেনেশুনে অগ্রাহ্য করেছেন, আর না হয় না জেনে এই ট্র্যাপে পা দিয়েছেন। প্রথম চিঠি কি 'You without giving me an opportunity to explain and clarify the position thought fit and proper to suspend me from the rest of the session. Thus you passed a judgement against the principal of natural justice" স্পীকারের ডিসিসান এবং হাউসের ডিসিসান সম্বন্ধে এ কথা বলার অর্ডাসিটি কোন ইনডিভিজুয়াল সভ্যের থাকতে পারে না—মূলতঃ ডিসিসান হাউসের। সেজন্য এটা হাউসকে আঘাত করেছে, হাউসের ডিসিসানকে চ্যালেঞ্জ করেছে এবং সঙ্গে সঙ্গে স্পীকারের ইমপারসিয়ালিটিকে এবং অথরিটিকে চ্যালেঞ্জ করা হয়েছে। সেকেণ্ড প্যারাগ্রাফে পরিষ্কার বলেছেন যেটা তাতে ম্যালাফাইডি ইমপিউট করা হয়েছে কি ভাবে না স্পীকারের ইমপাসিয়ালিটিকে ফেয়ারনেসকে এবং সেন্স অফ জাসটিসকে একজন সভ্য আঘাত করেছেন। "Your action was politivcally motiated." How dare he say? কিভাবে তিনি বলতে পারেন হাউসের একটা ডিসিসান সম্পর্কে? এই রকম কথা থার্ড প্যারাগ্রাফে বলা হয়েছে। এখানে একটা এক্সট্রা নিয়াস কেস তিনি টেনে নিয়ে এসেছেন ওর মামলা জোরদার করার জন্য এবং করতে গিয়ে এখানে আপনি ভিন্নতর যে এক্সপ্ল্যানসানের অর্ডার দিয়েছেন এবং পার্টিকুলারলি একটা ষ্টেটমেণ্ট আনপার্লামেন্টারী নয় বলে ডিসিসান দিয়েছেন সেটা এক্সট্রানিউয়াস যেটা তাঁর কেস নয়। অথচ সেটাকে এর মধ্যে টেনে দুটোকে কমপেয়ার করে বলেছেন যে এটা একটা আনফরচুনেট রুলিং ছাড়া আর কিছু নয়। এই প্যারাগ্রাফে তিনি এটা বলেছেন। তারপরের প্যারাগ্রাফ সম্বন্ধে আমি কিছু উল্লেখ করতে চাই না। পরের প্যারাগ্রাফে সেখানে তিনি বলেছেন

[ 2-10 2-20 P. M. ]

You ealled upon me to tender unqualified apology without giving me an opportunity to explain the position and matter. তারপর তিনি ইফ এণ্ড

দেন দিয়ে নিজেই বলছেন যদি এই রকম হয়ে থাকে তাহলে আমি কথা বলতে চাই বলে একটা কথা বলেছিলেন তা সত্বেও এটা গ্রহন করেন নি। without giving me an apportunity to explain the position and matter এটা বলা হয়েছে। এই কথাটা প্রোসিডিওর জানেন না বলে বলেছেন সেটাতে আমি পরে আসছি। এখানে স্কোপ কোথায়? তাঁর কি অধিকার আছে? এই হাউসের কতটুকু অধিকার আছে? সেটা বুঝে যদি এ কথা বলতেন তাহলে কথার একটা অর্থ থাকতো। কিন্তু তিনি বোঝেন না কি অধিকার আছে, কিভাবে সেটা প্রয়োগ হবে সেটা জানেন না বলে বললেন আনফরচুনেটলি এবং লাষ্টে তিনি বলেছেন You on your own put resolutions before the House for suspending me. I ask of you with atmost humanity whether this is democracy. অদ্ভুত ব্যাপার। আবার সেই এক কথা। এখানে সেই একই ভুল করা হল এবং মারাত্মক ভুল করা হল। তারপরে বলছেন পরের প্যারাগ্রাফে It is strange that you expect a junior member of the House to apologize before the entire House on an alleged utterance. এটা কি করে বললেন? কাজেই প্রতি ছত্রে ছত্রে আজকে প্রমান হয়ে যাচ্ছে যে এর থেকে বড় রিফ্লেকসান অন দি হাউস এবং রিফ্লেকসান অন দি চেয়ার হতে পারে না এবং ম্যাক্সিমাম পানিসমেন্ট য়্যাট্রাক্ট করার জন্য যদি কোন মেম্বার এটা কেউ করে—লাষ্ট প্যারাগ্রাফে বলছেন। (এ ভয়েস:—উনি মাথা নাড়ছেন।)

**শ্রীসাধন পাণ্ডে:** তাহলে কি দেহ নাড়বো?

(গোলমাল)

Mr. speaker : Mr. Pande, I would like to keep it in your mind that your presence here is only for your statement.

Shri Sadhan Pande : Thank you Sir.

Mr. Speaker : Your presence to-day is only to hear what Mr. Amalendra Roy is saying and for nothing else. I hope you will keep it in your mind.

**শ্রী অমলেন্দ্র রায়:** আবার শেষ প্যারাগ্রাফে বলেছেন Yours recent statement appearing in the press referring to late Smt. Indira Gandhi goes to show and speaks volume about the political motivation behind your action.

এই রকম ধরণের উক্তি একবার নয় বার বার করা হয়েছে। তারপর উনি বলছেন there was and is no question of my tendering any apology before the House. বলে ইফস এণ্ড বাটস এর কথা আছে, এই হচ্ছে প্রথম চিঠি। দ্বিতীয় চিঠিতে এর থেকে আর আপত্তিজনক কি লিখতে পারে, দ্বিতীয় চিঠিতে আপত্তিজনক কিছু আছে বলে আমার মনে হয় না। তবুও আমি এই পোরশানটা যে পোরশানটা দ্বিতীয় চিঠিতে লিখেছে সেটা ওকে মনে রাখতে বলব Admittedly, you are the unquestioned master of the house and your ruling in the House is final, it is unfortunate that you have chosen to ventilate your views on this very delicate matter to the Press even before I have had a chance to explain my position. আবার সেই একই অপরাধ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবার আমি আসি প্রোসিডিওর সম্বন্ধে। এই সম্বন্ধে কতকগুলি কথা আমি ওঁকে বলতে চাই, প্রথমতঃ অনেকে আপত্তি করেছিলেন, আবার ওঁর সামনে সেই কথাটা বলা দরকার যে একটা প্রাইভেট করেস্পণ্ডেন্স করা হয়েছে, সেটা হাউসে রাখা হল কেন এটা ওঁরা তুলেছিলেন। ওঁর উপস্থিতিতে এটা বলা দরকার যে পার্লামেন্টারী প্র্যাক্টিস হচ্ছে এইভাবে প্রাইভেট করেস্পণ্ডেন্স জেনারেলি হাউসের ডিসিসান বা প্রিভিলেজ নিয়ে করা হয় না। যদি করা হয় তা হলে সেখানে পরিষ্কার কাউল এণ্ড সাকদের এর পেজ ৯১, প্যারা ১-তে বলা আছে The Speaker eommunicates to the House letters and documents addressed to him, as Speaker, such as those relating to the rights and privileges of the House and its members.

কাজেই এই ধরণের একটা পত্র আপনি হাউসের সামনে রেখে যে সুবিবেচনার কাজ করেছেন সেকথা আমরা হাউসে আলোচনা করেছি। এবারে উনি কিভাবে প্রোসিডিওরকে উপেক্ষা করেছেন এবং উপেক্ষা করে কাজ করেছেন সেই সম্পর্কে আমি পর পর বলে যাচ্ছি, সেগুলি উনি নোট করে নেবেন, কারণ, জবাব তো উনিই দেবেন প্রথম কথা হচ্ছে যেটা কাউল এণ্ড সাকদের-এর পেজ ৯১, প্যারা ২-তে বলা আছে সেটা হচ্ছে হিজ রুলিংস মানে স্পীকারস রুলিংস His rulings cannot be questioned execpt on a substantive motion. এই হচ্ছে ১নং। দ্বিতীয় নম্বর হচ্ছে পেজ ৯২, লাস্ট প্যারায় আছে, এটা খুব ভাল করে মনে রাখতে হবে যে সদস্য অভিযুক্ত হয়েছেন তাঁর যে He is charged with the maintenance of order in the House and enforces the observance of Rules by the members. To this end he is equipped

with all the necessary powers এবারে রুলিংস অব দি স্পীকার সম্পর্কে আরো ডিটেল ওঁকে বলা দরকার। পেজ ২৬, প্যারা ১-তে এটা আছে Interpretation of the constitution and Rules of the House.

এটা হচ্ছে স্পীকারের রাইট এবং no one can enter into any argument or controversy with the Speaker over such interpretation A member who protests against the Ruling of the Speaker commits contempt of the House &the Speaker এটা হচ্ছে লোকসভার ডিবেট, লোকসভার প্রিসিডেন্ট ২৮ ৪.৫৮. কলমস ১৯৪৪-৪৫। তারপর আরো রুলিংস অব দি স্পীকার সম্পর্কে যেটা তাঁর বিবেচনার জন্য এখানে রাখতে চাই সেটা হচ্ছে He ( the Speaker is not bound to give reasion for his decision. লোকসভার ডিবেট ৫.৮.৫৯. কলমস ৬৬১ এবং লোকসভার ডিবেট ৭.৮.৫৯, কলমস ১১৯২ এবং লোকসভা ডিবেট ১.১২.১৯৬০ কলমস ৩৩৩৯ থেকে পড়ছি।

[ 2-20—2-30 P. M. ]

Members cannot criticise, directly or indirectly, inside or outside the House, any ruling given, opinion expressed or statement made by the speakers তবে এখানে প্রভিসন আছে সেটা উনি জানেন না বলেই চিঠিতে এভাবে উল্লেখ করেছেন। প্রসিডিওরটা যদি জানা থাকতো তাহলে এই প্রসিডিওরে উনি আনতে পারতেন। সেটা কি? সেটা হচ্ছে, submission, on the floor of the House, regarding a ruling permissible, but it is speaker's discretion to allow it or not. member making such a submission cannot criticise the decision, but can seek elucidation on any point or request the chair to consider the ruling in the light of rhe facts submitted by him লোকসভার নজির, এল. এ. ডিবেট, ১২. ৯. ১৯৬৮, পেজ ২০৩৫। এইবারে আসুন observation made by the speaker In the House cannot be interpreted in private correspondance. The speaker does not enter into public or press controversies regarding observations made by him from the chair. এইগুলি হচ্ছে রুলিংস সম্পর্কে বিধান। এইবারে ডিসিপ্লিনারি পাওয়ারস অব দি স্পীকার সম্পর্কে কি বিধান আছে, যে ডিসিপ্লিনারি পাওয়ারস বলে তাকে সাসপেনডেড হতে হয়েছে? খুব ভাল করে এটা মনে রাখতে হবে। সেই ডিসিপ্লিনারি পাওয়ারস কি বলছে? প্রথমতঃ আমাদের রুলে কি বলছে? মাননীয় অধ্যক্ষ

মহাশয়, এখানে মেন্টিনেন্স অব অর্ডার, রুল ৩৫২ কি বলছে ? বলা হচ্ছে The speaker shall preserve and shall have all powers necessary for the purpose of enforcing his decision. এই হাউসের অর্ডার মেনটেন করা তাঁর পাওয়ার—এই পাওয়ার যদি তিনি এ্যাপ্লাই করেন এবং এ্যাপ্লাই করার ফলে যদি কোন একজন মেম্বারকে কিছু করতে বলেন, করা হয়, অথবা করতে বলা হয়—তাহলে কি হবে ? তাহলে সেটা বিনা তর্কে তাকে সঙ্গে সঙ্গে সেটা পালন করতে হবে, এ বিষয়ে কোন তর্কের অবকাশ নেই। কেন না, এটাই হচ্ছে ডিসিপ্লিনারি পাওয়ারস হাউসে যারা গণ্ডগোল করছেন—হাউসে যখন স্পীকার অর্ডার দিচ্ছেন আইদার উইথড্র অব অর্ডার দিচ্ছেন এ্যাপোলজির—এ্যাপোলোজাইজ করা হচ্ছে না—সেই ক্ষেত্রে কি হবে ? সেখানে পরিষ্কার বলে দেওয়া হচ্ছে যে, যেখানে ৩৪৭ কাজ হয় না, ৩৪৮ এ হাউসের ডিসিসান সেখানে কার্যকরী করা হবে। যদি সেটা কার্যকরী করা হয়—কোন জায়গায় তার কনফিউসান হয়েছে, সেটা আমি পরিষ্কার করে দিচ্ছি এই ডিসিপ্লিনারি পাওয়ারস অব দি স্পীকার, এই সম্পর্কে তার ধ্যান ধারণার যেহেতু অভাব ছিল সেই জন্যই এই রকম চিঠি লিখেছেন। এখানে বলা হচ্ছে, নজির হচ্ছে—Maintenanee of order in the House is a fundamental duty of the speaker. He derives is disciplinary powers from the Rules, and his decisions are not to be challenged except on a substantive motion.

**The Speaker intervenes when a member makes an unwarranted or defamatory remark, by asking him to withdraw that remark and to make amends. The Speaker, in his disoretion, orders the expunotion of my defamatory or indecent words. He may direct any member guilty of disorderly conduct to withdraw from the House, and make a member for suspension if the member disregards the anuthority, of the Chair and persists in obstsucting the proceedings of the House.**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে অর্ডার, যেটা ৩৪৮-এ হাউস দিচ্ছে, সেই অর্ডারকে যে ভায়োলেট করছে সেখানে কোন স্কোপ নেই কিছু বলার। He will have to go out of the House. There is no other question involved in it. এ তো কি করা যাবে ? ষ্টিফলিং অব ডেমোক্রাসী এখানে শুনছি মকারি অব ডেমোক্রাসী এখানে শুনছি, শুনছি এইসব রুলস, নিয়ে এমন ভাবে এগুলি এ্যাপ্লাই করা হচ্ছে যাতে গণতন্ত্রকে হত্যা করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা তো ৩০ বছর

**the word 'Manipulatiod' I think this is an espersion to the Chair which is more uncharitable and unkind.**

**শ্রীসুব্রত মুখার্জী :** স্যার, আপনি আমাদের শুনতে দিয়েছেন, ভেরি রাইটলি আপনি আমাদের শুনতে দিয়েছেন এবং কারেকসনও করে দিয়েছেন। স্মুথলি আপনি এই পোরসানটা করলেন, দিস্ ইজ্ নট্ ব্যাড, কিন্তু হোয়াট্ চীফ্ মিনিষ্টার হ্যাজ সেভ্ ?

**Mr. Speaker :** Mr. Mukherjee, please take your seat, I have not allowed you. The Chief Minister has read from an unrevised portion of a text. The unrevised portion can always have slight discrepancries and mistakes and text has beed corrected accordingly. Mr. Gyan Singh Sohanpal who was the Parliamentary Affairs Minister knows this procedure very well. It is corrected whenever any discrepancies appear. I have corrected it. So no question of blame, The Coief Minister was given an unrevised portion of text. How could you understand that was there or not ? That is why I called upon the senior members to hear the tape in my room. I knew it was an unrevised text and there might be some discrepancies. That is why there should not be any dispute on this. As regards the speech of Mr. Sadhan Pandey the word 'if' will be expunged and the word 'for' will be inserted in place of 'if'.

Demand No. 54

**Shri Nirmal Kumar Bose :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 43, 62, 75,000 be granted for expenditure during the current year 1987-88 under Demand No. 24, Major Heads "2408-Food, torage and Warehousing" and "4408-Capital Outlay on Food".

( This if inclusive of a total sum of Rs. 14, 54, 26,000 already voted on account in March, 1987 )

Demand No.85

**Sir, on the recommendation of the Governor, I beg also to move that a sum of Rs. 75, 52,000 be granted for expenditure during the current year of 1687-88 under Demand No. 85, Major Head "3456-Civil Supplies".**

( This amount includes a sum of Rs. 25, 18,000 already voted on account in March, 1987 ).

মহাশয় উপরোক্ত ব্যয়বরাদ্দ মঞ্জুর করার অনুরোধ জানাবার সঙ্গে সঙ্গে আমি খাদ্য ও সরবরাহ বিভাগের কাজকর্ম, এই বিভাগকে যে সমস্ত সমস্যার মোকাবিলা করতে হয়েছে—সেগুলি এবং এই বিভাগের আগামী দিনের করণীয় বিষয় সম্পর্কে একটি সংক্ষিপ্ত প্রতিবেদন সভায় পেশ করছি। এই প্রতিবেদন এখানে একটি পৃথক দলিল হিসাবে বিতরিত হবে, এবং মাননীয় সদস্যবৃন্দের নিকট অনুরোধ যে, তাঁরা যেন আমার বিভাগের কাজকর্মের মূল্যায়নকালে এটির কথা দয়া করে বিবেচনা করেন।

আমার আজকের সংক্ষিপ্ত বক্তব্যে, আমি এ রাজ্যের খাদ্য ও সরবরাহ সম্পর্কিত কয়েকটি মুখ্য বিষয়ের উপর জোর দিতে চাই।

এই দপ্তরের প্রধান কাজ হল—রাজ্যের কিঞ্চিদধিক ছয় কোটি লোককে খেতে দেওয়ার ব্যবস্থা করা এবং ন্যায্য দামে জীবনের অন্যান্য অত্যাবশ্যক পণ্যের সরবরাহ সুনিশ্চিত করা। কিন্তু আমরা এই পরিস্থিতির মোকাবিলা করতে কয়েকটি গুরুতর অসুবিধার সম্মুখীন হয়েছি—কারণ, আমরা অত্যাবশ্যক প্রায় সকল পণ্যের সরবরাহ ও তাদের দামের ব্যাপারে সম্পূর্ণরূপে কেন্দ্রের উপর নির্ভরশীল।

খাদ্যশস্যের উৎপাদনে পশ্চিমবঙ্গ একটি ঘাটতি রাজ্য, এবং এর পিছনে ঐতিহাসিক কারণ রয়েছে। দেশ-বিভাগের পরিণতি হিসাবে বাংলাও যখন ১৯৪৭ সালে বিভক্ত হয়—তখন ধান-উৎপাদনশীল অঞ্চলের অধিক অংশই তদানীন্তন পূর্ব পাকিস্তান বা অধুনা বাংলাদেশের ভাগে চলে যায়। যেহেতু দেশ-বিভাগের পর অধিকাংশ পাট-উৎপাদনশীল অঞ্চলও অপর বাংলার ভাগে পড়ে এবং প্রায় সবগুলি পাটকলই পশ্চিমবঙ্গে থেকে যায়—সেইহেতু, দেশের জন্য সর্বাধিক গুরুত্বপূর্ণ বিদেশীমুদ্রা আয়ের পথ নিরাপদ রাখতে হবে এবং অধিকাংশই অন্য রাজ্য থেকে আগত এমন প্রায় ১ লক্ষ পাটকল-শ্রমিকের চাকুরী রক্ষা করতে হবে—এই মর্মে কেন্দ্রীয় সরকার অনুরোধ করায় এ রাজ্যে ধান-উৎপাদনের ক্ষেত্রে উৎকৃষ্ট—এমন অঞ্চলের কিছু অংশকে পাট-উৎপাদনশীল অঞ্চলে রূপান্তরিত করা হয়। উপরন্তু, প্রায় ৮০ লক্ষ উদ্বাস্তু তদানীন্তন পূর্ব পাকিস্তান থেকে পশ্চিমবঙ্গে আসেন। প্রধানতঃ কাজের সন্ধানে প্রতিবেশী রাজ্যগুলি থেকে এ রাজ্যে মানুষের আগমনের অবিরাম স্রোত রয়েছে। এ রাজ্যে জনসংখ্যা বৃদ্ধিও অবিরাম গতিতে চলেছে। আমাদের এই সমস্ত মানুষের জন্য খাদ্যের ব্যবস্থা করতে হয়। সাম্প্রতিক বছরগুলিতে যদিও এ রাজ্যে খাদ্যশস্যের উৎপাদনে লক্ষ্যণীয় উন্নতি

ঘটেছে, তবু গ্রামাঞ্চলে—বিশেষতঃ কৃষিশ্রমিক, ভাগচাষী ও প্রান্তিক চাষীর ভোগ ও ক্রয়ক্ষমতা বৃদ্ধি পাওয়ার ফলে এই বর্ধিত উৎপাদনের ফল বাস্তবে দেখতে পাওয়া যায় না। সুতরাং খাদ্যশস্যের ব্যাপারে বিশেষতঃ দানাশস্যের ক্ষেত্রে এই রাজ্য ঘাটতি রাজ্য হিসাবে পরিগণিত হতে থাকে। এই সমস্ত কারণে কেন্দ্র রাজ্যের জন্য খাদ্যশস্য এবং অন্যান্য অত্যাবশ্যক পণ্য যথেষ্ট পরিমাণে সরবরাহের ব্যাপারে দায়িত্ব এড়িয়ে যেতে পারেন না? কিন্তু দুর্ভাগ্যের বিষয় এই যে, আমরা কেন্দ্রের কাছ থেকে আমাদের চাহিদা অনুযায়ী সরবরাহ পাই না। যদিও দেশে এখন চাল ও গমের উদ্বৃত্ত উৎপাদন ঘটছে, তথাপি কেন্দ্রীয় গুদাম থেকে রাজ্যের জন্য এই সমস্ত সামগ্রীর বরাদ্দ আমাদের চাহিদার চেয়ে সব সময়ই কম রাখা হয়। এবং প্রকৃত সরবরাহের পরিমাণ আবার বরাদ্দের চেয়েও অনেক কম থাকে। প্রায়ই দেখা যায় যে, রাজ্যের জন্য নির্দিষ্ট খাদ্য-শস্যপূর্ণ 'রেলওয়ে রেক' অচল থাকে। এবং উত্তরবঙ্গের ক্ষেত্রে একথা বিশেষভাবে সত্য। সম্প্রতি দেখা যাচ্ছে যে, প্রায় তিন মাস ধরে পশ্চিম দিনাজপুর জেলার জন্য কোনো 'রেলওয়ে রেক' যাওয়া-আসা করে নি; এবং গমের অভাবের দরুন এন আর ই পি, আর এল ই জি পি, আই টি ডি পি প্রভৃতির মত বিভিন্ন গুরুত্বপূর্ণ প্রকল্পের কাজ এই জেলায় দারুণভাবে ব্যাহত হয়েছে। অধিকতর শোচনীয় বিষয় হল এই যে, ভারতের খাদ্য কর্পোরেশন কর্তৃক কেন্দ্রীয় গুদাম থেকে রাজ্যের জন্য সরবরাহ করা চাল এবং কখনও বা গম সাধারণত নিম্নমানের এবং মানুষের খাবার অযোগ্য। পশ্চিমবঙ্গের জন্য কেন্দ্রীয় গুদাম থেকে যে চাল বরাদ্দ করা হয় তা সাধারণত পাঞ্জাব থেকে আসে এবং কেন্দ্রের দ্বারাই তার 'স্পেসিফিকেশন' করা হয়। দিল্লিও পাঞ্জাব থেকে চাল পায়। কিন্তু বছরের যে কোনো সময়েই দিল্লির যে কোনো নায্যমূল্যের দোকানে নিকৃষ্ট মানের চাল কদাচিৎ চোখে পড়বে। পক্ষান্তরে, পশ্চিমবঙ্গে বছরের প্রায় সব সময়েই নিকৃষ্ট মানের চাল আসে। কেন্দ্রের কাছে আমাদের পুনঃ পুনঃ প্রতিবাদপত্র প্রেরণেও এই ব্যাপারে প্রকৃতপক্ষে কোনো উন্নতি ঘটে নি।

তৈলবীজ উৎপাদন বা ভোজ্য তেলের প্রক্রিয়াকরণ—কোনো ক্ষেত্রেই রাজ্য স্বয়ম্ভর নয়; এবং সেই কারণে রেপসীড তেলের সরবরাহের জন্য আমাদের কেন্দ্রীয় গুদাম-এর উপর নির্ভর করতে হয়। কিন্তু সেক্ষেত্রেও আমরা প্রকৃত চাহিদা অনুযায়ী জিনিস পাই না। আর সরকারি বণ্টন ব্যবস্থার মাধ্যমে রেপসীড তেল সরবরাহে ঘাটতি হওয়ার দরুন খোলাবাজারে প্রায় সবরকম ভোজ্য তেলের দাম বেড়ে যাচ্ছে। ডালে আমাদের ঘাটতি রয়েছে। তার জন্য অন্য রাজ্য থেকে যে দামে আমাদের ডাল আনতে হবে তা সব সময় ন্যায্য নয়। লেভি চিনি সরবরাহ এবং লবণ বরাদ্দ করার

ক্ষেত্রেও আমরা কেন্দ্রের উপর নির্ভরশীল। পশ্চিমবঙ্গে সিমেন্ট খুব কমই উৎপন্ন হয় আর সেজন্যই এখানে ব্যবহৃত বেশীর ভাগ সিমেন্টই আসে রাজ্যের বাইরে থেকে। উন্নয়নমূলক কাজের উদ্দেশ্যে ও একটি নির্দিষ্ট সীমা পর্যন্ত সাধারণ মানুষের গৃহনির্মাণের প্রয়োজনেই এই লেভি সিমেন্টের ব্যবহার হয়, আর ভারত সরকারের শিল্পমন্ত্রকই এই সিমেন্ট বরাদ্দের বিষয়টি নিয়ন্ত্রণ করেন। তাঁরা ক্রমশঃই আমাদের বরাদ্দ কমিয়ে দিচ্ছেন এবং সামগ্রিকভাবে সিমেন্ট শিল্পের যে সীমা পর্যন্ত লেভির বাধ্যবাধকতা আছে সেই সীমাটি নামিয়ে দিচ্ছেন। আর এরই ফলস্বরূপ এ রাজ্যে উন্নয়নমূলক কাজের অধিকাংশই বন্ধ হয়ে গেছে। কেরোসিন, পেট্রোল, ডিজেল ও এল পি জি-র ক্ষেত্রে পরিস্থিতি আরও শোচনীয়। কেন্দ্রের পেট্রোলিয়াম ও প্রাকৃতিক গ্যাস মন্ত্রক এইসব জিনিস সরবরাহ ও বরাদ্দ করার ক্ষেত্রে পূর্ণ নিয়ন্ত্রণই শুধুমাত্র করেন তাই নয়, এ ব্যাপারে ডিসট্রিবিউটরদের নিয়োগও বিভিন্ন তেলের কোম্পানীই করে থাকে। রাজ্য সরকারের এ বিষয়ে কিছুই বলার নেই। প্রয়োজনানুযায়ী রাজ্যে আমরা পেট্রোলিয়াম-জাত সামগ্রী পাচ্ছি না। নিয়ন্ত্রিত বস্ত্র সরবরাহের ক্ষেত্রেও আমরা ভারত সরকারের বস্ত্র মন্ত্রকের উপর নির্ভরশীল। আমাদের পশ্চিমবঙ্গে পর্যাপ্ত কয়লা থাকলেও কোল ইণ্ডিয়া লিমিটেড ও তার অধীনস্থ সংস্থাগুলিই এ রাজ্যে 'সফ্‌ট কোক' সরবরাহের বিষয়টি নিয়ন্ত্রণ করে। আর প্রায়শঃই এটি আমরা দেখতে পাই যে অন্য রাজ্যগুলি যখন আমাদের এ রাজ্যে উৎপন্ন কয়লা তুলে নিয়ে যাচ্ছে, তখন আমাদের ঘরের ক্রেতারাই উন্নতমানের কয়লা পাচ্ছেন না এবং যা পাচ্ছেন তাও সময়মত নয়। সুতরাং আমাদের এইসব সামগ্রীর প্রয়োজন সম্পূর্ণ মেটাতে কেন্দ্রীয় সরকারের এগিয়ে আসা দরকার।

আশা করি মাননীয় সদস্যগণ এটি যথাযথভাবে উপলব্ধি করবেন যে, এসব অসুবিধা সত্ত্বেও বর্তমান বছরগুলিতে রাজ্যে খাদ্যশস্য ও অন্যান্য অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রী সরবরাহের ক্ষেত্রে কোন গুরুতর বিপর্যয় ঘটে নি; আর খোলা বাজারে মূল্যস্তরও মোটামুটি স্থিরই রয়েছে।

সরকারি বণ্টনব্যবস্থার উপর আমরা সমধিক গুরুত্ব দিয়ে থাকি। কলকাতা, হাওড়া, পরিপার্শ্বস্থ শিল্পাঞ্চল ও আসানসোলের শহরপুঞ্জে ২,৭৪৭টি ন্যায্যমূল্যের দোকানের মাধ্যমে ৯৮,৮১,৯২৯ জন মানুষ নির্ধারিত মূল্যে খাদ্যশস্য ও অন্যান্য বেশ কিছু অত্যাবশ্যক পণ্যসামগ্রী পাচ্ছেন। রাজ্যের অবশিষ্ট শহরাঞ্চল ও সমগ্র গ্রামাঞ্চলে সংশোধিত রেশনিং (এম আর) ব্যবস্থায় ১৭,১০৫টি ন্যায্যমূল্যের দোকান থেকে ৫,১০,৮৬,১১৫ জন রেশনকার্ডধারী ব্যক্তি এসব জিনিস পাচ্ছেন। আই

টি ডি পি মৌজাসমূহে প্রায় ২২ লক্ষ লোক যাদের অধিকাংশই আদিবাসী, ভরতুকী মূল্যে এই চাল-গম পাচ্ছেন? যদিও বিভিন্ন সময়ে এই ইঙ্গিত দেওয়া হয়েছে যে আমাদের বিধিবদ্ধ রেশনিং ব্যবস্থা তুলে দেওয়া উচিত, বিশেষ করে যখন অন্য কোন রাজ্যে এরূপ কোন ব্যবস্থা নেই তথাপি এটা আমাদের সুচিন্তিত অভিমত যে এই রাজ্যে এরূপ ব্যবস্থা চালু থাকার দরুন বিধিবদ্ধ রেশনিং এলাকার জনসাধারণ, বিশেষ করে সমাজের দরিদ্রশ্রেণীর মানুষ উপকার পেয়েছেন এবং রাজ্যের খোলাবাজারে অত্যাবশ্যক সামগ্রীর মূল্য নিয়ন্ত্রণের ব্যাপারে এর কিছু প্রভাব সৃষ্টি হয়েছে। আমরা বিধিবদ্ধ রেশনিং এলাকাকে সম্প্রসারিত করার চেষ্টা করব এবং এই ব্যবস্থার মাধ্যমে বণ্টনের জন্য দ্রব্যসামগ্রীর সংখ্যা বাড়াবো। আমরা কয়েকটি বিদ্ধিবদ্ধ রেশনিং এলাকায় রেশনিং-এর মাধ্যমে বিস্কুট ও ঘি বণ্টন করা ইতিমধ্যেই শুরু করেছি এবং এটা ক্রেতাদের কাছে বেশ জনপ্রিয় হয়ে উঠেছে। এটা অন্যান্য বিধিবদ্ধ ও সংশোধিত রেশনিং এলাকায় সম্প্রসারিত করা যেতে পারে। আমরা বিধিবদ্ধ ও সংশোধিত রেশনিং এলাকার অধীন সমগ্র রেশনিং ব্যবস্থার মাধ্যমে চা ও আয়োডিনযুক্ত লবণের মোড়ক বণ্টন করার সম্ভাবনাটি পরীক্ষা করে দেখছি। বিধিবদ্ধ ও সংশোধিত রেশনিং ব্যবস্থায় প্রধান যে অসুবিধাগুলি দেখা দিচ্ছে তা হল সরকারি বণ্টন ব্যবস্থার মাধ্যমে যেসব দ্রব্যসামগ্রীর বণ্টন করা হবে বলে ঠিক করা হয়েছে সেইসব দ্রব্যসামগ্রীর দুষ্প্রাপ্যতা এবং নিম্নমানের চাল ও কখনও-সখনও নিম্নমানের গমের সরবরাহ। খাদ্যশস্য নিম্নমানের হওয়ার দরুন প্রায়শঃই শহরাঞ্চল ও গ্রামাঞ্চল এলাকার ন্যায্যমূল্যের দোকান থেকে খাদ্যশস্য খুব কমই লোকে নেয়, এর ফলে সমগ্র ব্যবস্থাটিই অবান্তর হয়ে যায়। আমরা সরকারি বণ্টনের জন্য নির্দিষ্ট এই সমস্ত সামগ্রীর সরবরাহ যাতে সুনিশ্চিত করা যায় এবং ভাল মানের চাল ও গম সরবরাহের জন্য কেন্দ্রের উপর চাপসৃষ্টি করছি। সরকারি বণ্টনের কাজে আমরা সমবায় সমিতিগুলিকে আরো বেশি করে যুক্ত করার চেষ্টা করছি।

এই বিভাগের সঙ্গে যুক্ত "ওয়েস্টবেঙ্গল এসেনসিয়াল সাপ্লাই কর্পোরেশন" এই রাজ্যের একটি গুরুত্বপূর্ণ সরকারি সংস্থা এবং আমাদের কয়েকটি গুরুত্বপূর্ণ অত্যাবশ্যক সামগ্রী সরবরাহ করার ব্যাপারে এই সংস্থাটি অত্যন্ত প্রয়োজনীয় কাজ করে আসছেন। অকারণ সম্পর্কিত কাজকর্মকে এর কাজকর্মের অন্তর্ভুক্ত করে নিয়ে এই সংস্থার কর্ম-পরিধিকে বিস্তৃত করতে এবং এর পরিচালনাকে ঋজুভাবমণ্ডিত করতে আমরা সবরকম সম্ভাব্য ব্যবস্থা অবলম্বন করব।

সরকারি এবং বেসরকারি স্তরে সমগ্র সরবরাহ ব্যবস্থায় দুর্নীতির বিরুদ্ধে যুদ্ধ করতে গেলে অথবা সরকারি বণ্টন ব্যবস্থাকে কার্যকর করতে হলে আমাদের এই কঠিন

কাজে পঞ্চায়েত ও পৌরসঙ্ঘ স্তরের জন-প্রতিনিধি ও এম. এল. এ. এবং এম. পি. এবং সাধারণভাবে জনসাধারণের অংশগ্রহণের উপর আরও বেশী নির্ভর করতে হবে। এটা ঠিক যে, এ ব্যাপারে দণ্ডবিধি রয়েছে এবং পুলিশের "এনফোর্সমেণ্ট ব্রাঞ্চ"ও তাঁদের কাজ করছেন। কিন্তু এই কাজে জনসাধারণের অংশগ্রহণই হল প্রধান বিষয়।

আমরা ক্রেতাদের আন্দোলনকে উৎসাহ দিচ্ছি এবং বহুসংখ্যক নাগরিক-সংস্থা ও সমিতি, যাঁরা স্বার্থসংরক্ষণের ব্যাপারে ক্রেতাসাধারণকে তাঁদের ভূমিকা সম্পর্কে সচেতন করতে এগিয়ে আসছেন, তাঁদের সহায়তাদান করতে আমরা ইচ্ছুক। সম্প্রতি সংসদে যে "ক্রেতা সংরক্ষণ আইন, ১৯৮৬" গৃহীত হয়েছে সেই আইনটি পরীক্ষা করে দেখছি এবং এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা অবলম্বন করা হবে।

চলতি বছরের জন্য খাদ্য ও অন্যান্য অত্যাবশ্যক পণ্যসামগ্রী ইত্যাদি সরবরাহের ব্যাপারে সম্ভাবনার দিকটি খুব উজ্জ্বল বলে মনে হয় না। ১৯৮৬–৮৭ সালের সর্বশেষ খরিফ মরসুমে আগস্ট মাসে সেচব্যবস্থার বহির্ভূত দক্ষিণের জেলাসমূহের বিশাল এলাকা জুড়ে যে ভয়াবহ খরা দেখা যায়, তারই ফলশ্রুতিস্বরূপ প্রধান খরিফ শস্য আমন ধানের উৎপাদন মোটেই সন্তোষজনক হয় নি। এর পরই গত সেপ্টেম্বর মাসে কয়েকদিন যাবৎ অবিরাম ব্যাপক বর্ষণ হয়েছিল যার ফলে জল জমে যায় ও বন্যা হয়। গত বছরের তুলনায় বর্তমান বছরে আমন শস্যের পরিমাণ কম হবে বলে হিসাব করে দেখা হয়েছে। রবিশস্য, গম ও যব এবং গ্রীষ্মকালীন ( বোরো ) ধান-এর ফলন অবশ্য এই বছর বেশি হবে বলে অনুমান করা হচ্ছে। এই পরিস্থিতিতে যদি আমরা ১৯৮৭ সালের জুন মাস পর্যন্ত চালিয়ে যেতে পারলেও জুলাই থেকে সেপ্টেম্বর পর্যন্ত স্বাভাবিক টানাটানির সময়ে আমাদের আরও কঠিন পরিস্থিতির সম্মুখীন হতে হবে। যদিও ১৯৮৬-৮৭ সালে আউস ধানের উৎপাদন তুলনামূলকভাবে ভাল ছিল, তবু পরবর্তী আউস ফলনের উপর আমরা কতখানি নির্ভর করতে পারব তা নিশ্চয় করে বলা যায় না। সুতরাং আভ্যন্তরীণ উৎপাদন ও চাহিদার মধ্যে সামঞ্জস্যবিধান করতে আমাদের কেন্দ্রীয় সরকারের ভাণ্ডার থেকে আরও শস্য আনতে হবে। যদি এফ সি আই-প্রদত্ত চালের মান ক্রেতাদের ন্যূনতম গ্রহণযোগ্য মানের চেয়ে নিচে নামতেই থাকে, তাহলে রেশন দোকান থেকে চাল কেনার পরিমাণ বাড়বে না এবং তার ফলে স্বল্প পরিমাণে মজুত স্থানীয় বিক্রয়যোগ্য উদ্বৃত্ত চালের চাহিদা আরও বাড়বে এবং রাজ্যের এই প্রধান খাদ্যটির খোলা বাজারের দাম ঊর্ধ্বমুখী হবে। এই পরিস্থিতিকে সামাল দিতে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে যথেষ্ট পরিমাণে এবং গ্রহণযোগ্য মানের চাল সরবরাহ করার দাবি জানাচ্ছি।

যেহেতু সাধারণভাবে সমগ্র দেশেই ভোজ্য তৈলবীজ ও তেলের ঘাটতি থাকবে, সেইহেতু আমরা ভারত সরকারের কাছে দাবি জানাচ্ছি যে, আমদানি করা ভোজ্য তৈল, রাজ্যগুলির মধ্যে এমনভাবে বিতরণ করা হোক যাতে সরকারি বণ্টন ব্যবস্থা ( পি ডি এস )-র মাধ্যমে বিক্রয় করার জন্য তেলের চাহিদার সবটুকুই পূরণ হয়। যেহেতু আন্তর্জাতিক বাজারে তেলের দাম এখন যথেষ্ট কম, সেইহেতু দেশ এখন বৈদেশিক বিনিময় মুদ্রা অতিরিক্ত পরিমাণে ব্যয় না করেই বিদেশ থেকে যথেষ্ট পরিমাণে তৈল সংগ্রহ করতে পারে। সরকারি বণ্টন ব্যবস্থা ( পি ডি এস )-র জন্য রাজ্যগুলির চাহিদা-মাফিক তৈল সরবরাহ করার পরই কেবল বনস্পতি শিল্পের জন্য কিছু বরাদ্দ করা যেতে পারে। ঐ শিল্পকে আমদানি করা তৈল সুবিধাজনক দামে নিয়ে ব্যবহারের পরিবর্তে অপ্রধান তৈলবীজ ব্যবহার করতে উৎসাহ দেওয়া উচিত, বিশেষতঃ যেহেতু এই শিল্পের উৎপন্ন দ্রব্যের মূল্যের উপর কোনো নিয়ন্ত্রণ নেই। বনস্পতি শিল্পে রেপসিড ও সরষে বীজ-এর ব্যবহারে এমনভাবে বিধিনিষেধ আরোপ করা উচিত যাতে ইতিমধ্যেই যথেষ্ট বৃদ্ধি-প্রাপ্ত সরষের তেলের দাম আর না বৃদ্ধি পায়।

চিনির ক্ষেত্রে আমরা কেন্দ্রীয় সরকারে গৃহীত চলতি পেষণ মরশুমে উৎপাদনের লেভি অংশের মাত্রা হ্রাস করার উদ্যোগের বিরোধিতা করি। যদি উপযুক্ত পরিমাণে চিনির উৎপাদন না বাড়ে তাহলে এই বৎসরের লেভিমাত্রা হ্রাসের জন্য লেভি চিনির পরিমাণ আরও কমে যেতে পারে। সেক্ষেত্রে রাজ্যগুলির পাওনা লেভি চিনির যথাংশ আরও কমে যাবে এবং তার ফলে ক্রেতাদের বাধ্য হয়ে খোলা বাজারে উচ্চমূল্যে বিক্রীত চিনির উপর বহুলাংশে নির্ভর করতে হবে। আমাদের দাবি হল এই যে, চিনির লেভিমাত্রা এমনভাবে নির্ধারিত করা হোক যাতে রেশন দোকান থেকে বণ্টিত লেভি চিনি দিয়ে মানুষের সাংসারিক চাহিদা সম্পূর্ণরূপে মেটানো যায়।

ভারত সরকারের কাছে আমাদের দাবি হল এই যে, রাজ্যের উন্নয়নমূলক কাজকর্মে এবং সাধারণ মানুষের বাসস্থানাদি নির্মাণের ক্ষেত্রে ক্রমবর্ধমান চাহিদা মেটাতে রাজ্যের জন্য বরাদ্দকৃত লেভি সিমেন্টের পরিমান সুপ্রতুল করতে হবে। সিমেন্ট ব্যবসার সঙ্গে যুক্ত প্রভাবশালী মহলের চাপে লেভি সিমেন্টের মূল্য বৃদ্ধি করার অথবা লেভি যথাংশ কমিয়ে দেবার জন্য আবার কোনো চেষ্টা হলে তা প্রতিহত করার প্রয়োজন রয়েছে।

যেহেতু কাগজ শিল্পের উপর থেকে নিয়ন্ত্রণাদেশ ইতিমধ্যে পুরোপুরি প্রত্যাহৃত হয়েছে, তাই কেন্দ্রীয় সরকারের কাছে আমরা দাবি জানিয়েছি যে, খাতা ও পাঠ্যপুস্তক

মুদ্রণে ব্যবহৃত কাগজের ক্ষেত্রে উপযুক্ত অনুদান দেওয়া হোক যাতে এগুলির দাম আর না বাড়ে। বিনিয়ন্ত্রণ কারখানাগুলির উপর ধার্য লেভি হ্রাস অথবা অত্যাবশ্যক ভোগ্য-পণ্যের আমদানি ও প্রতিযোগী সেক্টরসমূহ অর্থাৎ শিল্প ও সাধারণ ক্রেতাদের মধ্যে সেগুলি বন্টনের বিষয়ে ভারত সরকার একতরফা সিদ্ধান্ত নিয়েই চলেছেন এবং রাজ্য-গুলির সম্মতি ছাড়াই এবং ক্রেতাদের স্বার্থের বিরুদ্ধেই এই কাজ তাঁরা করছেন। আমরা দাবি করছি যে, ভবিষ্যতে অত্যাবশ্যক ভোগ্যপণ্যসমূহের বিষয়ে,— তা সে জ্বালানি কয়লা, কেরোসিন তেল, এল পি জি অথবা নিয়ন্ত্রিত মূল্যের বস্ত্র যা-ই হোক না কেন,— এই ধরনের যে কোন সিদ্ধান্ত গ্রহণের পূর্বে রাজ্যগুলির সঙ্গে পর্যাপ্ত আলোচনা করতে হবে।

ভারত সরকার কর্তৃক চাল, গম, চিনি, কেরোসিন এবং পেট্রোল, ডিজেল ইত্যাদির মত অত্যাবশ্যক ভোগ্যপণ্যের প্রশাসিত দাম ক্রমাগত বাড়ানোর বিরুদ্ধে আমরা তীব্র প্রতিবাদ জানাচ্ছি। দেশে যখন গমের উৎপাদন উদ্বৃত্ত, তখন ১৯৮৭ সালের ১লা মে থেকে গমের নির্ধারিত মূল্য প্রতি কুইন্টালে ৫ টাকা করে বাড়ানোর কেন্দ্রীয় সরকারী সিদ্ধান্তের কোন যাথার্থ্যতা নেই। আই টি ডি পি এলাকাসমূহের উপজাতিভুক্ত মানুষসহ সমগ্র জনসাধারণকে এই মূল্যবৃদ্ধি আঘাত করবে।

পশ্চিমবঙ্গই একমাত্র রাজ্য যেখানে ব্যাপকভাবে সরকারি বণ্টন ব্যবস্থা সংগঠিত করে মূল্যবৃদ্ধি রোধের চেষ্টা করা হচ্ছে। কিন্তু মূল্যবৃদ্ধির বিরুদ্ধে ভারসাম্য রক্ষাকারী শক্তি হিসাবে এই ধরনের কোন পদ্ধতি সম্পূর্ণ ফলপ্রসূ হতে পারে একমাত্র তখনই যখন অত্যাবশ্যক ব্যবহারের জন্য মুখ্য সামগ্রীগুলির সরবরাহ-উৎসের উপর কার্যকর নিয়ন্ত্রণসহ সারা দেশে ঐ পদ্ধতি অবলম্বন করা হবে। রাজ্যের বামফ্রন্ট সরকার কয়েক বছর যাবৎ দাবি জানিয়ে আসছেন যে, রাজ্যগুলির সাহায্য ও সহযোগিতা নিয়ে জাতীয় স্তরে সহায়ক মূল্যে ১৭টি অত্যাবশ্যক ভোগ্যপণ্যের সংগ্রহ এবং বণ্টনের দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। এই ধরনের একটি ব্যবস্থার জন্য বামফ্রন্ট সরকারের সুপারিশ করা পণ্য-সমূহ হল—(১) খাদ্যশস্য, (২) ডাল, (৩) ভোজ্য তেল, (৪) লবণ, (৫) চিনি, (৬) চা, (৭) দেশলাই বাক্স, (৮) কাগজ, (৯) কাপড়কাচা সাবান, (১০) শিশুখাদ্য, (১১) জ্বালানি, ( কেরোসিন, এল পি জি এবং সফ্ট কেক' ), (১২) কমদামী কাপড়, (১৩) ওষুধ এবং (১৪) সিমেন্ট। বিগত বছরগুলির অভিজ্ঞতার ভিত্তিতে আমরা দৃঢ়ভাবে বলতে পারি যে, জাতীয় স্তরে এ ধরনের একটি বণ্টন ব্যবস্থা অবলম্বনের দ্বারাই কেবল মাত্র জনসাধারণের ব্যবহৃত অত্যাবশ্যক ভোগ্যপণ্যসমূহের অযৌক্তিক

মূল্যবৃদ্ধি রোধ করা যেতে পারে। এই ব্যবস্থা সারাদেশে অত্যাবশ্যক ও নিত্যব্যবহার্য সমস্ত ভোগ্যপণ্যের সমান মূল্য সুনিশ্চিত করবে।

এই বলে, আমি ব্যয়মঞ্জুরির জন্য সভার কাছে প্রস্তাব পেশ করছি।

**Mr. Speaker:** There are 5 cut motions on Demand No. 54 and one cut motion on Demand No. 85 All the cut motions are in order and taken as moved.

1. **Shri DEBA PRASAD SARKAR:** Sir, I Beg to move that the amount of Demand be reduced by Rs. 100/—to discuss—

দরিদ্রসীমার শেষ প্রান্তে অবস্থিত গ্রামাঞ্চলের খেতমজুর ও গরিব চাষীদের ভর্তুকি দিয়ে রেশন সামগ্রী সরবরাহের ব্যবস্থা করতে রাজ্য সরকারের ব্যর্থতা।

2. **Shir A. K. M. HASSAN UZZAMAN:** Sir I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/—to discuss—

দেগঙ্গা বিধানসভা কেন্দ্রে কোন কোল্ড স্টোরেজ না থাকায় ঐ অঞ্চলের চাষী সম্প্রদায়ের নিদারুণ অসুবিধা এবং উক্ত বিধানসভা কেন্দ্রে কোনও কোল্ড স্টোরেজ সরকারী ব্যয়ে প্রতিষ্ঠা করতে সরকারী ব্যর্থতা।

3—5 **Shri SUBRATA MUKHERJEE:** Sir, I beg to move that the amount of Demand by Rs. 100/—to discuss—

খাদ্য দপ্তরকে দুর্নীতিমুক্ত করতে এবং সুষ্ঠুভাবে পরিচালনা করতে সরকারের ব্যর্থতা;

খাদ্য সরবরাহ বিভাগে এই রাজ্যে অবস্থিত বিভিন্ন গুদামে ভাড়া যথাসময়ে না দেওয়ায় সরকারী তহবিল থেকে গুদাম মালিককে সুদ বাবত দেয় লক্ষাধিক টাকার অপচয়; এবং

খাদ্য সরবরাহ বিভাগে কাজকর্ম দ্রুত সম্পন্ন করার জন্য একটি কোম্পানিকে কম্পিউটার মেশিন দেবার নামে বাতিল অর্ডারের ভিত্তিতে অগ্রিম দেবার ব্যবস্থা করে সরকারী অর্থের অপব্যবহার।

**Shri A. K. M. HASSAN UZZAMAN:** Sir, I beg to move that the amount of Demond be reduced by Rs. 100/ to discuss—

দেগঙ্গা বিধানসভা কেন্দ্রে কোন ক্রেতা সমবায় বিপণি না থাকায় ঐ কেন্দ্রে একটি ক্রেতা সমবায় বিপণি স্থাপনে সরকারী ব্যর্থতা।

**শ্রীসুব্রত মুখার্জীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের খাদ্য এবং সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি প্রথমেই তার তীব্র বিরোধিতা করছি। আমার মনে হয় ওনার যে বাজেট আর দপ্তরের যেভাবে ইনফ্রাস্ট্রাকচার তৈরী করেছেন এবং বিগত কয়েক বছর ধরে সামগ্রিকভাবে দপ্তর যেভাবে চলছে তাতে ঐ ১০ টাকা, ৫ টাকা যা বরাদ্দ ছিল তার চেয়ে বেশী বরাদ্দ করার দাবী করা উচিৎ হবে বলে আমি মনে করি না। আমার উল্টোদিকে যে সমস্ত সদস্যরা বসে আছেন তাঁদের আমি অনুরোধ করবো যে এটাতে রাজনীতি আছে। কারণ উনি ছিলেন আগে অন্য দপ্তরে। কিন্তু এখন এমন একটি দপ্তরে ওনাকে নিয়ে আসা হয়েছে যে দপ্তরের কোন কাজ নেই। ওনার আগে যে দপ্তরগুলি ছিল সেগুলিকে উনি ডুবিয়েছেন। আর ডুবিয়েছেন বলেই মুখ্যমন্ত্রী মহাশয় ওনাকে এমন একটি দপ্তরে দিয়েছেন যে দপ্তরকে ডোবাবার কোন সম্ভাবনা নেই। মাঝে মাঝে গিমিক করা ছাড়া ইতিবাচক বা পজিটিভ কোন কাজ ওনার করার নেই। আমি বলছি আস্তে-আস্তে দপ্তরটি কোন্ অবস্থায় আছে। বেসিক্যালি এই ডিপার্টমেন্টের ৩টি কাজ করার জন্য আছে। একটা হল, প্রোকিওরমেন্ট আর একটি হল ডিসট্রিবিউসান আর কন্ট্রোল অফ দি প্রাইস। এই ৩টি কাজের মধ্যে মাননীয় মন্ত্রী মহাশয় কোন কাজ করেননি। শুধু মাত্র প্রশাসনকে মাথাভারী করা হয়েছে। এশট্যাবলিশমেণ্ট কষ্ট, কাজ না থাকা সত্বেও ক্রমাগত বেড়ে যাচ্ছে। একদিকে এই জিনিষ হচ্ছে আর অপরদিকে একটা আন্তর্জাতিক কুখ্যাতি অর্জন করছে। এই কয়েক বছরে দূর্নীতি এবং স্বজন-পোষনের আখড়া তৈরী করেছে নিয়মিতভাবে। এমন সমস্ত জায়গায় চাকরী দিয়েছেন—নাম করে দেখিয়ে দেব—যেখানে কোন কাজ নেই। আপনি আশ্চর্য্য হয়ে যাবেন উনি এসেনসিয়াল কমোডিটিসের ভেজাল ধরতে যান। একটি দোকানে গিয়েছিলেন। সংবাদপত্রে দিয়েছেন মন্ত্রী ভেজাল ধরছেন আর তার প্রতিবাদ করছি ভেজাল কারবার মন্ত্রী ধরুন; আমরা তার সমর্থন করছি। কিন্তু আমি বলবো, এই ভেজাল কারবার ধরার পিছনে রাজনীতি আছে। সেই রাজনীতিটা আমাদের দেখতে হবে। সেই রাজনীতিটা কি? একদিন গেলেন একটি দোকানে—কিন্তু আমার কথা হচ্ছে সেনাপতি যুদ্ধ করতে ছোটে কেন? সেনাপতির কি কোন কাজ নেই? সেনাপতির কাজ হচ্ছে ম্যাপ দেখে বলে দেবে কোথায় কোথায় আক্রমন হবে অরা সাঙ্গপাঙ্গরা সেই লড়াই করবে। আর আমাদের সেনাপতি নিজেই সৈনিক হয়ে নিজেই ছুটছেন তার মোকাবিলা করতে। আসল ফল কি হয়েছে? একদিকে পার্টি অফিসের জন্য টাকা আদায় করা হচ্ছে, তাদের কাছ থেকে পার্টির জন্য টাকা

চাওয়া হচ্ছে আর তারফলে রিটেল শপগুলি এই সুযোগে দাম বাড়িয়ে দিচ্ছে। আমি চ্যালেঞ্জ করে বলতে পারি, এই একদিন যাওয়ার ফলে রিটেল শপগুলি ৩।৪ টাকা করে তেলের দাম বাড়িয়ে দিয়েছে। এরপর জ্যোতিবাবু হয়তো ধমকে দিয়েছেন। ধমকাবার জন্য তিনি আর যাননি। যদি না ধমকাতেন তাহলে উনি ভীষণ সর্বনাশা রাজনীতি ডেকে আনতেন। আপনার দপ্তরের আছে লোক, আছে এইসব ধরবার সেল, এবং তার এনফোর্সমেন্ট ব্রাঞ্চ। তারা এই সমস্ত কাজ করলে কে আপত্তি করে ? আপনি ভেজাল ধরুন, চোরাকারবারী ধরুন, ৩০০, ৪০০, ৫০০ কেজি পর্যন্ত ধরুন, ধরে তাদের ফাঁসি দিন, আপনাকে আমরা অভিনন্দন জানাবো। কিন্তু আপনি চোরা-কারবারী ধরবার নাম করে রাজনীতি করছেন। আসল কাজ করছেন না। কারণ আপনার দপ্তরের কোন কাজ নেই। প্রোকিওরমেন্টের কোন কাজ নেই, লেভী তোলেন নি। অন্লি ষ্টেট যে ষ্টেট রাজনৈতিক কারণে লেভী তোলেনি, প্রোকিওর-মেণ্ট করেননি। লেভী আপনি মিলগুলি থেকে কালেক্ট করেন। বে-আইনী যেসমস্ত হাসকিং মেশিনগুলি রয়েছে, কয়েক বছর সেখান থেকে লেভী আদায় করা হয়নি। গরীব চাষীর লেভী আদায় করা হবে না এটা আমি মানলাম। প্রান্তিক চাষীদের কাছ থেকে লেভী নিতে হবে না। কিন্তু বে-আইনী যে সমস্ত হাসকিং মিলগুলি চলছে সেখান থেকে প্রোকিওরমেণ্ট করবেন না কেন ? খালি বলছেন কেন্দ্রীয় সরকার দেবেন, কেন্দ্রীয় সরকার দেবেন, অতএব প্রোরিকরমেণ্ট করবো না কিন্তু ডিষ্ট্রিবিউসান আমরা করবো আর সব দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। তাহলে গর্ভনমেণ্ট আছে কেন ? দপ্তর আছে কেন ? প্রোকিওরমেণ্ট করেননি কারণ এটা হচ্ছে রাজনীতি।

[ 4-40—4-50 P. M. ]

অপর দিকে আপনি পরিষ্কারভাবে বলেছেন যে, ডিসট্রিবিউসনের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। তিনটি জেলায় পরীক্ষামূলকভাবে ডিসট্রিবিউসন করার চেষ্টা করেছেন ঐ ক্ষেত্রেও ব্যর্থ হয়েছেন এখন আপনারা বলছেন যে দপ্তরের ডিসট্রিবিউসন কেন্দ্রীয় সরকার করুক। স্যার, এখানে ষ্ট্যটুটারী রেশনিং এবং এম. আর. রেশনিং দুটি বিভাগেই সমস্ত ব্যাপারে ফ্লপ করেছেন। কলকাতার মধ্যে ষ্টাটুটারী রেশনিং যার সমস্ত দায় দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। কেন্দ্রীয় সরকার কালেকসন করে দিয়ে দেয়। তা সত্ত্বেও প্রপারলি এম. আর. এর আণ্ডারের যে রেশন দোকান সেই রেশন দোকানে মাল থাকে না, যার ফলে প্রপারলি লোকে পায় না, প্রপারলি ডিসট্রিবিউসন হয় না, হচ্ছে না।

রেশনের দোকানে চোরাকারবার হচ্ছে। হোটেলে বিভিন্ন জায়গায় ভুয়া রেশনকার্ড। কয়েক কোটি ভুয়া রেশন কার্ডের কথা ঐ দপ্তর থেকে বক্তৃতা করে বলা হয়েছিল। আজও ভুয়া রেশন কার্ড ভাঙ্গিয়ে কোটি কোটি টাকার লেন দেন হচ্ছে। এমন কি যে ভুষি কেলেঙ্কারী আমরা ধরেছিলাম সাজা দেবার জন্য সেই ভুষি নিয়ে মুনাফা চলছে, তাদের প্রত্যক্ষ মদত দেওয়া চলছে। তাদের কোন বিচার হচ্ছে না। উনি তো খাদ্য আন্দোলন করা মানুষ। খাদ্য আন্দোলন করা মানুষ হয়ে উনি যে কি করে এসব বরদাস্ত করেন বুঝতে পারি না। খাদ্য দপ্তরের আলোচনা করার আগে কি এটা ভেবেছেন যে ৬ টাকা শাকের কে. জি সামান্য পটলের কে. জি. ১২ টাকা হবে? জেলায় জেলায় রেশন যাচ্ছে অথচ দাম বেড়ে গেছে। কেন আপনারা কর্ডন করছেন না? কর্ডন না করার ফলে আজকে গ্রামের অর্থনীতি বিপর্য্যস্ত হয়ে গেছে। ঐ কর্ডন না করার ফলে আজকে গ্রামের মানুষদের সহরের মানুষের মত একই দামে চাল কিনতে হয়। সহরের মানুষদের সুবিধা দেবার জন্য গ্রামের অর্থনীতিকে বিপর্য্যয়ের মধ্যে নিয়ে গেছেন কর্ডন না করার ফলে। ওটা আপনারা করবেন না, কারণ আমরা যে ওটা করে ভাল কাজ করেছিলাম। এই জিনিষ আজকে চলছে। একদিকে এস. আর ব্যবস্থা কমপ্লিটলি বিধ্বস্ত হয়ে গেছে, অপরদিকে এম. আর ও বিধ্বস্ত হয়ে গেছে। আমি দায়িত্ব নিয়ে বলছি কলকাতার বিস্তীর্ণ এলাকার ২৫ পারসেন্ট ষ্ট্যাটুটারী রেশনিংয়ের আওতায় যে দোকান আছে সেখানে আপনি চেক করে দেখুন মাল নেই। মাল প্রপারলি ডিসট্রিবিউসন হয় না। সেই এলাকার লোকেরা দোকান থেকে ফিরে চলে আসে। চাল, গম, রেপসিড সবই যেখানে কেন্দ্রীয় সরকার সাপ্লাই করে সেখানে লোকে ফিরে চলে আসবে কেন? কেন রেশন পাচ্ছে না তার জবাব দিতে পারবেন? আমার কেন্দ্র থেকে আমি রিপোর্ট পেয়েছি সপ্তাহে সপ্তাহে খালি ব্যাগ নিয়ে লোককে চলে আসতে হয়। আমি চ্যালেঞ্জ করছি. আমার কথা অসত্য হলে আমার চ্যালেঞ্জ এ্যাকসেপ্ট করে নিয়ে মোশন আনবেন। কলকাতা ও পার্শ্ববর্তী ষ্ট্যাটুটারী রেশনিং এলাকায় সংবাদ নিয়ে দেখুন, অবাক হয়ে যাবেন। ওনার দপ্তরে ইঁদুরের নামে বরাদ্দ আছে। ১৯৮৪-৮৫ তে টেকনিক্যাল টার্মস বলতে হয় ইঁদুরের জন্য দেড় কোটি টাকার মাল চলে গেছে। ইঁদুর খেয়েছে দেড় কোটি টাকা। সাপোর্ট করবেন? করুন। ভোট দেবেন, পাশ করাবেন, করান। শুধু ইঁদুরে দেড় কোটি টাকা খেয়েছে।

৭৫ লক্ষ টাকা নষ্ট হয়েছে সিমেন্টের জন্য। ঐ দপ্তরের ইঁদুররা আজকে সেখানে সিমেন্ট পর্যন্ত খাচ্ছে, রেপসিড অয়েল খাচ্ছে। একটা আদিভৌতিক ব্যাপার চলছে সেখানে। এই হচ্ছে ওনার দপ্তরের অবস্থা। আজকে তাঁর দপ্তরের সমস্ত কাজগুলি

এফ. সি. আই করছে। কেন সেটা এফ. সি. আইকে করতে হচ্ছে ? অন্য কোন রাজ্যে তো এফ. সি. আই এটা করছে না। ঐ প্রকিওরমেণ্ট এ্যাণ্ড ডিষ্ট্রিবিউশনের দায়িত্বটা তো সেখানে এফ, সি. আইকে দেওয়া হয়নি ? আজকে এইসব কাজ তো এফ. সি. আইর করবার কথা নয়। কিন্তু দেখছি, এখানে সমস্ত কাজগুলি করছে এফ. সি. আই ; উল্টে দোষারোপ করবার সময় করছেন এফ. সি. আইকে। যে ৫,০০০ কর্মীকে সেখানে ডেপুটেশনে দিয়েছেন তাঁরা কেন্দ্রীয় সরকারের কাছেই থাকবেন, কি থাকবেন না-সে ব্যাপারে সিদ্ধান্ত নিচ্ছেন না। ঐ ৫,০০০ স্থায়ী চাকরীর কর্মী আজকে ঝুলন্ত অবস্থায় রয়েছেন, কিন্তু বামফ্রণ্ট সরকারকে এ ব্যাপারে কিছু জিজ্ঞাসা করা চলবে না। জিজ্ঞাসা করলেই তাঁরা বিহার, বোফোর্স, ফেয়ারফ্যাকস্ ইত্যাদি প্রসঙ্গের অবতারণা করে প্রসঙ্গান্তরে চলে যাবেন, কিন্তু এই ব্যাপারে আসবেন না। কারণ এই ব্যাপারে তদন্ত হলে হাতে হাতকড়া পড়তে পারে। ওনার দপ্তরের সঙ্গে এসেনশিয়াল কমোডিটিস্ বিভাগটাও রয়েছে। আজকে এসেনশিয়াল কমোডিটিস বিভাগ দুর্নীতি এবং স্বজন-পোষণের আখড়া হয়ে রয়েছে। আমি নোটিশ দিয়ে বলতে চেয়েছিলাম এটা। সেখানে বিশেষ অডিট দ্বারা কোটি কোটি টাকার চুরি ধরা পড়েছে, আর এই বিশেষ অডিটের দাবী আমি করতেই পারি। আলিপুর ট্রেজারীর ব্যাপার নিয়েও তখন বিশেষ অডিটের কথা মুখ্যমন্ত্রী বলেছিলেন। ১.৪.১৯৮৫ থেকে ৩১ ৩.১৯৮৬-এই সময়ের মধ্যে টোটাল ২ কোটি ৭৩ লক্ষ ৬২ হাজার টাকা আজকে সেখানে উধাও হয়ে গেছে। আমি একটি একটি করে বলছি। এ সম্পর্কিত কাগজগুলি আমি দিয়ে দেবো। আমি প্রত্যেকটির টোটাল ফিগার এবং হেড বলে দিতে পারি। আমি শুধু মেজর হেডটাই জানাচ্ছি। সিমেণ্টের জন্য দুটি অয়ারহাউস ছিল, ওখানে লোক পাঠান হোল। ছয় মাস পরে দেখা গেল অয়ারহাউসে কোন সিমেণ্ট নেই, কোটি কোটি টাকার সিমেণ্ট সব উধাও হয়ে গেছে। কিন্তু এরজন্য কোন এ্যাকশন নেওয়া হয়নি। রেপসিড অয়েল, মুসুর ডাল সব কিছু গোডাউন থেকে উধাও হয়ে যাচ্ছে, ফলে ১২-১৩ টাকা কেজি দরে আজকে মুসুর ডাল কিনে খেতে হচ্ছে। সেখানে গোডাউন-কে-গোডাউন লোপাট হয়ে যাচ্ছে, তারপর তিনি দুই কেজি রেপসিড অয়েল ধরতে গিয়ে গিমিক সৃষ্টি করছেন! আজকে যে কাজগুলি করবার কথা সেই কাজগুলি তিনি করুন। আমি যে রিপোর্টের কথা বলছিলাম, যে রিপোর্ট জমা দেওয়া হয়েছে, তার পার্ট-১ ( বি ) তে ৪ থেকে ২৩ অংশে ২ কোটি ৮৭ লক্ষ টাকা ফ্রুটলেস এক্সপেণ্ডিচার হয়েছে। তারপর ডাইভারশন অফ চার্জ হয়েছে সল্ট লেকে সল্টের জন্য ১ কোটি ৭২ লক্ষ টাকা। এই রকম কিছু কিছু মেজর হেডগুলির হিসেব দেখাচ্ছি। কমপিউটারের জন্য প্রায় ৭৫ লক্ষ টাকা, তারপর ২৭ লক্ষ

৩৫ হাজার টাকা সর্টেজ হয়েছে চিৎপুর রেলওয়ে ইয়ার্ডের সাইডিং থেকে এইসব সমস্তটাই ষ্টোর থেকে চুরি, কিন্তু একজনও গ্রেপ্তার হয়নি। অথচ এক্ষেত্রে যে স্পেশাল এ্যাক্ট আছে এবং সেই এ্যাক্ট বলে গ্রেপ্তার করতে পারেন, কিন্তু আজ পর্যন্ত কাউকে গ্রেপ্তার করা হয়নি। স্যার, ৪২ লক্ষ ৭২ হাজার টাকার সুদ ৩ লক্ষ ৫৮ হাজার টাকা পেমেণ্ট করেছিলেন ১৯৭৮ সালের এপ্রিল মাসে 'নাফের্ডকে এবং 'নাফেড'-এর সঙ্গে ব্যবস্থা করে এটা চুরি। তারপর ২৭ লক্ষ ৩৩ হাজার টাকার সিমেণ্ট, যেটা স্পোর্টস এডুকেশন নিল, সেটা আজ পর্যন্ত এডুকেশন দপ্তরে থেকে ফিরে এলো না, সেটা কনট্রাক্টরের হাত দিয়ে চলে গেল। স্পোর্টস ডিপার্টমেণ্টের গোটা সিমেণ্টটা কনট্রাক্টরের হাত দিয়ে চলে গেল। সেটা রিফাণ্ড হয়ে এলো না। এটাও এক ধরণের চুরি। এইভাবে দেখেছি যে, উড়িষ্যা সিমেণ্ট লিমিটেডের ক্ষেত্রে পর্যন্ত টোটাল ২ কোটি ৭৩ লক্ষ ৬৩ হাজার টাকার এসেনশিয়াল কমোডিটি চুরি হয়ে গেছে। তারপরও বলতে পারেন কি, কোটি কোটি টাকা দিন—আমি ফুড ডিপার্টমেণ্ট চালাবো ?

[ 4-50 - 5 00 P. M. ]

এর পরেও উনি বাজেট বরাদ্দ করবেন ? এর পরেও উনি বলবেন, 'আমাকে শয়ে শয়ে টাকা দিন, আমি ফুড দপ্তর চালাবো ? কি কাজ উনি করবেন ? কিসের জন্য করবেন ? আমি আজকে ওঁর কাছে এই প্রশ্ন রাখছি, আশাকরি উনি উত্তর দেবেন, ওঁর দপ্তর এত মাথাভারী হয়েছে কেন ? মাথাভারী প্রশাসনের কথা আমরা বারে বারে বলি, এমন কি ফিন্যান্স মিনিষ্টারও বারেবারে এর উপরে গুরুত্ব দিয়েন। এবারেও ফিন্যান্স মিনিষ্টার তাঁর বাজেটে একথা বলেছেন যে, ফুড দপ্তরের মিনিষ্টারও যেন এ ব্যাপারে লক্ষ্য রাখেন। তিনি আরও বলেছেন যে, আপনারা যদি সংযোগিতা না করেন, তাহলে টোট্যাল বাজেট ফ্লপ করে যাবে। আপনারা যদি এস্টাবলিসমেণ্ট এ্যাণ্ড মেনটেন্যান্স খরচ না কমাতে পারেন তাহলে টোট্যাল বাজেট ফ্লপ করে যাবে। একথা মুখ্যমন্ত্রী বহুবার বলেছেন, কিন্তু খরচ কমাতে পারেন নি। এবারে অর্থমন্ত্রী আবার এই কথা বলেছেন। উনি আবার চোখ বুঁজে বক্তৃতা করেন। আমি ওঁকে বলছি না, চোখ বুঁজে ক্রিমিন্যালরা বক্তৃতা করেন। উনি চোখ বুঁজে বক্তৃতা করুন কিন্তু আমি জানি না, উনি জানেন কিনা, ওঁর দপ্তরে যে সমস্ত লোক রয়েছেন তাঁরা সবাই এক একজন বড় বড় ইঁদুর হয়ে আছেন। মন্ত্রী নিজেই একজন বড় ইঁদুর হয়ে আছেন যেখানে সেখানে উনি ঐ সমস্ত ইঁদুরদের তাড়াবেন কি করে ? আমি যে কথাটা বিশেষ গুরুত্ব

দিয়ে বলতে চাই তা হচ্ছে, এবারের বাজেটে নোট ও পয়েন্ট হ'ল যে, দপ্তরগুলোকে মনিটারিং করে কাজ করতে হবে। কিন্তু উনি তা করবেন কি করে? ওঁর দপ্তর যে ভাবে মাথাভারী হয়েছে, এস্টাবলিসমেণ্ট এ্যাণ্ড মেনটেন্যান্স কষ্ট ১৯৭৫ সালে যা ছিল— তখন ডাইরেকটর, ডিষ্ট্রিক্ট ডিসবার্সমেণ্ট, প্রোকিওরমেণ্ট এ্যাণ্ড সাপ্লাইতে ৩ জন ডাইরেক্টর ছিলেন, এখন আজ ১৯৮৭ সালে তা বেড়ে ৭ জন ডেপুটি ডাইরেকটর করা হয়েছে। অথচ দপ্তরে কোন কাজ নেই। মন্ত্রীকে আপনারা জিজ্ঞাসা করে দেখুন, আমি জানিনা, উনি উত্তর দেবেন কিনা? কি কাজ আছে ওঁর দপ্তরে? আমি আগেই বলেছি যে, এফ. সি. আই. এর ডিসবার্সমেণ্ট এ্যাণ্ড প্রোকিওরমেণ্ট যিনি ডেপুটী ডাইরেকটর আছেন, তিনি কোন কাজ করেন না। আগে যখন ফুড ডিপার্টমেণ্টে কাজ ছিল, তখন ছিল একজন সেক্রেটারী, আর এখন সেই জায়গায় তিনজন সেক্রেটারী একজন স্পেশ্যাল সেক্রেটারী এবং একজন ডাইরেকটর জেনারেল করা হয়েছে। কি কাজ আছে সেখানে? কে একজন মজুমদারকে উনি ওখানে রেখে দিয়েছেন, তিনি কি কাজ করেন তা আমি জানি না, আশা করি মন্ত্রীমহাশয় তা বলবেন? রেশনিং দপ্তরে যেখানে রাফলি একটা জাস্টীফিকেশন থাকার কথা নিয়োগের ব্যাপারে, সেখানে জাস্টি-ফিকেশন কোথায়? রাফলি জাস্টিফিকেশন যেখানে থাকার কথা নিয়োগের ব্যাপারে, সেখানে কি ভাবে নিয়োগ হচ্ছে দেখুন এবং এটা যে শুধু উপর তলায় হচ্ছে তাই নয়, সবক্ষেত্রেই হচ্ছে। নীচের তলায়, নিজের দল রাখতে গিয়ে একের পর এক জায়গায় নিয়োগ করে চলেছেন। আমি উদাহরণ দিয়ে বলছি, এ্যাপয়েণ্টমেণ্ট দিচ্ছেন ক্যাজুয়াল স্টাফ হিসাবে সব জায়গাতে, এমন কি ব্রাঞ্চ অফিসেও এটা হচ্ছে। মালদহ এবং মেদিনীপুর জেলার প্রত্যেকটা জায়গায় এ্যায়েন্টমেণ্ট ইরেগুলার ও ইনপ্রপার ভাবে দেওয়া হচ্ছে। আমি ডিষ্ট্রিক্ট ওয়াইজ কি ভাবে এ্যাপয়েণ্টমেণ্ট হ্যাণ্ডলিং করছেন বললাম। মালদহ এবং মেদিনীপুরে উইদাউট এনি টেণ্ডার যে এ্যাপয়েণ্টমেণ্ট করেছেন সেগুলো এ্যাবসলিউটলি ইরেগুলার হয়েছে, এ সম্বন্ধে একটা স্পেশ্যাল রিপোর্ট প্রকাশ হয়েছে। আপনি এটা কি করে করেন? এর ফলে সেখানে রেক্ ওয়াইজ টোট্যাল লস হয়েছে। ১৯৮৬ সালে মার্চ মাস থেকে ১৯৮৭ সালের মার্চ মাস পর্যন্ত মালদহ এবং মেদিনীপুর জেলায় রেপসিড্ অয়েল এ্যাপিয়ার টু বি ৮০ মেট্রিক টন—এটা টোটাল লস হয়েছে। এটা কোন হাসির কথা নয়—৮০ মেট্রিক টন টোট্যাল লস হয়ে গেছে, অথচ আপনি বললেন এগুলো ইঁদুরে খেয়ে ফেলেছে। সবইতো দেখছি ইঁদুরে খেয়ে ফেলেছে চাল, গম, মুসুর ডাল, সিমেণ্ট, সবই ইঁদুরে খেয়ে ফেলেছে। এই ভাবে সব নষ্ট হয়ে যাচ্ছে, আর আপনি এই সমস্ত হ্যাণ্ডলিং লস বলে একটা টেকনিক্যাল শব্দ দিয়ে চালিয়ে

দিচ্ছেন। এই ভাবে স্যার, এ্যাডমিনিষ্ট্রেশান চার্জড এ্যামাউন্ট ১ কোটি ৫০ লক্ষ টাকা থেকে বেড়ে প্রায় ২ কোটি টাকা পেমেন্ট হয়েছে ফুড এ্যাণ্ড সাপ্লাইজ ডিপার্টমেণ্ট থেকে, এবং এ্যাবসলিউটলি ইট ইজ এ ব্যাংক্রাপ্ট এ্যাণ্ড কন্টিনিউয়াস টর্চার—এই অবস্থা আজ চলছে। এটা চলছে হেড্ অফ দি ডিপার্টমেন্টের দ্বারা এবং একের পর এক এই জিনিস চলছে। কাউকে কোন কো-অপারেশন দিচ্ছেন না, কোন জায়গায় মানুষদের কো-অপারেশন নেবেন না—আমরা এটা লক্ষ্য করছি। আমাদের একটা সেল আছে, তার সঙ্গে এনফোর্সমেন্ট ব্রাঞ্চ আছে। আমরা দেখছি, মন্ত্রী যাচ্ছেন একটা জায়গায় কিছু উদ্ধার করতে, কিন্তু সঙ্গে এনফোর্সমেন্ট ব্রাঞ্চ নেই। আপনি তো একজন মন্ত্রী, আপনার তো আগে উচিত ছিল এনফোর্সমেন্ট ব্রাঞ্চকে সেখানে পাঠিয়ে দেওয়া। কিন্তু তা হচ্ছে না, ইট ইজ এ এ্যাবসলিউটিমেস। এই দপ্তরটা এমন হয়ে গেছে, যেখানে কোন কাজ নেই, যে কাজগুলো আছে তা হচ্ছে অকাজ করা—স্বপনপোষণ করা, দুর্নীতি করা এবং ইঁদুরের নাম দিয়ে সমস্ত খেয়ে শেষ করে দেওয়া। জিনিসপত্রের দাম দিনের পর দিন বাড়ছে, যেগুলো কমপ্লিটলি নিজেদের দায়িত্বে সে ব্যাপারেও কেন্দ্রের উপরে দায়িত্ব চাপিয়ে দিচ্ছেন। এখানকার লোক্যাল মার্কেটে যেটা বিক্রি হয় শাক মাছ এটার প্রাইসও কনট্রোল করতে পারছেন না, এও কি কেন্দ্রের দায়িত্ব? কলকাতার ক্ষেত্রে বা যে কোন মার্কেটের ক্ষেত্রে বাজার দাম কনট্রোল করতে পারছেন না।

শুধু একটা কৌশল করে সমস্ত বাফার্স ক্রপগুলি হোর্ড করে রেখেছিল তারপরে আলুর মরশুম শেষ হয়ে গেলে সেগুলিকে ২.২৫ পয়সা করে বিক্রি করা হচ্ছে। আমাদেরই তৈরী আলু আমাদের কাছে ফিরে এলো ২.২৫ পয়সায়। তারপরে চট করে তেলের দাম বাড়িয়ে দিলেন। তেলের দাম ৮ টাকা থেকে ১২ টাকায় নিয়ে গেলেন, তারপরে নিগোশিয়েশান করে ১০ টাকায় করা হল। আপনি বাহবা নিলেন যে ১২ টাকা থেকে ১০ টাকায় দাম কমিয়েছেন। কিন্তু আট টাকা থেকে ১০ টাকায় বাড়লো কি করে? এসেনসিয়াল কমোডিটিস আগুন হয়ে বাজারে ঘুরছে আর এখানে খাদ্যমন্ত্রীর বক্তৃতার মধ্যে ব্যর্থতা শুধু নেই তার সঙ্গে সাংঘাতিক একটা উদাসীনতা, ঔদ্ধত্য এবং অপদার্থতা পরিলক্ষিত হয়, ফলে স্বাভাবিক ভাবেই এই দপ্তরে ব্যয়বরাদ্দে কোন ভাবেই সাপোর্ট করা যায় না। কন্ট্রোল অফ প্রাইজ মেকানিজিম যেটা পাবলিক ডিস্ট্রিবিউশানে করা হয় সেখানে রাজ্য সরকার সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছে। আপনি একটা নজির দিয়ে বলতে পারেন যে কিছু উন্নতি হয়েছে। আগে এক সময়ে আপনার দপ্তরে যখন দেবব্রত বন্দোপাধ্যায় ছিলেন তখন ওই দপ্তরে আন্দোলন হোত কিন্তু উনি মাঝে মাঝে সারপ্রাইজ ভিজিট দিতেন। এই সারপ্রাইজ ভিজিট দেওয়ার ফলে একটা

পজিটিভ কাজ হয়েছিল, একটা চাপ সৃষ্টি হয়েছিল। আপনি এই ধরণের সারপ্রাইজ ভিজিট দেওয়ার ব্যবস্থা করুন। আপনি মন্ত্রী আপনার দপ্তরে আপনি সেল তৈরী করে সেগুলি দিয়ে এই ধরণের এই জায়গাগুলিতে সারপ্রাইজ ভিজিটের ব্যবস্থা করুন। এতে আমাদের অনেক উপকার হবে স্টেট গভর্ণমেণ্টে সেণ্ট্রাল এ্যালোটমেণ্ট অনুযায়ী সিমেণ্ট, কয়লা, কেরোসিন, এল পি জি প্রভৃতি পায়। সেণ্ট্রাল যতটা এ্যালোটমেণ্ট করে ওয়েষ্ট বেঙ্গল ততটা পায় না। এর কারণ হচ্ছে ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেণ্ট এরজন্য কোন এফেকটিভ পারস্যু করে না। আমি আবার আপনাকে বলছি যে আপনার ডিপার্টমেণ্ট কে সচল করুন। সেণ্ট্রাল গভর্ণমেণ্ট বলে দিল যে সিমেণ্ট কারখানা, কয়লা ইত্যাদি কিছু টন রাজ্য সরকারকে দেবেন। অন্যান্য রাজ্য কি করে সঙ্গে সঙ্গে তার পেছনে অফিসার লাগিয়ে দেন পারস্যু করে চাপ সৃষ্টি করে যাতে দ্রুত এ্যালোটমেণ্ট এখানে এসে পৌছায়। আমরা যখন এখানে সরকারে ছিলাম তখন সেণ্ট্রাল লিয়াজো অফিস করা হয়েছিল এবং সেই অফিসে সিনিয়র আই এ এস অফিসার নিযুক্ত করা হয়েছিল। বড় বড় স্টাফ রাখা হয়েছিল, দিল্লীতে একটি অফিস মত করে দেওয়া হয়েছিল রেগুলার কেন্দ্রের সঙ্গে যোগাযোগ রাখা হোত পারসিয়ুশানের জন্য। কেন্দ্র এ্যালোটমেণ্ট করে দিলেন যে কয়লা, সিমেণ্ট, এল পি জি প্রভৃতি। কেন্দ্র যা বরাদ্দ করছেন তার যদি প্রপারলি ডিস্ট্রিবিউশান করতে পারেন তা হলে মানুষকে আর দুর্ভোগে পড়তে হয় না।

সেইজন্য আমি বলতে চাই যে এল পি জি, কয়লা, কেরোসিন এবং সিমেণ্টের তুলনা মূলক বরাদ্দ কত সেটা বড় কথা নয়। আসলে আপনারা পারস্যু করে আনতে পারেন না। অন্যান্য রাজ্য যেরকম পারস্যু করে এইসব জিনিষ আনতে সক্ষম হয় আপনারা তা পারেন না। সুতরাং কেন্দ্র কোন জায়গায় বঞ্চিত করে না। তারপরে এসেনসিয়াল কমোডিটিস্ এই নিয়ে কোন রাজনীতির প্রশ্ন উঠে না কেরোসিন প্রভৃতি যেমন নিত্য প্রয়োজনীয় জিনিষ—এইসব নিয়ে যদি কেন্দ্র বৈষম্যমূলক আচরণ করে তাহলে আমরা নিশ্চয়ই সবাই মিলে যেতে রাজি আছি কেন্দ্রের কাছে যে কেরোসিন আমাদের দিন। কিন্তু আমরা দেখছি যে আপনাদের সাপ্লাই ঠিকমত হয় না, বণ্টন, ডিস্ট্রিবিউশান ব্যবস্থা অ্যাবসোলিউটলি নিল। এরপরে নতুন করে আর কি বলবো, এই ডিপার্টমেণ্ট সম্বন্ধে এমন কি সরকার পর্য্যন্ত বলেছেন যে এখানকার স্টাফদের সহযোগীতা দিয়ে এই দপ্তর চালান হবে। এমন কি ট্রেড ইউনিয়ন রাইট পর্য্যন্ত দেওয়া হয়েছে। কিন্তু ট্রেড ইউনিয়ন রাইট দেওয়া সত্ত্বেও ওয়েষ্ট বেঙ্গল ফেডারেশান অফ দি গভর্ণমেণ্ট এমপ্লয়িজ একটা রিকগনিশান চেয়েছিল এবং মেজোরিটি লোক

ডেপুটেশানে গিয়েছিলেন। ৫ হাজার ফেডারেশান অফ গভর্নমেন্ট এমপ্লয়িজ গিয়েছিলেন রিকগনিশানের জন্য কিন্তু তাদের রিকগনিশান দেওয়া হয়নি। তারা ৮টি দাবীর ভিত্তিতে বসতে চেয়ে ছিলেন কিন্তু তাদের কোন সহযোগীতা করা হয় নি। আপনি ওঁদের সহযোগীতা ছাড়া কোন জায়গায় ইনফ্রাস্ট্রাকচার তৈরী করতে পারবেন না।

[ 5-00—5-10 P. M. ]

ডিষ্ট্রিবিউশান বলুন, প্রকিউরমেন্ট বলুন, সাপ্লাই বলুন—কোন জায়গায় কিছু করতে পারবেন না। কিন্তু তাদের কথা শোনা হয়নি এবং এই ৮ দফা দাবী অত্যন্ত গুরুত্বপূর্ণ, যেগুলি আমাদের মনে হয় দেখা উচিৎ ছিল। মন্ত্রী মহাশয়ের নির্দেশে কিছু দিন আগে একটা মিটিং হয়েছে, সেই মিটিংয়ে সম্পূর্ণভাবে বাতিল করে দেওয়া হয় রেকগনিশন করা হবে না এবং এই সমস্ত জিনিষগুলি নিয়ে আলোচনাও করা হবে না। কিসের ঔদ্ধত্য, কিসের এত দুর্বিনীত হবার প্রচেষ্টা যে মন্ত্রী তার স্টাফেদের সমস্যা নিয়ে কথা বলবেন না; আজকে আপনাকে এটা দেখতে হবে। স্পেসিফিকালি কয়েকটি জিনিষ আমি উল্লেখ করলাম। স্বভাবতই আজকে আমাদের দেখতে হবে, আমি যে কতকগুলি জিনিষ বললাম – যেমন ওনার কোন কাজ নেই, উনি বলবেন আমার এই এই কাজ আছে। দ্বিতীয়ত যে সমস্ত কেন্দ্রীয় সহযোগীতা আছে বা তার যে প্রপারলি ডিষ্ট্রিবিউশান করতে পারেননি, তৃতীয়ত প্রকিউরমেন্ট যদি না করেন তাহলে প্রকিউরমেন্ট যা করা উচিত চাষীদের গায়ে হাত না দিয়ে যে সমস্ত জায়গায় করেছে বিশেষ করে একেবারে ব্লক লেবেলে যদি আপনার রেডিমেড ইনফ্রাসট্রাকচার রেডি না থাকে তাহলে সেখানে আপনি প্রপারলি ডিষ্ট্রিবিউশান করতে পারবেন না। আপনি একটা মাল পেলেন, কি কেরোসিন, কি এল. পি. জি., কি মুসুর ডালের যদি ডিষ্ট্রিবিউশান মেশিনারি না থাকে তাহলে ১০ বছরে সরকারে থাকার কি অধিকার আছে, আপনারা এটাই বা কেন রেখে দিয়েছেন ? সুতরাং মেজর যে কাজগুলি ফুড দপ্তর থেকে নিয়েছে —যে সমস্ত রাজ্য সরকারে করে থাকে—সেই কাজগুলি করাবর জন্য উনি উদ্যোগ গ্রহণ করেছেন আমি মনে করি ওনাদের মত অনেকগুলি বিভাগের উপর নির্ভর করছে এবারকার খাদ্য বাজেট। এই বাজেটের বিরোধীতা করাই নয় মূল যে অর্থনৈতিক বাজেট বরাদ্দ এবারকার সেটা টানাটানি হয়ে যাবে। যদি উনি ভাল দেখাশুনা না করতে পারেন দপ্তরকে সচল করতে না পারেন সর্বপরি আমি যেটা

ক্যাটিগোরিকালি বললাম ২৮টি বিভাগের এসেনশিয়াল কমোডিটিসয়ে যেখানে প্রায় তিন কোটি টাকার মত নয়ছয় হয়ে গিয়েছে—আশাকরি সেখানে উনি তার যোগ্য জবাব দেবেন। আজকে যে সমস্ত কাট-মোশানগুলি রাখলাম তাকে সমর্থন করে এবং ব্যয়-বরাদ্দের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী কমল সেনগুপ্ত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয়কে প্রথমে ধন্যবাদ জানাই এবং তিনি অত্যন্ত বলিষ্ঠ ও সাবলীল ভাষায় আমাদের রাজ্যে খাদ্য সরবরাহের ক্ষেত্রে যে অসুবিধাগুলি রয়েছে, এবং খাদ্যের বর্তমানে যে বণ্টন ব্যবস্থা আছে সেই বিষয়গুলি তিনি সুস্পষ্ট ভাষায় উল্লেখ করেছেন তার প্রস্তাবে। খাদ্য সরবরাহের ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের যে সাফল্য তাও তিনি যথাযথ ভাবে এখানে সুস্পষ্ট ভাবে উল্লেখ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের স্মরণে আছে কংগ্রেসী রাজত্বে খাদ্য সরবরাহ ক্ষেত্রে কি নিদারুণ নৈরাজ্য ছিল এবং সেই বিভীষিকাময় দিনগুলি পেরিয়ে পশ্চিমবঙ্গের জনগণ আজকে বর্তমান সময়ে এসেছেন। সেই বিভীষিকা আরম্ভ হবার পর প্রতি বছর দেখা যেত তীব্র খাদ্যাভাব। দলে দলে গ্রামের মানুষ শহরে ছুটে আসত খাদ্যের অন্বেষণে। জুলাই, আগষ্ট সেপ্টেম্বর মাস ধরে প্রতি বৎসর চলত তীব্র খাদ্য আন্দোলন। আর সেই আন্দোলনের উপর চলত অমানুষিক পুলিশী নির্যাতন। আমাদের স্মরণে আছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৫৯ সালে কলকাতার বুকে সেই বিশাল খাদ্য আন্দোলনের সম্প্রসারণে নির্বিচারে গুলি চালিয়ে ৮০ জন মানুষকে খুন করা হয়েছিল ঐটা আমাদের স্মরণে আছে। অত্যন্ত দুঃখের সঙ্গে স্মরণ করি ১৯৬৬ সালে খাদ্য আন্দোলনের শুরুতে নিহত হয়েছিল আমাদেরই সন্তান নুরুল ইসলাম, আনন্দ ভাই। শুধু ওরা নিহত হয়েছে তা নয়, নির্বিচারে গ্রেপ্তার চলেছে, পুলিশি তাণ্ডব চলেছে—তার সঙ্গে তুলনা করে আমি ঐ ইঁদুরের খেয়ে যাওয়ার জবাব দিচ্ছি না।

তার সঙ্গে তুলনা করছি গত ১০ বছরে বামফ্রন্ট সরকার কি সাফল্য অর্জন করেছেন সেটা সম্পূর্ণ ভিন্ন চিত্র। কেন্দ্রের অসহযোগিতা, কম খাদ্য সরবরাহ করা সত্ত্বেও উপযুক্ত বণ্টন ব্যবস্থার মাধ্যমে পশ্চিম বাংলায় খাদ্য সরবরাহ এবং বণ্টন ব্যবস্থা বামফ্রন্ট সরকার করতে পেরেছেন। ৭৮ এবং ৮৬ সালে বিধ্বংসী বন্যার অভিজ্ঞতা সকলের আছে। গ্রাম থেকে শহর মানুষ রুটি দাও, ভাত দাও করে আসেনি। গ্রামের মানুষের মুখে বামফ্রন্ট সরকার অন্ন তুলে দিতে পেরেছেন সুসম বণ্টনের মাধ্যমে। এটা বামফ্রন্ট সরকারের অন্যতম সাফল্য এবং এই সাফল্যের অংশীদার গ্রাম এবং শহরের

মানুষ। পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকারের এই সাফল্যকে কেউ অস্বীকার করতে পারবেন না, পারবেন না মিথ্যা প্রচার করে মানুষকে বিভ্রান্ত করতে। সেজন্য বামফ্রণ্ট বিপুল সংখ্যাগরিষ্ঠতা নিয়ে বিধানসভায় পুনরায় নির্বাচিত হয়েছে। অবশ্য এর অন্যতম কারণ খাদ্য সরবরাহের ক্ষেত্রে সরকারের সাফল্য। ৪৭ সালে দেশ ভাগের পর খাদ্যের কি অবস্থা ছিল সেটা মন্ত্রী মহাশয় বলেছেন। কেন পশ্চিম বাংলা খাদ্যে ঘাটতি রাজ্য ? চটকলে কাঁচা পাট যোগান দেবার জন্য ধানের জমিতে কৃষক পাট চাষ করতে সুরু করলো তার খাদ্যের কথা চিন্তা না করে। পাটকলগুলি চালু হলে বৈদেশিক মুদ্রা আসবে। এইভাবে পাট চাষের মাধ্যমে ৯ হাজার ৫০০ কোটি টাকা বৈদেশিক মুদ্রা অর্জন করা হয়েছে। মানে বছরে ২২৫ কোটি টাকা হবে। এই বৈদেশিক মুদ্রার সামান্য অংশ পশ্চিম বাংলার উন্নয়নের জন্য ব্যয় করা হয়েছে। হলদিয়া পেট্রো-কেমিকেলের কথা সকলেই জানেন। এর মাধ্যমে সোনার বাংলা করা যাবে। পশ্চিম বাংলার উন্নতির জন্য এই টাকার কিছু অংশ ব্যয় করা উচিত ছিল। কিন্তু এ বিষয়ে তাঁরা নির্বাক এবং মনে হচ্ছে যেন তাঁরা পশ্চিম বাংলার মানুষ নন। ন্যায্য খাদ্য বণ্টনের জন্য পশ্চিম বাংলায় প্রতি মাসে প্রয়োজন চাল ১লক্ষ ৫০ হাজার টন, গম ৬০ হাজার টন। কিন্তু সেণ্ট্রাল পুল থেকে প্রতি মাসে চাল আসে ১লক্ষ ২ হাজার টন, গম ১ লক্ষ ২৬ হাজার টন। এখন এ যদি ঠিক মতন বণ্টন না হয় তাহলে পশ্চিম বাংলার মানুষ কি খেয়ে আছে, গ্রামের মানুষ কি খেয়ে আছে। কেন্দ্র থেকে চাল, গমের সরবরাহ নিম্নমানের এবং তাও অনিয়মিত। ভাল চাল আমাদের এখানে সরবরাহ করা হয় না। এইভাবে পশ্চিম বাংলার প্রতি বঞ্চনা এবং বৈষম্যমূলক আচরন করা হচ্ছে। শুধু চাল গমের ক্ষেত্রে নয়, চিনির ক্ষেত্রেও তাই। ১৯৮৫ সালে আমাদের প্রয়োজন ছিল ৪লক্ষ ৮০ হাজার টন, বরাদ্দ করা হল ৩ লক্ষ ১৪ হাজার টন। কিন্তু দেয়া হল ৩ লক্ষ ৩ হাজার টন।

[ 5-10 - 5-20 P. M ]

১৯৮৬ সালে আমাদের প্রয়োজন ছিল ৪ লক্ষ ৮০ হাজার টন, বরাদ্দ হয়েছে ৩ লক্ষ ৬ হাজার টন, দেওয়া হয়েছে ২ লক্ষ ৯৫ হাজার টন। কেরোসিন, কয়লা রান্নার গ্যাস ইত্যাদি সমস্ত ব্যাপারে বরাদ্দ থেকে কম দেওয়া হচ্ছে। রাণীগঞ্জে যে ২ কোটি টন কয়লা উৎপন্ন হয় আমরা সেখান থেকে কয়লা পাই না, আমরা যে কয়লা পাই তার ৭০ ভাগ আসে ঝরিয়া থেকে। সিমেণ্টের ক্ষেত্রেও তাই, যা বরাদ্দ তা পাই না।

সরবরাহের ক্ষেত্রে অন্যতম অন্তরায় হচ্ছে রেলওয়ে ওয়াগন এবং রেকের অভাব। ভাবতে অবাক লাগে ৪০ বছর পরে নিত্য প্রয়োজনীয় জিনিস পত্র আনবার জন্য প্রয়োজনীয় রেলওয়ে ওয়াগন এবং রেকের অভাব দেখা যাচ্ছে। পশ্চিমবঙ্গে এই রেলওয়ে ওয়াগন এবং রেক তৈরী হতে পারে কিন্তু রেলওয়ে বোর্ড অর্ডার দিচ্ছে না। বিধিবদ্ধ রেশনিং এরিয়ায় ৯৮ লক্ষ ৮১ হাজার ৯২৯ জন রেশন কার্ড হোল্ডারকে নিয়মিত রেশন সরবরাহ করে থাকেন। সংশোধিত রেশন এলাকায় ৫ কোটি ১০ লক্ষ ৮৬ হাজার ১১৫ জনকে খাদ্য ও কেরোসিন তেল দেওয়া হচ্ছে। ১২টি জেলায় ৪ হাজার ৫০০ মৌজায় অর্থ-নৈতিক দিক থেকে পশ্চাদপদ যারা ট্রাইবস অধ্যুষিত এলাকায় ২২ লক্ষ লোককে কম দামে চাল গম দিচ্ছে বামফ্রন্ট সরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়. আমি এরপর কয়েকটি ব্যাপারে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে বলব। মাননীয় মন্ত্রী মহাশয় দাবি করেছেন ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস কম দামে সারা ভারতে কেন্দ্রীয় সরকারকে সরবরাহ করতে হবে, আমি এই দাবি সমর্থন করি। এরপরে আমি বলব কেন্দ্রীয় সরকারকে খোলা বাজারে চিনি বিক্রি কমিয়ে লেভি চিনির বরাদ্দ বাড়াতে হবে। আগে খোলা বাজারে ৩৫ ভাগ চিনি বিক্রি হত, এখন ৫০ ভাগ বিক্রি হয়, এতে মিল মালিকের লাভ হয়। ডাল, তৈল বীজ সম্পর্কে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব কৃষি বিভাগের সহযোগিতায় ডাল এবং তৈল বীজ যাতে কৃষকরা পায় সেই ব্যাপারে সচেষ্ট হোন। সমুদ্র উপকূলে ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের সহায়তায় লবন তৈরীর ব্যাপারে তিনি যেন যথাযথ নজর দেন এবং তাতে লবনের কিছুটা ঘাটতি মিটতে পারে কিনা সেটা দেখবার চেষ্টা তিনি যেন করেন। আর একটা দিকে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে আমাদের এখানে সুষ্ঠু এবং সুসম বন্টনের মাধ্যমে যখন আমরা পশ্চিমবঙ্গের মানুষকে খাওয়াবার চেষ্টা করছি তখন কংগ্রেস সরকার বিকল্প দৃষ্টিভঙ্গী নিয়ে চলেছেন। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব কিছু শিশু খাদ্য যেমন বার্লি, শটি ফুড, গুঁড়ো দুধ, শিশুদের সমস্ত রকম খাবার যাতে কম দামে রেশনের মাধ্যমে দেওয়া যায় সেই বিষয়ে একটু চিন্তা করবেন এবং সেই বিষয়ে সচেষ্ট হবেন। দুর্নীতির প্রশ্ন তুলেছেন। আমরা জানি দুর্নীতিগ্রস্ত প্রশাসন নিয়ে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের শাসন ভার গ্রহণ করেছে, সেই দুর্নীতি দূর করার ক্ষেত্রে মন্ত্রী মহাশয় প্রস্তাব করেছেন সকল অংশের মানুষকে নিয়ে সেটা দূর করবার চেষ্টা করবেন, এম এল এ, এম. পি, পৌর সভা, পঞ্চায়েত এবং গণপ্রতিনিধিদের সহযোগিতায় খাদ্য এবং অন্যান্য দ্রব্যের বন্টন ব্যবস্থা যাতে সুষ্ঠুভাবে চালান যায় সেই কথা তিনি তাঁর প্রস্তাবে বলেছেন। একটা গণমুখী প্রশাসন পশ্চিমবঙ্গে যাতে গড়ে তোলা যায় তারই একটা

প্রকৃষ্ট উদাহরণ হচ্ছে তাঁর এই প্রস্তাব। গরীব ও প্রান্তিক চাষী ফসল ওঠার সঙ্গে সঙ্গে তারা ডিসট্রেস সেল করতে বাধ্য হয়। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব ৩০শে এপ্রিল ১৯৮৭ সাল পর্যন্ত আমাদের যে ৪৮ হাজার মেট্রিক টন প্রোকিওরমেণ্ট করা হয়েছে আপনি চেষ্টা করে দেখবেন আরো তাড়াতাড়ি ফসল ওঠার সঙ্গে সঙ্গে এই প্রোকিওরমেণ্ট করা যায় কিনা। আমি বলছি পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রের যে বৈষম্য আছে সে সম্পর্কে যে সমস্ত পুস্তিকা বের করেছেন তাছাড়া যাতে আর একটা পুস্তিকা বার করেন সেইদিকে দৃষ্টি দেবেন, এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

শ্রীঅমর ব্যানার্জী: মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, পশ্চিমবাংলার খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রীমহাশয় যে বাজেট বরাদ্দ রেখেছেন আমি তার বিরোধিতা করে এ সম্পর্কে কয়েকটি কথা বলব। আমরা জানি পশ্চিমবাংলায় রেশনিং ব্যবস্থা চলছে। পশ্চিমবাংলার এই রেশন ব্যবস্থার মাধ্যমে শহরাঞ্চলে এবং গ্রামাঞ্চলের মানুষের কাছে নিয়মিতভাবে খাদ্য পৌঁছে দেবার দায়িত্ব এই সরকার হাতে নিয়েছেন। কিন্তু এই দপ্তরের যা অবস্থা তাতে এই দপ্তরকে আমরা যদি সবচেয়ে বড় দুর্নীতিগ্রস্থ দপ্তর বলে বলি তাহলে কোন অন্যায় কথা বলা হবেনা। আজকে সবাই জানে এই দপ্তরের রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি রয়েছে। এই বিভাগের ফুড কণ্ট্রোলার, ফুড ডাইরেক্টর ডিস্ট্রিক্ট, কণ্ট্রোলাররা যে নোট মন্ত্রীমহাশয়ের কাছে পাঠান তারই ভিত্তিতে উনি সব কিছু যাচাই করেন। কিছু কিছু মাননীয় সদস্যরা বললেন কেন্দ্রীয় সরকার চিনি না পাঠিয়ে খুব অন্যায় করেছেন। আমি জানতে চাই আপনার হাতে যেটা ছিল সেটা কি করেছেন? গত বছর প্রচুর পরিমানে আলু উঠেছিল এবং কে জি ২ টাকা ১০ পয়সা করে বিক্রি হয়েছে। আপনারা কিন্তু সেই আলু বেশী মূল্য দিয়ে কিনলেন না কৃষকদের বাঁচাবার জন্য এবং ন্যায্য মূল্যেও দিলেন না। তারপর দেখা গেল সেই আলু এলোপাথারিভাবে বাজারে ৩ টাকা ২০ পয়সা করে কে. জি বিক্রি হয়েছে। কাজেই কেন্দ্রীয় সরকারের উপর শুধু দোষারোপ না করে মন্ত্রীমহাশয় নিজেদের দায়িত্ব কতটা পালন করেছেন সেটা দেখুন। পশ্চিমবঙ্গ সরকার যে আর্থিক সমীক্ষা বার করেছেন তাতে যে হিসেব দিয়েছেন তাতে দেখছি চাল সংগ্রহ করেছেন—এটা যদিও কেন্দ্রীয় সরকারের ব্যাপার—১৯৮০/৮১ সালে ১৪২.৯ হাজার টন। পরে কিন্তু এটা কমে গিয়ে দাঁড়িয়েছে ৬৯.২ হাজার টনে। ১৯৮০/৮১ সালে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছেন ৯৯০ হাজার টন এবং ১৯৮৫/৮৬ সালে পেয়েছেন ১২২৮ হাজার টন। এখন অবশ্য এটা বেড়েছে। স্ট্যাটুটরি রেশন শপের মাধ্যমে দেওয়া হয়েছে ১৯৮০/৮১

সালে ৩৮২·২ হাজার টন এবং ১৯৮৫/৮৬ সালে দিয়েছেন ৩৬৯·২ হাজার টন। ১৯৮০/৮১ সালে গম দিয়েছেন ৩৭৭·৫ হাজার টন এবং ১৯৮৫/৮৬ সালে দিয়েছেন ৩৪০·৮ হাজার টন। এম আর ডিলারের মাধ্যমে চাল বিলি হয়েছে ১৯৮০/৮১ সালে ৫১৭·৮ হাজার টন এবং ১৯৮৫/৮৬ সালে হয়েছে ৩৫৩·২ হাজার টন। এ্যাভারেজে কি উপকার করেছেন, না, ১৯৮০/৮১ সালে ৯৪·২ এবং ১৯৮৫/৮৬ সালে ৯৪·২। পশ্চিমবাংলার জনসংখ্যা বেড়েছে একথা বাজেট ভাষণে বলেছেন। আমি একটা জিনিস ভাবতে পারছি না, যেখানে জনসংখ্যা বাড়ে সেখানে কি করে এ্যাভারেজে রেশন দোকানের সংখ্যা কমে যায়? এ্কি তাজ্জব সরকারের অধীনে আমরা বাস করছি।

[ 5-20 – 5-30 P. M. ]

একটা আশ্চর্য্য ব্যাপার। স্যার, আমি আপনার মাধ্যমে একটি জিনিস মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি গোচরে আনছি। বাঁকুড়া জেলায় ৩০/৯/৮৫তে রেশন সপ ছিল ১ হাজার ২৭৬টি, আর ৩০/৯/৮৬তে তা কমে দাঁড়াল ১ হাজার ১৯২ তো আপনাদের'ই সমীক্ষা বই'তে এটা দেওয়া আছে। এবারে আমি নদীয়া জেলার কথা বলছি। নদীয়া জেলায় ৩০/৯/৮৫ তারিখ পর্যন্ত ১ হাজার ২২৮টি ছিল, সেটা কমে ১ হাজার ২০০ হয়ে গেল। মুর্শিদাবাদ ৩০/৯/৮৫ পর্যন্ত ১ হাজার ৪৪৭ ছিল, ৩০/৯/৮৬তে কমে ১ হাজার ৩১০ হয়ে গেল। পুরুলিয়া জেলায় ৩০/৯/৮৫ পর্যন্ত ১ হাজার ১২৫ ছিল, ৩০/৯/৮৬তে ১ হাজার ১১৫ হল। তাহলে কি পশ্চিমবাংলায় সত্যি সত্যিই জনসংখ্যা বাড়েনি? ডিলার চুরি করে, তাদের সাসপেণ্ড করে দেওয়া হয়। কেন রাতারাতি রেশন সপ তৈরী করা হচ্ছে না, ডিলার দেওয়া হচ্ছে না? নোটিফিকেসনের মাধ্যমে নতুন ডিলার নিয়োগ করা কেন হচ্ছে না? মাননীয়া সদস্যা খুব ভাল কথা বলেছেন। রেশনের মাধ্যমে যদি কিছু সাবসিডি দেওয়ার প্রয়োজনীয়তা দেখা দেয় তাহলে আমি বলব, এই রেশনের মাধ্যমে বিশেষ করে গ্রামাঞ্চলে শিশু খাদ্য কিভাবে সরবরাহ করতে পারেন সেটা আপনারা একটু বিবেচনা করুন। শিশু খাদ্য সরবরাহ করা ভীষণ ভাবে প্রয়োজনীয় হয়ে পড়েছে। আপনারা গোটা পশ্চিমবঙ্গকে বাঁচাবেন বলে বলচেন, পশ্চিমবাংলার মানুষের কাছে খাদ্য সামগ্রী তুলে দেবার কথা বলছেন। আজকে গ্রামাঞ্চলে শিশু খাদ্য নিয়ে ব্ল্যাক মার্কেটিং চলছে, চুরি, জোচ্চুরি চলছে। তার বিরুদ্ধে মন্ত্রী মহোদয়কে একটু সজাগ করে দিতে চাই, তিনি এটা একটু দেখুন। আপনারা একটা স্কীমের কথা নিশ্চয় জানেন। ১৯৮৫ সালে কেন্দ্রীয় সরকার একটা

স্কীম করেছিলেন, আই. টি. ডি. বি. স্কীম। তপসিলি এবং আদিবাসী সম্প্রদায়ভুক্ত মানুষদের কাছে শস্তায় খাদ্য পৌঁছে দেবার একটা পরিকল্পনা কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছিলেন। সেই সম্পর্কে আজকের সংবাদপত্রে একটি রিপোর্ট বেরিয়েছে। তাদের জন্য যে পরিমাণ খাদ্য বরাদ্দ রয়েছে তার চেয়ে অনেক বেশী পরিমাণ ভূয়া রেশন কার্ডের মাধ্যমে এই খাদ্য বেশী করে তাদের কাছ থেকে নেওয়া হয়েছে এবং সত্যিকারে যারা আদিবাসী এবং তপসিলী সম্প্রদায় ভুক্ত মানুষ তারা এইগুলি ঠিকমত পায় না। আমরা জানি কয়লা, আর কেরসিন নিয়ে এই দপ্তর সব চেয়ে বেশী দুর্নীতিতে নিমজ্জিত হয়ে গেছে। একটি কোল ডাম্প আছে, জাল ডি. ও. দিয়ে সেই কোল ডাম্পের বিরাট কয়লা লরি করে বাইরে পাচার হয়ে যাচ্ছে। বিভিন্ন জায়গায় এই রকম হচ্চে। উলুবেড়িয়ায় নিয়াদীঘিতে এই রকম একটা কোল ডাম্প আছে। এক মাস আগে আমরা কিছু ছেলে নিয়ে গিয়ে সেই কোল ডাম্পটিকে ধরেছিলাম, জাল ডি. ও. নিয়ে সেখান থেকে কয়লা পাচার হয়ে যাচ্ছে। এই জাল ডি. ও. র জেরক্স কপি আমাদের কাছে আছে, মাননীয় মন্ত্রী মহাশয় যদি চান তাহলে আমি তাকে দিতে পারি। জাল ডি. ও. থানায় জমা দিয়েছি। এস. ডি. পি. ও, সি. আই. কে বলেছি সেই কয়লা ভর্তি লরি ৭ দিন বাদে উলুবেড়িয়া থানা থেকে ছেড়ে দেওয়া হল। কার অঙ্গুলি হেলনে, কার নির্দেশে এই কয়লা ভর্তি লরি ছেড়ে দেওয়া হল সেটা আমরা বুঝতে পারলাম না। আজকে এই ভদ্রলোক একটা কোল ডাম্প ইজারা নিয়েছেন এবং লক্ষ লক্ষ টাকার কয়লা দু নম্বর রাস্তায় পাচার করে দিচ্ছেন। ন্যায্য দামে কয়লা মানুষের কাছে গিয়ে পৌঁছাচ্ছে না। আজকে কয়লা নিয়ে কালোবাজারী হচ্ছে, ব্ল্যাক মার্কেটে চলে যাচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে বলতে চাই যে, গ্রামাঞ্চলের এখনো এমন বহু গ্রাম আছে যেখানে কেরসিন তেলের ডিলার নেই। হাওড়া জেলার বিভিন্ন এলাকায় এই রকম অবস্থা এখনো রয়েছে। সেখানকার বিভিন্ন গ্রামাঞ্চলে কেরসিন তেলের ডিলারসিপ দেওয়া হয়নি। হাওড়ার বিভিন্ন এলাকার কথা আমি নোট করে বলে দিতে পারি গ্রামে কেরসিন তেলের ডিলারসিপ দেওয়া হয় কোন্ মানুষকে? একটি বিশেষ রাজনৈতিক দলের ঝাণ্ডাধারণকারীদের কেরসিন তেলের ডিলারসিপ দেওয়া হয়েছে। এই সমস্ত গ্রামের মানুষের ঘরে ঘরে এখনো পর্যন্ত ইলেকট্রিসিটি যায় নি, ইলেকট্রিসিটির কোন সুযোগ সুবিধা এখনো পৌঁছায়নি।

মাননীয় মন্ত্রীমহাশয়কে আমি অনুরোধ করবো, গ্রামাঞ্চলে কাছাকাছি যাতে রেশনের ডিলারশিপ দেওয়া যায় সে ব্যবস্থা আপনি করুন। পরিশেষে মাননীয় মন্ত্রীমহাশয়কে আমি বলব, সাব-ডিভিশন্যাল কণ্ট্রোল অফিস যেগুলি আছে সেগুলি

যদি সত্যিকারের কণ্ট্রোল করার ক্ষমতা আপনার থাকে তা.লে দয়া করে আপনি এই বিভাগের দায়িত্ব নিন, অন্যথায় আপনাকে দপ্তর থেকে পদত্যাগ করার অনুরোধ আমি জানাচ্ছি। এই বলে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীবিমল কান্তি বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য ও সরবরাহ বিভাগের মাননীয় মন্ত্রীমহাশয় আজ হাউসে তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন সেটা সমর্থন করে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, নিশ্চিতভাবে এই বিবৃতির মধ্যে দিয়ে কিছু মূলনীতি সামনে চলে এসেছে। আমাদের বিরোধীপক্ষের মাননীয় সদস্যরা যা বলেছেন তাতে তাঁরা ছোট ছোট কিছু ঘটনার কথা উল্লেখ করেছেন কিন্তু সেখানে নীতিগত প্রশ্ন তারা এড়িয়ে গিয়েছেন। সুব্রতবাবু, অমরবাবু, দুজন বক্তাই তাই করেছেন। স্যার, আমরা জানি, এই খাদ্য দপ্তর অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি দপ্তর। রেশনকার্ডের যে পপুলেশান সেই ৬ কোটি লোকের কাছে নিত্যপ্রয়োজনীয় জিনিষপত্র পৌঁছে দেবার দায়িত্ব এই বিভাগের। কাজেই এটা সহজেই অনুমেয় যে এই বিভাগের দায়িত্বও বিরাট। নিত্যপ্রয়োজনীয় এইসব জিনিষপত্র যা এম. আর. শপ বা এস. আর শপের মাধ্যমে পৌঁছে দেওয়া হয় সেগুলি সবটা চাহিদা অনুসারে আমাদের এখানে পাওয়া যায় না। ফলে স্বাভাবিকভাবেই এই চাল, গম, কেরোসিন, চিনির জন্য আমাদের কেন্দ্রের উপর নির্ভরশীল হতে হয়। এইসব জিনিষপত্রের ব্যাপারে কেন্দ্রের উপর নির্ভরশীল হওয়ার জন্য আমাদের কিছু কিছু অসুবিধার সম্মুখীন হ'তে হয়। আমরা সবাই জানি যে কেন্দ্রীয় সরকারের যে সরবরাহ, বরাদ্দ এবং মূল্য নীতি তা সাধারণ গরিব মানুষের পরিপন্থী নীতি। প্রতি মাসে যা আমাদের চাহিদা, যা কেন্দ্রকে চিঠি দিয়ে জানানো হয় সেই বরাদ্দ আমরা ঠিক মত পাই না। আবার বরাদ্দ হলেও তা সরবরাহ করা হয় না। সেখানে বলা হয় যে রেকের অভাব, রেক পাওয়া যাচ্ছে না তাই সরবরাহ করা যাচ্ছে না। মাননীয় মন্ত্রীমহাশয় তাঁর বাজেট বিবৃতির মধ্যেও এ সম্পর্কে উল্লেখ করেছেন এবং একটা দুর্বিষহ অবস্থার কথা মাননীয় মন্ত্রীমহাশয় সেখানে বলেছেন। সেখানে পশ্চিমদিনাজপুরের একটি ঘটনার কথা উল্লেখ করেছেন কারণ তিনমাস ধরে রেক পাওয়া গেল না। এর ফলে হ'ল কি? এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি, আই. টি. ডি. পি. এরিয়ার সমস্ত প্রকল্পের কাজ বন্ধ হয়ে গেল। গরিব মানুষদের কর্মসংস্থানের জন্য যে সমস্ত প্রকল্প, এমপ্লয়মেণ্ট জেনারেটিং স্কীম যেগুলি সেগুলি সব বন্ধ হয়ে গেল।

সেখানে তিন মাস ধরে রেকের ব্যবস্থা হল না। এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ নীতি, সরবরাহ নীতি। এর পর আমি মূল্যনীতির কথায় আসছি। মূল্য তো আমরা বাড়াই না, এই মূল্য বাড়াটা নির্ভর করে কেন্দ্রীয় সরকারের নীতির উপর। এ ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, প্রতি বছর চাল, গম, কেরোসিন, পেট্রোল, ডিজেল, এইসব জিনিষের দাম কেন্দ্রীয় সরকার বাড়াচ্ছেন। এক দিকে তারা দাম বাড়াচ্ছেন অপর দিকে আমরা দেখছি, কেন্দ্রীয় সরকার চাল, গম, সার, ইত্যাদির উপর থেকে ভরতুকি কমিয়ে দিচ্ছেন। এর ফলে জিনিষপত্রের দাম আরো বাড়ছে। অবশ্য ওঁদের একটা জায়গায় ল্যাজ বাঁধা আছে, সেটা হচ্ছে আই. এম. এফ। আই. এম. এফ থেকে হাজার হাজার কোটি টাকা ঋন নেওয়া হয়েছে এবং সেখানে এই শর্তে ভারত সরকার বাঁধা আছেন যে খাদ্যশস্যের উপর কোন ভরতুকি দেওয়া চলবে না, এটাকে হ্রাস করতে হবে। এদের গতি প্রকৃতি যা দেখছি তাতে এটা পরিষ্কার যে আগামীদিনে সমস্ত ভরতুকি প্রত্যাহার করে নেওয়া হবে ফলে স্বাভাবিকভাবেই মানুষের দুঃখকষ্ট আরো বাড়বে। এর মোকাবিলা করার জন্য আমাদের বামফ্রন্ট সরকার নিরলসভাবে প্রচেষ্টা চালিয়ে আসছেন। ১৯৭৭ সাল থেকে অর্থাৎ বামফ্রন্ট সরকার আসার পর থেকেই আমরা বলছি, ১৪টি নিত্যপ্রয়োজনীয়জিনিষ সরকারী বণ্টন ব্যবস্থার মাধ্যমে দেশের সমস্ত গরিব মানুষকে দিতে হবে।

[ 5-30—5-40 P. M ]

আমি শুধু আমাদের রাজ্যের কথা বলছিনা, আমি বলছি সমস্ত রাজ্যেরলোকের কাছে এটা পৌঁছে দেওয়া হোক, স্ট্যাটুটরি রেশন এলাকায় দেওয়া হোক। কিন্তু কেন্দ্রীয় সরকার সেটা শুনছেন না। আপনারা তো গরীব মানুষের কথা খুব বলেন, ভোটের আগে বলেছিলেন জিনিসের দাম স্থিতিশীল রাখা হবে। কিন্তু ক্ষমতায় আসার পর দেখলাম অন্য চেহারা। আজকে চাল, গম, কেরোসিন তেল, ডিজেলের দাম যদি বাড়ে তাহলে অন্যান্য জিনিষের দামও বাড়বে। কেন কেন্দ্রীয় সরকার ১৪টি জিনিসের দাম বেঁধে দিচ্ছেন না? এটা করতে হলে কিছু ভরতুকী হয়ত দিতে হবে। ১৯৭৭/৭৮ সালে আমরা বলেছিলাম ভরতুকী দেওয়া হোক এবং ওই ১৪টি জিনিসের জন্য তখন ভরতুকীর পরিমান ছিল ৫০০ কোটি টাকা। আজকে মুদ্রাস্ফিতী হচ্ছে, নোট ছাপান হচ্ছে—আজকে হয়ত এই সমস্ত গরীব মানুষের জন্য ৭/৮০০ কোটি টাকা ভরতুকী দিতে হবে। বড়বড় মুনাফাখোররা, শিল্পপতিরা হাজার হাজার কোটি টাকা দিচ্ছেনা এবং তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থাও অবলম্বন করা হচ্ছে না। এটা হল নীতির প্রশ্ন, দৃষ্টিভঙ্গীর

প্রশ্ন। সম্প্রতি আমাদের মন্ত্রী মহাশয় কিছু কালোবাজারীকে ধরেছেন, কিছু রেশন শপকে ধরেছেন। আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। আমি আশা করি কালোবাজারী এবং দুর্নীতি বন্ধ করবার জন্য মন্ত্রীমহাশয় যথাযোগ্য আইনানুগ ব্যবস্থা অবলম্বন করবেন। একথা বলে এই বাজেট সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রীক্ষুদিরাম পাহান:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে পশ্চিমবাংলার খাদ্য এবং সরবরাহ মন্ত্রীমহাশয় হাউসে যে বাজেট উপস্থাপন করেছেন তার কিছু কিছু অংশ উধৃত করে কিছু বলতে চাই। পশ্চিমবাংলার প্রায় ১৪টি জেলার বিভিন্ন ব্লকে যেখানে আদিবাসীর সংখ্যা বেশী সেগুলোকে আই টি ডি পি এলাকা বলে চিহ্নিত করা হয়েছে। কিন্তু আমরা দেখেছি পশ্চিমবাংলার বিভিন্ন ব্লকে যে সমস্ত আদিবাসী রয়েছে সেই তুলনায় অনেক বেশী আই টি ডি পি রেশন কার্ড দেওয়া হয়েছে। অনেক জায়গায় আবার আদিবাসীর সংখ্যা বেশী রয়েছে কিন্তু আই টি ডি পি-র আওতায় না আসার দরুন তারা টি ডি পি রেশন কার্ড পাচ্ছেনা। কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রদত্ত গম, চাল দরিদ্রতর শ্রেণীর মানুষের জন্য যেটা দেওয়া হয়েছে সেটা আদিবাসীদের না দিয়ে সেগুলো ওই যে সংখ্যাতিরিক্তি রেশন কার্ড রয়েছে তার মাধ্যমে তোলা হচ্ছে এবং এইভাবে কিছু ব্যবসায়ীকে সুযোগ দেওয়া হচ্ছে। মন্ত্রীমহাশয় নিজেই বলেছেন, আমি দেখেছি পশ্চিমবাংলার মানুষের তুলনায় বেশী রেশন কার্ড রয়েছে। বর্তমান মন্ত্রীমহাশয় নূতন এসেছেন, কিন্তু তাঁর পূর্বে এই খাদ্য এবং সরবরাহ দপ্তরের যিনি ভারপ্রাপ্তমন্ত্রী ছিলেন তিনি এ সম্বন্ধে কি করেছেন? আমরা জানি জলপাইগুড়ি জেলার চা বাগান এলাকায় সবচেয়ে বেশী তপশীলী এবং আদিবাসী মানুষ রয়েছে।

সেখানে ৫৫ শতাংশ লোক তপশীলী এবং আদিবাসী। ২২ লক্ষ মানুষের বাস, চা বাগান এলাকয় ৭০ থেকে ৮০ ভাগ আদিবাসী এবং তফশীলীরা আছেন, সেখানে যেহেতু আই. টি. ডি. পি এলাকা নয়, সেখানকার মানুষ কনসেশনে সেখানকার তফশীলী এবং আদিবাসীরা রেশন পাচ্ছে না। অথচ গ্রামে গঞ্জে দেখা যাচ্ছে, যেমন একটা ব্লক কালচিনি ব্লক, সেখানে ছোট ছোট চারটি অঞ্চল আছে, তার মধ্যে তিনটি অঞ্চল হচ্ছে আই. টি. ডি. পি এলাকা আর বাকি একটা অঞ্চল আই. টি. ডি. পি নয়। ২২টা চা বাগান আছে সেখানে, এই ২২টা চা বাগানের মধ্যে কোনটা আই. টি. ডি. পি-এর এলাকার মধ্যে নয়, সেখানে ৭০ থেকে ৮০ ভাগ তফশীলী এবং আদিবাসী মানুষ বাস করেন। অথচ সেখানে দেখা যাচ্ছে গ্রামাঞ্চলের তিনটি অঞ্চলে যত

আদিবাসী এবং তফশীলী জাতি আছে তার তিন ডবল গুণ লোকের রেশনকার্ড আছে। কিন্তু চা বাগান এলাকার লোক বলে তারা রেশন পাচ্ছে না, আদিবাসী হয়েও তারা পাচ্ছে না। প্রকৃত কিছু আদিবাসী লোক যারা চা বাগানে কাজ করে তাদের কোম্পানী কিছু কনসেশান রেটে তাদের চাল দেয়, বাকী যারা ননওয়ার্কার তাদের কোন রেশনকার্ড নেই এবং তারা কনসেশন রেটে পাচ্ছে না। এইভাবে সারা পশ্চিমবাংলায় মোটামুটি আমরা দেখছি লক্ষ লক্ষ ভুয়া রেশনকার্ডের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের সাবসিডি দেওয়া যে রেশন, সমাজের তফশীলী এবং আদিবাসীদের জন্য যেটা দেওয়া হচ্ছে সেটা আজকে লুঠ হয়ে যাচ্ছে এর মাধ্যমে। আর ভুয়া রেশনকার্ড করে এইভাবে নষ্ট করা হচ্ছে। সেই জন্য বিশেষ করে আমি পশ্চিমবাংলার খাদ্য এবং সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে, জলপাইগুড়ি জেলায় আজকে সবচেয়ে বেশি আদিবাসী এবং তফশীলী অধ্যুষিত জেলা যে জেলায় চা বাগান এলাকায় আই. টি ডি. পি না থাকায় আমি জানি সেখানকার এই কনসেশন রেশন, বিভিন্ন ডিলার যারা রেশন সপ চালান, তাদের মাধ্যমে রেশনকার্ড দেওয়া হচ্ছে। সেখানে যতশীঘ্র সম্ভব এই সব তদন্ত করে কেন তারা পাচ্ছে না সেটা মন্ত্রী মহাশয় এনকোয়ারী করে দেখবেন। আজকে আমরা পশ্চিমবাংলার মানুষের জন্য অন্য রাজ্য থেকে যেমন পাঞ্জাব, অন্ধ্র এবং অনান্য বিভিন্ন রাজ্য থেকে খাদ্য নিয়ে আসছি, চাল গম কিনে নিয়ে আসছি আর কোটি কোটি টাকা আমাদের এখান থেকে বাইরে যাচ্ছে, আমি মনে করি সেই টাকা যদি সত্যিকারের আমাদের এখনে সেচ এবং কৃষি ক্ষেত্রে খরচ করা হতো, সুষ্ঠু পরিকল্পনা নেওয়া হতো তাহলে পশ্চিমবাংলার বাইরে থেকে চাল গম আমদানি করার প্রয়োজন হতো না। আজকে আমরা দাঁড়িয়ে বলছি, আমাদের দুঃখ লাগে, আমাদের মাননীয় বিরোধী বন্ধুরা বলেন যে কংগ্রেস আমলে খাদ্য সরবরাহ হয়নি। আজকে এই খাদ্য কার, এই যে কেন্দ্রীয় সরকারের প্রদত্ত খাদ্য সমাজের তফশীলী এবং আদিবাসীদের জন্য দেয় যে খাদ্য সেই খাদ্য আজকে লুঠ হচ্ছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি বিশেষ করে পশ্চিমবাংলার উত্তর অঞ্চল চা বাগান অধ্যুসিত এলাকায় যেখানে সবচেয়ে বেশি আদিবাসী এবং তফশীল সমাজের লোক বাস করেন, পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর, ইত্যাদি এইসব জায়গায় যে ভুয়া রেশন কার্ডের মাধ্যমে সমাজের দুর্বলতর মানুষের দেয়, যেটা তাদের উন্নতির জন্য, তাদের আর্থিক বিকাশের জন্য যে সাবসিডি দেওয়া হয়, সাবসিডাইজড রেটে যে রেশন দেওয়া হয় সেটাকে ভুয়া রেশনকার্ডের মাধ্যমে কিছু দলীয় লোককে, কিছু ব্যবসায়ীকে সুযোগ সুবিধা করে দিয়ে এইভাবে লুঠ করা হচ্ছে এই ব্যাপারে যেন

বিচার হয়। এই ব্যাপারে যেন কমিশন বসানো হয়। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[ 5-40—5-50 P. M. ]

শ্রীসুভাষ গোস্বামী ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য ও সরবরাহ বিভাগের ব্যয়-বরাদ্দের দাবীকে সমর্থন জানিয়ে আমি ২/৪টি কথা বলছি। আমার পূর্বে বিরোধী দলের সদস্য সুব্রতবাবু এবং অমরবাবু এই দপ্তরের নানান ত্রুটি বিচ্যুতি, দুর্নীতির কথা বললেন এবং কিছু হিতোপদেশ দিলেন। জোর গলায় অনেক বড় বড় কথাও তাঁরা বলে গেলেন। আমি তাঁদের স্মরণ করতে বলি তাঁরা যখন সরকারে ছিলেন তখন রেশনের কি অবস্থা ছিল! তখন রেশনের নামে যা চলত তাকে প্রহসন ছাড়া আর কিছু বলা যায় না। শহরাঞ্চলের মানুষদের জন্য কিছু কিছু চাল গম সরবরাহ করা হ'ত এবং যদি কখনও সরবরাহ করা সম্ভব হ'ত না, তখন তাদের ডিউ স্লিপ দেওয়া হ'ত। কিন্তু গ্রামাঞ্চলের মডিফায়েড রেশনিং এলাকার মানুষদের পরিস্কার বলে দেওয়া হ'ত, 'তোমরা লতা, পাতা, ঘাস, আগাছা খেয়ে পারতো বেঁচে থাকো, তোমাদের প্রতি সরকারের কোন দায়িত্ব নেই।' অর্থাৎ তখন গ্রামের মানুষদের এবং সময় সময় শহরের মানুষদের অনিয়মিত রেশন দেওয়া হ'ত। এমন কি, পরিমান পর্যন্ত নির্দিষ্ট ছিল না। ফলে গ্রামাঞ্চলের রেশন ব্যবস্থা সম্পূর্ণভাবে বিপর্যস্ত হয়ে পড়েছিল। আজ আমরা লক্ষ্য করছি সে তুলনায় রেশন ব্যবস্থার মধ্যে এবং সরবরাহের ক্ষেত্রে মোটামুটি একটা নিশ্চয়তা আনা গিয়েছে। সেটা যে পরিপূর্ণভাবে আনা গিয়েছে, তা আমি বলতে চাই না, কারণ অনেক অসুবিধা আছে। মাননীয় মন্ত্রী তাঁর বাজেট ভাষণের মধ্যে বলেছেন যে রেশন সরবরাহ ব্যবস্থাকে টিকিয়ে রাখতে গেলে সর্বক্ষণ কেন্দ্রীয় সরকারের সহযোগিতা দরকার এবং তাঁদের সহযোগিতা ব্যতিরেখে রেশন ব্যবস্থাকে টিকিয়ে রাখা সম্ভব নয়। কিন্তু এ রাজ্যের প্রয়োজনের কথা জেনেও কেন্দ্রীয় সরকার বারবার অবহেলা এবং উপেক্ষা দেখাচ্ছেন, চাল গম কেরোসিন ইত্যাদি দ্রব্য গুলি তাঁরা এ রাজ্যকে ঠিক মত দিচ্ছেন না। চাহিদার চেয়ে বরাদ্দ করছেন অনেক কম, আবার যে-টুকু বরাদ্দ করেছেন সরবরাহ করছেন তার চেয়ে আরো কম। অর্থাৎ বিভিন্ন বরাদ্দ থেকে বাদ দিয়ে যা আমাদের দিচ্ছেন আমরা তাই নিচ্ছি। এই অবস্থার মধ্যে দিয়ে আমাদের পশ্চিমবাংলার রেশন ব্যবস্থা চলছে। তবুও বর্তমানে কিছুটা উন্নতি আমরা লক্ষ্য করছি। এখন প্রশ্ন হচ্ছে, গ্রামাঞ্চলের মানুষের ক্রয় ক্ষমতা খুবই কম এবং রেশনের

যে সমস্ত দ্রব্য সরবরাহ করা হয় সে সমস্ত দ্রব্যের মূল্য বার বার বাড়ানর ফলে সে সমস্ত দ্রব্যও আজ তাদের ক্রয় ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। মূল্য বৃদ্ধি করার সময়ে তাদের কথা ভাবা হচ্ছে না। অবশ্যই সাবসিডি দিয়ে কম দামে তাদের ক্রয় ক্ষমতার মধ্যে এই সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিস তাদের সরবরাহ করা দরকার। কিন্তু কেন্দ্রীয় সরকার এ বিষয়ে নির্মম-ভাবে উদাসীন থাকছেন। সিমেন্টের ব্যাপারে আমরা দেখছি এই কয়েক বছরের মধ্যে সিমেন্টের কেন্দ্রীয় সরকারের ধার্য দাম লাগামের বাইরে চলে গেছে এবং আরো শুনছি যে, লেভি সিমেন্ট যেটা আছে তার পরিমাণ নাকি কমিয়ে দেওয়া হবে অথবা দাম বাড়িয়ে দেওয়া হবে এখনই যে দাম সে দাম দিয়ে গ্রামের ছোট চাষীরা বা যারা ছোটখাটো রুজি-রোজগার করেন তাদের পক্ষে সিমেন্ট কিনে পাকা বাড়ি করা প্রায় অসম্ভব হয়ে দাঁড়িয়েছে। এই অবস্থার মধ্যে আবার যদি দাম বাড়ে তাহলে সিমেন্ট আর গ্রামাঞ্চলে যাবে না। এ ছাড়া গ্রামাঞ্চলে কণ্ট্রোল ক্লথ্ যেটা দেওয়া হয় সেটার যেখানে পরিমাণ বাড়ানো দরকার সেখানে গত কয়েক বছর ধরে পরিমাণ ক্রমশঃ কমে আসছে। অথচ এটা অত্যাবশ্যক জিনিস এবং গ্রামের মানুষের কাছে এর যথেষ্ট চাহিদা আছে। এ প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি গ্রামাঞ্চলে বর্দ্ধিত হারে রেশন দোকানের মাধ্যমে কণ্ট্রোলড্ ক্লথ দেওয়ার ব্যবস্থা করুন।

কেরোসিনের ব্যাপারে উল্লেখ করতে চাই। বিশেষ করে বাঁকুড়া জেলায় আজ কয়েকদিন ধরে সংকট চলছে, কেরোসিন পাওয়া যাচ্ছে না। আমি খবর নিয়ে দেখেছি ওদের নাকি গো-স্লো আন্দোলন চলছে। এখন তা থেমে গেছে না চলছে তা আমি জানি না কিন্তু ৭ দিন ধরে সেখানে কেরোসিন তেল নেই। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে এবং শ্রমমন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি তাঁরা যেন এই ব্যাপারটির নিষ্পত্তি করেন এবং তেলের সরবরাহ যেন সুনিশ্চিত করেন। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রবোধ পুরকাইত :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় খাদ্য ও সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ উপস্থিত করেছেন তার উপর আমি কয়েকটি কথা বলতে চাই। এই দপ্তর দুর্নীতিতে ভরপুর হয়ে গেছে, আর গ্রামাঞ্চলে রেশনিং ব্যবস্থায় চূড়ান্ত দুর্নীতির মধ্য দিয়ে চলেছে। আমি যেহেতু গ্রামাঞ্চল থেকে নির্বাচিত প্রতিনিধি, তাই গ্রামাঞ্চলের রেশনিং ব্যবস্থার কথা আমি আপনার মাধ্যমে বলতে চাই। গ্রামাঞ্চলে যে রেশন দোকান আছে সেই রেশন ডিলাররা যে সমস্ত

খাদ্য সামগ্রী যেমন, চাল, গম, চিনি, ডাল, রেপসিড যেগুলি দেবার কথা সেগুলি ঠিক ঠিকম:ভাবে বিলি বন্দোবস্ত করে না রেশনের মাধ্যমে। সরকারী মূল্য তালিকা যেমন কোন জায়গায় নেই ঠিক তেমনি রেশনের যে নির্দ্ধারিত মূল্য তার চেয়ে বেশী দামে বিক্রি করে। ক্রেতাদের কোন রকম টোকেন রিসিট দেয়না। কত দামে কোন চাল বা গম বিক্রি করছে তার কোন রিসিট দেয়না এবং সপ্তাহে একদিনের বেশী দোকান খোলা রাখে না—এইরকম অবস্থা গ্রামাঞ্চলে চলছে আর কেরোসিনের অবস্থা তথৈ-বচ, কেরোসিন তেল পাওয়া যায় না। ঐ কেরোসিন তেলের দোকানও একদিন খোলা থাকে। প্রতি লিটারে সরকারী নির্দ্ধারিত মূল্যের চেয়েও ১০ পয়সা, ২০ পয়সা বেশী নেয়। আশ্চর্য্যের বিষয়, এই সমস্ত কেরোসিন তেলের ডিলাররা ভুষির কারবারের মালিক। তারা দোকানটাকে চালিয়ে রাখবার জন্য ডিলারশিপটা ইন্সপেকটারদের কিছু দিয়ে আদায় করেন। ওরা প্রতি সপ্তাহে ঐ ইন্সপেকটারের অফিসে যায় এবং তার পরের সপ্তাহে যে খাদ্য সামগ্রি যা এ্যালটমেণ্ট থাকে এক্ষেত্রে ইন্সপেকটরের সঙ্গে সপ্তাহমাফিক একটা বন্দোবস্ত আছে। সেই বন্দোবস্তের মাধ্যমে এই সব ডিলাররা কি কেরোসিন তেলের ডিলার বলুন বা অন্যান্য খাদ্য সামগ্রী কি এম. আর. ডিলার বলুন তারা সেই এ্যালটমেণ্ট পায়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি, বামফ্রণ্ট সরকার ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলেন। এই সরকার গ্রাম পঞ্চায়েতকে গুরুত্ব দিয়েছেন। সর্ব নিম্ন নির্বাচিত প্রতিনিধিমূলক প্রতিষ্ঠানকে দিয়ে এই এম. আর. ডিলাররা যে এ্যালটমেণ্ট নিতে যায় সেই এ্যালটমেণ্ট নেবার আগে পঞ্চায়েত সার্টিফিকেট তাদের ক্ষেত্রে বাধ্যতামূলক করুন যাতে ওদের নিয়ন্ত্রন করা যায়। ঠিক ঠিক সরকারী নির্দ্ধারিত মূল্যে বিক্রি করলো কিনা এবং ষ্টক কতখানি আছে এগুলি পঞ্চায়েতের সার্টিফিকেটের ভিত্তিতে যদি এ্যালটমেণ্ট হয় তাহলে গ্রামাঞ্চলের কেরোসিন তেলের ডিলার এবং এম. আর ডিলারদের নিয়ন্ত্রন করা যায়। এক্ষেত্রে আমি জানি, আপনার দপ্তরে সুনির্দিষ্ট কোন নির্দেশ নেই, যার ফলে গ্রামাঞ্চলে এম. আর ডিলাররা অসাধু ব্যবসায়ীতে পরিণত হয়ে গেছে। আর আমি বলতে চাই ভুয়া রেশন কার্ডে ভরে গেছে। এই ভুয়া রেশন কার্ডের মাধ্যমে খাদ্য-দ্রব্য তুলে নিয়ে চোরাপথে বিক্রি করছে এবং আদিবাসী তপসিলি সম্প্রদায়কে খাদ্য সামগ্রীতে যে ভরতুকি দেবার ব্যবস্থা আছে সেইসব খাদ্য-সামগ্রী চোরাপথে চলে যাচ্ছে। এই সমস্ত খবর কাগজপত্রে প্রকাশিত হচ্ছে।

[ 5-50—6-00 P. M ]

ঐসব খবর কাগজে প্রকাশ হচ্ছে যে এই রকম অবস্থা খাদ্য দপ্তরে চলছে।

অপরদিকে আমি এখানে এই কথা বলতে চাই যে, বামফ্রন্ট সরকার গরীব মানুষের জন্য অনেক কথা বলছেন, তাহলে গ্রামাঞ্চলে যে ক্ষেতমজুর বা প্রান্তিক গরীব চাষী রয়েছে তাদের ভর্তুকী দিয়ে রেশন সরবরাহ করছেন না কেন ? আর একটি দুর্নীতির কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। কাগজে বেরিয়েছে যে, পশ্চিমবঙ্গে অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহ সংস্থায়—অডিটে ধরা পড়েছে—৭৩ লক্ষ টাকার সিমেন্ট, চাল, গম ইত্যাদি চোরাপথে চলে যাচ্ছে।

( এই সময় মাননীয় উপাধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে বক্তব্য রাখিতে আহ্বান করেন )

**শ্রীকামাখ্যা নন্দন দাস মহাপাত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ আমরা এখানে যখন আলোচনা করছি তখন ভারতের ৬টি রাজ্যে অর্ধ দুর্ভিক্ষের অবস্থা চলছে। আমাদের প্রতিবেশী রাজ্য উড়িষ্যার কালাহানডিতে কঙ্কালের পিরামিড তৈরী হতে চলেছে। পশ্চিমবঙ্গে অন্ততঃ সেই অবস্থা নেই ; কাজেই সেই কারণে কংগ্রেস সদস্যদের আজ এখানে খাদ্যের ব্যয় বরাদ্দের যে দাবী মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় উপস্থিত করেছেন তাকে সমর্থন করা উচিত ছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সময় খুবই কম, আমি একটি বিষয়ে আমার আলোচনা কন্সেনট্রেট করতে চাই। আপনি জানেন যে, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের মূল শক্তি হল গ্রামাঞ্চলের গরীব ক্ষেতমজুর এবং দরিদ্র কৃষকেরা। সারা ভারতবর্ষব্যপী পুঁজিবাদী শোষণ এবং অভাবনীয় মূল্যবৃদ্ধির ফলে পশ্চিমবঙ্গে ১ কোটি ৪৮ লক্ষ ক্ষেতমজুর সবচেয়ে বেশী ক্ষতিগ্রস্ত হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, আমি এই অধিবেশনে ইতিপূর্বে একবার মেনসেন প্রসঙ্গে আর একবার বাজেটের উপর জেনারেল ডিস্কাসনে উল্লেখ করেছিলাম যে, আজকে সরকারের উচিত হচ্ছে নানা সমস্যায় সবচেয়ে বেশী জর্জরিত পশ্চিম-বাংলার যে অংশ অর্থাৎ ক্ষেতমজুরদের জন্য গ্রামীন উন্নয়নের নানা প্রকল্পের মাধ্যমে তাদের পাশে এসে দাঁড়াবার চেষ্টা করা। পুঁজিবাদের যে ভয়াবহ সঙ্কট আমাদের জনজীবনকে বিপর্যস্ত করে তুলেছে এই অবস্থায় একটা বিষয় বিবেচনার জন্য এখানে উপস্থিত করতে চাই। পশ্চিমবঙ্গের এক কোটি ৪৮ লক্ষ যে ক্ষেতমজুর এর প্রায় ৪৫ লক্ষ ট্রাইব্যাল পপুলেসন। কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা এবং স্কীম অনুসারে ৪৫ লক্ষ ট্রাইব্যাল পপুলেসন যাদের অধিকাংশ ক্ষেতমজুর তাদের কভার করার কথা, কিন্তু এখন পর্যন্ত তাঁরা মাত্র ১৬ লক্ষ মানুষকে কভার করছেন। সুতরাং আমি আশা করব বামফ্রন্ট সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করব যে,

এই ৪৫ লাখকে সেন্ট্রাল স্কীমের মাধ্যমে কভার করতে হবে। বাকি থাকে প্রায় এক কোটি ক্ষেত মজুর। এই এক কোটি ক্ষেত মজুরকে যদি সাবসিডাইজড রেটে দেওয়া হয়—আমি একটা হিসাব করেছিলাম—তাহলে প্রায় ৭২ কোটি টাকার প্রয়োজন। আমি জানি আমাদের সরকারের সে সামর্থ্য নেই। আমি খাদ্য মন্ত্রীকে অনুরোধ করব সাবসিডাইড রেটে এ্যাট এ টাইম স্কীমটা যদি চালু করা না যেতে পারে কিন্তু বাই ফেজ এটাকে অন্তত পশ্চিমবঙ্গের যে জেলার ক্ষেত মজুর সবচেয়ে কম সেই জেলাতে এটা চালু করা যেতে পারে। পশ্চিমবঙ্গের ক্ষেত মজুরদের পপুলেসনের একের তিন অংশ কভার করার চেষ্টা করা যেতে পারে। এই লায়াবিলিটি আমাদের পশ্চিমবঙ্গের মধ্যে এসে পড়ছে। আষাঢ় শ্রাবণ ভাদ্র এই ৩টে মাস সবচেয়ে সঙ্কট। এই ৩টে মাসে ক্ষেত মজুরদের সাবসিডাইড রেটে রেশন দিতে পারা যায় কিনা মন্ত্রী মহাশয়কে অত্যন্ত গুরুত্ব দিয়ে বিবেচনা করতে হবে। আমরা নানান্ ব্যাপারে বাধ্যতামূলক ভাবে দায়িত্ব পালন করতে বাধ্য হচ্ছি। ক্ষেত মজুরদের সাবসিডাইজড রেটে রেশন দেওয়ার বিষয়টা আমাদের সরকার গুরুত্ব দিয়ে বিবেচনা করবেন কিনা? আমি এ প্রসঙ্গে বলছে অন্ধ্র সরকার যাদের বার্ষিক ইনকাম ৬ হাজার তাদের পর্য্যন্ত সাবসিডাইজড রেটে রেশন দিচ্ছেন। পশ্চিমবঙ্গে যদি সামগ্রিক ক্ষেত মজুর কভার না করে কিছু সংখ্যক ক্ষেত মজুরকে কভার করে চলে বা করার চেষ্টা করতে পারা যায় তাহলে গ্রামাঞ্চলের ক্ষেত মজুরদের যে সংগ্রাম সেই সংগ্রামকে সংগঠিতকরার মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে আমরা বাধ্য করতে পারি। ভারতবর্ষের অন্যান্য জায়গার ক্ষেত মজুর তারাও এই সংগ্রামে উদবুদ্ধ হবে। আজও আমরা দেখছি যে কেন্দ্রীয় সরকার টাটা, বিড়লাদের সাবসিডি দিচ্ছেন অথচ ভারতবর্ষে পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে সবচেয়ে নিপীড়িত দরিদ্র মানুষের জন্য সাবসিডি দেওয়ার ক্ষেত্রে বিমাতৃসুলভ ও শত্রুর মত আচরণ করছেন। সাবসিডাইজড রেটে রেশন দেওয়ার ব্যাপারে নিশ্চিত ভাবে তিনি বিবেচনা করবেন, এই আশা রেখে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় .উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য ও সরবরাহ বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি ২/৪টি কথা বলব। আজকে বিধানসভায় মাননীয় বিরোধী সদস্যরা তীব্র ভাষায় সেই বাজেটের সমালোচনা করেছেন। আমরা জানি সমালোচনা আসবে। কেননা বামফ্রন্ট সরকারে দৃষ্টিভঙ্গীর সংগে ভারতসরকারের দৃষ্টিভঙ্গীর যে পার্থক্য রয়েছে সেই পার্থক্য হচ্ছে শ্রেণী দৃষ্টিভঙ্গীর পার্থক্য।

আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালের তুলনায় খাদ্য সরবরাহ এবং তার বণ্টন ব্যবস্থার সম্প্রসারণ ঘটিয়েছে। বিধিবদ্ধ এলাকার সাধারণ মানুষের কাছে সংশোধিত রেশনের মাধ্যমে আজকে যেভাবে খাদ্য পৌঁছে দেওয়া হচ্ছে তার ফলে অনাহারে পশ্চিমবঙ্গের মানুষ আর মরছে না; দুর্ভিক্ষ হচ্ছে না। এখন আর আনন্দ হাইতরা মারা যান না এখানে। এখানেই তাঁদের সঙ্গে আমাদের মূলগত পার্থক্য। শ্রী সুব্রত মুখার্জী এই দপ্তরকে দুর্নীতির দপ্তর বলেছেন। আমি ওঁর কথার বিরোধিতা করে বলছি, আজকে তিনি আমাদের খাদ্য বিভাগে দুর্নীতি দেখতে পাচ্ছেন; কিন্তু তিনি কি ভুলে গেছেন সেই ভূষি কেলেঙ্কারীর • কথা? সেটা কিন্তু তিনি এখানে বললেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি, ১৯৮৬-৮৭ সালের কেন্দ্রীয় বাজেটে পরিষ্কারভাবে ঘোষণা করা হয়েছে যে, ভারতবর্ষ খাদ্যে স্বয়ংসম্পূর্ণ দেশ। বলা হয়েছে, সাড়ে তিন কোটি টন খাদ্যশস্যের একটা মজুত ভাণ্ডার রয়েছে সেখানে। দেখা যাচ্ছে, প্রচুর খাদ্যশস্য ত্রিপাল চাপা পড়ে খোলা আকাশের নীচে ছড়িয়ে-ছিটিয়ে পড়ে আছে। অথচ পশ্চিমবঙ্গের মত একটি রাজ্য, যে রাজ্য ঐতিহাসিক কারণে ভাগ হয়েছে, সেই রাজ্যে আজকে খাদ্যে ঘাটতি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে, পশ্চিমবঙ্গে এই যে খাদ্যে ঘাটতি—এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার পশ্চিম-বঙ্গের প্রতি বিমাতৃসুলভ আচরণ করে চলেছেন। এইভাবে রাজনৈতিক, কি অর্থনৈতিক সমস্ত ব্যাপারেই তাঁরা একই আচরণ করছেন। কাজেই আমি বলবো, কংগ্রেস সরকারের আমল থেকে বর্তমান সময়ে এখানকার রেশন-ব্যবস্থা একটা সংগঠিত অবস্থায় এসে পৌঁছেছে। আমরা দেখছি, বর্তমানে পারিবারিক রেশন কার্ডের পরিবর্তে ব্যক্তিগত রেশন কার্ডের ব্যবস্থা করা হয়েছে। মাননীয় সদস্য শ্রীক্ষুদিরাম পাহান কেন এর বিরোধিতা করলেন বুঝতে পারলাম না। আমরা গ্রাম থেকে এসেছি; আমরা দেখছি যে আজকে রেশন তোলার ব্যাপারে তিন দিনের ব্যবস্থা চালু করবার ফলে গ্রামের গরীব মানুষগুলি সেখানে তিন দিন ধরে রেশন তুলতে পারছে। আমাদের রাজ্য বর্তমানে ৪৪৪১টি আই.টি.ডি পির মৌজা আছে, ২২ লক্ষ লোকের বাস সেখানে। আজকে সেখানে কম দামে খাদ্য সরবরাহ করা হচ্ছে যার মধ্যে চাল, গম, ডাল ইত্যাদি রয়েছে। এখানেই কংগ্রেসের দৃষ্টিভঙ্গীর সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গীর তফাৎ। আজকে বিধিবদ্ধ রেশন এলাকায় ২৭৪৭টি রেশনের দোকান মারফৎ ১৭·৯৭ লক্ষ মানুষ উপকৃত হচ্ছেন। সংশোধিত এলাকায় ১৭,১০৫টি দোকান মারফৎ ৫·২৪ কোটি মানুষ উপকৃত হচ্ছেন। এইভাবে খাদ্য বণ্টনের ক্ষেত্রের সম্প্রসারণ ঘটিয়েছেন বামফ্রন্ট সরকার। আজকে এইভাবে ২৯৮৫টি লাইসেন্স প্রাপ্ত কেরোসিন

তেলের দোকান, ১৫৫৪টি পোড়া কয়লার দোকান, ১০১০টি লেভি সিমেন্টের দোকান থেকে ঐসব জিনিস সরবরাহ করা হচ্ছে। বর্তমানে ২,০৮৫টি কো-অপারেটিভ দোকান থেকে সাধারণ মানুষের ব্যবহার্য ধুতি শাড়ি বিধিবদ্ধ দামে নিয়মিত সরবরাহ করা হচ্ছে। আজকে বিরোধী দলের সদস্যরা লাগাম ছাড়া দামের কথা বলছেন, কিন্তু এই সরকার ঐ সমস্ত দোকানের মাধ্যমে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দর নিয়ন্ত্রণ করবার যে শুভ প্রচেষ্টা শুরু করেছেন তা সরকারের ভূমিকা থেকেই প্রমানিত হচ্ছে।

[ 6 00 - 6-10 P. M. ]

অবশ্য আমাদের বিরোধি সদস্যরা আমাদের সরকারের ইতিবাচক কোন দিক দেখতে পান না। তাঁরা ইতিবাচক দিক নিয়ে আলোচনা করবেন না, এটা আমরা জানি। আই.টি.ডি.পি· ভিলেজ আমাদের আগে যা ছিল তার চাইতে এখন অনেক বেশী হয়েছে। এখন আমাদের আই. টি. ডি. পি.'র সংখ্যা ৪৪৪১টি। আমাদের বিরোধি দলের সদস্য মাননীয় ক্ষুদিরাম পাহাম বলেছেন যে, এর বাইরে আরও অনেক লক্ষ লক্ষ আদিবাসী রয়েছেন। আমরা এটা জানি, তিনি অবস্য একথা জানেন কিনা জানি না যে, এই আই. টি. ডি. পি.'র কথা কারা ঘোষণা করেন? আই. টি. ডি. পি.'র কথা ঘোষণা করেন কেন্দ্রীয় সরকার · এর এক্তিয়ার কেন্দ্রীয় সরকারের, রাজ্য সরকারের নয়। আপনারা একথা বলেন নি যে, আসুন, আপনারা এবং আমরা মিলিত ভাবে কেন্দ্রীয় সরকারের কাছে বলি যে সমস্ত আদিবাসী মানুষদেরই এই আই· টি ডি পি মৌজার অন্তর্ভুক্ত করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গী তা হচ্ছে আমরা জনগণকে সাথে নিয়ে চলতে চাই। আমরা জনগণের বন্ধু এবং সেজন্য আমরা জনগণকে সাথে নিয়ে সমস্ত কাজকর্ম পরিচালিত করতে চাই। এরই ফলস্বরূপ আমরা দেখছি, মিউনিসিপ্যালিটি এবং পঞ্চায়েত এলাকাগুলিতে খাদ্য সরবরাহের ব্যাপারে স্থায়ী স্ট্যাণ্ডিং কমিটি করা হয়েছে। সেই কমিটির মধ্যে মিউনিসিপ্যালিটি এবং পঞ্চায়েতের প্রতিনিধিরা যাচ্ছেন এবং তাঁদের দামী উপদেশ দিয়ে নীতি নির্ধারণ করছেন। তাঁরা এই ভাবে সাহায্য করছেন। এটা ওঁদের সহ্য হবে না। হবে কি করে? ওঁরা তো চান ক্ষমতাটাকে কুক্ষীগত করে রাখতে। আমরা চাই ক্ষমতার সম্প্রসারণ। আজকে বিরোধি সদস্যরা বলছেন যে পশ্চিমবাংলার রেশন ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়েছে এবং পশ্চিম-বাংলায় নিম্ন মানের খাদ্য সরবরাহ করা হচ্ছে। কিন্তু এটা কাদের জন্য ঘটছে? দিল্লীতে আজকে যে ভাবে রেশন ব্যবস্থা বজায় রয়েছে, সেখানে এটা যেভাবে

পরিচালিত হয় তাতে আমরা দেখছি, বছরের প্রথম দিকে ওখানে ফাইন রাইস দেন। অপরদিকে পশ্চিমবাংলাতে পাঞ্জাব, হরিয়ানা থেকে দেওয়া হচ্ছে পচা চাল এবং গম। কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার মানুষদের জন্য পচা চাল এবং গম খাওয়াচ্ছেন। আজকে সবচাইতে যেটা বড় কথা তা হচ্ছে, আমরা একটা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে—সীমাবদ্ধ অর্থ নৈতিক এবং রাজনৈতিক ক্ষমতার মধ্যে দিয়ে পশ্চিমবাংলার বামফ্রণ্টকে পরিচালিত করছি। এই সরকার পরিচালনার জন্য যে অর্থ এবং খাদ্যের প্রয়োজন তা আমরা করতে পারছি না। এরজন্য কেন্দ্রীয় সরকারের যে নীতি, সেই নীতিই দায়ী বলে আমি মনে করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, কিছু দিন আগে কেন্দ্রীয় সরকারের রেল বাজেট প্রকাশিত হয়েছে। সেই রেল বাজেটে যেভাবে ব্যয় বৃদ্ধি ঘটেছে, মূলতঃ পরিবহনের খরচ যে ভাবে বেড়েছে এবং এরই সঙ্গে সঙ্গে রেলওয়ে রেক ও ওয়াগনের যে অভাব, তার জন্যই পশ্চিমবাংলায় নিয়মিত রেশন সরবরাহ করা যাচ্ছে না। এই প্রসঙ্গে আমি উত্তর-বঙ্গের কথা বিশেষ ভাবে বলতে চাই, সেখানকার অবস্থা খুবই শোচনীয়। পশ্চিম দিনাজপুরে রেলওয়ে রেক এবং ওয়াগনের মুভমেণ্টের অভাবে আজ তিন মাস যাবৎ সেখানে খাদ্য পৌঁছায়নি। এরজন্য সেখানে আই. আর. ডি. পি., আর. এল. ই. জি. পি. এবং এন. আর. ই. পি.'র কাজ বন্ধ রাখতে হয়েছে। এই ভাবে কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার জনপ্রিয় সরকারের যে কর্মসূচী, সেই কর্মসূচীগুলোকে স্তব্ধ করে দিতে চাইছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটি কথা এখানে বলতে চাই, সেটা হচ্ছে খাদ্য সরবরাহের জন্য প্রতি মাসে আমাদের প্রয়োজন হয় ২ লক্ষ ৮০ হাজার মেট্রিক টন খাদ্য। আমাদের চাহিদা অনুযায়ী আমরা যে দাবী কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করি, সেই চাহিদা অনুযায়ী খাদ্যের যোগান তাঁরা দেন না। এই মাসে ২.৫১ লক্ষ মেট্রিক টন খাদ্য এখানে এসে পৌঁছেছে। অথচ, মাননীয় সদস্য সুব্রত মুখার্জী এখানে একটু আগে বললেন যে, কেন্দ্রীয় সরকার উদার হাতে খাদ্য সরবরাহ করছেন, কিন্তু দুর্নীতির বিপর্যয়ের দরুণ তা সরবরাহ করতে পারছেন না এই সরকার। এখানেই হচ্ছে দৃষ্টিভঙ্গীর পার্থক্য। বামফ্রণ্টের যে খাদ্য নীতি, সেই খাদ্য নীতির প্রতি পুনরায় সমর্থন জানাচ্ছি এবং এই বাজেট বরাদ্দের প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনির্মলকুমার বসুঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত যত্নের সঙ্গে মাননীয় সদস্যদের বক্তৃতা শুনলাম, বিশেষ করে বিরোধী সদস্যদের। তারা

সমালোচনা করেছেন, সমালোচনা করাই তাদের কাজ, ক্রটিবিচ্যুতি ধরেছেন এটাই তাদের কাজ। কিন্তু আশা করেছিলাম একটা গঠনমূলক প্রস্তাব রাখবেন, সেটা রাখেননি এবং সমালোচনার মধ্যে দিয়ে এমন কিছু বিশেষ বলেননি যার জবাব দেওয়ার দরকার আছে। তবে যে কয়েকটি কথা বলেছেন সেগুলি বলতে চাই মাননীয় সদস্য শ্রীসুব্রত মুখার্জী বলেছেন যে খাদ্য দপ্তরের ৩টি কাজ-প্রোকিয়রমেণ্ট, ডিসট্রিবিউ-শান এবং প্রাইসকণ্ট্রোল—তিনি ভালোই বলেছেন। অত্যাবশ্যক মূল্য নিয়ন্ত্রণের ব্যাপারে দেখা যাচ্ছে আজকের ইকোনমিক টাইমস্ কাগজটা দেখুন সেখানে ১৯৭০-৭১ সাল ভিত্তি বৎসর ধরে জিনিষপত্রের দাম ছিল সর্বভারতীয় হিসাবে হোলসেল প্রাইস আপ ৫.১ পার্শেণ্ট ইন এপ্রিল-মে অর্থাৎ তার দাম বেড়ে শতকরা ৫·১ ভাগ হচ্ছে। ১৯৭০-৭১ সালকে ১০০ ধরলে সারা ভারতবর্ষে ৩৮৪.৬ হচ্ছে, সেই হিসাবে পশ্চিমবঙ্গে কত হচ্ছে দেখে নিন। ১৯৮৬ সালের জানুয়ারী মাসে সর্বভারতীয় হিসাব অনুযায়ী ১৯৭০-৭১ সালকে ১০০ ধরলে মূল্যবৃদ্ধি হয়েছে ৩৫৭.৫, সেই সময়ে কলকাতায় ৩২:.১। সুতরাং সর্বভারতীয় হিসাব অনুযায়ী জানুয়ারী মাসে ৩৫৭.৭ হচ্ছে আর কলিকাতায় ৩২১.১। আর এই বছর সর্বভারতীয় হিসাব অনুযায়ী ৩৭৯.৯ হচ্ছে, সেখানে কলকাতায় ৩৩৬.৭। সর্বভারতীয় বৃদ্ধি গত বছরে ৬·৩ সেখানে বৃহত্তর কলিকাতায় ৪.৮। সারা ভারতবর্ষে যেভাবে দাম বেড়েছে সেই তুলনায় কলিকাতায় জিনিষের দাম কমেছে। কলিকাতায় যদি কমে তা হলে গ্রামাঞ্চলে আরো কমবে। সুতরাং স্বীকার করা উচিত যে বামফ্রন্ট সরকারের খাদ্যনীতির ফলে সর্বভারতীয় হিসাব অনুযায়ী আমাদের জিনিষ পত্রের দাম কমছে। এটা কাগজের হিসাব, এই কাগজ ভুল দিলে আর কিছু বলার নেই। অর্ধেক সদস্য আই টি ডি পি এলাকার দুর্নীতির কথা বলেছেন। খুব ভালো কথা কিন্তু আপনাদের বলি কাগজে যা ছাপা হচ্ছে, তাই দেখেই তো আপনারা বিধানসভায় আলোচনা করেন, বক্তৃতা করেন। গত ৫ই মে তারিখে যে সাংবাদিক সম্মেলন হয়েছিল তাতে আমি যে বলেছিলাম আই, টি, ডি পি মৌজায় যে ভরতুকি দিয়ে চাল, গম রেশনে দেওয়া হয় সেখানে দুর্নীতি হচ্ছে। সেই দুর্নীতি ধরারও ব্যবস্থা আমরা করেছি। সুতরাং দুর্নীতি আপনারা ধরেন নি, ধরেছি আমরাই তবে এই ব্যাপারে আমরা আপনাদের সকলের সহযোগীতা চাই। কাগজ দেখে নেবেন। যখন বক্তৃতা করবেন তখন কাগজ ভালো করে পড়ে বক্তৃতা করবেন। এই ব্যাপারে আমরা এনফোর্সমেণ্ট ব্রাঞ্চকেও বলেছি দোষী ধরার জন্য এবং যারা এই ব্যাপারে জড়িত তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই ব্যাপারে আমার কাছে তথ্য আছে সময় নেই তাই বলতে পারছি না পরে যদি দরকার মনে হয় এই

বিধানসভায় তা তুলে ধরবো। তারপরে আই. টি. ডি. পি. মৌজার বাইরে যে সব আদিবাসী আছে তারা খাদ্য পাচ্ছে না। পশ্চিমবঙ্গে আই. টি. ডি. পির মৌজায় যে আদিবাসী তার সংখ্যা হচ্ছে ১৩ লক্ষ ৫৭ হাজার ৭১২ আর মৌজার বাইরে তফসিলী উপজাতির সংখ্যা হচ্ছে ২৯ লক্ষ ২ হাজার ৭৩৬। আই. টি. ডি. পির বাইরে ২০ লক্ষ ২ হাজার ৭৩৬ জন উপজাতি সম্প্রদায় খাদ্য পাচ্ছে না। আমরা বামফ্রন্ট সরকারের তরফ থেকে বলেছিলাম ২৩এ এপ্রিল তারিখে কেন্দ্রীয় খাদ্য ও সরবরাহ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রীএইচ. কে ভগৎ-এর কাছে যে কিছু ভরতুকি দিয়ে আমাদের গম, চাল দিন ওই আই. টি. ডি. পি মৌজার বাইরের আদিবাসীদের জন্য, কিন্তু তার উত্তরে তিনি বললেন যে পারবেন না। কই এই ব্যাপারে কেউ তো কেন্দ্রের বিরুদ্ধে কোন কথা বললেন না? বড় ভয় যে কেন্দ্র যদি চটে যায় শাস্তিমূলক ব্যবস্থা নেন। আমরা বলেছিলাম ২৩-এ এপ্রিল তারিখে শ্রীএইচ কে, ভগতের কাছে কিন্তু তিনি বলেছেন যে পারবেন না। এখানে আপনারা বড় দরদ দেখাছেন তপসিলী সম্প্রদায়ের প্রতি? ক্ষুদিরাম পাহান মহাশয় চা-বাগান এলাকার আদিবাসীদের নিয়ে বলেছেন আমি তাঁকে বলছি ডুয়ার্সে ৩ রকম আদিবাসী এলাকা আছে।

[ 6-10 – 6-20 P. M. ]

এক হচ্ছে আই. টি. ডি. পি. মৌজায় অধ্যুষিতরা সবাই পাচ্ছে, অথচ আই. টি. ডি. পি.-র বাইরে, চা-বাগানের বাইরে, জন্য আমরা বলেছি কেন্দ্রীয় সরকার রাজী হচ্ছে না। আর চা-বাগানের এলাকায় আরো বেশী করে কম দামে—যারা কর্মচারী, আদিবাসী আছে তাদেরকে আমরা চালু, গম দিচ্ছি। এই এক মাসে আমরা পশ্চিম-বাংলার তিনশত চা-বাগানের জন্য ২,১৪৩ মেট্রিক টন চাল এবং ৪,১৩৬ মেট্রিক টন গম দিয়েছি কম দামে। আর চা-বাগানের মালিকরা তাদের যে ব্যবস্থা সেই ব্যবস্থা অনুযায়ী ১ কেজি গম দেন ৪৬ পয়সায় ও ১ কেজি চাল দেন ৪৬ টাকায়, সুতরাং তপশিলী লোকেরা ও চা-বাগানের কর্মচারীরা পাচ্ছেন। আই. টি. ডি. পি. মৌজার লোকেরা কিছু কমে—বাইরে যেখানে ২.৭১ টাকা চাল সেখানে তারা ১.৮৫ টাকায় পাচ্ছেন। আর বাইরের জন্য আমরা বলেছি ওরা একটু আমাদের পিছনে দাঁড়াননা,—আমরা চাই এদের ধরা হোক। দুর্নীতির সম্বন্ধে বলছেন আমরা ধরেছি, ধরছি; এই দুর্নীতি বন্ধ করতে হবে, আমরা কাউকে রেহাই দেবনা। এই ব্যাপারে আসুননা, সহযোগীতা করুন, আপনাদের হাতেতো কিছু বস্তা আছে, সেই বস্তার হিসাবটা দিননা তাহলেই হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রেশনকার্ডের কথা বলা হয়েছে, আজকে ভূয়ো রেশনকার্ড

তো আছে। এর আগেই আমরা প্রশ্নোত্তরে বলেছি এখানে আপনারা যেসব হিসাবগুলি বলছেন সেগুলি দেবেন, কোথায় পেলেন এবং কোন গবেষণামূলক সংস্থা বলেছে। আমি বলছি ১৯৮৬ সালে বিধিবদ্ধ রেশন এলাকায় ৮ লক্ষ ৩১ হাজার ৬৩৮টি রেশনকার্ড বাতিল করেছি, আর আংশিক রেশন এলাকায় ১ লক্ষ ১৭ হাজার ৫৯৩টি রেশন কার্ড বাতিল করেছি, ১৯৮৭ সালে জানুয়ারী মাস থেকে মে মাস অবধি বিধিবদ্ধ রেশন এলাকায় ৩ লক্ষ ১৯ হাজার ১০৪ ; আর আংশিক রেশন এলাকায় ১০ হাজার ১৩১। হ্যাঁ, মানছি আরো কিছু হবে। আমরা অভিযান চালিয়ে যাচ্ছি, ধরব। তবে সীমান্ত এলাকায় কিছু বেশী থাকতে পারে ধরছি, ধরব। এই ব্যাপারে আমরা সহযোগিতা চাইব। আজকে বলছেন যে বিধিবদ্ধ রেশন, আংশিক রেশন বিধ্বস্ত হয়ে গেছে ; অবস্থাটা বলুন তো ভারতবর্ষের আর কোথাও ১ কোটি লোকের জন্য এমন বিধিবদ্ধ রেশন আছে ? আংশিক রেশন ৫ কোটি ১০ লক্ষ ৮৬ হাজার ১১৫ জন কে আমরা দিয়েছি। আমরা তো চালাচ্ছি, এবং এই জিনিষটা আছে বলেই বাজারে কম দাম রয়েছে। এই জিনিষটা আছে বলেই গরীব মানুষরা উপকৃত হচ্ছেন। অসুবিধাটা কোথায়, কারণ কি, কেন আমরা ঠিকমত সব জায়গায় দিতে পারছি না। তার কারণ আমাদের হাতেতো কিছুই নেই। সবইতো কেন্দ্র দেন, সময় মত দেননা। শুনলেন তো উত্তরবঙ্গের কথা, রেল রেক যায়নি, তিন মাস পশ্চিমদিনাজপুর কিছু পায়নি। আই. টি. ডি পি., এন আর. ই. পি., আর. এল ই. জি. পি. সব বন্ধ। এই মুহূর্তে জলপাইগুড়ি, আলিপুরদুয়ার, কুচবিহার, হাওড়া কিছু পাচ্ছে না—না চাল, না গম, না তেল, না চিনি। ২৩শে এপ্রিল শ্রীভগৎকে বললাম যদি ফারাক্কার কন্সট্রেন্ট থেকে রেল গাড়ি না যায়, সড়ক পথে পাঞ্জাব থেকে অন্তত আনান, রাজী হলেন তিনি ; অথচ এফ. সি. আই. আজ পর্যন্ত সড়ক পথে আনবার ব্যবস্থা করেনি। কয়েকজন মাননীয় সদস্য বলেছেন পাঞ্জাবের যত অখাদ্য চাল সব পশ্চিমবঙ্গের জন্য, দেশটা ভাগ করবার সময় মনে ছিল না, পাটকগুলি চালাবার সময় আমাদের ধানি জমি পাটের জমি করবার সময় মনে ছিল না যখন ৮০ লক্ষ উদ্বাস্তু এল তখন মনে ছিল না। আজ যখন খাদ্যোৎপাদন বাড়া সত্ত্বেও ঘাটতি, তখন পচা চাল, গম—যা দারুণ বৃষ্টিতে পাঞ্জাবে পচে গিয়েছে—এখানে জোর করে দেওয়া হচ্ছে। আজকে আমি দেখলাম ময়দা কলগুলিতে যে গম দেওয়া হচ্ছে সেই গমে ফাঙ্গাস উঠে গিয়েছে, গন্ধ বেরুচ্ছে। এই জিনিষ—দিল্লির কোন দোকানে সুপার ফাইন ভাল চাল ছাড়া—কখন দেখা যায় না। যদি পচা চাল, পচা গম রেশনে দেওয়া হয় লোকে তাহলে নেবে কেন, তাই তো আমরা দেখছি অফ-টেক কম আছে, সব জিনিষ আমরা দিতে পারছি। কৈ মাননীয়

সদস্যরা এগুলিতো কাগজে পড়েন পাঞ্জাব পচা গম দিচ্ছে—কিন্তু তখন আজকে আই. টি ডি. পি.-র অভিযোগটাই বড়, কাগজে পড়লেন—এটা পড়লেন না? বিধানসভায় দাঁড়িয়ে বললেন না কেন পাঞ্জাবের পচা গম দেওয়া হবে। আজকে কংগ্রেস পক্ষের ২।৩ জন বক্তৃতা করলেন একজনও বললেন না পচা গম, পচা চাল দেবেন না। আমাদের লোকেরা যদি জিজ্ঞাসা করেন, আপনাদের ভোটাররা যদি জিজ্ঞাসা করেন আমাদের পচা চাল, পচ গম খাওয়ানো হচ্ছে—বিধানসভায় বক্তৃতার সময় এর বিরুদ্ধে বললেন না কেন—কি জবাব দেবেন,—দিল্লি চটে যাবে, ভয়টা বড়ড্ বেশী তাই না?

এটা হচ্ছে আসল সমস্যা এবং এটা আমাদের দূর করতে হবে। হাস্কিং মিলের কথা বলেছেন। লাইসেন্স প্রাপ্ত হাসকিং মিলের সংখ্যা ৯ হাজার ২০৮। হাস্কিং মিলের মালিকরা দুপক্ষই হাইকোর্ট থেকে অর্ডার নিয়ে এসেছেন। রাইস মিলস রেগুলেশান য়্যাক্ট অফ ১৯৫৮ যেটা সেটা কেন্দ্রীয় সরকারের আইন। আমরা বলেছি এই আইন পরিবর্তন করে আমাদের হাতে ক্ষমতা দিন। এ বিষয়ে হাইকোর্টে সমস্ত আটকে যাচ্ছে। এটা আমাদের আইন নয়, কেন্দ্রীয় সরকারের আইন—তাঁরা পরিবর্তন করছেন না। একথা তো আপনারা বললেন না। পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম সম্পর্কে কয়েকটা অভিযোগ ভাষাভাষাভাবে বলেছেন। আমার কাছে সমস্ত উত্তর তৈরী। কিন্তু আমি জিজ্ঞাসা করছি এই উত্তরগুলি আমি দেবো কিনা? সুব্রতবাবু ঠিক কথা বলেন নি। এ. জি. ওয়েষ্টবেঙ্গল সাধারন অডিট, প্রিলিমিনারী একটা রিপোর্ট দিয়ে পাঠিয়েছেন। সেই রিপোর্টের উত্তর দপ্তর থেকে যায়। তারপর এ. জি. ফাইনাল রিপোর্ট দেন এবং সেটা এখানে পেশ করা হবে এবং পরে সেটা পি. এ. সি-তে আলোচনা করা হবে। তবে অধিকাংশ অভিযোগ মিথ্যা, অসত্য। আমি জিজ্ঞাসা করি পি. এ. সি-তে রিপোর্ট আলোচনা করার আগে, ফাইনাল রিপোর্ট এখানে পেশ করার আগে আমি কি উত্তর দেবো?

**মিঃ ডেপুটি স্পীকার:** উত্তর দেবেন না।

( শ্রীসুব্রত মুখার্জি কি বলিতে উঠিলেন ) ( গোলমাল )

**শ্রীনির্মল বসু:** সুব্রতবাবুর গায়ে বড় জ্বালা লেগেছে। অসাধু ব্যবসায়ী, কালোবাজারীদের গায়ে হাত দেওয়া হচ্ছে যাদের তিনি পৃষ্ঠ পোষকতা করছেন। তাই বারেবারে অন্যায়ভাবে বলছেন টাকা তোলা হচ্ছে। আমি চ্যালেঞ্জ করেছি তথ্য দিয়ে প্রমান করুন। প্রায় ১০ দিন হয়ে গেল কোন তথ্য তিনি পেশ করতে পারেন নি।

( গোলমাল ) চোরাবাজারী, কালোবাজারীদের* সেজন্য অভিযান করলে তাঁর গায়ে লাগে। আমার কাছে বিস্তৃত তথ্য আছে গত কয়েকদিন কিভাবে এনফোর্সমেন্ট ব্রাঞ্চ হাওড়া, অরফ্যানগঞ্জ, খড়গপুর ইত্যাদি অঞ্চলে কয়েক লক্ষ টাকা মজুত উদ্ধার করেছে। এক হাওড়ায় ৪০ লক্ষ টাকার মজুত সরষে উদ্ধার করেছে। তাই অষাধু ব্যবসায়ীরা আজ কম্পিত। আপনার মাধ্যমে জানাতে চাই আমাদের অভিযান চলবে এবং কারুর ভয়ে আমরা থামবো না।

[ 6-20—6-30 P. M ]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য প্রবোধ পুরকাইত, কামাখ্যা দাস মহাপাত্র প্রস্তাব করেছেন ক্ষেত মজুরদের ভর্তুকি দিয়ে রেশন দেওয়া হোক। এটা অনেক টাকার ব্যাপার। ১৯৮১ সালের সেনসাস অনুযায়ী ৩৯ লক্ষ ছিল, আই, টি, ডি, পি'র জন্য কিছু বেড়েছে, এখন প্রায় ৪১ লক্ষ হয়েছে, আমরা হিসাব করে দেখছিলাম এই ৪১ লক্ষ ক্ষেত মজুরকে যদি ভর্তুকি দিতে হয় তাহলে ১৬৫ কোটি টাকা বছরে লাগবে। সুতরাং এই বিষয়ে এখনই বলা সম্ভব নয়। তবে সমাজের দুর্বল শ্রেণীর যারা তাদের জন্য প্রস্তাব নিশ্চয়ই বামফ্রন্ট সরকার যথাযথ গুরুত্ব দিয়ে বিবেচনা করে দেখবেন। কয়লা বলুন, এল. পি. জি গ্যাস বলুন, কেরোসিন তেল, সিমেন্ট, রেপসিড তেল বলুন, সব ব্যাপারে আমাদের যা প্রয়োজন তার চেয়ে অনেক অনেক কম আমরা পাচ্ছি। কই, এই ব্যাপারে তো একবারও বললেন না? প্রতি মাসে ৮০ হাজার মেট্রিক টন কেরোসিন দরকার, ৪৮ হাজার মেট্রিক টন পাই, এই সম্বন্ধে আপনারা বলবেন না। আপনারা একবারও বলেন না যে পর পর এ্যাডমিনিষ্ট্রেটিভ প্রাইস বাড়িয়ে জিনিসের দাম বাড়াচ্ছেন এটা করবেন না। ১ লা মে থেকে গমের দাম কুইন্টল প্রতি ৫ টাকা বাড়িয়ে দিয়েছেন, উপ-জাতিদের জন্যও বাড়ান হয়েছে, কই, তার বেলায় তো প্রতিবাদ করলেন না? প্রতিবাদ কেন করছেন না? ভাল প্রস্তাব কয়েকজন মাননীয় সদস্য এনেছেন। শ্রীমতী কমল সেনগুপ্ত বলেছেন সমুদ্র উপকূলবর্তী এলাকায় লবনের উৎপাদন করা যায় কিনা, শিশুর খাদ্য রেশনে বন্টন করা যায় কিনা। এগুলি নিশ্চয়ই আমরা দেখব। আমি আমার বক্তব্য শেষ করতে চাই এই কথা বলে যে আমরা খুব কঠিন অবস্থার মধ্যে আছি; ঘাটতি রাজ্য পশ্চিমবঙ্গ যেখানে কোন কিছুর উপর আমাদের নিয়ন্ত্রণ নেই। তবুও এমনভাবে চালাচ্ছি যেখানে জিনিসপত্রের দাম নিয়ন্ত্রণের মধ্যে আছে। সর্ব ভারতীয় হিসাবের চেয়ে এখানে জিনিসপত্রের দাম কম, মোটামুটি সরবরাহ ঠিক আছে। আমরা রেশন

*Expunge as orderee by the chair.

ব্যবস্থাকে আরো ব্যাপক করতে চাই, যে সব জিনিস সরবরাহ করতে পারছি না সেগুলি করতে চাই। দুর্নীতি বিভিন্ন ক্ষেত্রে আছে। এই দুর্নীতি দীর্ঘকাল ধরে আমাদের বহন করতে হবে। এটা দূর করবার জন্য বিরোধী দলের এবং প্রত্যেকের সহযোগিতা চাই। আমাদের যেটা মূল কথা ১৪টি নির্দিষ্ট দ্রব্য সারা ভারতবর্ষে একই দামে বিক্রি করবার যে কথা যেটা দীর্ঘদিন ধরে বলে আসছি সেটার পিছনে আপনারা দাঁড়ান, সেটা হোক, তাহলে শুধু পশ্চিমবঙ্গ কেন সারা ভারতবর্ষে খাদ্য ও অন্যান্য দ্রব্যের দাম নিয়ন্ত্রণে থাকবে, সরবরাহ নিয়ন্ত্রণে থাকবে। বামফ্রন্ট সরকারের যে খাদ্য নীতি সেটা গরীব মানুষের জন্য নীতি, এই নীতির পক্ষে দাঁড়াবার জন্য যে কাট মোশান এসেছে আমি তার বিরোধিতা করছি। শ্রীহাসানুজ্জমান মাননীয় সদস্য এখানে নেই, তিনি পুরান সদস্য, তিনি কি জানেন না কোল্ডস্টোরেজ খাদ্য দপ্তরের নয়? এটা কৃষি বিভাগের। সমবায়ের ব্যাপারে বলেছেন, সমবায়ের ব্যাপারটা আমাদের ব্যাপার নয়, সমবায় দপ্তরের ব্যাপার। তাই আমি এর বিরোধিতা করছি এবং মাননীয় সদস্যদের কাছে আবেদন করছি যে ব্যয়-বরাদ্দের দাবি আমি করেছি সেটাকে আপনারা অনুগ্রহ করে সমর্থন করুন।

The Motions that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 43,62,75,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads: "2408-Food, storage and Warehousing and 4408-Capital Outlay on Food Storage and Warehousing (Excluding Public Undertakings") (This is inclusive of a total sum of Rs. 14,54,26,000 already voted on account in March, 1987). was then put and agreed to.

The motion of Sri A. K. M. Hassan Uzzaman that the amount of Demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 75,52,000 be granted for expenditure under Demand No. 85 : Major Head "3456-Civil Supplies"

This is inclusive of a total sum of Rs. 25,18,000 already voted on account in March, 1987.)

- was then put and agreed to.

**Demand No. 49**

Major Heads : 2403 = Animal Husbundry and 4403 = Capital Outlay on Animal Husdandry (Excluding Puplic Undertakings)

**Sri Prabhas Chandra Phodikar :** Sir, on the recommedation of the Gove nor, I beg to move that a sum of Rs 23,15,94,000 be granted for expenditure under Demand No. 49, Major Heads : "2403-Animal Husbandry and 4403 = Capital Outlay on Animal Hubandry ( Excluding Public Undertakings". )

( This is Inclusive of a total sum of Rs. 7,71,98,000 already voted on account in March 1987 )

**Demand No 50**

Major Heads : 2404 = Dairy Development, 4404 = Capital Outlay on Dairy Development ( Excluding Public Undertakings ) and 6404 = Loans for Dairy Development (Excluding Public Undertakings)

**Shri Prabhas Chandra Phodikar:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 41,80,05,000 be granted for expenditure under Demand No 50, Major Heads : "2404 = Dairy Development, 4404 - Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings ) and 6404 = Loans for Dairy Develpment (Excluding Public Undertakings)

(This is inclusive of a total sum of Rs. 13,93,36,000 already voted on account in March, 1987)

**Shri Prabhas Chandra Phodikar** : The Primary job of this Department development and utilisation of the states animal resources. The secondary j b is development of dairy. The tertiary job is provision of veterinary aid and services and promotion of veterinary education The fourth job of this Deptt. relates with Dairy & Poultry Development Corporation & Livestock Processing Development Corporation. All these together can be termed as Animal Resource Development. The main features of this Development Programme are resource development, health care and proper utilisation of the products and by-products. For the economic development of the weaker section of the rural and urban areas and also for the overall development of the country, particularly in the field of socio economic cond tion, the vast animal resources of the country play a major role. The vast animal resource of the country play a major role. The vast animal resource & its productsandby products are also having an important place in maintaining the health condition of the human society. The pressure on cultivable land has increased tremendously due increased demand of crop production and intensive agricultural operation. As a result more people are being involved in the increased production of milk, meat, eggs and wool. A large number of small & marginal farmers, Scheduled Castes & Tribes and rich farmers are finding full time or subsidiary occupation in the process of livestock farming, marketing of products and in servicing and supply of inputs directly or indirectly. Many unemployed and under employed youths are finding full time or part time occupation being self-employed under such programmes. Tney are also finding employment in the trade and industries Development.

**Animal Resource Development :**

Cross Breeding of cattle with exotic dairy breeds have been taken up in this State for increased milk production. This programme is being implemented through Intensive Cattle Development Project, Key Village

Schemes, Drought Prone Area Development Programme and Hill Area Cattle Development Programme.

**Abstract of Achievement :**

| Items | 1976-77 | 1986-87 |
|---|---|---|
| Incentive Cattle Dev. Project | 4 (cumulative) | 8 (cumulative) |
| Centrallised Semen Collection Stations | 22 ( „ ) | 40 ( „ ) |
| Artificial Insemination Main Centres | 93 ( „ ) | 131 ( „ ) |
| Artificial Insemination Sub-Centres | 822 ( „ ) | 1212 ( „ ) |
| Custom Service Units | 22 ( „ ) | 175 (upto Feb '87) |
| No, of breedable cattle under A. I. Programme | 8·23 lakhs ( „ ) | 17 lakhs (upto Mar.) |
| No. of Artificial Insemination | 2·43 lakhs | 4·92 lakhs (upto Jan. '87) |
| No. of cross breed calf born | 0·76 lakhs | 1·44 lakhs (upto Jan. '87) |
| No. of breeding bulls distributed for natural service | — | 34 ( upto Jan. '87) |
| No. of buffalo bulls distributed for natural service | — | 8 |
| No of Feed Mixing Unit ( cattle, poultry and other livestock feed under Govt , public sector, co operative and private sector ) | 8 (cumulative) | 29 ( cumulative ) |
| No, of Fodder Farm and Research Station under Govt. | 11 ( „ ) | 12 ( „ ) |
| Area utilised for fodder production in the State | 1·92 lakh hec. | 6·48 lakh hec |
| Estimated production of green fodder | 57 lakh tonnes | 260 lakh tonnes |
| No. of poultry birds under Deep Litter & Battery Cage system : | | |
| a) No. of Layers | No record | 65 lakhs |

| | | |
|---|---|---|
| b) Broiler | | 65 lakhs |
| c) No. of Govt. Poultry Farms | 14 (cumulative) | 22 (cumulative) |
| No. of breeding sheep distributed | — | 300 |
| No. of breeding goats distributed | — | 150 (Under process of execution) |
| Milk production | 10·64 lakh tonnes | 25 97 lakh tonnes |
| Egg Production | 67·60 lakhs | 192·30 lakhs |
| Wool Production | 4·25 lakh kgs. | 5·27 lakhs kgs. |
| Meat Production | 5·402 lakh tonnes | 6·413 lakh tonnes |

It is proposed to establish an Incentive Cattle Development Project in the district of Murshidabad where the existing Artificial Insemination infrastructure will be re-organised and absorbed in the new structure. Side by side, it is also proposed to establish Centralised Semen Collection Stations depending on the availability of suitable land. During the current year, budget provision has been kept for the construction of Centralised Semen Collection Stations both at Contai and Tomluk under the Incentive Cattle Development Project, Midnapore. Under the Tribal Sub Plan, there is provision under the budget for the establishment of 4 (four) Artificial Insemination Main Centres with 10 ( ten ) Sub-Centres in the district of 24-Parganas North, Murshidabad, Burdwan and Midnapore. Similarly, under the Scheduled Caste Component Plan it is proposed to establish 3 ( three ) A. I Main Centres with 30 Cub-Centres for which appropriate provision in the budget have been made.

With the implementation of the above programme it is expected that another one lakh breedable cattle can be brought under cross breeding programme, in addition to existing 17 lakhs During 19·6-87 no such programme could be implemented. Because of communication difficulty, it was not possible to extend A. I. activities in the remote areas. In such areas, cross-bred stud bulls are being distributed to the farmers for natural service with the recommendation of the Panchayats. During the current year there is budget provision for distribution of cross-breed cattle for natural service in the district of 24 Parganas South, Jalpaiguri, Darjeeling, Bankura and Purulia. Side by side, programme has been taken for distribution of buffalo bulls also.

It is also proposed to expand Artificial Insemination infrastructure by establishing 300 Custom Service Centres for Artificial Insemination which will be operated under self-employment programme where the selection of the incumbents will be made by the Panchayat and a budget provision of Rs 1·60 lakhs have been kept for the purpose. This custom service boys will be given appropriate training and equipment to start with the programme. They will also be supplied with extended semen free of cost. During the last financial year, number of custom service boys, selected by the Panchayat was one hundred.

During 1986-87 as against the target of 6·50 lakhs Artificial Insemination, till January '87, 4·92 lakhs A I. have been recorded.

During 1986-87, the annual production of milk was estimated to be 25·97 lakh tonnes as per Survey conducted against the target of 26·10 lakh tonnes kept for the year During 1987-88 the target for annual production has been kept as 27 lakh tonnes and Rs. 133·75 lakhs have been kept for cattle development under the budget provision.

**Feeds & Fodder Production Programme :**

Along with the genetic improvement for milk production potentiality through the process of cross breeding, it is necessary to make available required amount of nutrient through balanced feed and green fodder for porper expressivity of the inherited capacity of milk production. After introduction of crossbreeding programme, fodder production has become extremely popular in this State. There are in all 12 ( twelve ) fodder farms for production, demonstration and research w rk. From these farms, seeds, cuttings and root-slips are supplied to the farmers. These farms are also acting for demonstraion of improved crop husbandry practice, necessary for fodder production. New varieties of high yeilding grass and fodder are being tried and the result is also being extended to rural areas.

During 1986-87 about 260 lakh tonnes of green fodder was produced in 5·43 lakh hectres land With the active involvement of the Gram

Panchayats, extensive programme has been taken for production of green fodder in rural areas. It has been envisaged to have one Fodder Extension Centre in each Gram Panchayet to have a total of 4980 nos. of Fodder Extension Centre. Programme for establishment of 10,000 Demonstration Plots of Hybrid Napier and Paragrass with a size of one Cottah each and distribution of 52,200 minikits free of cost have also been taken during the year 1986-87.

In addition to the above programme during 1986-87, 40 hectres of land have been developed as Pasture land in the district of Purulia and about 300 Fodder Demonstration Plots have been established in Jhargram ( Midnapore ) There is provision for similar programme during the year 1987-88. While executing this programme preference is being given to the weaker section of the people. During the current year there is a total provision of Rs. 14 lakhs for the above purpose.

For the successful implementation of the Animal Husbandry programme, there is increased production of milk, meat and eggs in this State and many industries based on animal husbandry have also developed. There are 29 (twenty-nine) Feed Mixing Plants for production of balanced livestock and poultry feed and nearly 1000 tonnes of balanced feed is being produced everyday with an annual value of Rs. 73 crores.

The indigenous sweet meat industries based on milk production of this State is expanding very fast and providing employment to a few lakhs of people in this State. Similarly, lakhs of people are engaged in manufacture, trade of equipment, implements, machinaries etc. related to cattle, poultry and other animals.

**Poultry & Duck Development :**

Poultry farming has been successfully implemented in this State and has become very popular amongst the unemployed youths under Self-Employment Programme. During the year 1986-87 the total production of egg was 19230 lakhs as against 16560 lakhs of 1985-86. With this production, West Bengal is now having the 2nd place in India. Andhra

Pradesh, which is having the first place recorded a production of 27,000 lakhs eggs and Maharashtra which is having the 3rd place recorded a production of 15,000 lakh eggs during 1985-86. There are about 65 lakhs improved poultry birds with the farmers, kept either under deep Litter system or Battery Cage system, Leaving aside this, another 65 lakhs Broiler were also produced during the year 1986-87. The producers are mostly unemployed youths, small/marginal farmers and agricultural labourers. They are also from S. C. & S. T- community.

There are 22 ( twenty two ) State Poultry Farms in the State and one such farm with 1 ,00 layers will be started in the district of Malda for which necessary budget provision has been kept Construction work has already been completed. To meet the increased demand of Khaki' Camble Duck duck breeding programme has been introduced in State Poultry Farm, Ranaghat, Krishnagar, Durgapur and Gobardanga from where ducklings are being produced and supplied along with hatching eggs. During the year 1987-88 duck breeding will also be introduced in the State Poultry Farm Nimpith, Kakdwip, Burdwan and Cooch Behar for which necessary budget provision has already been made

Leaving aside the above programme, necessary provision have been made for the establishment of a duck breeding farm at Raigunj, West Dinajpur.

Upto December. '86, 0·91 lakh improved chicks, 2961 beeding ducks and ducklings, 0·33 lakhs poultry birds at lying stage and 1·38 lakhs hatching eggs were supplied to the farmers of this State. Necessary steps have also been taken for increase production of ducklings and at pre ent about 2000 ducklings are being produced per month. Upto December '86, 41. 15 lakh eggs and 30·03 tonnes of dressed poultry meat were supplied to various hospitals, Jails and also to the public through the Poultry Marketing Scheme. About 89 Poultry Farmers' Co-operatives have been formed during 1986-87 bringing in the total no of such Co-operatives to 129 with a membership of 6450 farmers. About 12 lakhs layers are being maintained by these Co-operatives producing 9 lakhs of egg per day.

বাজেট বরাদ্দকে সমর্থন করছি। আজকে বিরোধী পক্ষের তরফ থেকে এই বাজেট বরাদ্দের উপর কোন কাট মোশন নেওয়া হয়নি। এই ঘটনা প্রমান করছে যে, বিরোধী পক্ষ এই বাজেটের যৌক্তিকতাকে স্বীকার করে নিয়েছেন। এই কথা সত্যি যে, ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত আমাদের এই রাজ্যে পশুপালন ও পশু চিকিৎসা দপ্তর যে গুরুত্ব পেতো, ১৯৭৭ সালের পরবর্তী কাল বামফ্রন্ট সরকারের আমলে এই দপ্তর তার চেয়ে অনেক বেশী গুরুত্ব পাচ্ছে। আজকে এটা সর্বজনবিদিত যে, বৈজ্ঞানিকভিত্তিক এবং পরিকল্পনাভিত্তিক পশুপালন ও পশু চিকিৎসা পদ্ধতি বামফ্রন্ট সরকার এমনভাবে সম্প্রসারিত করতে পেরেছেন, যারফলে গ্রামের প্রান্তিক কৃষক ও গরীব মানুষের কাছে পশু খামার এবং গো-পালন একটা উৎসাহের কারণ হয়ে দাঁড়িয়েছে। তা সত্বেও পশুপালন দপ্তরের মাননীয় মন্ত্রীর কাছে একটি বিশেষ বিষয়ে উল্লেখ করতে চাই। সেটা হচ্ছে, মুর্গীর সুষম খাদ্যের যে খামারগুলি আছে, সুষম খাদ্য কিনতে গেলে দেখতে পাচ্ছি অনেক খামার-মালিক খামার বন্ধ করে দিচ্ছেন।

[ 7-10—7-20 P. M. ]

কাজেই মুরগীর এই যে সুষম খাদ্য তা বণ্টরের ব্যবস্থা যাতে আরও সহজলভ্য করে করা যায়—যাঁরা ব্যাঙ্ক থেকে ঋণ নিয়ে বা নিজেদের পুঁজি ভেঙে করেন, তাঁরা যাতে আরও সহজে তাঁদের প্রয়োজনীয় খাদ্য সংগ্রহ করতে পারেন সেদিকে বিশেষ ভাবে নজর দেবার জন্য আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে বিশেষ ভাবে অনুরোধ করছি। আর একটা জিনিষ হচ্ছে এই যে, আমাদের দেশে যে পশু সম্পদ আছে, পশ্চিম বাংলার ক্ষেত্রেও এ কথা প্রযোজ্য, তার মুখ্য মালিকানা রয়েছে আমাদের দেশের প্রান্তিক কৃষকদের হাতে। আমাদের দেশের এই সমস্ত প্রান্তিক কৃষকরা দীর্ঘদিন ধরে বিশেষ করে কংগ্রেসের আমলে অত্যাচারিত হয়ে এসেছেন। আজকে দ্রব্যমূল্য যে ভাবে দিনের পর দিন বেড়ে চলেছে এবং তা যে জায়গায় গিয়ে পৌছুচ্ছে, ঁদের হাতে এমন বেশী পরিমাণ জমি নেই যাতে এঁরা পশুর জন্য প্রয়োজনীয় সবুজ ঘাস ও গাছের চাষ করতে পারেন বা বাইরে থেকে সবুজ ঘাস কিনতে পারেন। তাঁদের হাতে এমন পরিমাণ অর্থও নেই যাতে তাঁরা বাইরে থেকে সুষম খাদ্য সংগ্রহ করতে পারেন। তাঁদের পক্ষে এটা কেনা সম্ভব নয়। বামফ্রন্ট সরকার গত বছর থেকে যে কাজ হাতে নিয়েছেন, পঞ্চায়েতের মাধ্যমে সবুজ খাদ্য বণ্টনের ব্যবস্থা যা তাঁরা করছেন, এই ব্যবস্থা যাতে আরও বৈজ্ঞানিক ভিত্তিতে চলতে পারে, বিশেষ ভাবে তা যাতে গণমুখী হতে পারে তার ব্যবস্থা যেন করেন। আজকে গ্রামাঞ্চলের প্রান্তিক চাষীরা সঙ্কর জাতের গরু

করতে হবে। আমরা গ্রামে গঞ্জে যেটা লক্ষ্য করেছি সেটা হচ্ছে গ্রামের পশু চিকিৎসার ব্যাপারে আগে যে সেন্টারগুলি ছিল আজ বামফ্রন্ট সরকারের আমলে সেগুলি বাড়ান হয়েছে বটে, তবে খুব সুবিধা হচ্ছে না। একটা গ্রাম পঞ্চায়েতে যেখানে ১৮ থেকে ২০ হাজার লোকের বাস সেখানে পশুপালন ও চিকিৎসার জন্য সেন্টার আরও বাড়ান দরকার। গ্রামের মানুষ পশুপালনের উপর নির্ভরশীল। একজন কৃষকের একজোড়া গরু যদি মরে যায় তাহলে তার কোমর ভেঙ্গে যাবে। তার চাষ করবার গুরু থাকবে না। যদি একটা গাইগরু মরে যায় তাহলে ক্ষেত মজুর যারা বাইরে অত্যন্ত পরিশ্রম করে তাদের খুবই অসুবিধা হবে। কাজেই পশুপালনের মধ্যে দিয়ে তাদের একটা বাড়তি আয় হয়। তাদের আয়েরও একটা পথ বন্ধ হয়ে যাবে। এই কারণেই প্রতি ৫ থেকে ১০ হাজার যেখানে জনসংখ্যা সেখানে একটা করে বেশী চিকিৎসা বা সহায়ক কেন্দ্র খুলতে হবে। যাতে গ্রামের লোক চিকিৎসার সুযোগটা লাভ করতে পারে। গ্রামের অর্থনীতির অবস্থা চাঙ্গা করতে হলে বা বাড়তি আয় করতে হলে হাঁস, মুরগী, শূকর ছাগল ইত্যাদি পালন করতে হবে, এইভাবেই গ্রামের লোক বাড়তি আয় করে থাকে। সেই কারণে আমরা লক্ষ্য করছি, গ্রামগঞ্জের ভেতর গাভীর সংখ্যা বেড়েছে। তাই গ্রামবাসীদের স্বার্থে আজকে এই চিকিৎসাকেন্দ্র আরো বাড়ান দরকার। গো-প্রজননের জন্য যে সিমেন রাখা হয় তার এক্সপায়ারী ডেট থাকে, কিন্তু ঠাণ্ডা জায়গায় না রাখার ফলে সেটা ব্যবহারের অযোগ্য হয়ে পড়ে। এরজন্য যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা দরকার। আজকে গ্রামে-গঞ্জে যাদের কিছু জমি আছে তাদের কিছু মিনি-কিট দিয়ে যাতে তারা খাদ্যশস্য তৈরী করতে পারেন তার ব্যবস্থা করতে হবে। শূকর পালন একটা লাভজনক ব্যবসা। আদিবাসীরা অনেকেই গ্রামে শূকর পালন করে থাকেন। কিন্তু তাদের শূকরের পাশেই বসবাস করতে হয়। আমরা বিভিন্ন সময় লক্ষ্য করেছি যে, শূকরের মাছির কামড়ের ফলে তাদের রোগ হয়। কাজেই শূকরকে আলাদা করে যাতে ভালভাবে তারা বসবাস করতে পারে সেই সুযোগ সৃষ্টি করতে হবে। আজকে গ্রামে গোচারণ ভূমি নষ্ট হয়ে যাচ্ছে। কাজেই রাজ্যে যাতে গোচারণ ভূমি সৃষ্টি করা যায় তার ব্যবস্থা করতে হবে। গ্রামে-গঞ্জে আমরা লক্ষ্য করেছি, বন্যার সময় বামফ্রন্ট সরকার যেভাবে গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে সেখানে ত্রাণের কাজ করেছেন সেটা কংগ্রেস আমলে হোত না। তাই আমি মন্ত্রী মহাশয়ের ব্যয়-বরাদ্দকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রীসুরোজিৎ শরণ বাগচী:** মাননীয় স্পীকার স্যার, আজকে পশুপালন ও পশু চিকিৎসা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন আমি সেই

ডেভালপমেণ্ট কর্পোরেশন'এর প্রজেক্ট, তাতে আপনারা যে সাবসিডির ব্যবস্থা রেখেছিলেন সেটা কমিয়ে দিয়েছেন। এর ফলে গ্রামাঞ্চলে সাবসিডি দেওয়ার যে সম্ভাবনা ছিল, সেগুলো এখন কমে যেতে বাধ্য। সেগুলো চালু রাখার ক্ষেত্রে তাঁর কোন বক্তব্য আমরা জানতে পারলাম না, অথচ তিনি দাবী করেছেন যে এই সাবসিডি দেওয়ার ব্যবস্থা করতে হবে। তিনি ব্যর্থতার কথা বলতে গিয়ে বলেছেন যে দুধ কমে যাচ্ছে এইং এই প্রসঙ্গে তিনি দার্জিলিংয়ের কথা উল্লেখ করেছেন।

আমরা দার্জিলিং জেলার মানুষ, সেখানে যে কো-অপারেটিভ আছে সেই কো-অপারেটিভ পরিচালিত হিমুল দুধ চালু আছে সেই দুধের সরবরাহ কমছে তার কারণ হচ্ছে পাহাড়ে যে আন্দোলন চলছে সেই আন্দোলনে আপনারা মদত দিচ্ছেন সেই আন্দোলন হাতের বাইরে চলে গেছে। ওঁদের লোক কেউ নেই, সব পালিয়ে গেছে, কংগ্রেস বলে পাহাড়ে কিছু নেই, সব ভেঙ্গে গেছে। এরফলে বহু ক্ষতিগ্রস্ত হয়েছে হিমুল কো-অপারেটিভ। এই কো-অপারেটিভের যে গাড়ী এবং তার যে চিলিং প্ল্যাণ্ট সবগুলি ক্ষতিগ্রস্ত হয়েছে। ফলে দুধ আনা নেওয়ার ব্যাপারে অসুবিধা হচ্ছে এবং দুধের পরিমাণ কমছে। কিন্তু তা সত্ত্বেও আজকে হিমূল দুধের সরবরাহ শুধুমাত্র শিলিগুড়ি শহরেই আটকে নেই এরসঙ্গে জলপাইগুড়ি, কুচবিহারে এই দুধ চালু করতে লড়েছি। তাছাড়া এখানে একটা বিরাট ফিডিং প্ল্যাণ্ট তৈরী করা হয়েছে। সেই প্ল্যাণ্টের মাধ্যমে সুষম গো-খাদ্য সরবরাহ করার ব্যবস্থা আছে এবং একটা লাভজনক প্রতিষ্ঠান হিসাবে ব্যবহৃত হচ্ছে। এইক্ষেত্রে অনেক অগ্রগতি ঘটেছে। একটি কথা মনে রাখা ভালো যে এর যে বাজেট বরাদ্দ দাবী করা হয়েছে তার কিছু লিমিটেশানস্ আছে তার কারণ আমরা যে দুধ সরবরাহের ব্যবস্থা করছি সেগুলির নিয়মনীতি ঠিক করে দিচ্ছে ন্যাশানাল ডেয়ারী ডেভোলাপমেণ্ট করপোরেশান। প্রাথমিক সমবায় সমিতি, জেলা সমবায় সমিতির মাধ্যমে দুধ সরবরাহের ব্যবস্থা করা হয়। এই ব্যাপারে অনেকে গুজরাটের আমূলের উদাহরণ দিয়েছেন। আমরা যে হিমূল দুধ তৈরী করেছি তা কো-অপারেটিভের মাধ্যমে গুজরাটের আমূল দুধ যেভাবে তৈরী হয় সেইভাবে করেছি। গুজরাটের কৃষকদের শিক্ষার অভাব থাকলেও তারা তাদের অভিজ্ঞতায় নিজেদের সমবায়ের মাধ্যমে সংঘবদ্ধ হয়ে মিডিলম্যানকে বিতাড়িত করে দুধ সরবরাহ এবং বিজ্ঞান প্রথায় উন্নত গো-পালনের ব্যবস্থা করে ছিল। এটা উপর থেকে চাপ দিয়ে সংগঠিত হয় নি, ওখানকার কৃষকরা নিজেদের জোর থেকে সংঘবদ্ধ হয়ে এই দুধ তৈরী করেছে। সেইজন্য সার্বিকভাবে যে ব্যয়বরাদ্দ উৎথাপিত হয়েছে তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই। আমি বলছি যে এক

ধরণের জিনিষ জেলার কো-অপারেটিভগুলিতে আছে যেমন ধরুন হিমুল দুধে যে ধরণের টেকনিক্যাল এ্যাসিসটেন্ট নিয়ে থাকেন সেইরকম এ্যানিমেল হাসবেণ্ডারীর পক্ষ থেকেও কিছু নেওয়া হয়ে থাকে এবং সেখানে সমন্বয়ের অভাব আছে। যে এরিয়ার মধ্যে দুগ্ধ প্রকল্প করার কাজ করছে সেই এরিয়ার মধ্যে যে এ্যাসিসটেন্ট দিচ্ছে আবার পশু চিকিৎসা দপ্তর থেকে এ্যাসিসটেন্ট যাচ্ছে। কিন্তু দেখা যাচ্ছে এই দুটোর মধ্যে সমন্বয় নেই। সমন্বয় না থাকার ফলে এটা ঠিকমত ব্যবহার করা সম্ভব হবে না, অসুবিধার সৃষ্টি হবে। এই ব্যাপারে আমার সাজেশান হচ্ছে কো-অপারেটিভ, পঞ্চায়েত এবং পশু চিকিৎসা দপ্তর এই তিনটির সঙ্গে জেলাগত ভাবে সমন্বয়ের মধ্যে কাজ করলে ভালো এবং এটা বিবেচনা করে দেখার জন্যে অনুরোধ করে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

শ্রীপ্রভাস ফাদিকার ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহাকবি কালিদাস তার রঘু বংশ কাব্যে রঘুর দিগ্বিজয় যাত্রা প্রাককালে তার ছোট বিবরণ দিয়েছেন শরৎকাল এসেছে কি করে বুঝবেন দেখলো যখন বর্ষার অবসানে কচি কচি ঘাস বেরিয়েছে এবং তাতে পুচ্ছ পুচ্ছ বলি বৃদ্ধ হাম্বরা যে চিৎকার করছেন তাতে প্রণোদিত হলেন দিগ্বিজয় যাত্রার জন্যে। সেইরকম আমিও প্রণোদিত হচ্ছি কারণ মাননীয় সদস্য শ্রীসত্য বাপুলী আমাকে উৎসাহিত করেছেন কয়েকটি বলার জন্যে। আমাদের বিভাগীয় কাজ খুব বিস্তৃতভাবে উল্লেখ করেছি। আমি খুব দুঃখিত যে গোবিন্দবাবু আমাদের বইটি পড়বার সময় পাননি বলে কারণ ওই বইতে পরিষ্কারভাবে বলেছি যে আমাদের যে বিভাগীয় কাজ চলছে তা ৪ রকমের যথা—সম্পদ সংরক্ষণ এবং সৎব্যবহার, দোহ উন্নয়ন, স্বাস্থ্য সুরক্ষার ব্যবস্থা সহায়তা করা এবং প্রাণী চিকিৎসা শিক্ষার সম্প্রসারণের ব্যবস্থা করা।

[ 7-20—7-30 P. M. ]

এই কাজগুলির জন্য বিভিন্ন ধরণের কর্মসূচী আমরা গ্রহণ করছি এবং সেই কর্মসূচী গ্রহণ করতে গিয়ে দেখেছি আজ থেকে ১০ বছর আগে কি ছিল ১০ বছরে কি হয়েছে এবং আগামী দিনে আমরা কি করতে চাই। এর একটা পরিষ্কার তুলনামূলক চিত্র আমরা এখানে তুলে ধরতে চাইছি এবং সেই চিত্র-র মধ্যে দিয়ে অগ্রগতির যে চুম্বকসার সেটা পরিষ্কার এখানে বোঝা যাবে তার জন্য বিশেষ গবেষণা করার প্রয়োজনীয়-তা বা অবকাশও এখন নেই। তথাপি বিরোধী সদস্য বন্ধুরা বললেন যে গোসংখ্যা

আমাদের এখানে কমছে—আমরা কিন্তু হিসাবে সেইভাবে দেখছি না। গোসংখ্যা কমছে কতকগুলি জায়গায়, কোন সময়ে দেখছি তার একটা উদাহরণ দিই। ১৯৬৯ ৭০ সালে এবং ১৯৭৬-৭৭ সালে এই সময়ের মধ্যে গোসংখ্যা কমেছে যেখানে সরকারী পরিচালনার জন্য পশুপালন করা হয়েছিল। ১৯৭০-৭১ সালে যখন যুক্তফ্রন্ট সরকার চলে যায় তখন তার পরবর্তী পর্যায় থেকে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত ৪,৮১৬ টি পরিসংখ্যান কমেছে। হরিণঘাটা ও কল্যাণীর যে ফার্ম যেটা এককালে সারা ভারতবর্ষে দৃষ্টি আকর্ষণ করেছে, অথচ সেই জায়গায় পাশাপাশি দেখছি সেখানে কাজ করার লোকসংখ্যা বাড়ছে। তখন যে সরকার ছিল সেখানে কাজ করবার জন্য তাদের লোকসংখ্যা ছিল ডি গ্রুপে ২,৩১৯, সেই সংখ্যা বেড়ে দাড়ায় ৩,৭৮০ জন। ১৪৬১ জন লোককে ওরা এখানে কাজ করার সুযোগ দিয়ে গেলেন। আর এখানে বিরোধী দল বক্তৃতা দিতে গিয়ে বললেন আমরা সব গরু খাটালে পাঠিয়েছি। বিগত ৭ বছরে কারা ঐ সময়ে পাঠিয়েছিলেন এবং কোথায়, তার একটা ইঙ্গিত আমি এখানে রাখতে চেষ্টা করলাম। আমরা জানি যে দুগ্ধ উৎপাদন বৃদ্ধি করে, ডিম উৎপাদন বৃদ্ধি করে, মাংস উৎপাদন বৃদ্ধি করে এবং পশম উৎপাদন বৃদ্ধি করে আমাদের সমস্ত প্রাণী সম্প্রসারণের মূল উদ্দেশ্যকে রক্ষা করা দরকার। এবং এই কাজকে ছড়িয়ে দেবার সময় আমাদের আর একটা সুবিধা আছে যে, মানুষের একটা পাশাপাশি অনুপূরক হিসাবে একটা আয়ের যে উৎস সেই উৎস এতে সৃষ্টি হতে পারে। যদি এই সম্প্রসারণ আমরা পরিকল্পিতভাবে ঘটাতে পারি, কিন্তু যে ব্যবস্থা এখন পর্যন্ত আছে তার কতকগুলি পরিবর্তন বিভিন্ন সূত্রে ঘটিয়ে আমরা চাইব যাতে করে আমরা এটাকে পৌছে দিতে পারি বিভিন্ন জায়গায়। আমাদের এখন পর্যন্ত পশু চিকিৎসা ক্ষেত্রে যে ব্যবস্থা আছে, সেই ব্যবস্থার সঙ্গে সম্প্রসারণ হচ্ছে যে ব্যবস্থা তার একটা ফারাক আছে। আমরা ব্লক পর্যন্ত, ব্লকের নিচ পর্যন্ত চিকিৎসা ব্যবস্থা রাখতে পেরেছি। কিন্তু প্রজেক্ট ভিত্তিক পরিকল্পনা ভিত্তিক প্রাণী সম্প্রসারণের ব্যবস্থা আছে। এই দুটি কাজের মধ্যে দিয়ে যদি আমরা একটু যোগাযোগ রাখতে পারি তার চেষ্টা আমরা করছি। কিন্তু ১০ বছরের ফলশ্রুতি আমরা দেখছি দুগ্ধ উৎপাদন ক্ষেত্রে আমরা যেখানে ছিলাম সারা ভারতবর্ষের পরিপ্রেক্ষিতে সেখান থেকে স্থানটা আমরা একটু উন্নত করতে পেরেছি। এখন পশ্চিম-বাংলায় যে পরিমাণে আমরা দুগ্ধ উৎপাদন করি ১০ বছর আগে যে উৎপাদন হোত তার থেকে পরিমাণে বেড়েছে। ১৯৭৪-৭৫ সালে ৯.৪৫ লক্ষ টন উৎপাদন হয়েছে, ১৯৮৩-৮৪ সালে দুগ্ধ উৎপাদিত হয়েছে ২১ লক্ষ টন। ৯ থেকে ২১ এর সংখ্যা যেখানে দ্বিগুণ, আড়াইগুণ বেড়েছে সেখানে পরিকল্পনার কথাও আছে তার একটা পরিষ্কার ইঙ্গিত আমরা এখানে ১৯৭৩-৭৪ সালে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের ক্ষেত্রে

দুগ্ধ উৎপাদনে পশ্চিমবাংলার স্থান ছিল যেখানে একাদশ সেই স্থান থেকে একটু এগিয়ে এসেছি আমরা, দশম স্থানে আমরা এসেছি। আমরা হালফিল যে একটা নমুনা সার্ভে করেছি সেখানে আমরা নবম স্থানে এসেছি। সারা ভারতবর্ষে যে দুগ্ধ উৎপাদন হয় তাতেও আমরা সেখানে একটা বড় ভূমিকা গ্রহণ করতে পারছি।

গোবিন্দবাবু দুগ্ধ উৎপাদন বিষয়ে যা বলেছেন সে বিষয়ে একটা জিনিষ বিবেচনা করতে হবে। মহারাষ্ট্র এবং পশ্চিম বাংলা এই ক্ষেত্রে প্রায় একই পর্যায়ে আছে। উভয়ে ২১ লক্ষ টন করে উৎপাদন করছে। মহারাষ্ট্রের জনসংখ্যা আমাদের চেয়ে বেশি। কিন্তু তারা যে পরিমান দুধ বাইরের রাজ্যে পাঠায় আমরা সেই পরিমান পাঠাই না, বরং আনি। কেন না পশ্চিমবাংলার ব্যবস্থার পরিপ্রেক্ষিতে এটা বুঝতে হবে। পশ্চিমবাংলায় যে দুগ্ধ উৎপাদন হয় তার ৩০ ভাগ দুধ বিভিন্ন দুগ্ধজাত সামগ্রীর কাজে চলে যায়। সারা ভারতে অন্য কোন রাজ্যে এত বেশি মিষ্টির এবং চায়ের দোকান নেই। এরজন্য বাকী অংশ সংগ্রহ করে নিয়ে এসে কোলকাতায় পৌঁছে দেবার কাজে কতখানি অংশ গ্রহন করছে সেটা চিন্তা করতে হবে। মহারাষ্ট্র ১৮ লক্ষ টনের মত দুধ বাইরে দেয় যেখানে সে ২১ লক্ষ টন উৎপাদন করে। ১৮ লক্ষ টন যদি সরবরাহ করে তাহলে রাজ্যের ভোগে থাকে ৩ লক্ষ টন। আমরা উৎপাদন যা করছি তার উপর বাইরে থেকে নিয়ে আসছি। কেন না দুধ এবং দুধজাত সামগ্রী করা ছাড়াও পশ্চিমবাংলার লাগোয়া বিহার এবং আসামের কিছু কিছু অংশে আমাদের দুধ যাচ্ছে। তবে উৎপাদনের ক্ষেত্রে আমরা একটা দৃঢ়পদক্ষেপ গ্রহন করেছি, হয়ত সে পদক্ষেপের গতিভঙ্গীর মধ্যে শ্লথতা আছে। তারপর তিনি বললেন আমরা কি করে কত বেশি শঙ্করজাতের গাভী উৎপাদন করতে পারি তারজন্য যেন ব্যবস্থা করা হয়। তাঁকে বলতে পারি এ ক্ষেত্রে আমাদের অবস্থান সারা ভারতের মধ্যে পঞ্চম স্থানে। সবচেয়ে বেশি উঁচু পর্যায়ে আছে উত্তরপ্রদেশ, তারপরে কেরালা, তারপরে তামিলনাড়ু, কর্নাটক এবং তারপরে আমরা। কিন্তু দুধ উৎপাদনের ক্ষেত্রে তারা সকলে যে আমাদের উপরে আছে তা নয়। আর একটি কথা বলেছেন গো দুগ্ধ এবং মহিষ দুগ্ধ কোন দিকে আমরা কিভাবে এগুবো? এখন পর্যন্ত দুগ্ধ উৎপাদনের দিকে আমাদের নজর দেওয়া দরকার। অবশ্য মহিষ উৎপাদনের ক্ষেত্রে আরো বেশি দৃষ্টি দেয়। দরকার এবং এ বিষয়ে আমরা একটা লিডিং রোল গ্রহন করব। এ ক্ষেত্রে আমাদের একটা উইকনেশ থেকে গেছে। পশ্চিমবাংলার যে লো ব্রিডিং কোয়ালিটি আছে তা থেকে সেখানে মান বাড়িয়ে কয়েকটা জেনারেশানের মধ্যে আমরা একটা লক্ষ্যে পৌঁছাতে পারব আশা করি না। এ বিষয়ে কিছু তথ্য আছে। ভারতের যে সমস্ত জায়গায় দুগ্ধ উৎপাদন বেশি হচ্ছে সেখানে আমরা দেখতে পাচ্ছি মহিষ একটা ভাল অংশ

সরবরাহ করে। ২৬ ধরনের যে উচ্চ দুগ্ধ উৎপাদনকারী গাভী আছে তা আমাদের রাজ্যে ইনডিজেনাস নয়। তাই সমস্ত দিক থেকে বিবেচনা করে আমাদের পরিকল্পনা করতে হবে। পরামর্শ যদি আসে বলদ কেনার জন্য ভেবে দেখতে হবে।

[ 7-30—7-36 P. M. ]

আমরা যদি দুগ্ধ উৎপাদনের দিকে বেশী দৃষ্টি দিই, আবার পাশাপাশি বলদ কেনার জন্য এগোব এই পরামর্শ যদি এগিয়ে আসে তাহলে খুব চিন্তা করে দিয়েছেন কি হঠাৎ হঠাৎ দিয়েছেন একটু ভাবতে হয়। আমি মনে করি আমাদের পশ্চিমবাংলায় এখনও পরিবহণের ক্ষেত্রে এবং ভূমি কর্ষণের ক্ষেত্রে একটা বড় ভূমিকা গ্রহণ করে গো সম্পদ, নিশ্চয়ই সেদিকে নজর দেওয়ার কথা। সঙ্কর জাতীয় গরুকে নিয়ে ভূমি কর্ষণ হবে বা পরিবহণ হবে এটা নিসন্দেহে আশা করি না, এই পরামর্শ গ্রহণ না করাই সমীচীন। জেলা ভিত্তিক দুগ্ধ উৎপাদন কমেছে বলে অভিযোগ করা হয়েছে। কিন্তু বাস্তব ঘটনা তা নয়. বাস্তব ঘটনা হচ্ছে আমাদের যে স্থান ছিল সামগ্রিকভাবে সেই স্থানকে আমরা উচ্চ পর্যায়ে নিয়ে গেছি। শালবনী ফিডার ফার্মের কথা অনেকে উল্লেখ করেছেন। বড় ফডার ফার্ম যেগুলি আছে সেখানে যে ঘাস উৎপাদন হয় সেই ঘাস দিয়ে আমরা পশ্চিমবঙ্গের দাবি মেটাতে পারব না। আমাদের পরিকল্পনার সূত্র তা নয়, আমাদের পরিকল্পনার সূত্র হচ্ছে আমরা সিডলিং উৎপাদন করব, সেখান থেকে সিল্ডংগুলি মিনিকিটগুলি চারাগুলি আমরা সরবরাহ করব, প্রত্যেকটি গো-খামারীকে তাদের নিজ নিজ ক্ষেত্রে উদ্যোগ গ্রহণ করতে হবে সবুজ ঘাস সৃষ্টি করার কাজে আমরা সরকারীভাবে খামারে খাদ্য উৎপাদন করব সরবরাহ করব এই পরিকল্পনা কোনদিন বাস্তবায়িত হবে এই ধারণা হয় না। কিন্তু বিভিন্ন খামারী যদি নিজস্ব উদ্যোগে সবুজ ঘাস এবং ফডার উৎপাদনে এগিয়ে আসেন, এ্যাসিওরড একটা ফিডের যদি ব্যবস্থা থাকে, এ্যাসিওরড ফিড যদি পায় তাহলে গো-সম্পদের স্বাস্থ্য ভাল হবে, দুধ উৎপাদনের ক্ষমতা বাড়বে এবং আমরা যারা সাধারণ মানুষ আমাদের যে নিউট্রিটিভ ডেফিসিয়েন্সি আছে সেখানে কিছুটা আমরা লড়াই করতে পারব। এখন যদি প্রশ্ন আসে যে মাঠে ঘাস নেই, গরু মাঠে মাঠে ঘুরে বেড়াচ্ছে, সেখানে আমরা উল্টো চিত্র দেখছি, সেখানে গো-চারণ ভূমি কমে যাচ্ছে, উচ্চ ফলনশীল চাষ হচ্ছে। এগ্রিকালচারাল প্যাটার্ন যেখানে বদলে যাচ্ছে সেখানে জমির উপর বেশী করে চাষ বেড়ে যাচ্ছে, ফলে চাপ পড়ছে জমির উপর। সেখানে একটা সাপ্লিমেন্টারী ইনকাম হিসাবে যদি এই পশুপালনের বিষয়টা এগিয়ে নিয়ে যেতে হয়

তাহলে গো-চারণ ভূমি বাড়ানর ক্ষেত্রে প্রশ্ন নিশ্চয়ই আছে। এই কাজে বিভিন্ন বিষয়ের সংগে বিভিন্ন যে বিভাগ আছে সেই বিভাগের সংগে আমাদের একটা সমন্বিত উপায়ে এগুনোর দরকার আছে। সেখানে ল্যাণ্ড ডিষ্ট্রিবিউসান যাঁরা করছেন, খাস জমি যাঁরা বিলি করছেন তাঁদের সংগে, কৃষি বিভাগের সঙ্গে, সিডিউল্ড কাষ্ট সিডিউল্ড ট্রাইবস ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের সংগে একটা সমন্বিত প্রয়াস নিয়ে যদি এগোতে পারি তাহলে অর্থনৈতিক ক্ষেত্রে পিছিয়ে পড়া দুর্বলতর মানুষের কাছে একটা বড় সাহায্য নিশ্চয়ই আমরা পৌঁছে দিতে পারব। সরকারী উদ্যোগে ডিমের খামার করে সারা পশ্চিমবাংলায় ডিম সরবরাহ করব এটা আমাদের লক্ষ্য নয়। প্রত্যেকটি খামারের লক্ষ্য হচ্ছে এই যে আমরা সেখানে উন্নত মানের যে শাবক সেই শাবক আমরা সরবরাহ করব। এখন দুই ধরণের সিসটেম করতে পারা যায়—আমাদের আগেকার যে সিসটেম ছিল মুক্তাঙ্গন পদ্ধতিতে মুরগী পালন সেই পদ্ধতি থেকে আমরা পিছিয়ে আসছি, আমরা সেখানে বেশী করে ক্লোজড পদ্ধতিতে আগ্রহী হয়ে আসছি। এতে আমাদের একটু অসুবিধা হবে। হাই-ব্রিডিং যেকোন জিনিস এক জায়গায় যদি অনেক থাকে তাহলে তাদের রোগের আক্রমণের সম্ভবনা অনেক বেশী থাকে। তাই মুক্তাঙ্গন পদ্ধতিতে বেশী করে উৎসাহ দেওয়া দরকার। আমরা চাষের ক্ষেত্রে উদ্যোগ নিচ্ছি যে প্রতিটি পঞ্চায়েত সমিতি ভিত্তিক ১০ কাঠা করে সবুজ ঘাসের খামার করতে হবে এবং প্রত্যেকটি গ্রাম পঞ্চায়েত যদি উদ্যোগ গ্রহণ করে সবুজ ঘাস চাষ করার জন্য তাহলে ১ কাঠা করে জমিতে আমরা সিডলিং সরবরাহ করব, সেখানে একটা জমিতে ২/৩ বার চাষ হলে তাদের নিজের নিজের যতটুকু খাদ্যের দরকার গ্রীন ফিডারের তা তারা সংগ্রহ করতে পারবে। তাই সরকারী উদ্যোগে সবটা সরবরাহ করব এটা করা যাবে না তা শুকরের ক্ষেত্রে হোক, মুরগীর ক্ষেত্রে হোক আর সঙ্কর জাতীয় গাভীর ক্ষেত্রে হোক। তাই সরবরাহটা বাড়ীতে বাড়ীতে উদ্যোগ নিতে হবে। আমাদের সামনে পথ খুব কঠিন জটিল, কিন্তু আমাদের ইচ্ছাটা খুব দৃঢ় এবং বহুদূর আমরা যেতে চাই। তাই গন-উদ্যোগ এবং ব্যাপক মানুষের সহযোগিতা নিয়ে অনেকখানি এক সঙ্গে এগোতে পারব সেই বিশ্বাস রাখি। আমি আনন্দিত যে আমি যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছি তাকে ছাঁটাই করার জন্য কোন বন্ধু উদ্যোগ নেননি, সেজন্য তাঁদের কাছে কৃতজ্ঞতা জানাচ্ছি। আসুন সবাই মিলে আমরা পিছিয়ে পড়া মানুষের কাছে যাতে সাহায্যের হাতটুকু বহুদূর পর্যন্ত পৌঁছে দিতে পারি তারজন্য আপনারা আমার এই ব্যয়-বরাদ্দের প্রস্তাবকে সমর্থন করবেন এই আবেদন জানিয়ে এবং বাড়তি সময় দেওয়ার জন্য অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There is no cut motion on Demand No. 49.

The motion of Shri Prabhas Chandra Phodikar that a sum of Rs. 23,15,94,000 be granted for expenditure under Demand No. 49, Major Heads : "2403—Animal Husbandry and 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings )"

( This inclusive of a total sum of Rs. 7,71,98,000 already voted on account in March, 1987), was then put and agreed to.

**Mr. Speaker :** There is no cut motion on Demand No. 50.

The motion of Shri Prabhas Chandra Phodikar that a sum of Rs. 41,80,05,000 be granted for expenditure under Demand No. 50, Major Heads : "2404—Dairy Development, 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings ) and 6404—Loans for Dairy Development (Excluding Public Undertakings )",

( This is inclusive of a total sum of Rs. 13,93,36,000 already voted on account in March, 1987), was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7. 36 P. M. till 1 P. M. on Thursday, the 18th June, 1987 at the Assembly House, Calcutta-1.

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House Calcutta, on Thurs day, t. e. 18th June 1987 at 1 p. m.

**Present**

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM in the Chair 19 Ministers, 4 Ministers of State and 174 Members.

**Starred held over & Starred Questions against which Oral answers were given**

[ 1-00—1-10 P. M. ]

## ক্যানিংয়ে পানীয় জল সরবরাহ

২৬৯। ( অনুমোদিত প্রশ্ন নং ১১৪১। ) শ্রীসুভাষ নস্কর ঃ স্বাস্থ্য ও পরিবারকল্যাণ ( পানীয় জল সরবরাহ ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, দক্ষিণ চব্বিশ পরগনা জেলায় ক্যানিং গ্রামীণ জল সরবরাহ প্রকল্পের কাজ বর্তমানে কি পর্যায়ে আছে ?

শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ ক্যানিং জলসরবরাহ প্রকল্পটি দুইভাগে বিভক্ত, যথা জোন নং—১ এবং জোন নং—২। জোন ১ এবং জোন ২ এর কাজ যথাক্রমে শতকরা ৯০ ভাগ এবং শতকরা ৫০ ভাগ সম্পূর্ণ হইয়াছে। আশা করা যায় জোন ১ এর কাজ আগামী ডিসেম্বর মাসে সম্পূর্ণ হইয়া যাইবে এবং জলসরবরাহ প্রকল্প চালু করা যাইবে। জোন ২-এর কাজ আগামী মার্চ মাসে ১৯৮৮ সালে সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়।

শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ এ দুটি প্রকল্পে মোট কত সংখ্যক লোক উপকৃত হবে, কত লোককে জল সরবরাহ করা যাবে ?

শ্রীপ্রবীর সেনগুপ্ত ঃ এটা নোটিশ্ না দিলে বলা যাবে না।

শ্রীগোবিন্দ চন্দ্র নস্কর ঃ দীর্ঘ ১৬ বছর হয়ে গেল এই প্রকল্পটি অনুমোদিত হয়েছে। কিন্তু এখন পর্যন্ত কেন এটা বাস্তবে রূপায়িত হল না ?

শ্রীপ্রবীর সেনগুপ্ত ঃ প্রথমতঃ জমি জমা নিয়ে ওখানে অনেক গণ্ডগোল ছিল। দ্বিতীয়তঃ একবার ওখানে একটি টিউবওয়েল বসানো হয়, তাতে জল ওঠেনি। তবে দ্বিতীয় টিউবওয়েল বসানো হচ্ছে, সেটা হলে'ই কার্যকরী হবে।

### No-Industry Districts

**509.** (Admitted question No. *32.) Shri **SUMANTA KUMAR HIRA :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether any district of West Bengal has been marked as 'No-Industry District' ; and

(b) if so, the names of those districts ?

**Sri Jyoti Basu :** a) Yes.

b) The names of the five 'no industry districts' in West Bengal are 'Darjeeling', Jalpaiguri, Cooch-Behar, Malda and Bankura.

শ্রীসুমন্ত কুমার হীরা ঃ এই সব নো ইনডাষ্ট্রি ডিষ্ট্রিক্টে ইনডাষ্ট্রি করার জন্য কোন স্পেশাল ইনসেনটিভ দেবার ব্যবস্থা আছে কিনা,—যারা ইনডাষ্ট্রি করবে তাদের বিশেষ সুযোগ সুবিধা দেবার ব্যবস্থা আছে কি ?

শ্রীজ্যোতি বসু ঃ ব্যাকওয়ার্ড ডিষ্ট্রিক্টে'ই তো নো ইনডাষ্ট্রি ডিষ্ট্রিক্ট হিসাবে সেই ব্যবস্থা আছে।

**Shri Bimal Kanti Basu :** Will the Hon'ble Chief Minister be pleased to state whether any step has been taken to industrialize Cooch Behar District ?

**শ্রীজ্যোতি বসু ঃ** নো ইনডাষ্ট্রি ডিষ্ট্রিক্টের মধ্যে কুচবিহার আছে। কুচবিহারের জন্য আমরা কতকগুলি সিদ্ধান্ত নিয়েছি যেমন লেদার ইনডাষ্ট্রি আছে ' তাছাড়া আরো দু একটা করবার চেষ্টা করছি, কথা বার্তা চলছে।

**শ্রীধীরেন্দ্রনাথ সেন ঃ** যে ডিষ্ট্রিক্টে ইনডাষ্ট্রি আছে, অথচ সেই ইনডাষ্ট্রিগুলি বন্ধ হয়ে গেছে, তাকে নো ইনডাষ্ট্রি ডিষ্ট্রিক্ট বলবেন কিনা এবং সেখানে ইনডাষ্ট্রি করার কথা ভাববেন কিনা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** সেটাতো এর মধ্যে পড়ে না। এই রকম ১ লক্ষ ১৯ হাজার সিক ইনডাষ্ট্রি সারা দেশে বন্ধ হয়ে আছে। কাজেই এই বন্ধ কারখানাগুলি এর মধ্যে আসে না। কোন্‌টা কি ব্যাপার—আলাদা করে প্রশ্ন দিলে আলাদা উত্তর হবে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ** এই ৫টি নো ইনডাষ্ট্রি ডিষ্ট্রিক্টে ইনডাষ্ট্রি স্থাপনের কোন প্ল্যান, উদ্যোগ বা পরিকল্পনা সরকারের আছে কি? নো ইনডাষ্ট্রি ডিষ্ট্রিক্টে ইনডাষ্ট্রি স্থাপনের কোন উদ্যোগ সরকারের তরফ থেকে নেওয়া হয়েছে কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** হ্যাঁ, সেটা তো বললাম। নো ইনডাষ্ট্রি ডিষ্ট্রিক্টে আমরা একটা খরচ করি ইনফ্রাষ্ট্রাকচারের জন্য। তারপর যারা লাইসেন্স চাচ্ছেন, ব্যবসা করতে চাচ্ছেন, তারা ব্যবসা করতে পারেন।

এ্যাপ্লাই করতে হয়, তা করতে পারেন। সেখানে একটা নিয়ম আছে। ৬ কোটি টাকা এক একটি ডিষ্ট্রিক্টে খরচ হবে—এর মধ্যে দু কোটি টাকা কেন্দ্রীয় সরকার দেবেন, দু কোটি টাকা আমরা দেব—রাজ্যসরকার এবং বাকি দু কোটি টাকা লোন দেবে আই. ডি. বি. আই.।

**শ্রীসুপ্রিয় বসু ঃ** নো ইনডাষ্ট্রিজ ডিষ্ট্রিক্ট যেগুলি আছে সেগুলিতে ইনডাষ্ট্রিজ করবার জন্য আপনারা প্রোগ্রাম নিয়েছেন বললেন। মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় জানাবেন কি, এ ক্ষেত্রে কোন মাষ্টার প্ল্যান তৈরী করা হয়েছে কিনা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** আমি তো বললামই যে প্রথমে আমাদের ইনফ্রাষ্ট্রাকচার গড়ে

তুলতে হবে, তা না হলে কোন ইনডাষ্ট্রিজ বা শিল্প হবে না, কেউ যাবেন না সেখানে। সেইজন্য বললাম ঐ শেয়ারিং-এর ব্যাপারটি আছে—কেন্দ্রীয় সরকার দেন, আমরা দিই এবং আই. ডি. বি. আই. দেয়। এগুলিকে যদি মাষ্টার প্ল্যান বলা হয় তাহলে এটা মাষ্টার প্ল্যান। আলাদা আলাদা করে এক একটি ডিস্ট্রিক্টে সে ব্যবস্থা আমরা করছি।

**শ্রীমানবেন্দ্র মুখার্জী :** নো ইনডাষ্ট্রিজ ডিস্ট্রিক্টের কথা যা বলা হচ্ছে তার মধ্যে উত্তরবঙ্গের বেশ কয়েকটি ডিসস্ট্রিক্ট রয়েছে। গত উত্তরবঙ্গ সফরকালে আমাদের দেশের প্রধানমন্ত্রী তিনি আমাদের পশ্চিমবঙ্গ রাজ্যসরকারকে এই বলে অভিযুক্ত করেছিলেন যে, উত্তরবঙ্গের উন্নয়নের জন্য আমাদের সরকার কিছুই করেন নি। তিনি আরো বলেছিলেন, উত্তরবঙ্গের উন্নয়নের জন্য প্রধানমন্ত্রী বিশেষ দৃষ্টি দেবেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন, নির্বাচনের পর নো ইনডাষ্ট্রিজ ডিস্ট্রিক্টগুলির ক্ষেত্রে, বিশেষ করে উত্তরবঙ্গের জেলাগুলির জন্য কোন কেন্দ্রীয় প্রকল্প বা কেন্দ্রীয় সাহায্যে কোন প্রকল্পের কথা আমাদের রাজ্যসরকারকে কি কেন্দ্রীয় সরকার জানিয়েছেন ?

**শ্রীজ্যোতি বসু :** এ তো উত্তরবঙ্গের কথা হয়ে গেল। অবশ্য এর মধ্যে কুচবিহার, জলপাইগুড়ি আছে। আর সেটা তো নির্বাচনী বক্তৃতা, তার সঙ্গে তো বাস্তবের কোন সম্পর্ক নেই। তবে আমরা বলেছি, আমাদের উত্তরবঙ্গের জন্য যারা দরদী তারা এটা বুঝবেন যে আমরা বলেছি আমাদের এখানে ২৫০ কোটি টাকা আমরা খরচ করেছি তিস্তা প্রকল্পে। সেখানে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা যেটা চেয়েছি সেটা হচ্ছে, আমরা যা খরচ করবো তা বাদে ১৫ কোটি টাকা করে প্রতি বৎসর কেন্দ্র দিন। সেটা এখনও অনুমোদিত হয়নি। প্ল্যানিং কমিশনের ভাইস চেয়ারম্যান ড: মনমোহন সিংকে আমরা ডেকে পাঠাচ্ছি, আমরা সবাই মিলে উত্তরবঙ্গে যাব। আমাদেরও একটা ব্লু প্রিন্ট তৈরী হয়ে আছে—আমাদের প্ল্যানিং বোর্ড থেকে, সেইসব নিয়ে ওর সঙ্গে একটা আলোচনা হয়েছে। হয়ত এ্যাসেম্বলী শেষ হবার পর উনি আসবেন। ওদের নিয়ে আমরা যাব এবং আমাদের প্ল্যানিং বোর্ডও যাবে সেখানে দেখা যাক আর কি কি করা যায়। ওরা কি দেবেন, না দেবেন আমরা কিছুই জানি না। সেখানে লাইসেন্সগুলি যাতে দেন সেজন্য আমরা এখন সচেষ্ট আছি। কয়েকটি বড় বড় কম্পানী তারা ওখানে নতুন কারখানা, নতুন প্রকল্প করতে চান, তারা লাইসেন্সের জন্য এ্যাপ্লাই করেছেন। আমরা বলেছি, আপনাদের যদি অসুবিধা হয় তাহলে আমাদের বলবেন, আমরা দিল্লী গিয়ে ব্যবস্থা করার চেষ্টা করবো এবং দেখবো যাতে এখানে কিছু করতে

পারি। এখন প্রধানমন্ত্রী কি করবেন, না করবেন সেটা আমি কি করে বলব? তবে এটার জন্য আমাদের দাবী আমরা নিশ্চয় রাখবো।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় ইনডাষ্ট্রিয়াল ইনফ্রাষ্ট্রাকচারের কথা বললেন। আমার প্রশ্ন, শুধু তো দেনা পাওনার ব্যাপার নয়, কি কি স্পেসিফিক ব্রেক আপ একসঙ্গে হলে কমপ্রিহেনসিভ ওয়েতে ইনডাষ্ট্রিয়াল ইনফ্রাষ্ট্রাকচার গড়ে তুলতে পারা যায় তা জানাবেন কি?

**শ্রীজ্যোতি বসু ঃ** ইনফ্রাষ্ট্রাকচার মানে হচ্ছে জমির ব্যবস্থা করতে হবে, জলের ব্যবস্থা করতে হবে, বিদ্যুতের ব্যবস্থা করতে হবে। তা ছাড়া অন্য যোগাযোগের ব্যাপারও আছে। যেমন টেলিফোন—এক্ষেত্রে একটু অসুবিধা হচ্ছে। ওরা বলছেন আমাদের টাকা নেই, ৭ম পরিকল্পনায় আমরা নতুন জায়গায় এরকম টেলিফোন দিতে পারবো না। এখন কনসোলিডেট করবেন যেটুকু টেলিফোন আছে। এ বিষয়ে আমার সঙ্গে ওদের কথা হয়েছে—আমি মন্ত্রীকে বলেছি, এখানকার টেলিফোনের জেনারেল ম্যানেজারকেও বলেছি। আমি বলেছি, এটা না হলে হবে না, কারণ, এইসব জায়গায় যারা যাবেন তারা টেলিফোনটা চান। তাদের হেড অফিস থাকবে এখানে কাজেই তাদের টেলিফোন চাই। ওরা বলেছেন, এটা আমরা বিবেচনা করে দেখবো যদিও আমাদের টাকা পয়সা নেই। ওদের সঙ্গে আবার আলোচনা করে এটা আমাদের ঠিক করতে হবে।

510 Held Over

## পশ্চিম দিনাজপুর জেলায় নতুন কলেজ স্থাপন

৫১১। (অনুমোদিত প্রশ্ন নং ৪০৮।) **শ্রীস্বদেশ চাকী ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিম দিনাজপুরে (বিশেষভাবে ইটাহার ব্লকে) নতুন কোন কলেজ স্থাপন করার পরিকল্পনা সরকারের আছে কি?

[ 1-10—1-20 P. M. ]

**শ্রীজ্যোতি বসু ঃ** বর্তমানে নেই।

**শ্রীস্বদেশ চাকী ঃ** সরকারের কি করার ইচ্ছা আছে ওখানে ভবিষ্যতে?

**শ্রীজ্যোতি বসু :** ভবিষ্যতে অনেক কিছু হতে পারে। দরখাস্ত দেখে, এলাকা দেখে, ছাত্রছাত্রী হবে কি না দেখে আমরা করি। প্রতি বছরই আমরা কলেজ অনুমোদন করি। আমি আগেও বলেছিলাম যে গত বছর ১৭টা কলেজ আমরা অনুমোদন দিয়েছিলেন।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, এই যে নুতন কলেজ অনুমোদন দেওয়া হচ্ছে, তৈরী হচ্ছে এবং স্থানীয় ভিত্তিতে টাকা পয়সা তোলা হচ্ছে। সেখানে রাজ্য সরকারের পক্ষ থেকে কোন টাকা বরাদ্দ করার ব্যবস্থা আছে কি ?

**শ্রীজ্যোতি বসু :** কোনটার কথা বলছেন ?

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** আমি সাধারণ ভাবে বলছি।

**শ্রীজ্যোতি বসু :** হ্যাঁ, নিশ্চয়ই আছে।

## বীরভূম জেলার মুরারই থানায় গ্রামীণ বৈদ্যুতীকরণ

৫১২। ( অনুমোদিত প্রশ্ন নং ৭৫০। ) **ডাঃ মোতাহার হোসেন :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বীরভূম জেলার মুরারই থানার মৌজাগুলিতে গ্রামীণ বৈদ্যুতীকরণের কাজ কবে নাগাত সম্পূর্ণ হবে বলে আশা করা যায় ?

১৯৮৮-৮৯ আর্থিক বৎসরের মধ্যে।

**ডাঃ মোতাহার হোসেন :** এইগুলো তো মঞ্জুর হয়েছে, তবে এত বিলম্বের কারণ কি ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত :** দেরী হওয়ার কোন কারণ নেই, যে ভাবে হয়, সেই ভাবেই হচ্ছে। যেমন এই বছর হবে। ১৯৮৮-৮৯ সালের মধ্যে সমস্ত কাজ হবে বলে আশা করছি।

**Paper Factory and Match Factory for Darjeeling**

513. (Admitted question No. *419.) **Shri MOHANSING RAI :** Will the Minister in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the Government have any proposal to set up a paper factory and a match factory in the hill areas of Darjeeling ; and

(b) if answer to (a) be in the affirmative, when it will be implemented ?

**Shri Jyoti Basu :** (a) No. (b) Does not arise.

**Shri Mohansing Rai :** Will the Hon'ble Minister be pleased to state whether the Government will consider the further prospect of match factory and paper factory in the Darjeeling district ?

**Shri Jyoti Basu :** At the present moment we have no such scheme for setting up a paper factory in the Darjeeling district.

**Shri Mohansingh Rai :** If such progressive and developmental work is done in Darjeeling then the general people will think that the Government is doing something for the general people.

**Sri Jyoti Basu :** So far as the paper factory is concerned there is no possibility of opening any new factory for the shortage of raw materials. We have been getting raw materials from Bihar and Orissa for long time past. Now they are putting some ban on it. In west two or three big paper factories are closed for lack of raw materials.

**ডাঃ মানস ভুঁঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদিও প্রত্যক্ষ ভাবে এই প্রশ্নের সঙ্গে যুক্ত নয়, তবুও জিজ্ঞাসা করছি, মূখ্যমন্ত্রী বললেন র মেটিরিয়্যালের ক্ষেত্রে আমাদের সমস্যা দেখা দিয়েছে, আমি জিজ্ঞাসা করছি, নুতন একটা প্রজেক্ট এসেছে ডিইংকিং প্রজেক্ট। এই রকম একটা মডার্নাইজেশন প্ল্যাণ্ট ইনট্রোডিউস করার ব্যাপারে সরকার চিন্তা ভাবনা করছেন কি ?

**শ্রীজ্যোতি বসু :** এ রকম আমাদের কাছেও একটা প্রজেক্ট এসেছে, আমরা সেটা দেখছি। কিন্তু ওঁরা বলছেন, আপনাদের ঐসব কিছু করতে হবে না। তা ছাড়া একটা জয়েন্ট প্রজেক্টের কথা আছে। বাইরে থেকে ওঁরা এখানে আমদানী করতে পারবেন, ওঁদের ধারণা কেন্দ্রীয় সরকার ওঁদের অনুমতি দেবেন। তা যদি হয় তাহলে সেই র' মেটিরিয়ালস থেকে পেপার তৈরী করা যাবে।

**শ্রীকৃষ্ণধন হালদার :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানালেন যে, দার্জিলিং'এ র' মেটিরিয়ালসের অভাবে কাগজ-কল করা সম্ভব নয়। এই প্রসঙ্গে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি যে, পশ্চিমবঙ্গে একটা পেপার পাল্প কর্পোরেশন করা হয়েছিল যাতে পশ্চিমবঙ্গে সোসাল ফরেস্ট্রির মাধ্যমে ফরেষ্ট্রী তৈরী করে র' মেটিরিয়ালস, পেপার পাল্প তৈরী করে সরবরাহ করা যায়, সে বিষয়ে কি অগ্রগতি ঘটেছে ?

**শ্রীজ্যোতি বসু :** আমাদের অনেকগুলো জেলায় কমার্শিয়াল ফরেষ্ট্রী হয়েছে, কিন্তু তার থেকে একটা পেপার মিল করা যায় না, অবশ্য ছোট মিল যে দু' একটি হয় নি, তা নয়। নদীয়ায় একটা হয়েছে, ছোট পেপার মিল, তারা জুট স্টিক থেকে পেপার তৈরী করছে, একটা নতুন টেক্‌নিকে তারা করছে। এ রকম আরো হতে পারে। কিন্তু কমার্শিয়াল ফরেষ্ট থেকে আমরা সবে শুরু করেছি, এটায় অনেক সময় লাগবে এবং তার থেকে এ রকম কোন হিসেব নেই যে র' মেটিরিয়ালস আমরা আমদানী করি সেগুলোর জায়গায় সাবস্টিচুট থেকে এগুলো পেতে পারি। অর্থাৎ এখনো সেটা কমার্শিয়াল প্রডাক্ট হতে পারে নি।

**শ্রীবিমলকান্তি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশ্নের ভেতরে একটা ম্যাচ ফ্যাক্টোরির কথা উল্লেখ আছে। সুতরাং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাসা দার্জিলিং'এ পেপার মিল না হোক একটা ম্যাচ ফ্যাক্টোরি করার সম্ভাবনা আছে কিনা কোন এজেন্সির মাধ্যমে সেটা খতিয়ে দেখা হয়েছে কি ?

**শ্রীজ্যোতি বসু :** ম্যাচ ফ্যাক্টোরি করবার কোন রকম আবেদন আমাদের কাছে নেই প্রাইভেট সেক্টরের কাছ থেকে। আমরা নিজেরাও সে রকম কোন স্টাডি করি নি। কারণ তার মার্কেট আছে কিনা, চাহিদা আছে কিনা। যে ম্যাচ ফ্যাক্টোরি আছে সেখান থেকে যে ম্যাচ সরবরাহ করা হয় তাতে আমাদের ধারণা আর চাহিদা নেই। তবে প্রাইভেট সেক্টরের কাছ থেকে আমাদের আছে কোন এ্যাপলিকেসন আসে নি।

**Crisis for drinking water at Midnapore and Kharagpur town.**

**514.** (Admitted question No. *855. Dr. MANAS BHUNIA : Will the Minister-in-charge of the Health and Family Welfare (Water Supply and Sanitation) Department be pleased to state--

(a) whether the Government have any information to the effect that the people of Midnapur and Kharagpur town are facing great hardship for want of drinking water ; and

(b) if so, steps so far taken or proposed to be taken by the Government ?

**Problem of drinking water at Kharagpur**

**515.** (Admitted question No. *2253 ) **Shri GYAN SINGH SOHANPAL** : Will the Minister-in-charge of the Health and Family Welfare (Water Supply and Sanitation) Department be pleased to state—

(a) Whether the Government is aware of the acute problem of drinking water at Kharagpur ;

(b) if so, whether any comprehensive water supply scheme for Kharagpur has been prepared by the Government to solve the problem on permanent basis ;

(c) if the answer to (d) is in the affirmative

(i) the estimated cost of the scheme, and

(ii) the date on which the Administrative approval was accorded to the scheme ; and

(d) whether funds have been alloted and released by the Finance Department for the execution of the scheme ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত ঃ** (ক) হ্যাঁ। সরকার অবগত আছেন।

(খ) উভয় শহরেই নলবাহী জল সরবরাহ প্রকল্প দীর্ঘদীন যাবৎ চালু আছে। জল সরবরাহ প্রয়োজনের তুলনায় অপ্রতুল বলে উভয় শহরের জন্য পরিবর্ধিত জল সরবরাহ প্রকল্প সরকারের বিবেচনাধীন আছে।

(ক) খড়্গপুরের জল কষ্টের কথা সরকারের জানা আছে।

(খ) হ্যাঁ।

(গ) ১) ৮১৪.০০ লক্ষ টাকা

(২) প্রশাসনিক অনুমোদনের জন্য অর্থ দপ্তরকে অনুরোধ করা হয়েছিল কিন্তু ঐ দপ্তর কিছু তথ্য চেয়েছেন ঐগুলি সংগ্রহ করা হচ্ছে।

[ 1-20—1-30 P. M. ]

**ডাঃ মানস ভুঁঞ্যা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন সরকার অবহিত আছেন। গতবার বিধানসভায় অধিবেশনে এই বিভাগের যিনি মন্ত্রী ছিলেন তিনি এই হাউসে মিঃ স্পীকারের অনুমতিক্রমে একটি লিখিত বিবৃতি দিয়েছিলেন। তাতে বলা হয়েছিল সরকার অবহিত এবং টাকা সাংসান হয়েছে এবং জরুরী ভিত্তিতে মেদিনীপুর ও খড়্গপুর শহরে পানীয় জলের জন্য ব্যবস্থা নিচ্ছেন। গত দেড় বছর সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন সেটা কি মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত :** মেদিনীপুরে ৫ কোটি ১২ লক্ষ টাকার প্রকল্প নেওয়ার জন্য বিবেচনা করা হচ্ছে। এছাড়া খড়্গপুরে ২৪.৭৮ লক্ষ টাকার একটি প্রকল্প করা হয়েছে। আর একটি ভাবা হচ্ছে ৮ কোটি ১৪ লক্ষ টাকার আই. আই. টি কমপ্লেক্স সহ যেটা হবে। এইসব পরিকল্পনা করা আছে। কিভাবে টাকা আসবে সেই সম্পর্কে আলাপ-আলোচনা হচ্ছে।

**ডাঃ মানস ভুঁঞ্যা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, বর্তমান পরিস্থিতিতে মেদিনীপুর এবং খড়্গপুর শহরের অধিবাসীরা পানীয় জলের যে তীব্র সংকটের সম্মুখীন সে ব্যাপারে সরকার কি কি পদক্ষেপ নিয়েছেন এবং যেটা বিবেচনাধীন বললেন এবং অর্থ দপ্তরের সঙ্গে আলোচনা করছেন সেই টাকা মঞ্জুর হলে কতদিন লাগবে কাজ সুরু করতে ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত :** সেটা এখনও ঠিক করে উঠতে পারিনি। তবে স্পষ্ট

সোর্স যা আছে সেখানে ছোট ছোট টিউবওয়েল করা হচ্ছে। তবে সংকট আছে। এটা করতে আরম্ভ করলে হয়তো ২ বছর ৩ বছর মোটের উপর প্রকল্পটা কত বড় তার উপর নির্ভর করবে। অনেক সময় পার্টলি কিছু কিছু জল দেওয়া হয়। সেইরকমভাবে হতে পারে। কিন্তু যেটা হচ্ছে তা এখন বলা যাবে না।

**Shri Gyansingh Sohanqal :** Sir, before I make supplementaries I wise to inform you that reply to my question has not been tabled in the library. Sir, during the last Assembly Session when I raised this issue, the then Ministh who was looking after the department made a statement in this house That 57% of the population is without piped water supply. A comprehensive water supply scheme at a cost of Rs. 8.14 crores have been prepared. The Kharagpur Municipality have been asked to communicate the approval of the Commissioner to this scheme so that the Government may approach the Life Insurance Corporation of India for financing the project. A year has passed since then. My question to the Minister that what is the present position of the scheme now. Whether it is lying with L. I. C. or it is still awaiting for administrative approval of the Government ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত :** এখন যেটা আমরা দেখছি সেটা হচ্ছে, জীবন বীমা নিগম তাঁরা ঋণ দিতে চেয়েছিলেন। কিন্তু এই ঋণ পৌরসভা পরিশোধ করতে পারবে কিনা সেটা জানতে চাওয়া হয়েছিল। পরবর্তীকালে দেখা যাচ্ছে, পৌরসভা পরিশোধ করতে পারবে না। তারপর ওয়েষ্ট বেঙ্গল ইনডাষ্ট্রিয়াল ইনফ্রাষ্ট্রাকচার ডেভেলপমেন্ট করপোরেশন এরা কিছু টাকা শেয়ার করতে পারবে কিনা সেটা নিয়ে আলোচনা হচ্ছে। এই ব্যাপারে সিদ্ধান্ত হলে কাজটা সুরু করা যেতে পারে। এখন মোটামুটি বলা যায় যে এই অবস্থায় আছে।

**Sri Gyansingh Sohanpal :** Sir, will the hon'ble Minister be pleased state the anticipated time that will be taken by the Government in finalising this discussion with other departments since water scarcity in Kharagpur town is extremely acute and 57% of the population is without water and during the peak summer months there is hue and cry for water ? So, will the hon'ble Minister be pleased to state the approximate anticipated time that t

Government may take in finalising the discussion and whether any possibility of starting the project in 1987 ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত :** আনুমানিক সময় আমি এখন দিতে পারছি না, আমাকে একটু সময় দিতে হবে। তবে একথা বলতে পারা যায় যে এটা যাতে তাড়াতাড়ি হয় সেজন্য চেষ্টা করছি।

**শ্রীকামাখ্যা চরণ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি —মেদিনীপুরে থার্ড ওয়াটার ওয়ার্কস যেটা হবার কথা ছিল সেটা এখনও হয় নি, তবে এখন পানীয় জলের সংকটটা নেই, অনেক টিউবওয়েল হয়েছে। এই থার্ড ওয়াটার ওয়াক্সের পার্মানেন্ট সলুসনের জন্য এল. আই. সি'র কাছ থেকে কিছু টাকা পাবার কথা ছিল, সেটা কতদূর কি হল ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত :** সেটা আলোচনা হচ্ছে। তবে সে আলোচনা এখন এমন জায়গায় গিয়ে পৌঁছায়নি যাতে বলা যাবে কবে কি হবে না হবে।

**মিঃ স্পীকার :** মিঃ সেনগুপ্ত, উনি ইংরাজীতে প্রশ্ন করেছেন, আপনি বাংলায় উত্তর দিলেন আমাদের কনভেনসন আছে ইংরাজীতে প্রশ্ন করলে উত্তর ইংরাজীতে দিতে হবে। কনভেনসনটা মেনে চলতে হবে।

**শ্রীপ্রবীর সেনগুপ্ত :** পশ্চিমবঙ্গে বাংলাতে প্রশ্ন করবেন, বাংলা যে ওঁরা জানেন না তা তো নয়।

**মিঃ স্পীকার :** কনভেনসনটাকে চেঞ্জ না করা পর্যন্ত মানতে হবে, আমরা তো হাউসে ভাল পার্টি মিটিংয়ে সেটা বলেছি।

**শ্রীপ্রবীর সেনগুপ্ত :** এর আগেও তো আমি ইংরাজী প্রশ্নের উত্তর বাংলাতে দিয়েছি, আপনিও আপত্তি করেন নি, ওঁরাও তো আপত্তি করেন নি। কনভেনসন থাকতে পারে, আমরা নিজেরা সিদ্ধান্ত নিয়েছি পশ্চিমবঙ্গে যতদূর সম্ভব বাংলাতেই কাজকর্ম করব। এটা তো আমার অধিকার।

**মিঃ স্পীকার :** কিন্তু কনভেনসন তো রয়েছে। আপনারা তো উর্দুকে এ্যাকসেপ্ট করেছেন সেকেণ্ড অফিসিয়াল ল্যাঙ্গোয়েজ হিসাবে। কাজেই কেউ যদি

আসানসোল বা ঐরকম কোন জায়গার উর্দুভাষী হন তিনি তো বাংলা জানেন না, কাজেই ইংরাজীতে প্রশ্ন করবেন। বাংলাতে উত্তর দিলেও তার সঙ্গে ইংরাজী ট্রানস্লেসন টা দিয়ে দেবেন।

**শ্রীপ্রবীর সেনগুপ্ত :** উর্দু ভাষায় চিঠি দিলে তার উর্দুতে উত্তর দেবার ব্যবস্থা আছে।

## লবণ কারখানা

৫১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪২১।) **শ্রীসুখেন্দু মাইতি :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কতগুলি লবণ কারখানা আছে (জেলাওয়ারী হিসেব);

(খ) উক্ত লবণ কারখানাগুলির কতগুলি লাইসেন্সপ্রাপ্ত; এবং

(গ) তন্মধ্যে কতগুলি সরকারী মালিকানাধীন?

**শ্রীজ্যোতি বসু :** (ক) ২৪টি।

(বর্তমানে একমাত্র মেদিনীপুর জেলাতেই লবণ উৎপন্ন হয়। দক্ষিণ ২৪ পরগণা জেলার একটি লবণ কারখানা বহুদিন যাবৎ বন্ধ অবস্থায় আছে)।

(খ) ২৪টি।

(গ) একটিও সরকারী মালিকানাধীন নয়।

[ 1-30 –1-40 P.M ]

**শ্রীকামাক্ষানন্দন দাস মহাপাত্র :** পশ্চিমবঙ্গে প্রয়োজনের তুলনায় লবনের উৎপাদন কম, অথচ দেখা যাচ্ছে যে মেদিনীপুর জেলার বিশাল সমুদ্র উপকূল এলাকায় এবং ২৪ পরগণা জেলার একটা বিশাল সমুদ্র উপকূল এলাকায় এই লবন উৎপাদনের যথেষ্ট সম্ভাবনা রয়েছে। আমাদের রাজ্যে এমনিতেই বাইরে থেকে লবন আনতে হয়। এই কথা মনে রেখে সরকারী কিংবা বেসরকারী ক্ষেত্রে নতুন লবনের কারখানা খোলার কথা বিবেচনা করবেন কিনা?

**শ্রীজ্যোতি বসু ঃ** পুঙ্খানুপুঙ্খভাবে না থাকলেও জনতা সরকারের সময় কাঁথির বিস্তীর্ণ এলাকা জুড়ে যাতে লবন তৈরী করা যায় তারজন্য একটা প্রচেষ্টা গ্রহণ করা হয়েছিল, কিন্তু তারপর আমরা ব্যবস্থা গ্রহণ করতে পারিনি বা খোঁজ-খবর নিতে পারিনি। বর্তমানে এখানে ২৪টি বেসরকারী লবনের কারখানা চলছে। সেখান থেকে লবন আসে, কেন্দ্রীয় সরকারও আমাদের লবন দেন। এছাড়াও কিছু আছে, সেখানে নিজের নিজের বাড়িতে তারা লবন তৈরী করেন। সেগুলো বিনা লাইসেন্সে বেআইনী-ভাবে করেছেন তারা। এ-ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে আইন আছে সেই আইন অনুযায়ী তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা যায়। বিষয়টা আমরা তাঁদের জানিয়েছি, কিন্তু তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এখানে এইরকম লবন তৈরীর একটি প্রকল্প করতে চাওয়া হয়েছিল, কেন্দ্রীয় সরকার সে-ব্যাপারে খুব একটা মত দিচ্ছেন না। আমরা এক্ষেত্রে এক হাজার একর জমি পর্যন্ত দিতে চেয়েছিলেন কিন্তু সেটা দুর্ভাগ্যবশতঃ হাইকোর্টে আটকে গেছে। বর্তমানে সেটা এ্যাপিলে আছে ডিভিশন বেঞ্চে। যদি এটা হয় তাহলে মনে হয় ভালই হবে। এক হাজার একর জমি তো কম জমি নয়। কেন্দ্রীয় সরকারের সহায়তায় এটা হবে।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** লবন কারখানার ব্যাপার নিয়ে একটা অসন্তোষের বিষয় আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রাখছি। যদি পারেন, এর উত্তর দেবেন। সেটা হচ্ছে, লবনের কারখানাগুলি সবাই আজকাল সিন্থেটিক ব্যাগ ব্যবহার করছে। কোন কোন জায়গায় আবার ব্যাগ বাদ দিয়ে গাধা-বোটে করে নিয়ে আসছে লবন। তার ফলে সেখানে শ্রমিকদের বেকার হবার সম্ভাবনা আছে। আমার প্রশ্ন হোল, ঐ কারখানা-গুলির ক্ষেত্রে ম্যাণ্ডেটরী অর্ডার দিয়ে দেওয়া যায় কিনা যে, সিন্থেটিক ব্যাগ নয়, জুট ব্যাগ, গানি ব্যাগ ব্যবহার করতে হবে?

**শ্রীজ্যোতি বসু ঃ** এটা কি আমরা করতে পারি? তবে আমরাও সিন্থেটিক ব্যাগের ব্যবহার চাই না কারণ তাহলে জুট ইণ্ডাষ্ট্রীর সর্বনাশ হয়ে যাবে। আজকে তারা বহু কোটি টাকার সিন্থেটিক ব্যাগ ইমপোর্ট করছেন। এটা বন্ধ করবার ব্যাপারে সমস্ত ট্রেড ইউনিয়নগুলি একমত। এক্ষেত্রে মালিকরা একমত নয়, সেখানে ডিভিশন আছে। তবে বেশীর ভাগই এটা চান না যে সিন্থেটিক আসুক। তবে আমরা সিন্থেটিক ব্যাগ ব্যবহারের বিরুদ্ধে দাবী করতে পারি, আন্দোলন করতে পারি, যেটা আগেও হয়েছে।

**জয়নগর ও মজিলপুরে জলসরবরাহ**

৫১৭। ( অনুমোদিত প্রশ্ন নং ১৩৯৬। ) **শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ ( পানীয় জলসরবরাহ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

( ক ) দক্ষিণ চব্বিশ পরগনা জেলার জয়নগর-মজিলপুর পৌর এলাকার জল-সরবরাহ ( ওয়াটার সাপ্লাই ) প্রকল্পটির জন্য সরকারী অর্থ ব্যয়ের মোট পরিমাণ কত ; এবং

( খ ) ঐ প্রকল্প থেকে অনিয়মিত জলসরবরাহ সম্পর্কে কোন অভিযোগ সরকারের গোচরে সম্প্রতি এসেছে কি ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ক) ৩৪,৪৯,৮৪৭ টাকা ( রক্ষণা বেক্ষণ খরচ সহ )

খ) মাঝে মাঝে অনিয়মিত জল সরবরাহ সম্পর্কে সরকার অবগত আছেন।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, আমি খুব খুশী আপনার দপ্তর এই সম্পর্কে অবহিত আছেন যে অনিয়মিতভাবে জল সরবরাহ করা হচ্ছে। আমি এটাও আশা করবো আপনার দপ্তর এই ব্যাপারে নিশ্চয়ই সচেতন আছেন যে ঐ যে অনিয়মিত জল সরবরাহ করা হচ্ছে তাও করা হচ্ছে সপ্তাহে এক বা দুই দিন। আমার প্রশ্ন হোল, যেখানে ৩৪ লক্ষ টাকা খরচ করে ঐ প্রকল্প তৈরী করা হোল সেখানে কেন অনিয়মিত জল সরবরাহ করা হচ্ছে তার কারণগুলি আপনার দপ্তর অনুসন্ধান করে দেখবে কি ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত ঃ** আপনি যেটা বলেছেন সেটা আমি দেখছি। একদিন যে বলা আছে সেটা অনিয়মিত মানে মাঝে মাঝে বন্ধ হয়। এটা যদি সপ্তাহে একদিন হয় তাহলে তো সাংঘাতিক ব্যাপার। আমি এই ব্যাপারে খবর নিয়ে দেখবো।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** আমি ওখানকার জনপ্রতিনিধি, আমি প্রত্যক্ষ অভিজ্ঞতার ভিত্তিতে বলছি এটা। আমি অত্যন্ত খুশী যে আপনি এই ব্যাপারে ব্যবস্থা নেবেন। আমি জানতে চাই প্রতিবিধানের কি ব্যবস্থা নেবেন, কত দিনের মধ্যে এই জল সরবরাহটা স্বাভাবিক হবে এবং কত দিনের মধ্যে কাজটা সুরু হবে। এই ব্যাপারে আপনি কোন প্রতিশ্রুতি এখানে দেবেন কি ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত ঃ** আমি বলছি যত তাড়াতাড়ি সম্ভব এটা দেখবো ৫-৭ দিনের মধ্যেই এটা দেখছি। আপনি যদি আমার সাথে দেখা করেন তাহলে আমি সমস্ত ব্যাপারটা আপনাকে জানিয়ে দিতে পারবো কি অবস্থায় আছে।

**শ্রীগোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই জল সরবরাহের ব্যাপারে নিমপিটের···

**মিঃ স্পীকার ঃ** নিমপিটের ব্যাপার নিয়ে প্রশ্ন হবে না। নট এ্যালাউড।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** স্যার আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। স্যার পরের প্রশ্ন যা আছে আপনি একটু দেখুন যে আমাদের এই রকম বহু প্রশ্ন বাতিল হয়ে গেছে। এখানে প্রশ্নটা ঠিক মত হয় না বলে আমাদের অনেক প্রশ্ন বাতিল হয়। স্যার, এখানে দেখুন প্রশ্ন করা হয়েছে যে চটকল সম্পর্কে কোন তথ্য সরকারের নিকট আছে কিনা। এই প্রশ্ন হয়? চটকল সম্পর্কে তথ্য, বহু রকমের তথ্য তো হতে পারে। এই ধরনের প্রশ্ন আমাদের ক্ষেত্রে বাতিল হয়, সরকারী দলের তরফ থেকে এই প্রশ্ন করা হয়েছে বলে এ্যালাউড হয়েছে। চটকল সম্পর্কে আমি ইন্টারেস্টেড, চটকল সম্পর্কে প্রশ্নে আমার আপত্তি নেই। স্যার, আপনি একটু পড়ে দেখুন এটা প্রশ্ন আকারে আসে কিনা।

**মিঃ স্পীকার ঃ** পরের প্রশ্নে দেখছি এটা ডিটেল বলে দেওয়া হয়েছে। ঠিকই আছে, এটা আসবে।

## পাটকল

৫১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৩।) **শ্রীবিমলকান্তি বসু ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে পাটকল সম্পর্কে কোন তথ্য সরকারের নিকট আছে কি;

(খ) থাকিলে (১) এই রাজ্যে মোট পাট কলের সংখ্যা কত, (২) কত সংখ্যক শ্রমিক ঐ সমস্ত কলে কার্যে নিযুক্ত আছেন; এবং

(গ) উক্ত পাটকলগুলির মধ্যে কতগুলি লাভজনক অবস্থায় রহিয়াছে ?

শ্রীজ্যোতি বসু : (ক) হ্যাঁ।

(খ) ১। ৫৬।

২। প্রায় দুই লক্ষ।

৩। সঠিক জানা নাই।

**শ্রীবিমলকান্তি বসু :** মাননীয় মুখ্যমন্ত্রী দয়া করে জানাবেন কি, এই বিধানসভা নির্বাচনের প্রাক্কালে মাননীয় প্রধানমন্ত্রী চটকল আধুনিকিকরণের জন্য টাকা দেবার প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই টাকা দিয়েছেন কিনা এবং দিয়ে থাকলে সেটা কি ভাবে ব্যয় হচ্ছে ?

**শ্রীজ্যোতি বসু :** আমি যতদূর জানি অনুমোদন হয়েছে ২৫০ কোটি টাকা। ১৫০ কোটি টাকা হচ্ছে আধুনিকিকরণ করার জন্য এবং ১০০ কোটি টাকা পাট চাষের উন্নতির জন্য। এটা বরাদ্দ আছে, ডিপার্টমেণ্ট থেকে যা করা হয়েছে তা আছে। কিন্তু এটাতে কিছু হচ্ছে না। এক-আধ জন বোধ হয় দরখাস্ত করেছেন ২-১ কোটি টাকার জন্য, আধুনিকিকরণ করার জন্য। বাকি একে একে লক আউট হচ্ছে এবং নানা ভাবে আমরা দেখছি যে উৎসাহব্যাঞ্জক কিছু নেই। আর সিনথেটিক বন্ধ করার জন্য মালিকরা চেয়েছিল এবং আমরাও চেয়েছিলাম। সেটা বন্ধ হয় নি এবং তাতে আরো বেশী অসুবিধা হবে পাটকলে। আপনাদের একটা সংবাদ দিচ্ছি। কেন্দ্রীয় সরকার বলেন যে একটা কমিটি করেছি এই কাজটা করবার জন্য। আমরা অবশ্য একমত ছিলাম না। আমরা বলেছিলাম আমাদের এখানে যে প্রস্তাব আছে সেই অনুযায়ী আমাদের বিধানসভায় যে প্রস্তাব নেওয়া হয়েছিল—যে কেন্দ্রীয় সরকার নিয়ে নিক, জাতীয়করণ করুক সবগুলো, পাঁচটা বোধ হয় ওঁদের হাতে আছে বাকিগুলো জাতীয়করণ করুন এবং সিনথেটিক বন্ধ করুন। আমরা এবং কেন্দ্রীয় সরকার বসে সব ব্যবস্থা করতে পারি, পাট কেনার ব্যবস্থা করতে পারি, মোনোপলি পারচেজ এইগুলি করতে পারি। আমাদের ঘোরতর সন্দেহ আছে যে মালিকদের সংগে ওঁরা ব্যক্তিগত ভাবে যা করছেন তাতে কিছু হবে বলে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। তবে ট্রেড ইউনিয়ান যাঁরা করেন—আমাদের লেবার মিনিষ্টারকে বলেছি যে অন্তত ট্রেড ইউনিয়ানের সংগে বসুন। এর অর্থটা কি আমি বুঝতে পারছি না। কটা লোক ছাঁটাই হবে ? ১৫০ কোটি টাকা দিয়ে আধুনিকিকরণ করা হলে কত লোক ছাঁটাই হবে, কত দিনে হবে

এটা ? এটা একটা ভয়ংকর সমস্যা আমাদের সামনে দেখা দিয়েছে। ইতিমধ্যে অনেকগুলি লক আউট করে দিয়েছে। মনে হয় ১৩-১৪টি লক আউট হয়ে গেছে শেষ অবধি আমার কাছে যা খবর আছে।

[ 1-40—1-50 P. M. ]

সৌগতবাবু বলছেন ১৭টা লক-আউট হয়েছে, হয়ত হয়েছে, কিন্তু আমার কাছে ১৩টা নাম আছে। মালিকরা এ ব্যাপারে সিরিয়াস বলে মনে হচ্ছে না। এটা আমাদের অর্থনীতির ক্ষেত্রে খুব গুরুত্বপূর্ণ একটা বিষয়। আমরা কেন্দ্রীয় সরকারকে বারে-বারে বলেছি, ওঁরা কিছু করবেন না। যাঁরা এত ফাঁকি দেন, আমাদের কোটি কোটি টাকার সেলস্ ট্যাক্স ফাঁকি দিচ্ছেন, ৫০ কোটি টাকা ফাঁকি দিয়েছেন, প্রভিডেণ্ট ফাণ্ডের ৫২ কোটি টাকা বাকি আছে, তাঁদের ব্যাপারে কেন্দ্রীয় সরকার কি করবেন আমি জানি না। ট্রেড-ইউনিয়নরা এ ব্যাপারে ইতিমধ্যে বসেছেন কিনা আমার জানা নেই। আজকে একটা ডেট্ আছে বলে শুনেছি। আমি বলেছি, আপনারা বসুন—আমি সৌগতবাবুর সঙ্গে এই ব্যাপারে কথা বলি নি। আমাদের যাঁরা ট্রেড ইউনিয়ন করেন, তাঁরা বলেছেন কিছু হবে না। মালিকরা এসে বলছে তাঁরা ছাটাই করবেন না। কিছু বদলী ওয়ার্কার যার সংখ্যা বোধহয় ৩০,০০০ হবে, তাঁরা বছরের কোন একটা সময়ে দেশে চলে যান। যাই হোক, আমাদের ট্রেড ইউনিয়নগুলো এই সব বিষয়ে একমত হয়েছেন যে, ওঁদের সঙ্গে বসে কিছু করা দরকার। তবে ঐ যে বলছেন, ওঁদের সঙ্গে বসে কিছু হবে না এটা ঠিক না। আমি বলেছি, আপনারা বসুন, কেন হবে না ? আপনারা ওঁদের কাছে নির্দিষ্ট ভাবে কথা বলুন এবং তাহলে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে যেতে পারি। আমরা যুক্ত ভাবেও যেতে পারি এবং বলতে পারি যে, আপনারা দেখুন, কিছু হচ্ছে না। এই ভাবে করলে একটা ব্যবস্থা করা যেতে পারে।

**শ্রীবিমলকান্তি বসু :** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি-একথা ঠিক কিনা, আধুনিকীকরণের যে পদ্ধতি, তাতে একটা ফ্যাকটরীকে আধুনিকীকরণ করতে গেলে ১৫০ কোটি টাকা বা তার চাইতে বেশী ব্যয় হবে ?

**শ্রীজ্যোতি বসু :** না, না, এই রকম কোন তথ্য নেই।

**শ্রীসৌগত রায় :** মাননীয় মুখ্যমন্ত্রী ঠিকই বলেছেন যে অবস্থাটা খুবই গুরুতর। ১৭টি মিল বন্ধ হয়ে আছে। আজ শ্রমমন্ত্রী একটা মিটিং ডেকেছিলেন, আমরা সেণ্ট্রাল

ট্রেড ইউনিউনগুলো সেখানে গিয়েছিলাম। একটা বড় সমস্যা যা দেখা যাচ্ছে, সে সম্পর্কে আমি মুখ্যমন্ত্রীকে দৃষ্টি দিতে বলবো বলে--মডার্ণাইজেশানের জন্য—আমি ওখানে বলেছি। একটা দু'টো, মিল এ ব্যাপারে এ্যাপ্লাই করেছে, এটা ঠিক নয়। এ পর্যন্ত মডার্ণাইজেশানের জন্য ১৭টি মিল এ্যাপ্লাই করেছে। সেন্ট্রাল গভর্ণমেণ্টের এই মডার্ণাইজেশানের বিষয়টিকে সফল করে তুলতে হলে, স্টেট গভর্ণমেন্টকে এ্যইড্ প্যাকেজ—যেমন, সেলস্ ট্যাক্স রিলিফ বা অন্য কোন রিলিফ, এই ধরণের এ্যইড্ দিতে হবে। আমি কি আপনাকে জিজ্ঞাসা করতে পারি, মডার্ণাইজেশানকে সফল করার জন্য আপনি এই এ্যইড প্যাকেজ' এর কথা ভেবেছেন কিনা ?

**শ্রীজ্যোতি বসু :** আমার কাছে একমাস আগে খবর ছিল যে, দু'একটা মিল মডার্ণাইজেশানের জন্য এ্যাপ্লাই করেছে। এখন যদি ১৭টি এ্যাপ্লাই করে থাকে তাহলে ঐ প্যাকেট-সিনথেটিক, সেলস্ ট্যাক্স ইত্যাদি যা আমাদের আছে—দেওয়ার ব্যাপারে ওঁদের তরফ থেকে নির্দ্দিষ্ট ভাবে যদি কিছু আসে, আমাদের যতখানি সম্ভব তা করার চেষ্টা করবো।

**শ্রীসুমন্তকুমার হীরা :** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি-এই যে পাটকলগুলো, যেগুলোর মধ্যে কিছু সরকারী পাটকলও আছে, এই সব পাটকলের ম্যানেজমেন্টকে বাধ্য করা হচ্ছে, কিছু কিছু ম্যানেজমেণ্ট বাইরে থেকে এবং জে. সি. আই. এর কাছ থেকে পাট সংগ্রহ করেন—জে. সি. আই. তাঁদের খারাপ পাটগুলো ঢোকাতে বাধ্য করছেন এবং বলছেন, খারাপ পাট নিতে হবে ? এঁরা চাইছেন যে, এই সমস্ত কারখানাগুলো লোকসানে চলে যাক। সেজন্য বাধ্য করছেন যে, খারাপ পাট নিয়ে কারখানাগুলোকে চলতে হবে—এই রকম সংবাদ আপনার কাছে আছে কি ?

**শ্রীজ্যোতি বসু :** এইরকম কোন পচা পাট সাপ্লাইয়ের খবর আমার জানা নেই।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় মুখ্যমন্ত্রী এমনভাবে বোঝালেন তাতে মোটামুটি প্রশ্নোত্তর পেয়েছি কিন্তু আমার একটা স্পেসিফিক প্রশ্ন হচ্ছে এক নম্বর যে সারাভারতবর্ষে ১৭টির জায়গায় ২১টি জুট মিল আজকে বন্ধ। জুট ইনডাস্ট্রি এ্যাজ এ হোল একটা ব্যাড সেপ নিয়েছে। এ্যাকোরডিং টু রিজার্ভ ব্যাঙ্ক রিপোর্ট এই পাট শিল্পে ২০% আজকে লক আউট শ্রমিক অসন্তোষের জন্য এবং দেয়ারফোর লক আউটটা ইল্লিগ্যাল লক আউট বলে ঘোষণা করা হয়েছে। এই সম্পর্কে আপনি কিছু জানেন কি ?

**শ্রীজ্যোতি বসু :** এখানে একটি ইল্লিগ্যাল বলে টেস্ট কেস হয়েছিল তাও সেটা হাইকোর্টে গিয়ে বন্ধ হয়ে গেল। আরেকটি বিষয় হচ্ছে যে শ্রমিক অসন্তোষের কোন ব্যাপার নেই। শ্রমিকরা কাজ করতে চায়, শ্রমিকরা এসে যুক্তভাবে বলেছেন যতগুলি ট্রেড ইউনিয়ন আছে। তারা বলেছেন আমরা ত্যাগ স্বীকার করতে রাজি আছি, একে চালিয়ে রাখুন। সুব্রত বাবু এবং সৌগত বাবু নিশ্চয়ই জানেন যে বজবজ যে ১৩হাজার লোক বিড়লার মিলে কাজ করে সেখানে মাঝে মাঝেই এই মিলটি বন্ধ হয়ে যায়। আমরা এই ব্যাপারে স্টেট ব্যাঙ্ক অফ ইণ্ডিয়ার সঙ্গে কথা বলেছি। সেখানে মালিকরা ছেড়ে দিতে চায় কিন্তু শ্রমিক পক্ষ অর্ধেক মাইনে নিয়েও কাজ করতে চান এবং ত্যাগ স্বীকার করতে চান। কারণ তা না হলে ওই এলাকার মানুষদের সর্বনাশ হয়ে যাবে।

**শ্রীঅমলেন্দ্র রায় :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দয়া করে জানাবে কি, যে জুট টেক্সটাইল পুরোপুরি ভারত সরকারের কন্ট্রোলে এবং ইনডাস্ট্রিয়াল ডেভোলাপমেণ্ট রেগুলাইজেশান এ্যাক্ট অনুসারে কতগুলি অবস্থায় যেসব কারখানা বন্ধ হয়ে যায় সেইসব ক্ষেত্রে নেওয়ার বিধান সেখানে আছে। আমি জানতে চাই সেই বিধান অনুসারে ইনভেস্টিগেশান, ম্যানেজমেণ্ট টেকওভার করে এবং পরবর্তীকালে ১৯৫১ সালে ইনডাস্ট্রিজ ডেভোলাপমেণ্ট রেগুলেশান এ্যাক্ট সংশোধন করে ইনভেস্টিগেশানের দরকার হয়ে পড়ে। তবে ইনভেস্টিগেশান ছাড়াও এটা নেওয়া যায়। আজ পর্যন্ত কোন পাটকল এইরকমভাবে বন্ধ হয়ে গিয়ে ইনডাস্ট্রিয়াল ডেভোলাপমেণ্ট এবং রেগুলেশান এ্যাক্ট অনুযায়ী ভারত সরকারের যে ব্যবস্থা নেওয়ার কথা সেটা নিয়েছেন কিনা ?

**শ্রীজ্যোতি বসু :** কথা হচ্ছে যে ৬টি চটকল কেন্দ্রীয় সরকার নিয়েছেন, এর পরিচালনা করছেন। আমরা বলেছি সবগুলি নিয়ে নিন এই ব্যাপারে আমাদের কোন দ্বিমত নেই। এটা করবেন না যে শুধু ৫।৬টি পরিবার—স্রষ্টা হবে না। আমরা বলেছিলাম কেন্দ্রীয় সরকার নিয়ে নিন, অনায়াসে নিতে পারেন এবং আমরা সবাই মিলে শ্রমিক, মালিক কারখানা চালু রাখবার জন্য কতটা কি করা যায় দেখবো। আর ভারত সরকার যদি তার দায়িত্ব না নেন তাহলে ওই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে যেতে হবে।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি নিজে বলেছেন যে জুট ইনডাস্ট্রি ক্রাইসিসের জন্য যেভাবে লক আউট হচ্ছে তাতে অলরেডি প্রায় ৮০ হাজার শ্রমিক কর্মচ্যুত হয়েছে। আর মর্ডানেজাইশানের জন্য কেন্দ্র ২৫০

কোটি টাকা বরাদ্দ করেছেন। সেণ্ট্রাল গভর্ণমেণ্ট মর্ডানাইজেশানের ইমপ্লিকেশানের জন্য শ্রমিক ছাঁটাই কত পার্শেণ্ট তার একটা এ্যাসেসমেণ্ট আপনার দপ্তর করে দিয়েছে কিনা। তবে আমি যতদূর শুনেছি ৩৫% মর্ডানাইজেশানের জন্য ফারদার রিট্রেঞ্চমেণ্ট হতে পারে। এইরকম সম্ভাবনার ক্ষেত্রে স্টেট গভর্ণমেণ্ট মর্ডানাইজেশানের সম্মতি দেবেন কিনা সরকারের সিদ্ধান্ত কি জানাবেন ?

**শ্রীজ্যোতি বসু ঃ** সম্মতির কোন ব্যাপার নেই। ট্রেড ইউনিয়নরা বসে মালিকদের সঙ্গে এবং আই জে এম এর সঙ্গে। আমার কাছেও কয়েকজন এসে সিনেথেটিকের কথা বলেছিলেন যে এই ব্যাপারে কিছু কনসেসান দেওয়ার জন্যে কেন্দ্রের সঙ্গে মর্ডানাইজেশানের বিষয়ে কথা বলেছিলাম আমি বলেছিলাম কেন্দ্রকে এইরকম মর্ডানাইজেশানের ফলে তো ১ লক্ষ ৮০ হাজার পারমানেণ্ট ওয়ার্কার থেকে ৫০ হাজারে ছাঁটাই হয়ে যাবে। তার উত্তরে তারা বলেছিলেন এ একেবারে সত্যি নয়, বদলি ওয়ার্কারদের অসুবিধা হবে। আপনি জানেন যে দু তিনরকমের ওয়ার্কার আছেন, তাদের অসুবিধা হবে কিন্তু পারমানেণ্ট ওয়ার্কারদের কোন অসুবিধা নেই।

[ 1-50—2-00 P. M. ]

এই যে টাকাটা বললাম ১৫০ কোটি টাকা তার মধ্যে কিছু ধরা আছে, যদি কিছু শ্রমিককে চলে যেতে হয় তাহলে তার জন্য কমপেনসেশান দিতে হবে আইন অনুযায়ী। কিন্তু আমি বলছি এই জন্য যে আপনারা বসুননা এক সাথে—আপনারা এক রকম বলছেন, মালিকরা কত রকম বলছেন, ট্রেড ইউনিয়ন এক রকম বলছে—তাহলে তো আমরা একটা সিদ্ধান্তে আসতে পারি, তার উপর নির্ভর করে, আমাদের মত দেব, কি দেবনা। যেমন টিটাগড় কাগজ মিল বন্ধ হয়ে গেছে, কাগজের, জুটের তারা আমাদের বলছে নির্বাচনের আগে যে আই. ডি. বি. আই. দিয়েছেন—একটা মিলে ২,৫০০ জন কাজ করে এটা বন্ধ করে দিতে হবে, আর একটা মিলে ২,৫০০ জন কাজ করে এটায় ছাঁটাই করতে হবে—তাহলে ঐ একটি কারখানা চলতে পারে কোন রকমে এটা বলতে পারি। আমরা বলছি আমাদের পক্ষে—সরকারের পক্ষে—এসব সম্ভব নয়। ট্রেড ইউনিয়নকে বলে এবং ওয়ার্কাসদের বসে আপনারা করছেন, আপনারাই গিয়ে বলুন—কাজেই জিনিষটা না জানালে নির্দিষ্ট আমরা কি করে মত দিই।

**শ্রীসত্য নারায়ণ সিং :** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি আড়াই বছরে যে কলকারখানা বন্ধ আছে তার জন্য সরকার কতবার চেষ্টা করেছে ?

**শ্রীজ্যোতি বসু :** আমি যতবার চেষ্টা করার ততবার করেছি।

**শ্রীসুপ্রীয় বসু :** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি যে পাটকলগুলি বন্ধ আছে তার জন্য সেইগুলিকে চালু করার জন্য রাজ্য সরকার কি ব্যবস্থার কথা চিন্তা করছেন ?

**শ্রীজ্যোতি বসু :** আমি তো একটা কথাই জানি আর কিছু আমার কাছে নেই।

**শ্রীগোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য :** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি যে পাটকলগুলি আজকে দুরাবস্থায় ভুগছে সেখানে ইতিমধ্যেই প্রায় ৪০ হাজার লোক ছাঁটাই হয়ে আছে। ১৭টি কারখানা বন্ধ। আমরা বিধানসভায় প্রস্তাব এনেছিলাম সর্বদলীয় সমর্থনে যে সমস্ত জুটমিলগুলি ন্যাশানালাইজেশান করুন। তারা মর্ডানাইজেশান করছে, আর উৎপাদন বাড়াচ্ছে। শ্রমিক ছাঁটাই হচ্ছে। এই অবস্থায় এই বিধানসভা থেকে সর্বদলীয় ডেপুটেশান-এ গেল দিল্লিতে। দিল্লির সরকার এই ন্যাশানালাইজেশান সম্পর্কে তারা কি বক্তব্য বলেছেন সেটা কিন্তু আমাদের বিধানসভায় এসে হাজির হয়নি। আমরা মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করবো এই সম্পর্কে—ন্যাশানালাইজেশান সম্পর্কে—তার কি বক্তব্য আছে বলবেন কি ?

**শ্রীজ্যোতি বসু :** আমি বলেছি, আংশিক রিপোর্ট আছে। তবে যা বরাদ্দ করা হল তাতে কি লাভ হবে, ক্ষতি হবে। আংশিক রিপোর্ট যদি আমাদের কাছে থাকে এই ভাবে বাড়িয়ে গেলেও কিছু হবে না। ১ বছর ২ বছর অপেক্ষা করেও এতগুলি বন্ধ হয়ে গেছে, আরও অনেক বন্ধ হবে। একটা আংশিক রিপোর্ট পেলেও আমাদের প্রস্তাব আছে, আমরা কেন্দ্রের কাছে যেতে পারি, তার ভিত্তিতে এখানে হবে না। আপনারা সেদিকে নজর দিন, বিবেচনা করুন। এ ছাড়া আর কি বলতে পারি।

## বেলডাঙ্গায় বিদ্যুৎ সরবরাহ

*১১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৮।) **শ্রীনুরুল ইসলাম চৌধুরী :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা ১নং পঞ্চায়েত সমিতির অধীন কোন কোন মৌজায় অদ্যাবধি বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব হয় নাই ,

(খ) ঐ এলাকায় বৈদ্যুতীকরণের কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা ; এবং

(গ) থাকিলে, তাহা কবে নাগাত কার্যকরী হইবে বলিয়া আশা করা যায় ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত ঃ** ক) এ ব্যাপারে পঞ্চায়েত সমিতি ভিত্তিক তথ্য রাখা হয় না।

খ) প্রশ্ন ওঠে না।

গ) প্রশ্ন ওঠে না।

**শ্রীনুরুলইসলাম চৌধুরী ঃ** আপনি (ক) প্রশ্নের যে জবাব দিলেন সেখানে মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা সবচেয়ে বড় অঞ্চল। সেই গ্রামে আজ পর্যন্ত কোন ইলেকট্রিক-র ব্যবস্থা করা হবে কি না ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত ঃ** মুর্শিদাবাদের সম্বন্ধে আমি বলতে পারব না। ওখানে ১১৪টি মৌজা আছে, তার মধ্যে ৮৯টি মৌজায় হয়েছে এবং এই বছরে আরও কিছু মৌজায় করা হবে এবং এটা যদি নোটিশ দেন তাহলে পরে বলতে পারব।

## সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনায় নূতন বিদ্যুৎ প্রকল্প

*৫২০। ( অনুমোদিত প্রশ্ন নং *৫০৯। ) **শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে পশ্চিমবঙ্গে কোন নতুন বিদ্যুৎ প্রকল্প অনুমোদিত হয়েছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত প্রকল্পগুলির নাম কি কি ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প (৩× ২১০ মেঃ ওঃ)

২) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের তিস্তা ক্যানাল ফল জল বিদ্যুৎ প্রকল্প (৬৭.৫ মেঃ ওঃ)

৩) ডি, ভি, সির মেজিয়া তাপ বিদ্যুৎ কেন্দ্র (৩×২১০ মেঃ ওঃ)

৪) সি, ই, এস, সির সাদার্ন জেনারেটিং স্টেশন নবী করণ প্রকল্প (২×৬৭.৫ মেঃ ওঃ

৫) এন, টি, পি, সির ফারাক্কা অতিকায় তাপ বিদ্যুৎ প্রকল্প (২×৫০০) মেঃ ওঃ।

**শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** সপ্তম যোজনাকালে পরমানবিক বিদ্যুৎ কেন্দ্র গড়ার কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত ঃ** না নেই। যে স্থান নির্বাচন করা হয়েছিল তা গৃহীত হয়নি।

**শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্থান নির্বাচন করার জন্য খেজুরীর কোন একটা স্থান কি কেন্দ্রীয় সরকার বাতিল করে দিয়েছেন ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত ঃ** কেন্দ্রীয় সরকারের একটা স্থান নির্বাচন কমিটি আছে তাদের দুটি স্থান নির্বাচন করে দেয়া হয়েছিল কিন্তু তাঁরা বলেছেন ঐ দুটি জায়গায় হবে না।

**শ্রীকৃষ্ণচন্দ্র হালদার ঃ** সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় মিনি জলবিদ্যুৎ প্রকল্প গ্রহণের কোন পরিকল্পনা আছে কিনা ? কারণ বিদ্যুৎ সঙ্কট থেকে বাঁচার জন্য মিনি জল বিদ্যুৎ প্রকল্প করলে কম খরচে বিদ্যুৎ পেতে পারি। সুতরাং এ বিষয়ে করার কোন পরিকল্পনা আছে কিনা এবং থাকলে কোথায় ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত ঃ** দার্জিলি জেলায় এই রকম ৫টি প্রকল্প গ্রহণ করা হয়েছে।

**শ্রীধীরেন্দ্রনাথ সেন ঃ** বক্রেশ্বর তাপ বিদ্যুৎ পরিকল্পনা যেটা সপ্তম পরিকল্পনায় গৃহীত হয়েছে তার কতখানি কি হয়েছে জানাবেন কি ?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত :** এটা কেন্দ্রের কাছে দেয়া হয়েছে। তাঁদের পরামর্শ অনুযায় এটা বিদেশী সাহায্য নিয়ে করার কথা হয়েছিল। এতে দুটি প্রস্তাব হয়েছিল :সই দুটি প্রস্তাব বিবেচনা করা হয় একটি কমিটির মাধ্যমে। তারপর এটা কেন্দ্রীয় সরকারের কাছে দেয়া হয়। তবে প্রধানমন্ত্রী আমাদের সঙ্গে সভা করার সময়ে বলে-ছিলেন দুমাসের মধ্যে এ সম্পর্কে সিদ্ধান্ত নেবেন। সেই দু মাস ডিসেম্বরে চলে গেছে। তিনি চিঠি দিয়েও জানাননি যে দুমাসের মধ্যে তিনি কিছু করতে পারলেন না।

**শ্রীজ্যোতি বসু :** প্রধানমন্ত্রীকে বক্রেশ্বর সম্বন্ধে লিখেছিলাম যার তিনি মাত্র প্রাপ্তি স্বীকার করেছেন।

## নির্বাচনোত্তরকালে রাজনৈতিক সংঘর্ষ

*৫২১। ( অনুমোদিত প্রশ্ন নং *৯৯৬। ) **শ্রীসুব্রত মুখার্জী : স্বরাষ্ট্র (রাজনৈতিক)** বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ।

(ক) সম্প্রতি অনুষ্ঠিত বিধানসভা নির্বাচনের পরবর্তী সময়ে কলকাতা শহর এবং পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় কতগুলি রাজনৈতিক সংঘর্ষের ঘটনা ঘটেছে ;

(খ) উক্ত ঘটনাগুলিতে নিহত ও আহত ব্যক্তির সংখ্যা কত ; এবং

(গ) উক্ত নিহত ও আহত ব্যক্তি কোন্ কোন রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত ছিলেন ?

**শ্রীজ্যোতি বসু :** ক) সম্প্রতি অনুষ্ঠিত বিধানসভা নির্বাচনের ৩১.৩.৮৭ পর্যন্ত কলকাতা শহর ও পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় নিম্নলিখিত রাজনৈতিক সংঘর্ষের ঘটনা ঘটেছে : কলকাতা— ৩টি

পশ্চিমবঙ্গের অবশিষ্ট জেলায় — ৮৩টি

খ) নিহত — ৪ জন

আহত — ৭৬ জন

গ) ১। নিহতদের মধ্যে ৩ জন ভারতীয় জাতীয় কংগ্রেস এবং ১ জন ভারতীয় কম্যুনিষ্ট পার্টি ( মার্কসবাদী-র সমর্থক।

২। আহত ব্যক্তিরা নিম্নলিখিত রাজনৈতিক দলগুলির সঙ্গে যুক্ত ছিলেন :

| | | |
|---|---|---|
| ভারতীয় জাতীয় কংগ্রেস | — | ২৯ |
| ভারতীয় কম্যুনিষ্ট ( মার্কসবাদী ) পার্টি | — | ৪০ |
| ভারতীয় কম্যুনিষ্ট পার্টি ( মার্কসবাদী লেনিনবাদী ) | — | ২ |
| পুলিশ | — | ২ |
| রেলরক্ষী বাহিনী | — | ২ |
| অ-রাজনৈতিক | — | ১ |
| | | ৭৬ |

[ 2-00—2-10 P. M. ]

**শ্রীসুব্রত মুখার্জী :** আপনি জানেন এটা শুধু পুলিশ রিপোর্ট, পুলিশ ম্যাক্সিমাম রিপোর্ট নেয় না। আমার প্রশ্নের উত্তরটা ভাল করে হলে খুশী হতাম। ইভেন দেন আমার প্রশ্ন হচ্ছে এই সংঘর্ষের প্রশ্নে কি কি ব্যবস্থা নিয়েছেন ?

**শ্রীজ্যোতি বসু :** প্রশাসনিক যা কর্তব্য, পুলিশের যা কর্তব্য তাই-ই পালন করেছে। যখন মারামারি হয় তখন পুলিশকে জানিয়ে হয় না। তারপর পুলিশ গ্রেপ্তার করে, তারপর মামলা হয়।

**শ্রীসুব্রত মুখার্জী :** গ্রেপ্তার, মামলা হলে স্পেসিফিক ব্রেক আপ চাচ্ছি যেমন বৌবাজারের পূর্ণচন্দ্র ঘোষ খুন হল, নৈহাটিতে খুন হল, ভগবানগোলায় হত্যা করা হল, এই সব ঘটনায় কতজন গ্রেপ্তার হয়েছে, কত মামলা হয়েছে তার ব্রেক আপ চাচ্ছি।

**মিঃ স্পীকার :** মিঃ মুখার্জী, চীফ মিনিষ্টার একথা বলেন নি বৌবাজারের ঘটনা, নৈহাটির খটনা রাজনৈতিক ছিল। উনি রেকর্ড থেকে বলেছেন। আপনি এই যে ক্লারিফিকেশান চাচ্ছেন রাজনৈতিক ছিল কি না আপনি একটা কাল্পনিক অবস্থা সৃষ্টি

করে দিলেন, আপনি বলে দিলেন রাজনৈতিক ঘটনা ছিল। হাউ ডু ইউ ট্যালি দ্যাট?

**শ্রীসুব্রত মুখার্জি :** স্যার, আমি তো সাপ্লিমেণ্টারীতে বলেছি, উনি বৌবাজার, ভগবানগোলা, নৈহাটি, মুরারৈ, চাকদার ব্যাপারটা অন্ততঃপক্ষে বলুন ?

**শ্রীজ্যোতি বসু :** কি করে বলব ? আপনারা লিখে দেবেন, আমি বলে দেব। এই রকম কংগ্রেসের কোন একজন নেতার চিঠির উত্তর দিয়েছি, আমরা দেখেছি কোনটা সত্য নয়, আমাদের হিসাবের সংগে গোলমাল রয়েছে সেসব বলে দিয়েছি। আপনি যে নির্দিষ্ট বললেন ৪/৫ টা নাম করে—এটা হয় কি আপনারা বলছেন কংগ্রেস কিন্তু দেখা গেল তার নামে ১৪টি মামলার কেসে তাকে ধরেছো সে যে কংগ্রেসের লোক আমরা জানব কি করে ? কাজেই নির্দিষ্ট দিলে নির্দিষ্ট উত্তর দেব। সাধারণভাবে জিজ্ঞাসা করেছেন, সাধারণ উত্তর আমি দিয়েছি।

**শ্রীসুব্রত মুখার্জী :** আমি স্পেসিফিক ঘটনা বলেছি।

**মিঃ স্পীকার :** মিঃ মুখার্জী, আপনি বললেন বৌবাজারের ঘটনা, কিন্তু বৌবাজারে ইলেকশানের পর ২০টি ঘটনা ঘটেছে, কোন ঘটনা আপনি জানতে চাইছেন ?

**শ্রীসুব্রত মুখার্জী :** স্যার, বৌবাজারের পূর্ণচন্দ্র ঘোষের ব্যাপারে ক্যাটিগোরিক্যালি বলেছি যে সেখানে এফ আই আর করা আছে, তা সত্বেও মেন এ্যাকিউজড পালিয়ে বেড়াচ্ছে, তাকে গ্রেপ্তার, করা হচ্ছে না। মুর্শিদাবাদে কাউন্সিলারের বাড়ীতে তাঁর অবস্থান কালীন এবং না থাকাকালীন পুলিশ গিয়ে রেগুলার হামলা করেছে। আমি স্পেসিফিক্যালি ২/৪ টি বলেছি, বাকিটা চিঠি দিয়ে বলব।

**শ্রীজ্যোতি বসু :** সেটা আপনাদের আভ্যন্তরীন ব্যাপার, অন্য লোকের ব্যাপার, আমি জানব কিরে ? যে মুহূর্তে লিখবেন আমি তদন্ত করে উত্তর দিয়ে দেব।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** আমি পুলিশ মন্ত্রীকে বলব যে যে ঘটনা আপনার কাছে প্রেসিডেণ্ট দিয়েছেন সেগুলি নির্দিষ্ট ঘটনা। আপনাকে বলি আপনি পুলিশ মন্ত্রী হিসাবে জবাব দিলেন আভ্যন্তরীন ব্যাপার, কিন্তু পূর্ণ ঘোষের মৃত্যু নিয়ে সংবাদপত্রে লেখা হয়েছে, আন্দোলন হয়েছে আপনি এটা জানেন। এটা পরিষ্কার কারা এই কাজ করেছে এবং তারা পালিয়ে বেড়াচ্ছে। মুর্শিদাবাদের ঘটনা জানেন কারা এ্যারেস্ট

হয়েছে। সুতরাং এখানে না বলার কোন কারণ নেই। এটা জানতে চাইলে কেন বলবেন না? এগুলি নির্দিষ্ট তথ্য, নাম বলেছেন, মন্ত্রী হিসাবে এগুলি আপনার জানা উচিত। তার এ্যাকসান কি হয়েছে সেটা হাউসে আমাদের এনলাইট করুন।

**শ্রীজ্যোতি বসু:** অনেক খুন হচ্ছে, মারামারি হচ্ছে, আক্রমণ প্রতি আক্রমণ হচ্ছে, পুলিশ মন্ত্রীর কি সব জানা উচিত? কি করে জানব, কত জেলা আছে। হঠাত একটা পরিসংখ্যান দিলেন যে ৩৫ জন মারা গেছে, কিন্তু নামগুলি কোথায়? গিভ দোজ নেমস টু মি। দোজ নেমস হ্যাভ নট বিন গিভেন টু মি।

**শ্রীলক্ষ্মীকান্ত দে:** ৩ জন লোক খুন হয়েছে এবং তারা কংগ্রেসী বলে শুনলাম। আমার প্রশ্ন হচ্ছে, অপরাধ করার জন্য এদের নামে আগে কোন কেস ছিল কি?

**শ্রীজ্যোতি বসু:** অনেকলোকের নাম হয়ত আছে এবং তাদের খুঁজতে খুঁজতে আবার একটা ঘটনা ঘটেছে। কাজেই নির্দিষ্ট করে নাম না বললে কি করে বলব?

**শ্রীসৌগত রায়:** পুলিশ বাজেটে বক্তৃতা করার সময় আমি মুখ্যমন্ত্রীর অবগতির জন্য কয়েকটা নাম বলেছিলাম এবং সেগুলিই আজ আবার বলছি। ভগবানগোলার শহিদপুরের ৩ জন মরেছে, বৌবাজারের কংগ্রেস কর্মী পূর্ণচন্দ্র ঘোষ, নৈহাটির পবিত্র ভট্টাচার্য এবং তপন ঘোষ, চাকদহের হিন্দোল মৈত্র এবং বেহালার দেবু নন্দী। আমার এখন প্রশ্ন হল, ৩ জন কংগ্রেস কর্মী মরেছে বলে মুখ্যমন্ত্রী যা বললেনতার জন্য পুলিশ কয়জনকে গ্রেপ্তার করেছে?

**শ্রীজ্যোতি বসু:** বিধানসভায় বসে প্রশ্ন করলে কিকরে তার উত্তর দেব? পরে প্রশ্ন করবেন আমি উত্তর দেব। প্রশ্ন করার একটা নিয়ম আছে তো।

**শ্রীমানবেন্দ্র মুখার্জী:** ইলেকসনের পর মার্ডার হয়েছে এই সংক্রান্ত প্রশ্নে থ্রি প্লাশ থার্টিনাইন যেটা বলা হল তাতে আমা প্রশ্ন হচ্ছে, ওই এফ আই আর-এ কোন জাতীয় কংগ্রেস কর্মীর নাম পাওয়া গেছে?

**শ্রীজ্যোতি বসু:** এরকম প্রশ্ন করলে নাম বলা যায় না। পোস্ট ইলেকসন বলতে কি বোঝাতে চাচ্ছে? ইলেকসনের ৪ বছর পর কোন ঘটনা ঘটলে সেটাকেও পোস্ট ইলেকসন বলা হবে?

**Mr. Speaker :** The question hour is over. There is no Adjurnment Motion today.

## জিয়াগঞ্জে জলসরবরাহ

*৫২২। ( অনুমোদিত প্রশ্ন নং *২৪৯। ) শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় : স্বাস্থ্য ও পরিবারকল্যাণ ( পানীয় জলসরবরাহ ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার জিয়াগঞ্জ পৌরসভায় নলবাহী পরিশ্রুত জল সরবরাহের জন্য গত পাঁচ বৎসরে কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ; এবং

(খ) ঐ বাবত ১৯৮৭ সালের ৩১শে মার্চ মাস পর্যন্ত কত টাকা ব্যয় করা হইয়াছে ?

**Minister-in-charge for the Health and Family Welfare (Urban Water Supply) Deptt :**

(ক) (১) ২০০ মি. মি. ব্যাসযুক্ত নলকূপ—২টি সম্পূর্ণ হয়েছে।

(২) পাইপ লাইন এবং সংশ্লিষ্ট কাজ—৯৮% সম্পূর্ণ হয়েছে।

(৩) আর. সি. সি. উন্নত জলাধার ( এক লক্ষ গ্যালন ক্ষমতাযুক্ত )—৯৮% সম্পূর্ণ হয়েছে।

(৪) পাম্প হাউসের নির্মাণ—২টি সম্পূর্ণ হয়েছে।

(৫) পাম্প করা যন্ত্রাদি সংস্থাপন—১টি সংস্থাপিত হয়েছে এবং বিদ্যুৎ সংযোগ করা হয়েছে। ২য় টি প্রস্তুত এবং তা বিদ্যুৎ সংযোগের পরে সংস্থাপিত হবে।

(খ) ৫৬·০০ লক্ষ টাকার কাছাকাছি।

## মথুরাপুর ২ নং ব্লকের গ্রামীণ জলসরবরাহ প্রকল্প

*৫২৩। ( অনুমোদিত প্রশ্ন নং *২২৯১। ) শ্রীসত্যরঞ্জন বাপুলি : স্বাস্থ্য

ও পরিবারকল্যাণ ( পানীয় জলসরবরাহ ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মথুরাপুর ২নং ব্লকের রায়দীঘি গ্রাম পঞ্চায়েতে গ্রামীণ জলসরবরাহ প্রকল্পে কোন জলসরবরাহ ব্যবস্থা অনুমোদিত হয়েছে কি ; এবং

(খ) হয়ে থাকলে,

(১) ঐ প্রকল্পের জন্য মোট কত টাকা বরাদ্দ আছে,

(২) ঐ প্রকল্পের কাজ বর্তমানে কি অবস্থায় আছে,

(৩) কবে নাগাত ঐ প্রকল্পে বিদ্যুৎ সংযোগ করা সম্ভব হবে, এবং

(৪) কবে নাগাত ঐ প্রকল্পের সুযোগ জনসাধারণ পেতে পারেন ?

**Minister-in-charge for the Health and Family Welfare (Rural Water Supply Deptt :**

(ক) হ্যাঁ, হয়েছে।

(খ) —

(১) ৩৮.৬৯ লক্ষ টাকা

(২) ঐ প্রকল্পের কাজ শতকরা ৯৫ ভাগ সম্পন্ন হয়েছে।

(৩) এ বছর জুলাই-আগষ্ট নাগাদ বিদ্যুৎ সংযোজন হবে বলে বিদ্যুৎ দপ্তর থেকে জানা গেছে।

(৪) আশা করা যায় আগামী ডিসেম্বর মাস নাগাদ ঐ প্রকল্পের সুযোগ জনসাধারণ পেতে পারবেন।

## মুর্শিদাবাদ জেলার সাগরদীঘিতে তাপবিদ্যুৎ প্রকল্প

*৫২৪। ( অনুমোদিত প্রশ্ন নং *১৩৮২। ) **শ্রীআবুল হাসনাৎ খান :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহোদশ অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার সাগরদীঘিতে একটি তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, এই পরিকল্পনা রূপায়ণের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে ?

**Minister-in-Charge for the Power Deptt :**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য বিদ্যুৎ পর্ষদ আনুমানিক ২০৭৮ কোটি টাকার সংশোধিত সাগরদীঘি তাপ বিদ্যুৎ প্রকল্প প্রতিবেদনটি ( প্রথম পর্যায়ে ৫টি ২১০ মেঃ ওঃ শক্তি সম্পন্ন ইউনিট ও দ্বিতীয় পর্যায়ে ২টি ৫০০ মেঃ ওঃ শক্তি সম্পন্ন ইউনিট ) ২৬.১২.৮৫ তারিখে কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের কাছে পরীক্ষা, কারিগরী এবং অর্থনৈতিক অনুমোদনের জন্য পাঠিয়ে দিয়েছে। ঐ অনুমোদন এখনও পাওয়া যায়নি।

পশ্চিমবঙ্গ জল দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের এবং ভারত সরকারের অসামরিক বিমান চলাচল দপ্তরের অনুমোদন পাওয়া গেছে এবং তা ও কেন্দ্রীয় কর্তৃপক্ষের নিকট পাঠিয়ে দেওয়া হয়েছে। ভূমি সমীক্ষা এবং ভরিপের কাজ সমাপ্ত হয়েছে এবং সংশ্লিষ্ট রিপোর্টগুলিও কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের নিকট পাঠিয়ে দেওয়া হয়েছে।

### নন্দীগ্রাম ও রিয়াপাড়া ব্লকে পানীয় জলসরবরাহ

*৫২৫। ( অনুমোদিত প্রশ্ন নং *৩৬০। ) শ্রীশক্তিপ্রসাদ বল : স্বাস্থ্য ও পরিবারকল্যাণ ( পানীয় জলসরবরাহ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্রে নন্দীগ্রাম ও রিয়াপাড়া ব্লক কেন্দ্রে গ্রামীন জলসরবরাহ পরিকল্পনার মাধ্যমে পানীয়জল সরবরাহ করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাত উহা কার্যকরী হইবে বলিয়া আশা করা যায় ?

**Minister-in-Charge for the Health & Family Welfare (Urban Water Supply ) Deptt :**

(ক) ঐ অঞ্চলে কয়েকটি জলসরবরাহ প্রকল্প সরকারের বিবেচনাধীন আছে।

(খ) অনুমোদিত প্রকল্পগুলিতে অর্থ বরাদ্দ সরকারের বিবেচনাধীন রয়েছে, তবে চালু প্রকল্পগুলিকে সম্পূর্ণ করার বিষয়কে অগ্রাধিকার দেওয়া হয়েছে।

**Water Supply Schemes for Santali Anchal of Kalchini-Block**

*526. (Admitted question No. *1721.) **Shri KHUDIRAM PAHAN :** Will the Minister-in charge of the Health and Family Welfare (Water Supply and Sanitation) Department be pleased to state -

(a) what is the progress of water supply schemes in Santali Anchal of Kalchini Block in Jalpaiguri district up to April 1987 ; and

(b) the steps taken proposed to be taken to expedite the construction ?

**Minister-in-Charge for the Health & Family Welfare (Rural Water Supply) Deptt :**

(ক) জলপাইগুড়ি জেলার কালচিনি থানার সানতালি ও তৎসংলগ্ন মৌজা গুলিতে নলবাহী জল সরবরাহ প্রকল্প চালু করার সম্ভাব্যতা বর্তমানে সরকারের প্রাথমিক বিবেচনার স্তরে আছে।

(খ) বর্তমানে অবস্থায় প্রশ্নই ওঠে না।

**গ্রামীণ বৈদ্যুতীকরণ কর্মসূচীতে ছাতনা থানায় বৈদ্যুতীকরণ**

*৫২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৮। **শ্রীসুভাষ গোস্বামী :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭, মার্চ পর্যন্ত সময়ে গ্রামীণ বৈদ্যুতীকরণ কর্মসূচীতে ছাতনা ( বাঁকুড়া ) থানায় বিদ্যুতায়িত মৌজার সংখ্যা কত ;

(খ) সপ্তম পরিকল্পনায় উক্ত কর্মসূচীতে ঐ থানার কতগুলি নূতন মৌজায় বিদ্যুতীকরণের পরিকল্পনা আছে ; এবং

(গ) তন্মধ্যে বর্তমান আর্থিক বৎসরে লক্ষ্যমাত্রা কত ?

**Minister-in-charge for the Power Dept :**

ক) ৫৭টি

খ) ৪৯টি মৌজায়

গ) ৩০টি।

**Drinking Water for Asansol**

528. Admitted question No. 1765.) **Shri PRABUDDHA LAHA :** Will the Minister-in-charge of the Health and Family Welfare (Water Supply and Sanitation) Department be pleased to state -

(a) whether the implementation of the second and third phase of the comprehensive scheme for supply of drinking water to Asansol area is proceeding according to schedule ; and

(b) if not,

(i) the extent of delay,

(ii) the reasons therefor ;

iii) the consequent rise in the project cost ; and

(iv) the steps taken proposed to be taken to speed up implementation the said scheme ?

**Minister-in-charge for the Health Family welfare (Urban Water Supply) Dept :**

ক) মূল সিডিউল অনুযায়ী কাজ করা বর্তমানে হচ্ছে না। বর্তমানে একটি সংশোধিত সিডিউল অনুযায়ী কাজ চলছে এবং প্রকল্পটির বিভিন্ন পর্য্যায়ের কাজ মিলিতভাবে করা হচ্ছে।

খ) (১) সংশোধিত সিডিউল অনুযায়ী এই প্রকল্প ১৯৮৮-৮৯ সালে শেষ হওয়ার কথা।

(২) সিডিউল সংশোধন করার কারণগুলি হল নিম্নরূপ :

(১) জমি অধিগ্রহণে বিলম্ব

(২) জীবনবীমা নিগম থেকে ঋণ প্রাপ্তিতে বিলম্ব।

(৩) রেলওয়ে ক্রসিংয়ের অনুমতি পাওয়ায় বিলম্ব এবং

(৪) উৎসমূলে বিদ্যুৎ সংযোগ পাওয়ার সিদ্ধান্ত এখন পাওয়া গেছে। প্রকল্পটি ১৯৮০ সালে অনুমোদিত হয়। তখন প্রাককলন ছিল ৩৮৮. ৮৬৫ লক্ষ টাকা। সংশোধিত প্রকল্পটি অনুমোদিত হয় ১৯৮৫ সালে। উহার প্রাককলন ৭৮৭. ১৬৯ লক্ষ টাকা।

(৪) সংশোধিত সিডিউল অনুযায়ী কাজ যথাসময়ে কাজ শেষ করার জন্য সর্বতোভাবে চেষ্টা চালানো হচ্ছে।

## কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্র

৫২৯। ( অনুমোদিত প্রশ্ন নং ৮১২।) শ্রীপ্রবোধচন্দ্র সিংহ: বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের ৩নং ইউনিট নির্মাণ কার্য সম্পন্ন করার ক্ষেত্রে অসুবিধা দেখা দিয়েছে কি ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয় তাহলে (১) কি কি অসুবিধা দেখা দিয়েছে ও (২) উক্ত অসুবিধাগুলি দূরীকরণের ক্ষেত্রে কি কি ব্যবস্থা গৃহীত হয়েছে ?

**Minister-in-charge for the Power Dept :**

ক) হ্যাঁ।

খ) ১) এ, বি, এল, বম্বে হাইকোর্টে তাদের সংস্থাটি গোটানোর আবেদন করেছে এবং এর ফলে তারা কোলাঘাটের তৃতীয় ইউনিটের ( ১নং ইউনিট ) বয়লারের নির্মাণ কার্য্য বন্ধ রেখেছে। এই কারণে উক্ত ইউনিটের নির্মাণ কার্য্য সম্পন্ন করার ক্ষেত্রে অসুবিধা দেখা দিয়েছে।

২) পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ। পশ্চিমবঙ্গ পাপয়ার ডেভলপমেণ্ট কর্পোরেশন এর স্বার্থ রক্ষার জন্য মহামান্য কোলকাতা হাইকোর্টে আবেদনের মাধ্যমে উক্ত সংস্থার বন্দরে এবং তাদের কারখানায় রাখা স্টোরের মালপত্রাদি, জিনিস পত্রাদি এবং যন্ত্রপাতির ব্যাপারে রিসিভার নিয়োগ করা হয়েছে এ ছাড়া কেন্দ্রীয় সরকার এবং কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের কাছে এ, বি, এল এর সমস্যা সমাধানের ব্যাপারে যথাযথ উদ্যোগ নিতে অনুরোধ জানানো হয়েছে।

## তমলুক ১নং ব্লকের 'বিষ্ণুবাড়'-এ পানীয় জল সরবরাহ

৫৩০। ( অনুমোদিত প্রশ্ন নং ৩৮০ . ) শ্রীসুরজিৎশরণ বাগচী: স্বাস্থ্য ও পরিবারকল্যাণ ( পানীয় জল সরবরাহ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তমলুক মহকুমার তমলুক ১নং ব্লকের 'বিষ্ণুবাড়' পানীয় জল সরবরাহ প্রকল্পের জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, জল সরবরাহ প্রকল্পটির কাজ কবে থেকে শুরু হবে বলে আশা করা যায় ?

**Minister-in-charge for the Health & Family welfare (Rural water supply) Dept.**

(ক) হ্যাঁ। সম্প্রতি হয়েছে।

(খ) অর্থ বরাদ্দ হ'লে কাজ শুরু হবে।

## 'বক্রেশ্বর' বিদ্যুৎ প্রকল্প

৫৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১২৯৭।) **শ্রীধীরেন্দ্রনাথ সেন ও শ্রীশিবপ্রসাদ মালিক :** গত ১৩-৩-১৯৮৬ তারিখের প্রশ্ন নং ১১৪ (অনুমোদিত প্রশ্ন নং ৬৯।)-এর উত্তর উল্লেখ পূর্বক বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বীরভূম জেলার 'বক্রেশ্বর' বিদ্যুৎ প্রকল্প রূপায়ণের কাজ বর্তমানে কতদূর অগ্রসর হয়েছে এবং কবে নাগাত এই প্রকল্পের কাজ শুরু হওয়ার সম্ভাবনা ?

**Minister-in-Charge for the Power Deptt :**

৩×২১০ মেঃ ওঃ শক্তি সম্পন্ন বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পটি গত ১৯৮৫ সালের আগষ্ট মাসে কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের কারিগরী ও অর্থনৈতিক অনুমোদন লাভ করে এবং ১৮.১২.৮৬ তারিখে যোজনা পর্ষদের অনুমোদন লাভ করে। সপ্তম যোজনায় এই প্রকল্পের জন্য কোন ব্যয় বরাদ্দ নির্দ্দিষ্ট না থাকায় ভারত সরকারের পরামর্শ অনুযায়ী এই প্রকল্প রূপায়ণের জন্য বৈদেশিক সাহায্য নেওয়ার সিদ্ধান্ত হয়। এই বিষয়ে দুইটি বৈদেশিক সংস্থার কাছ থেকে প্রস্তাব পাওয়া গেছে এবং ভারত সরকারের বিবেচনাধীন রয়েছে। প্রকল্পটি কোন সংস্থার মাধ্যমে রূপায়িত হবে এ বিষয়ে ভারত সরকারের চূড়ান্ত সিদ্ধান্ত পাওয়ার পর প্রকল্পের কাজ শুরু হবে।

## বিকল নলকূপ সংস্কার

৫৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬১।) **শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (পানীয় জল সরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রামপুরহাট থানার কুশুম্বা, বড়শাল, সাহাপুর, কাষ্ঠগড়া গ্রাম পঞ্চায়েত এলাকার অধিকাংশ পানীয় জলের উৎস নলকূপগুলি বিকল হয়ে পড়ায় তীব্র জল সংকটের সৃষ্টি হয়েছে ;

(খ) সত্য হলে, ঐ বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ; এবং

(গ) কবে নাগাত ঐ ব্যবস্থাগুলি ফলপ্রসু হবে বলে আশা করা যায় ?

**Minister-in-charge for the Health & Family Welfare (Urban Water Supply) Dept.**

ক) ইহা সত্য নয়।

খ) ও গ) প্রশ্ন ওঠে না।

## বাসন্তী গ্রামীণ জলসরবরাহ প্রকল্প

৫৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১৪০।) **শ্রীসুভাষ নস্কর:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (পানীয় জলসরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দক্ষিণ চব্বিশপরগনা জেলায় বাসন্তী গ্রামীণ জল সরবরাহ প্রকল্পের কাজ সমাপ্ত হওয়া সত্ত্বেও অদ্যাবধি জল সরবরাহের ব্যবস্থা করা হয় নাই ; এবং

(খ) সত্য হলে উহার কারণ কি ?

**Minister-in-charge for the Health & Family Welfare (Rural water supply) Dept.**

ক) বাসন্তী গ্রামীন জলসরবরাহ প্রকল্পের ও কাজ দু'ভাগে বিভক্ত। জোন-১

খ) এর কাজ শতকরা ১৫ ভাগ এবং জোন-২ এর কাজ শতকরা ৮০ ভাগ সম্পূর্ণ হইয়াছে।

## খানাকুল থানায় গ্রামীণ বৈদ্যুতীকরণ

৫৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১৯।) শ্রীশচীন্দ্রনাথ হাজরা: বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলী জেলার খানাকুল থানায় বিদ্যুতায়িত মৌজার সংখ্যা কত;

(খ) উক্ত থানার অবশিষ্ট মৌজাগুলিতে বিদ্যুতায়নের জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে; এবং

(গ) কবে নাগাদ ঐ কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**Minister-in charge for the Power Deptt.**

ক) হুগলী জেলার খানাকুল থানায় মার্চ ১৯৮৭ পর্যন্ত বিদ্যুতায়িত মৌজার সংখ্যা ১৩৩টি।

খ) এই বৎসরে বিদ্যুৎ বিহীন মৌজাগুলিকে নিয়ে একটি পরিকল্পনা তৈরী করা হবে।

গ) ঐ কাজ ১৯৮৯-৯০ সাল নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

## গোসাবায় গভীর নলকূপ স্থাপন

৫৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭৬।) শ্রীগণেশচন্দ্র মণ্ডল: স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (পানীয় জলসরবরাহ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, উত্তর ২৪-পরগণা জেলার গোসাবা থানার রাধানগর ও সাতজেলিয়া মৌজায় পানীয় জল সরবরাহের জন্য গভীর নলকূপ স্থাপনের পরিকল্পনা নেওয়া হয়েছে;

(খ) সত্য হলে, কবে নাগাত ঐ কাজ শেষ হবে বলে আশা করা যায়;

(গ) ঐ বাবত কত টাকা বরাদ্দ করা হয়েছে;

(ঘ) বর্তমানে ঐ কাজে কতদূর অগ্রগতি হয়েছে; এবং

(ঙ) ঐ থানার অন্য কোন্ স্থানে গভীর নলকূপ বসানোর কোন পরিকল্পনা আছে কি?

Minister-in-charge for the Health & Family welfare (Rural water Supply) Deptt.

ক) হ্যাঁ।

খ) ইং ১৯৮৯-৯০ সাল নাগাদ শেষ হবে বলে আশা করা যায়।

গ) ৮ ৮০ লক্ষ টাকা।

ঘ) শতকরা ২৫ ভাগ শেষ হয়েছে।

ঙ) হ্যাঁ দ্রুত গ্রামীন জল সরবরাহ পরিকল্পনার অধীনে গোসাবা জল সরবরাহ পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

## রামনগর ২নং ব্লকে পানীয় জলসরবরাহ

৫৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫২।) শ্রীসুধীর গিরি: স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (পানীয় জলসরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—,

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার রামনগর ২নং ব্লকে পানীয় জল সরবরাহের জন্য নির্মিত প্রকল্পটি অদ্যাবধি চালু হয় নি ;

(খ) সত্য হলে, ইহার কারণ কি ; এবং

(গ) উক্ত প্রকল্পটি চালু করার জন্য সরকার কি কি উদ্যোগ গ্রহণ করেছেন ?

Minister-in-charge for the Health & Family welfare (Urban Water Supply) Deptt.

ক) প্রকল্পটি আংশিকভাবে চালু হয়েছে।

খ) ও গ) প্রকল্পটি পুরোপুরি চালু করার ব্যাপারে ও অসুবিধা হল এই যে ঐ স্থানের মাটি উচ্চ জলাধার নির্মাণ করার পক্ষে দুর্বল। সিদ্ধান্ত হয়েছে যে টিউবওয়েল থেকে ডিস্ট্রিবিউশান মেইনস পর্যন্ত সরাসরি জল সরবরাহের ব্যবস্থা গৃহীত হবে এবং উচ্চ জলাধারের প্রয়োজন হবে না।

লৌহ দূরীকরণ প্ল্যান্টটিও তৈরী করার ব্যবস্থা করা হবে। বিদ্যুৎ সংযোগের জন্য প্রয়োজনীয় অর্থ জমা দেওয়া হয়েছে।

## পুরুলিয়া জেলায় জলবিদ্যুৎ প্রকল্প

৫৪০। ( অনুমোদিত প্রশ্ন নং ১২৩৩। ) **শ্রীনটবর বাগদী** এবং **শ্রীগোবিন্দ বাউরী :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পুরুলিয়া জেলায় কোন জলবিদ্যুতের প্রকল্প স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি ?

**Minister-in-charge for the Power Deptt.**

পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড়ে প্রায় ৯০০ মে,ও, শক্তি সম্পন্ন পাম্প স্টোরেজ স্কিম নামে একটি বিশেষ ধরণের জল বিদ্যুৎ প্রকল্প স্থাপনের প্রস্তাব রাজ্য সরকারে বিবেচনাধীন রয়েছে।

## মহিষাদল ২নং ব্লকে জলসরবরাহ

৫৪২। ( অনুমোদিত প্রশ্ন নং ২২১১। **শ্রীসূর্য চক্রবর্তী :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ ( পানীয় জলসরবরাহ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার মহিষাদল ২নং ব্লকের গোপালপুর ও রাজারামপুর জলসরবরাহ প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(খ) মহিষাদল শহরে অনুরূপ কোন প্রকল্প নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**Minister-in-charge for the Health & Family welfare ( Rural water supply ) Deptt.**

ক) এখনই বলা সম্ভব নয়।

খ) আছে।

## তেহট্ট ২নং ব্লকে পানীয় জলসরবরাহ

৫৪৩। ( অনুমোদিত প্রশ্ন নং ২২৯৬। ) **শ্রীমাধবেন্দু মোহান্ত :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ ( পানীয় জল সরবরাহ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার তেহট্ট ২নং ব্লকে পলাশীপাড়ায় নলবাহিত পানীয় জল-প্রকল্পটি বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(খ) কবে নাগাত ঐ প্রকল্পের কাজ সমাপ্ত হবে বলে আশা করা যায় ?

**Minister-in-charge for the Health & Family Welfare (Rural Water Supply) Deptt.**

ক) পলাশীপাড়া নলবাহিত পানীয় জল সরবরাহ প্রকল্পের কাজ চলছে।

খ) বর্তমানে আর্থিক বছরে প্রকল্পের কাজ শেষ হ'বে বলে আশা করা যায়।

**Unstarted Questions to which answers were laid on the table**

## বিদ্যুৎ সরবরাহের জন্য খুঁটি পোতা হয়েছে এমন মৌজার সংখ্যা

৪৬। ( অনুমোদিত প্রশ্ন নং ৯।) **শ্রীসুভাষ গোস্বামী :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে গ্রামীণ বৈদ্যুতীকরণ কর্মসূচীতে বিদ্যুৎ সরবরাহের জন্য পোল বা খুঁটি পোতা হয়েছে, কিন্তু বিদ্যুৎ সরবরাহ করা হয় নি, ঐরূপ মৌজার সংখ্যা কত ; এবং

(খ) ঐরূপ মৌজায় বিদ্যুৎ সরবরাহের বিষয়ে সরকারের কি পরিকল্পনা আছে ?

**বিদ্যুৎবিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) মার্চ ১৯৮৭ পর্যন্ত এরূপ মৌজার সংখ্যা ২৭৫।

(খ) এই বৎসরের মধ্যে এ সকল মৌজায় বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব হবে বলে আশা করা যায়।

## বৈদ্যুতিক তার চুরির পরিমাণ

৪৭। ( অনুমোদিত প্রশ্ন নং ১৫ ) **শ্রীবিভূতিভূষণ দে :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৬ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত সময়ে পশ্চিম-বঙ্গের বিভিন্ন জেলায় কত পরিমাণ বৈদ্যুতিক তার চুরি হয়েছে ;

(খ) ঐ তারের আনুমানিক মূল্য কত ; এবং

(গ) উক্ত ঘটনাগুলিতে—

(১) কতগুলি ডায়েরী করা হয়েছে, এবং

(২) কতজনকে গ্রেপ্তার করা সম্ভব হয়েছে ?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) ১৯৮৬ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত বৈদ্যুতিক তার চুরির মোট পরিমাণ—৯,২৭,৩১২ মিটার।

(খ) ঐ তারের আনুমানিক মূল্য ৪২,০৯,৩৯৭ টাকা।

(গ) (১) মোট ৬৯৯টি ডায়েরী করা হয়েছে।

(২) সঠিক তথ্য পুলিসের কাছ থেকে পাওয়া যায় নি।

**Allocation of funds and foodgrains for RLEGP**

48. (Admitted question No. 184.) **Shri SULTAN AHMED :** Will the Minister-in-charge of the Panchayat and Community Development Department be pleased to state—

(a) whether the Central Government has made allocation of funds and food-grains for Rural/Landless Employment Guarantee Programmes (RLEGP) in West Bengal during the last three years ; and

(b) if so,

(i) the basic objectives of Central Assistance for RLEGP ;

(ii) the details of allocation of such funds and its actual utilisation on RLEGP in West Bengal during the period mentioned above ; and

(iii) the targets and actual achievements in physical terms ?

**Minister-in-charge of the Panchayat and Community Development Department :** (a) Yes.

(b) (i) Increasing and expanding employment opportunities for rural landless with a view to providing gurarantee of employment to at least one member of every landless labour household up to 100 days in a year.

Creating durable assets for strengthening rural infrastructure which will lead to rapid growth of rural economy.

(ii)

| Year | Allocation by Govt. of India | | Actual release by Govt. of India | | Actual utilisation by State Govt. | |
|---|---|---|---|---|---|---|
| | Cash funds (Rs. in lakhs) | Food-grains (in metric tons) | Cash funds (Rs. in lakhs) | Food-grains (in metric tons) | Cash funds (Rs. in lakhs) | Food-grains (in metric tons) |
| 1984-85 | .. 3076·60 | 32,080 | 1538·30 | 32,080 | 944·97 | 4,244 |
| 1985-86 | .. 3870·60 | 51,529 | 3474·18 | 51,529 | 2133·43 | 7,912 |
| 1986-87 | .. 3737·00 | 75,650 | 3388·11 | 62,377 | 4637·06 | 45,659 |

(iii)

Employment Generation (in lakh mandays)

| Year | Target | Achievement |
|---|---|---|
| 1984-85 | 301·02 | 72·84 |
| 1985-86 | 127·29 | 107·77 |
| 1986-87 | 160·00 | 219·74 |

## পশ্চিমবঙ্গে পুলিশের লাঠি ও গুলি-চালনার ঘটনা

*৪৯। ( অনুমোদিত প্রশ্ন নং *২৩৪। ) শ্রীদেবপ্রসাদ সরকার: স্বরাষ্ট্র ( পুলিস ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন মাস থেকে ১৯৮৭ সালের ৩১শে মার্চ পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গে পুলিস কর্তৃক জনতার উপর (১) লাঠি চার্জ, (২) কাঁদানে গ্যাস, ও (৩) গুলিচালনার কতগুলি ঘটনা ঘটেছে; এবং

(খ) উক্ত ঘটনাগুলিতে আহত ও নিহতের সংখ্যা কত?

স্বরাষ্ট্র ( পুলিস ) বিভাগের মন্ত্রীমহাশয়: (ক) (১) ২৭২ বার, (২) ২৬৫ বার, (৩) ৯৮৬ বার।

(খ) আহত ৬৪০ জন এবং নিহত ২২৬ জন।

**Funds for improvement of slums**

50. (Admitted question No. 248.) **Shri DEOKI NANDAN PODDAR :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) whether the Central Government has provided funds for improving the environment of slums in West Bengal during 1980-85 and 1985-87 ; and

(b) if so ;

(i) the details of allocation of funds and actual utilisation of such funds during the period mentioned above, and

(ii) the targets and actual achievements in physical terms under the slum improvement programme in West Bengal during the period mentioned above ?

**Minister-in-charge of the Local Government and Urban Development Department :** (a) No.

(b) (i) (ii) Do not arise.

**স্বরূপনগর ব্লকে "স্ব-নিযুক্তি প্রকল্প"**

৫১। (অনুমোদিত প্রশ্ন নং ৩১৩।) **শ্রীআনিসুর বিশ্বাস :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮২ সন হইতে এ পর্যন্ত উত্তর ২৪-পরগনা জেলায় স্বরূপনগর ব্লকে "স্ব-নিযুক্তি প্রকল্পে" কতজন যুবক দরখাস্ত করিয়াছেন (বছরওয়ারী হিসাব) ; এবং

(খ) উক্ত সময়ে—

(১) কতজন যুবকের আবেদন মঞ্জুর হইয়াছে (বছরওয়ারী হিসাব), ও

(২) কতজন যুবক ব্যাঙ্ক লোন পাইয়াছেন (বছরওয়ারী হিসাব) ?

কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় :

(ক) ১৯৮৩-৮৪ ......

১৯৮৪-৮৫ ... ১০২ জন

১৯৮৫-৮৬ ... ১১৫ জন

১৯৮৬-৮৭ ... ১৫৭ জন

প্রসঙ্গক্রমে বলা যেতে পারে যে, প্রকল্পটি ১৯৮৩-৮৪ সন থেকে চালু হয়েছে।

(খ) (১) ১৯৮৩-৮৪ ......

১৯৮৪-৮৫ ... ৪২ জন

১৯৮৫-৮৬ ... ৩৩ জন

১৯৮৬-৮৭ ... ২৮ জন

(২) বিস্তারিত তথ্যাদি বিভিন্ন আর্থিক প্রতিষ্ঠানের কাছ থেকে সংগ্রহ করা হচ্ছে।

**Increase of thermal efficiency**

52. (Admitted question No. 323.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) whether steps have been taken to increase the thermal efficiency of the various thermal power stations of West Bengal State Electricity Board during the last five years ; and

(b) if so—

(i) the details thereof :

(ii) the variation in the thermal efficiency of these power stations during the period mentioned above ; and

(iii) the reasons for low thermal efficiency, if any

**Minister-in-charge of the Power Department :** (a) Yes.

(b) (i) An extensive renovation and modernisation programme has been taken up in respect of Bandel (four old units) and Santaldih (four units the areas of work include the following :—

**At Bandel Thermal Power Station :** Modification in mill classifier, replacement of pulverized fuel pipes, modification of Super heater and economizer tubes, replacement/repair of governor valves, replacement of high pressure heater No. 1, sliprings of generators, exciter gearbox, boiler feed pump internals, condenser pumps, boiler feed regulating valves, augmentation of control and instrumentation system, installation of oil less compressors, augmentation of chlorination system, strengthening of coal handling plant structures, replacement of rotor of coal crusher, renovation of marshalling yard, replacement of existing electostatic precipitators, augmentation of ash disposal system, augmentation of air-conditioning system, replacement of paging and inter-communication system, etc.

**At Santaldih Thermal Power Station :** Replacement of air register and burner part, PF pipes and bend replacement, installation of seal air fans, replacement of millgear boxes, repair of ash water pumps, replacement of generator hydrozen seals, governing valves, etc., improvement in control and instrumentation, replacement of H. P. valves including B. F. R., improvement of H. T. motor insulation, modification of in take pumps ; renovation of cooling towers, renovation of CHP, installation of 4th D. M. chain, provision of P. R. D. S. station, improvement in Railway marshalling, provision of additional raw water ponds, installation of 3rd clarifloculator, augmentation of air-conditioning, improvement in intercom system, renovation of ash evacuation system, installation and rehabilitation of electostatic precipitators, etc.

(ii) The thermal efficiency of the Bandel units remains between 30-32 percent., whereas that of Santaldih Units varies between 26 to 30 percent. These are only approximate figures, assessed through calculations.

However the production of the plant is judged by the plant load factor. Yearwise actual figures as obtained are given below ;

| Plant | 82-83 | 83-84 | 84-85 | 85-86 | 86-87 |
|---|---|---|---|---|---|
| Bandel | 57·5 | 44·8 | 48·4 | 51·2 | 55·3 |
| Santaldih | 30·4 | 27·4 | 24·7 | 28·5 | 26·9 |

(iii) The reasons are mainly as follows :—

1. **Santaldih**—The 120 mw Turbo-generator and auxiliaries and boilers were the first generation equipment of BHEL and ABL and the engineering was also the first one by DCPL. With almost all indigenous equipment, the station had generic design/technical deficiencies, which are being tackled through renovation work as far as practicable.

2. **Bandel 80 mw units**—The design of the unit is economical one and each boiler is provided with three pulverizers without any spare. The object was to sustain the load with oil in case of outage of any pulverizer. Prior to 1973, it was possible to take some load on oil but now with the steep hike of oil price, there is no longer possible which contribute to lower generation—hence p.l.f.

The Bandel old unit boilers were designed in 1960 for good quality coal. Due to sharp drop in the quality of coal the tube leakage increased and the capacity had been restricted by a committee of experts.

The plant load factor recorded by 210 mw Bandel unit No. 5 in 1986-87 (which has a spare mill and is designed to burn inferior quality coal) is 70·1 percent. much above the National Standard.

3. **System**—The readio of hudro-thermal mix being 2·9 per cent. there is no peaking capability and the thermal units have to run at partial load during night lean hours. Had there been more hydel station, these would have taken the variation of load and the thermal units could have been operated at near full capacity to achieve higher efficiency and plant load factor.

**Clearaence for addition of power**

53. (Admitted question No. 324.) **Shri Amar Banerjee :** Will the Minister-in-charge of Power Department be pleased to state—

(a) whether clearance was given by the Planning Commission for addition to one thousand and one hundred ten MW of power in West Bengal during the Sixth Plan period ; and

(b) if so,

(i) the details thereof,

(ii) the annual plan project and actual achievement during the period ; and

(iii) the reasons for delay, if any in the execution of the project ?

**Minister-in-charge of the Power Departement :** (a) The Planning Commission gave clearance of addition of 1018'40 MW of power in West Bengal during the Sixth Plan period.

(b) (i) and (ii)

| | Name of the Project | Target | Achievement |
|---|---|---|---|
| (a) | Santaldih (4th Unit) .. | 120 MW | 120 MW |
| (b) | B.T.P.S. (5th Unit) .. .. | 210 MW | 210 MW |
| (c) | K.T.P.S. (Stage I) .. .. | 630 MW | 210 MW |
| (d) | Jaldhaka H.E. Project (Stage II) .. | 8 MW | 8 MW |
| (e) | Rammam H.E. Project (Stage II) .. | 50 MW | Nil |
| (f) | Augmentation of Kurseong (Stage II) | 0'04 MW | 0'40 MW |
| | | 1018'40 MW | 548'40 MW |

(iii) (A) **Kolaghat Thermal Power Project.**—Two units of 210 MW each at KTPP could not be commissioned during the Sixth Plan period due to the following reasons :—

(a) some boiler components were damaged/missing due to devastating floods of 1978. Assessment of damage caused and freash procurement of these damaged materials took considerable time,

(b) constraint of fund during the initial years, and

(c) Dealy in acquisition of land (because of lengthy procedure), persistent opposition by local people in developing the acquired land, unsatisfactory progress of work by some contractors due to labour trouble in their own organisations and also labour trouble at the site.

(B) **Rammam Hydro Electric Project.**—Delay for starting the preliminery work at site and for collecting necessary data and building up infrastructure

was due to remoteness of the area and unfavourable terrain, extreme climate and other unforeseen conditions in hilly areas. Further, since the entire design work is being done by the Central Water Commission, New Delhi, there has been some initial difficulties in obtaining drawing, specification etc. in time. Non-availability and/or restriction in movement of wagons, irregular filow of fund, shortage of structural materials and explosives and delay in finalisation of tenders and placement of orders necessitated reviewing of the earlier schedule of completion of this project.

**Incorporation/registration of new Joint Stock Companies**

54. (Admitted question No. 344.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the State Govrnment has any information about incorporation/registration of new Joint Stock Companies in West Bangal during 1983, 1984, 1985 and 1986 ; and

(b) if so,

(i) the number of such Companies, and

(ii) the amount of authorised capital of these Companies ?

**Minister-in-charge of the Commerce and Industries Department :** (a) Yes.

(b) (i) and (ii) Number of companies registered in the aforesaid years, etc., are as follows :

| Year | Number | Amount of Authorised Capital (Rs. in lakhs) |
|---|---|---|
| 1983 | 1419 | 21,499 |
| 1984 | 1293 | 29,954 |
| 1985 | 1586 | 22,232 |
| 1986 | 1750 | 38,532 |

**বৈদ্যুতিকরণ না হওয়া গভীর নলকূপের সংখ্যা**

৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯০।) **শ্রীকামাখ্যানন্দন দাস মহাপাত্র :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিম বাংলায় কতগুলি গভীর নলকূপে ( ডিপ টিউবওয়েল ) এ পর্যন্ত বিদ্যুৎ সংযোগ করা হয় নি ( জেলাওয়ারী হিসাব ) ; এবং

(খ) কবে নাগাত ঐ সকল নলকূপে বৈদ্যুতীকরণ করা হবে বলে আশা করা যায় ?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) পশ্চিম বাংলায় এ পর্যন্ত ২৮০টি গভীর নলকূপে ( ডিপ টিউবওয়েল ) বিদ্যুৎ সংযোগ হয়নি। অনেক ক্ষেত্রেই এই ডিপ টিউবওয়েলগুলিতে বিদ্যুৎ সংযোগ দেওয়ার মতো প্রয়োজনীয় কাজকর্ম সংশ্লিষ্ট দপ্তর শেষ করতে পারে নি।

জেলাওয়ারী হিসাব নীচে দেওয়া হোল :

| | | |
|---|---|---|
| হুগলী | — | ১৭ |
| বর্ধমান | — | ৩৪ |
| বীরভূম | — | ৬ |
| হাওড়া | — | ৬ |
| চব্বিশ পরগণা | — | ১৩ |
| মেদিনীপুর | — | ৪৫ |
| বাঁকুড়া | — | ৫ |
| নদীয়া | — | ৫ |
| মুর্শিদাবাদ | — | ২৩ |
| পশ্চিম দিনাজপুর | — | ৭৬ |
| মালদা | — | ১৮ |
| কুচবিহার | — | ৫ |
| জলপাইগুড়ি | — | ২৭ |
| | | ২৮০ |

(খ) মার্চ, ১৯৮৮-র মধ্যে ঐসকল নলকূপে বৈদ্যুতীকরণ করা হবে বলে আশা করা যায়।

## পানীয় জল দূষণে আন্ত্রিক রোগ

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪১।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান:** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পানীয় জল দূষণের ফলে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় সম্প্রতি আন্ত্রিক রোগের প্রকোপ বৃদ্ধি পাইয়াছে ;

(খ) সত্য হইলে, উক্ত রোগে কতজন মৃত্যুবরণ করিয়াছেন বলিয়া সরকারের নিকট সংবাদ আছে ; এবং

(গ) সরকার আন্ত্রিক রোগ দমনের জন্য কি কি ব্যবস্থা করিয়াছেন ?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) না, তবে গ্রীষ্মকালে প্রতি বৎসরই এই রোগের প্রকোপ বৃদ্ধি পায়।

(খ) গত তিন মাসে এই রোগে ৭৩২৯ জন আক্রান্ত হয়েছেন এবং তাহাদের মধ্যে এ পর্যন্ত ৮৭ জন মারা গেছেন।

(গ) এই রোগ দমনের জন্য নিম্নলিখিত ব্যবস্থাদি গ্রহণ করা হয়:—

(১) স্বাস্থ্য কর্মীরা এই রোগ মোকাবিলার জন্য বাড়ি বাড়ি রোগীর খোঁজখবর নেন ও নিকটবর্তী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে/হাসপাতালে পাঠানোর ব্যবস্থা করেন বা রোগীকে আলাদা রাখার পরামর্শ দেন।

(২) রোগীর ব্যবহার্য জিনিসপত্র, পানীয় জলের উৎস ইত্যাদি ব্লিচিং পাউডার দ্বারা জীবাণুমুক্ত করা হয়। তাছাড়া নিকটবর্তী পুকুর, নলকূপ ইত্যাদির জলও জীবাণুমুক্ত করা হয়।

(৩) হ্যালোজেন বড়ি, সালফাগোয়াডিন, মেট্রোনিডাজল বড়ি বিতরণ করা হয়।

(৪) জল স্বল্পতার জন্য রোগীর যাতে মৃত্যু না হয় তার জন্য ও আর এস বিলি করা হয়।

(৫) প্রচার মাধ্যমে পরিষ্কার পরিচ্ছন্নতার জন্য স্বাস্থ্য ও হেল্‌থ এডুকেশন সম্পর্কে বিভিন্ন রকম পোষ্টার, বিবৃতি দেওয়া হয়।

## সরকারী আনুকূল্যে পুস্তক প্রকাশন

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭৬।) **শ্রীআবুল হাসানাৎ খান্:** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত ১৯৮৬-৮৭ আর্থিক বছরে কিছু লেখকের পুস্তক সরকারী আর্থিক আনুকূল্যে প্রকাশিত হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, সেই সমস্ত লেখক ও তাঁদের পুস্তকগুলির নাম কি ?

তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রীমহাশয় : (ক) ও (খ) হ্যাঁ, তালিকা নিচে দেওয়া হল—

১৯৮৬-৮৭

| | বইয়ের নাম | লেখকের নাম | মূল্য টাকা |
|---|---|---|---|
| (১) | কেমন করে হলো | অসীম দাস | ১০.০০ |
| (২) | যুগনাট্যকার শচীন্দ্রনাথ সেনগুপ্ত | ডাঃ অজিত মণ্ডল | ২৭.০০ |
| (৩) | ছড়া ছবির মেলা | অভিযান বন্দোপাধ্যায় | ৬.০০ |
| (৪) | মেঘের মিছিল | অরুণ ঘোষ | ৭.০০ |
| (৫) | শরৎচন্দ্র (৩য় খণ্ড) (প্র) | গোপালচন্দ্র রায় | ৫০.০০ |
| (৬) | শাপভ্রষ্ট (গ) | সুরঞ্জন বিশ্বাস | ১০.০০ |
| (৭) | নয়নপুরের পদ্মা ও চারটি একাঙ্ক (না) | শিব শর্মা | ১২.০০ |
| (৮) | পাড়ি ও অন্যান্য একাঙ্ক | নিখিলরঞ্জন দাস | ১০.০০ |
| (৯) | প্রসঙ্গ গণনাট্য (প্র) | শক্তিপদ বন্দোপাধ্যায় | ১৫.০০ |
| (১০) | ক্ষুধার কড়চা (না) | শ্রীকৃষ্ণপ্রসাদ মণ্ডল | ১২.০০ |
| (১১) | কার্ডিগানে কুসুম প্রস্তাব | কৃষ্ণা বসু | ৬.০০ |
| (১২) | এলকি ভেলকি (ক) | দীপঙ্কর চক্রবর্তী | ৪.০০ |
| (১৩) | রাজসভার কবি ও কাব্য | দেবনাথ বন্দ্যোপাধ্যায় | ২৪.০০ |
| (১৪) | বাংলা উপন্যাস প্রসঙ্গ আঞ্চলিকতা (প্র) | ডাঃ মহিতোষ বিশ্বাস | ১৮.০০ |
| (১৫) | রবীন্দ্রনাথ ও মানবাধিকার | সন্তোষ কুমার মুখোপাধ্যায় | ৩৫.০০ |
| (১৬) | আলোর ঠিকানা (গ) | মনোজকান্তি ঘোষ | ৮.০০ |
| (১৭) | কোরিয়া ও জাপানের প্রাচীন সাহিত্য ও ভারতীয় সংস্কৃতি | হিমাংশুভূষণ সরকার | ১২.০০ |
| (১৮) | মেলায় মেলায় আমার দেশ | ভবেশ দত্ত | ৩২.০০ |
| (১৯) | সংগ্রাম (না) | রাখালরাজ মণ্ডল | ১৫.০০ |

| | | | | |
|---|---|---|---|---|
| (২০) | সাহিত্য ও সংস্কৃতির প্রথাবিরোধী ভাবনা | বৈরাগ্য চক্রবর্তী | ... | ১৮.০০ |
| (২১) | স্বদীয় ব্যক্তি .. | সন্দীপ দে ... | ... | ১০.০০ |
| (২২) | রবীন্দ্র উপন্যাসের পাশ্চাত্য অভি-ঘাত | শিবাজী রায় ... | ... | ১৫.০০ |
| (২৩) | নেপথ্যে (না) ... | দীননাথ সেন ... | .. | ৬.০০ |
| (২৪) | অর্জুনের চোখ (ক) ... | মোহিনীমোহন গঙ্গোপাধ্যায় | ... | ৫.০০ |
| (২৫) | বিদ্যাসাগরের নির্বাচিত পত্রাবলী | সন্তোষকুমার অধিকারী | ... | ১২.০০ |
| (২৬) | শব্দ মালঞ্চ হতে (ক) ... | দীপক মজুমদার | ... | ৫.০০ |
| (২৭) | শেষ সাক্ষী ... | কামাখ্যা ভট্টাচার্য্য | ... | ১৫.০০ |
| (২৮) | মহাভারতের পরে ... | শ্যামল দত্ত চৌধুরী | ... | ১২. ০ |
| (২৯) | কালিদহের গল্প ... | নির্মাল্য বর্মন | ... | ১১.০০ |
| (৩০) | ট্রাজেডি ও রবীন্দ্র মানস ... | ডাঃ শান্তিকুমার দাসগুপ্ত | ... | ৮.০০ |
| (৩১) | সূর্যসেনের সোনালী স্বপ্ন ... | রূপময় পাল ... | ... | ৩২.০০ |
| (৩২) | উপন্যাস সমীক্ষা বাংলা উপন্যাস ও ঔপন্যাসিক | কমল কুমার সান্যাল | ... | ১৮.০০ |
| (৩:) | জন্মসূত্রে দলভুক্ত আছি ... | ঈশ্বর দত্ত ... | ... | ৫.৫০ |
| (৩৪) | মহামানব দেশবন্ধুর সমগ্র জীবন | রবীন্দ্রনাথ সেন | ... | ১২.০০ |
| (৩৫) | আনন্দিত অন্ধকার ... | সতীন্দ্রনাথ মিত্র ... | ... | ৮.০০ |
| (৩৬) | লুপ্ত নগর হারানো দেশ ... | অনিলবরণ ঘোষ | ... | ১০.০০ |
| (৩৭) | বাংলার লোকগীত কথা ... | চিত্তরঞ্জন দে ... | ... | ২৫.০০ |
| (৩৮) | ভাইন (নাটক) ... | প্রজ্ঞানন্দ বন্দ্যোপাধ্যায় | ... | ৯.০০ |
| (৩৯) | এই আকাশের তলে ... | নারায়ণ সাহা ... | ... | .০০ |
| (৪০) | প্রেমের জন্যই ... | শচীন সরকার ... | ... | ৬.০০ |
| (৪১) | একাঙ্ক বিচিত্রা .. | দিগিন্দ্রচন্দ্র বন্দ্যোপাধ্যায় | ... | ২৫.০০ |
| (৪২) | মার্কসীয় দৃষ্টিতে লোকসংস্কৃতি | সত্যেন্দ্র নারায়ণ মজুমদার | ... | ১২ ০০ |
| (৪৩) | মন্মথ রায় নাট্য গ্রন্থাবলী (৫ম খণ্ড) | মন্মথ রায় ... | ... | ৪০.০০ |
| (৪৪) | সূর্য্য তপস্যা ... | শ্রীমতী বেবা ঘোষ | ... | ৮.০০ |
| (৪৫) | মিছিলের গান ... | প্রান্তর সেন ... | ... | ৫.০০ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| (৪৬) | ভালবাসার জন্ত বসন্ত | ... | সুদীপ্ত বন্দ্যোপাধ্যায় | ... | ৭.০০ |
| (৪৭) | হিং টিং ছট | ... | অনিল ত্রিবেদী | ... | ৪.০০ |
| (৪৮) | ইবসেন ও বাংলা নাটক | ... | ডঃ নরেশচন্দ্র খা | ... | ২৫.০০ |
| (৪৯) | পিপিড্যাং চিপিড্যাং | ... | প্রীতিভূষণ চাকী ... | ... | ৫.০০ |
| (৫০) | ছড়ার লড়াই | ... | নিমাই মান্না ... | ... | ১০.০০ |
| (৫১) | ব্যক্তি ভাষা সাহিত্য | ... | বিজয় কুমার দত্ত ... | ... | ১০.০০ |
| (৫২) | নেপথ্য চরিত্র | ... | সৌমেন সেন ... | ... | ১২.০০ |
| (৫৩) | সময়ের ক্যানভাসে | ... | সন্দীপ সেন ... | ... | ৬.০০ |
| (৫৪) | শুধু শব্দের জন্ত | ... | মৃণালকান্তি ঘোষ .. | | ৭.০০ |
| (৫৫) | মনের জানালা | ... | অমিত চক্রবর্তী ... | ... | ২.০০ |
| (৫৬) | উত্তরবঙ্গের গাজন | ... | | | |
| (৫৭) | ছন্দবন্ধ জয়পরাজয় | ... | নিরঞ্জন গোস্বামী ও সন্দীপন ভট্টাচার্য | | ৪.০০ |

**Registered share-croppers**

58. (Admitted question No. 496.) **Shri Saugata Roy**: Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—

(a) the number of registered share-croppers during 1977-82 and 1982-87 ; and

(b) the number of share-croppers rehabilitated during this period ?

**Minister-in-charge of the Land and Land Reforms Department**: (a) The number is as follows :—

1977-82............ 8,81,400

1983-87 . ............1,58,962

(b) The question is not very clear. Bargadars have been legally rehabilitated since their names were recorded in the statutory records. For financial rehabilitation, a scheme for institutional finance, such as loans advanced by banks to bargadars, has been implemented since 1979. Besides, priority is being given to bargadars in the matter of selection of beneficiaries for various rural development schemes such as I.R.D.P., etc.

**Proposal to include the Sewage-fed fisheries**

59. (Admitted question No. 579.) **Shri Ambica Banerjee:** Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state—

(a) whether there is any proposal to include the sewage-fed fisheries of East Calcutta in the Ganga Action Plan; and

(b) if so,

(i) the details thereof, and

(ii) the steps taken/proposed to be taken?

**Minister-in-charge of the Fisheries Department:** (a) No.

(b) (i) and (ii) Do not arise.

**উত্তরবঙ্গে সমবায় প্রশিক্ষণ কেন্দ্র**

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৯।) **শ্রীবিমলকান্তি বসু:** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তরবঙ্গের কোন্ কোন্ জেলায় সমবায় প্রশিক্ষণ কেন্দ্র রহিয়াছে;

(খ) উক্ত প্রশিক্ষণের সময়সীমা কত?

(গ) উত্তরবঙ্গের অন্য কোন জেলায় নূতন এই জাতীয় প্রশিক্ষণ কেন্দ্র খুলিবার কোন প্রস্তাব সরকারের আছে কিনা; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ঐ স্থানটি কোথায় নির্ধারিত হইয়াছে কি?

**সমবায় বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) জলপাইগুড়ি ও দার্জিলিং জেলায়।

(খ) নিম্ন বুনিয়াদি প্রশিক্ষণসূচীর (জুনিয়র বেসিক কোর্স) ২৪ সপ্তাহ এবং নেতৃত্ব বিকাশ প্রশিক্ষণের (লিডারশীপ ডেভেলাপমেন্ট কোর্স) সময়সীমা এক সপ্তাহ। এ ছাড়া বিভিন্ন প্রকারের সমবায় সমিতির সহিত যুক্ত সরকারী ও বেসরকারী কর্মীদের জন্য প্রয়োজন অনুসারে ২ থেকে ৩ সপ্তাহের জন্য বিশেষ প্রশিক্ষণসূচীর ব্যবস্থা করা হয়।

(গ) বিবেচনাধীন রহিয়াছে।

(ঘ) না

## জলকরের পরিমাণ

৬১। ( অনুমোদিত প্রশ্ন নং ৬৫৭। ) শ্রীবিমলকান্তি বসু : মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট জলকরের পরিমাণ কত ;

(খ) কোচবিহার জেলার জলকরের পরিমাণ ব্লকওয়ারী কত ;

(গ) কোচবিহার জেলার কোন্ কোন্ ব্লকে এফ ই ও পদ শূন্য আছে ; এবং

(ঘ) থাকিলে, উক্ত পদগুলি পূরণের জন্য কোন ব্যবস্থা গৃহীত হইয়াছে কি ?

মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় : (ক) নদী-নালা, খাল-বিল, পুকুর ইত্যাদি সহ পশ্চিমবঙ্গে মোট জলকরের পরিমাণ ৬ লক্ষ ১৫ হাজার ৩৬৫ হেক্টর।

(খ) কোচবিহার জেলায় ঐ প্রকারের জলকরের মোট পরিমাণ আনুমানিক ২০ হাজার ২৫০ হেক্টর। ব্লকওয়ারী পরিসংখ্যান হাতে নাই।

(গ) এবং (ঘ) ঐ জেলার ১২টি ব্লকের ৮টি ফিসারি ব্লক হিসাবে ঘোষিত ; তার মধ্যে একমাত্র তুফানগঞ্জ-১ ব্লকে একটি এফ্ ই ও পদ শূন্য আছে। যথাশীঘ্রসম্ভব ঐ পদ পূরণের ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

## মুর্শিদাবাদ জেলায় পর্যটক আবাস

৬২। ( অনুমোদিত প্রশ্ন নং ৬৮৮। ) শ্রীমান্নান হোসেন : পর্যটন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ শহরে পর্যটকদের জন্যে পর্যটক নিবাস তৈরী করার কোন পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকলে, [illegible] মধ্যে কাজ শুরু করা হবে বলে আশা করা যায় ?

পর্যটন বিভাগের মন্ত্রিমহাশয় : (ক) আপাতত: নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### মুরারই কাজি নজরুল ডিগ্রী কলেজে সরকারি অনুদান

৬৩। ( অনুমোদিত প্রশ্ন নং ৭৫৫ । ) ডাঃ মোতাহার হোসেন : শিক্ষা ( উচ্চতর ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুরারইস্থ কবি নজরুল ডিগ্রী কলেজ সরকারের স্বীকৃতি লাভের পর হইতে অদ্যাবধি কোনরূপ সরকারী আর্থিক অনুদান লাভ করে নাই ; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাত এই আর্থিক অনুদান পাওয়া যাইবে বলিয়া আশা করা যায় ?

শিক্ষা ( উচ্চতর ) বিভাগের মন্ত্রিমহাশয় : (ক) সত্য নহে। এপ্রিল, ১৯৮৬ হইতে জুন, ১৯৮৭ পর্যন্ত মুরারাইস্থ কবি নজরুল ডিগ্রী কলেজকে কর্মচারীদের মাহিনা ও ভাতা বাবত ১,২৭,১৫৬ ( এক লক্ষ সাতাশ হাজার একশত ছাপান্ন ) টাকা অনুদান হিসাবে মঞ্জুর করা হইয়াছে।

(খ) প্রশ্ন উঠে না।

### Rural Housing Scheme

64. (Admitted question No. 819.) **Shri Sumanta Kumar Hira :** Will the Minister-in-charge of the Panchayats and Community Development Department be pleased to state—

(a) the number of houses constructed in the State during the period from 1985-86 to 1986-87 under the Rural Housing Scheme (Rural House-Sites-cum-Construction Assistance Scheme) ; and

(b) the amount spent for the purpose ?

**Minister-in-charge of the Panchayats and Community Development Department :** (a) During the years 1985-86 and 1986-87, 4,236 and 4,154 huts were constructed, respectively, under the Rural Housing Scheme.

(b) A sum of Rs. 71,08,300 and Rs. 69,60,750.00, respectively, were spent.

**State Unani Dispensaries**

65. (Admitted question No. 903.) **Shri Sultan Ahmed:** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to establish some State Unani Dispensaries in West Bengal ; and

(b) if so, the steps taken or proposed to be taken in this regard ?

**Minister-in-charge of the Health and Family Welfare Department:**

(a) Yes.

(b) The proposal for establishment of 5 State Unani Dispensaries is under consideration of the State Government. We have requested State Council of Unani Medicine to provide us with necessary information regarding the procedure to be followed in filling up the posts of Unani Medical Officers and Pharmacists.

**Number of State-level Co-operative Societies**

66. (Admitted question No. 994.) **Shri Subrata Mukherjee:** Will the Minister-in-charge of the Co-operation Department be pleased to state—

(a) what is the number of State-level Co-operative Societies in West Bengal ;

(b how many of these Societies have elected Managing Committees, which are now functioning and how many are being run by the Administrators ; and

(c) what are the names of these Societies which are being run by the administrators ; and the tenure of the administrators in each case ?

**Minister-in-charge of the Co-operation Department:** (a) Fifteen.

(b) Eleven have elected Managing Committees and three are being managed by board of administrators appointed by State Government/Court. The remaining one apex Society is being managed by a Managing Director appointed by Government as per Court's order.

(c) West Bengal Central Co-operative Land Development Bank Ltd. (WBCCLDB), West Bengal State Consumers Co-operative Federation Ltd. (CONFED) and West Bengal State Co-operative Bank Ltd. (WBSCB) are being run by board of administrators from 31-10-77, 18-10-77 and 3-10-80, respectively. Of the above three Societies the tenure of board of administrators of WBCCLDB is up to 30-10-87 and the tenure of the board of administrators of the other two apex Societies depends upon Court's further order.

**Setting up of a Transport Nagar**

67. (Admitted question No. 1092.) **Shri Mannan Hossain :** Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state—

(a) whether the Calcutta Metropolitan Development Authority has received any request from the Calcutta Goods Transport Association (C.G.T.A.) for allotment of some plots of land under the East Calcutta Area Development Project or in the areas adjacent to East Calcutta site to the members of this Association for construction of Transport Godowns or setting up a Truck Terminal or Transport Nagar ; and

(b) if so, the decision, if any, of the C.M.D.A. in the matter ?

**Minister-in-charge of the Metropolitan Development Department :**

(a) According to available records no such request appears to have been received by the C.M.D.A.

(b) Does not arise.

**মৎস্যজীবিদের জন্য কমিউনিটি হল**

৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩৮।) **শ্রীকৃষ্ণধন হালদার :** মৎস্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দক্ষিণ চব্বিশপরগনার মৎস্যজীবীদের জন্য ১৯৮২ সালের জানুয়ারি থেকে ১৯৮৭ সালের জানুয়ারি পর্যন্ত সময়ে কয়েকটি কমিউনিটি হল নির্মাণ করা হয়েছে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে (১) উহার সংখ্যা কত ; (২) কোন্ কোন্ স্থানে নির্মাণ করা হয়েছে ;

(গ) উক্ত সময়ে মৎস্যজীবীদের জন্য গৃহ নির্মাণ অনুদান মঞ্জুর করা হয়েছিল কিনা ; এবং

(ঘ) হলে, (১) কোন্ কোন্ ব্লকে ; এবং (২) কতজনকে দেওয়া হয়েছিল ?

**মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) হ্যাঁ।

(খ) (১) ২টি।

(২) মেটিয়াব্রুজ ব্লকের মুদিয়ালিতে এবং জয়নগর-১নং ব্লকের গোয়েরহাটে নির্মাণ করা হয়েছে।

(গ: না।

(ঘ) প্রশ্ন উঠে না। তবে আর এল ই জি পি ও বিভাগীয় প্রকল্পের মাধ্যমে মৎস্যজীবীদের জন্য বাড়ী নির্মাণ করে দেওয়া হয়েছে।

## সজনেখালি টুরিস্ট লজে পর্যটকের সংখ্যা

৬৯। ( অনুমোদিত প্রশ্ন নং ১২৬৮। ) **শ্রীগণেশচন্দ্র মণ্ডল :** পর্যটন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সজনেখালি টুরিস্ট লজে ১৯৮৬-৮৭ সালের কতজন পর্যটক অবস্থান করেন ; এবং

(খ) উক্ত টুরিস্ট লজ থেকে ঐ বৎসর সরকারের নীট কত টাকা লাভ হয় ?

**পর্যটন বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) ৫২১৮ জন।

(খ) ৫৭,৩২৮.৬৫ টাকা ( সাতান্ন হাজার তিনশত আটাশ টাকা, পঁয়ষট্টি পয়সা )।

## কুলটি থানায় উচ্চ বিদ্যালয়

৭০। ( অনুমোদিত প্রশ্ন নং ১৩৪৩। ) **শ্রীতুহিন সামন্ত :** শিক্ষা ( মাধ্যমিক ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কুলটি থানায় কতগুলি উচ্চ বিদ্যালয় আছে ;

(খ) ইহার মধ্যে কতগুলি হিন্দি মিডিয়াম ; এবং

(গ) জুনিয়ার হাই বিদ্যালয়গুলিকে উচ্চ বিদ্যালয়ে রূপান্তরিত করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**শিক্ষা ( মাধ্যমিক ) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) ১৪টি।

(খ) ৫টি।

(গ) ধাপে ধাপে করার পরিকল্পনা আছে।

## সমবায় হিমঘর

৭১। ( অনুমোদিত প্রশ্ন নং ১৩৭৪ ) **শ্রীব্রজগোপাল নিয়োগী :** সমবায় বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে সমবায় ভিত্তিতে পরিচালিত হিমঘরের সংখ্যা কত ( জেলাভিত্তিক হিসাব ) ;

(খ) সেগুলিতে মোট কত আলু সংরক্ষিত হয় ;

(গ) বর্তমান আর্থিক বছরে কতগুলি সমবায় হিমঘর চালু করার পরিকল্পনা আছে ; এবং

(ঘ) প্রতিটি সমবায় হিমঘরের জন্য রাজ্য সরকার থেকে ও এন সি ডি সি থেকে কত টাকা ঋণ ও অনুদান হিসাবে বরাদ্দ হয়ে থাকে ?

**সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) বর্তমানে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় সমবায় ভিত্তিতে পরিচালিত হিমঘরের সংখ্যা নিম্নরূপ :—

| | |
|---|---|
| মুর্শিদাবাদ | —১টি |
| নদীয়া | —২টি |
| উত্তর চব্বিশপরগণা | — ২টি |
| হাওড়া | —১টি |
| হুগলী | —৬টি |
| বর্ধমান | —৮টি |
| মেদিনীপুর | —৪টি |

| | |
|---|---|
| বীরভূম | —৩টি |
| বাঁকুড়া | —২টি |
| | মোট—২৯টি |

(খ) উক্ত হিমঘরগুলিতে মোট ১,৫৯,৯৪০ মেট্রিক টন আলু সংরক্ষিত হতে পারে।

(গ) ১নং প্রশ্নের উত্তরে বিবৃত ২৯টির মধ্যে ২১টি আগেই চালু হয়েছিল। বর্তমান আর্থিক বছরে বাকী ১৬টি ইউনিট চালু করার পরিকল্পনা ছিল। তার মধ্যে ৮টি ইউনিট চালু করা গিয়েছে। অবশিষ্ট ৮টি ইউনিট আগামী আর্থিক বছরে চালু করার পরিকল্পনা আছে। সেগুলি হল :

মালদা—১টি ( মালদা কো-অপারেটিভ কোল্ড ষ্টোরেজ )।

মুর্শিদাবাদ—১টি ( বহরমপুর সি এ ডি পি )।

উত্তর চব্বিশপরগনা—১টি ( বারাসত )।

হুগলী—১টি ( ইউকো ফার্মার্স কো-অপারেটিভ কোল্ড ষ্টোরেজ )।

মেদিনীপুর—৩টি ( খাজুরদিহি, কালনা-২সি এ ডি পি, কালনা-২ মার্কেটিং )।

বীরভূম—১টি ( নলহাটি )।

(ঘ) প্রতিটি সমবায় হিমঘরের জন্য রাজ্য সরকার এবং এন সি ডি সি অংশগত মূলধন ও ঋণ হিসাবে অর্থ মঞ্জুর করে থাকে। প্রতিটি হিমঘরের নির্মাণ ব্যয়সাপেক্ষে নিম্নলিখিত হারে অর্থ মঞ্জুর করা হয়।

| | | | | NCDC (Normal) Scheme | NCDC-III—DA Assisted Scheme |
|---|---|---|---|---|---|
| (ক) | অংশগত | রাজ্য সরকার | ... | ১২½% | ২০% |
| | মূলধন | এন সি ডি সি | ... | ২০% | ১৫% |
| | | | | ৩২½% | ৩৫% |
| (খ) | ঋণ | এন সি ডি সি | ... | ৬০% | ৬০% |
| (গ) | সমিতির নিজস্ব মূলধন | ... | ... | ৭½% | ৫% |
| | | | মোট ... | ১০০% | ১০০% |

অনুদানের জন্য নির্ধারিত কোন সাধারণ বরাদ্দ নেই।

**হরিশ্চন্দ্রপুর ২নং ব্লক অফিসের কর্মচারীদের বাসস্থান**

৭২। ( অনুমোদিত প্রশ্ন নং ১৭৪১। ) **শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলার হরিশ্চন্দ্রপুর ২নং ব্লক অফিসে উক্ত অফিসের এক্সটেনশান অফিসার বা করণিকদের থাকার কোন বাসস্থান আছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে এই ব্যাপারে সরকারের কোন পরিকল্পনা আছে কি ?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) না।

(খ) বর্তমানে এইরূপ কোন পরিকল্পনা নাই।

**CALLING ATTENTION**

**Mr. Speaker :** I have received 3 notices of Calling Attention, namely :

1. Reported missing of the female patients from Chittaranjan Hospital and N. R. S. Medical College Hospital on 17.6.87—Dr. Manas Bhunia.

2. Reported closure of the "Satya Yug" the daily news paper—Shri Jayanta Biswas.

3. Reported large scale use of drugs in the field of sports—Shri Ambica Banerjee.

I have selected the notice of Shri Ambica Banerjee on the subject of reported large scale use of drugs in the field of sports. The Minister-in-charge will please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Qyiyom Molla :** On 26th Sir,

[ 2-10—2-20 P. M ]

**Mr. Speaker :** The Minister-in-charge of the Home (Police) Deptt please make a Statement on the subject of murder of three Congress (i) workers in Sayedpur, Bhagobangola, Dist—Murshidabad, attention called by Shri Ambica Banerjee on the 8th June, 1987.

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir. On the evening of 30th May, 1987 Kayum S/O, Mayazzin Hossain (a supporter of CPI-M) of Sayedpur was stabbed by Lal Mohammod (a supporter of Cong-I). Kayum had to be admitted in the hospital. Over this incident Bhagobangola P. S. Case No. 7 dated 30.5.87 u/s. 324 I.P.C. was started against Lal Mohammad, who could not, however, be arrested as he absconded after the incident.

On the morning of 31st May, 1987, while one Mainul (a supporter of CPI-M) of Sayedpur was riding a bi-cycle, one Arizul (a supporter of Cong-I) of the same village snatched away the bi-cycle. The cycle was, however, subsequently returned. As a sequel to the above incident tension ran high in the village. Local Police Officers visited the area on the same morning and contacted the local leaders who assured that they were making efforts to settle the matter amicably. The police officers left the village.

A Salishi was arranged at Sayedpur on the afternoon of 31.5.87. people from the adjoining villages, i.e., Jhikra, Ranitola etc. came to attend the salishi. A procession was brought out in the village by the CPI-M. At about 3.00 P. M., when the procession came near the house of Abdul Khaleque, Gafur Sk., brother of Khaleque, opened fire towards the processionists from his licenced gun. Bombs were also hurled from the same house. Five persons (all CPI-M), viz., Tialam Islam of Ranitola, Jahangir Sk. of Syedpur, Sajahan Sk. of Jibanpur Daspara, Sentu Sk. of Jibanpur Sarkarpara received injuries. Incidentally, it may be mentioned that Tialam Islam who received gun shot injury is at present admitted at Lalbagh Sub-divisional Hospital. Over this incident Bhagobangola P. S. Case No. 1. dated 2.6.87 u/s. 148/149/324/379/307 IPC has been started.

Following the above incident, the crowd turned violent. They surrounded the houses of Khaleque Sarkar, Gofur Sarkar and Mujibar Rahaman who was Congress-I candidate from Bhagobangola Assembly Constituency during the last Assembly Election, 1987. They are reported to have ransacked the house, looted away household articles including the licenced DBBL gun of Gofur Sarkar. Anarul Sk. and Kaimuddin ( supporters of Congress-I) who had taken shelter in the house of Khalque were killed at the spot. One Lal Mohammed who had taken shelter in a neighbouring house was assaulted severely and taken away by the

miscreants. His deadbody was subsequently recovered from a bush at Jhikra field which is about 3 k. m. away from Sayedpur. Six other persons received injuries of varying degrees. Over this incident, Bhagabangola P.S. Case No. 8 dated 31.5.87 u/s. 147/148/149/323/326/325/436/448/380/427/337/307/302/201/IPC, (B) I.E.Act, 25/27 Arms Act and 9 M.P.O. Act has been started.

Both S. P., Murshidabad and DIG, Presidency Range visited the spot and supervised the investigation of the cases. So far 56 persons including 5 F. I. R. named have been arrested. Three licenced guns which were allegedly used during the incident, have been seized. The stolen gun and most of the looted properties have been recovered. A Police Camp has been set up in the village under the charge of a senior officer. Situation is now peaceful.

S. P. has been asked to take disciplinary action against the local police officer who visited Sayedpur village on the morning of 31.5.87 and left the village shortly afterward without assessing the situation properly.

**Mr. Speaker :** The Minister in charge of the Home (Police) Department please make a statement on the subject of alleged reign of terror prevailing in Danspur village under Salap Anchal in Howrah district over an incident of raid on 5th June, 1987—attention called by Shri Ambica Banerjee on the 8th June, 1987.

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Ambica Banerjee, M. L. A. There was a long standing dispute between the two groups of people at village DansPur—one led by Sk. Sahajahan and other led by Sk. Rabial Haque. Both of them are businessmen who were trying to establish their supremacy in the village, On 5.6.87, night there was a clash between the above two groups as a result of which five persons received minor injuries and one house was partly damaged. Complaint and counter complaint were lodged by both the groups. Two specific cases namely Domjur P. S. Case No. 4 dated 6.6.87 u/s. 427/337/114 IPC and Domjur P. S. case No. 5 dated 6.6.87 u/s. 147/427/448/379/506 IPC were

started against Sk. Rabial Haque and others and Sk. Sahajahan and others respectively.

Two persons including Sk. Rabial Haque were arrested in connection with Domjur P. S. Case No. 4(6)87 and three persons including Sk. Sahajahan were arrested in connection with Domjur P. S. Case No. 5(6)87.

Police patrol was introduced in the village from 6.6.87 which is still continuing. On 8. 6. 87 a joint peace meeting was held at Domjur P. S. with the local leaders. A Peace Committee was formed with men from both the sides to maintain peace in the area.

**Mr. Speaker :** Now the Minister-in-charge of the Home (Police) Department to make a statement on the subject of thirteen days' bandh in Darjeeling called by G.N.L.F.

( Attention called by Shri Sultan Ahmed on the 11th June, 1987. )

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Sultan Ahmed, MLA, regarding 13-days bandh called by the GNLF in Darjeeling commencing from the 20th June, 1987.

The GNLF President is reported to have issued a statement on the 10th June, 1987, declaring a 13-days continuous bandh throughout the three hill sub-divisions in Darjeeling as also in Dooars areas of Jalpaiguri with effect from the 20th June, 1987. This bandh is reportedly in protest against non-fulfilment of the demand for Gorkhaland, the GNLF leaders not being invited yet for a meeting with the Prime Minister and the alleged oppression by the police.

This bandh, it is reported, will cover the tea gardens and cinchona plantations, the state and Central Government offices, educational institutions, shops and other establishments.

The Hon'ble Members are aware that the GNLF has been calling bandhs from time to time during the last one year affecting normal life in the hill areas and causing immense hardship and sufferings to the common people. There have been sneak attacks from the GNLF militants on the police and on Government offices. It is not clear as yet as to what form the proposed continuous 'bandh' will take. The GNLF seems to be keen on disrupting life further in Darjeeling. The district administration has been asked to take all precautionary measures to maintain law and order in the district in the event the proposed 'bandh' materialises.

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of the Home ( Police ) Department to make a statement on the subject of alleged. murder of two Congress workers in Kutubpur village under Murarai police station of Birbhum of Birbhum district on 10th June, 1987.

( Attention called by Dr. Motahar Hossain on the 12th June, 1987.)

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Dr. Motahar Hossain, M. L. A., regarding brutal murder of Sohrab Sheikh and Naimul Haque, Congress workers in Kutubpur village under Muraroi P. S. of Birbhum District on the 10th June, 1987.

It is reported that in the early hours of 10th June, one Fazlul Haque, a Congress (I) supporter of Village Kutubpur along with his followers from the same village and adjoining village of Kashinath attacked the houses of one Siddique Sk. and others with bombs, firearms etc. Siddique Sk. and his followers retaliated. The police camp of the village intervened immediately but the two groups attacked the police party with bombs etc. causing injury to one Constable and one N. V. F. The mob tried to snatch away their rifles. Finding no other alternative, the police fired five rounds and the situation was brought under control. A police case was started.

Subsequently, it was reported that one Soharab Sk. and Mainul Haque were taken to Paikar Primary Health Centre with bullet injuries by their

relatives and the two have reported succumbed to injuries on way to hospital. According to the complaint of Fazlul Haque, the two persons were killed by the bullets fired by Siddique Sk. and his followers. A police case was started. Post-mortem reports are awaited.

One Golam Sk., brother of Siddique Sk. was admitted to Jangipur Subdivisional Hospital by the villagers with bomb injuries. He is now in Berhampore Sadar Hospital. A case was started on the complaint of Sm. Kulsuni Bibi, wife of injured Gola Sk. Senior Police Officers including the DIG., Burdwan Range have since visited the village. A meeting was held by the Additional District Magistrate, Birbhum with representatives of both the groups and they were requested to maintain peace.

It is relevant to mention here that Siddique Sk. and Fazlul Haque—both Congress ( I ) followers were in the same group. However, during the last rainy season when there was a mini-flood in Muraroi P. S. area, Siddique Sk. broke away from the group in protest against alleged mal-distribution of flood relief. Since then, relations between them became strained. On 24th April, 1987, Fazlul Haque and his followers attacked the houses of Siddique Sk. and Haji Arman Mondal. A case was started on the complaint of Hazi Arman Mondal. One person was arrested and others surrendered in Court. A counter-case was started on the complaint of Sm. Antanur Bibi.

On the 29th May, Siddique Sk. and others retaliated by attacking the house of Fazlul Haque. A case was started on the complant of Fazlul Haque's wife. Farid Sk. father of Siddique Sk. was arrested in this case. A counter-case was started on 31. 5. '87 against Fazlul Haque and others. The incidents that took place on the 10th June are thus reportedly as a result of previous rivalry and rioting between the two groups. The police camp has been. strengthened and effective police action has been taken. The Supdt. of Police has been instructed to apprehend the culprits wanted in the different cases.

**Mr. Speaker :** Copies of the first and fourth statement will be circulated

**Laying of Report**

Laying of the Twenty-second Annual Report of Durgapur Chemicals Limited for the year 1984-85.

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I beg to lay the Twenty-second Annual Report of Durgapur Chemicals Limited for the year 1984-85.

**Mention**

[ 2-20 – 2-30 P. M. ]

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেসের তরফ থেকে কিছুদিন আগে প্রবীন মন্ত্রী যতীন চক্রবর্ত্তী মহাশয়ের মন্তব্যকে কেন্দ্র করে এখানে অনেক গোঁসা হয়েছিল, অনেক কথা উঠেছিল। আমরা বলেছি কথাটা দুর্ভাগ্যজনক। আসানসোলে পশ্চিমবঙ্গ সংবাদ নামে একটি পত্রিকা প্রকাশ করা হয়। সেই পত্রিকার সাংবাদিকদের মারধোর করা হয়েছে, অফিস ভাঙচুর করা হয়েছে। প্রবুদ্ধ লাহা এখানে আছেন, তিনি জানেন যে কংগ্রেসের তরফ থেকে সাংবাদিকদের মারধোর করা হয়েছে, কারণ তাদের সংবাদ ছাপা হয়নি, যার জন্য সাংবাদিকদের ধরে তারা পেটাচ্ছে।

**শ্রীগোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমি এই বিষয়ে আরও একবার বলেছিলাম। আমাদের পূর্ব রেল, বিশেষ করে শিয়ালদহ রানাঘাট সেকশনে নিত্য যাত্রীদের প্রচণ্ড অসুবিধা হচ্ছে। এই সম্পর্কে বারে বারে বলা সত্বেও পূর্ব রেল কর্তৃপক্ষ কোন বিশেষ ব্যবস্থা নিচ্ছে না। এই প্রচণ্ড গরমে হাজার হাজার নিত্য যাত্রীরা ভুগছে। সম্প্রতি পূর্ব রেলের নির্দিষ্ট যে টাইম টেব্‌ল, সেই টাইম টেব্‌ল অনুযায়ী ৮.৫০ মিঃ এর যে ব্যারাকপুর লোকাল, সেটা বন্ধ করে দেওয়া হয়েছে, এই অবস্থায় নিত্য যাত্রীদের চরম দুর্ভোগ ভুগতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বর্তমানে পূর্ব রেলের শিয়ালদহ সেকশনে ট্রেনের কোন কামরায় ফ্যান নেই, কোন জায়গায় বাথরুম এর ব্যবস্থা নেই, গাড়ি কোন সময়েই টাইম টেব্‌ল অনুসারে চলে না, লেটে রান করে। এই অবস্থার মধ্যে নিত্য যাত্রীরা অত্যন্ত ক্ষুব্ধ। সোদপুর, আগরপাড়া, বেলঘরিয়ার প্যাসেঞ্জার এ্যাসোসিয়েশনের দাবী অবিলম্বে গাড়ি বাড়াতে হবে। এই বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আগামী ১৩ই জুলাই রাষ্ট্রপতি নির্বাচন হবে, সেদিন ঐ প্যাসেঞ্জার্স এ্যাসোসিয়েশন থেকে অতিরিক্ত ট্রেন এর দাবীতে, সময় মত ট্রেন চালানোর দাবীতে, এবং অন্যান্য আরও কয়েকটি চরম অব্যবস্থা নিরশন করার দাবীতে ৮ ঘণ্টা রেল অবরোধ করার সিদ্ধান্ত গ্রহন করেছে। ফলে বিধানসভার সদস্যরা যদি ভোট দিতে না আসতে পারেন, তাহলে সমূহ বিপদ হবে।

যার জন্য সেদিন ভোট দিতে আসার জন্য আপনি একটা অল্টারনেটিভ ব্যবস্থা করুন এবং আমি আপনার কাছে তাদের একটি দাবী পত্র দিতে চাই। বর্তমান রেল কর্তৃপক্ষ যে ভাবে শিয়ালদহ সেকশনে নিত্য যাত্রীদের অসুবিধা সৃষ্টি করছে, আমরা জানি বোম্বাই, দিল্লী—বিশেষ করে বোম্বাইতে প্রতি তিন মিনিট অন্তর ট্রেন চলে, যার ফলে ২০/৩০ কিঃ মিঃ দূরের নিত্য যাত্রীদের কাজকর্মে বোম্বাই আসতে কোন অসুবিধা হয় না। কলকাতার আশেপাশের শহরতলীর নিত্যযাত্রীরা নির্দিষ্ট সময়ে অফিস পৌঁছতে পারে না। এই দুঃসহ অবস্থার মধ্যে পড়ে বেলঘরিয়া, সোদপুর, আগরপাড়ার নিত্য যাত্রীদের যে সংগঠন, প্যাসেঞ্জার্স এ্যাসোসিয়েশন, তারা একটা দাবী পত্র আপনার কাছে আমার মাধ্যমে তুলে দিয়েছে, ১৩ই জুলাই তারা সেখানে ধর্মঘট করছে, এই বিষয়ে আপনার মাধ্যমে হাউসকে এবং রেল কর্তৃপক্ষকে জানিয়ে দিলাম।

**শ্রীসুহৃদ বসুমল্লিক:** স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি একটি বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৬ই জুলাই '৮৬ তারিখে কংগ্রেস নেতা এবং শ্রমিক নেতা শ্রীধর ব্যানার্জীকে বর্ধমান জেলার হীরাপুর থানার অন্তর্গত ভরতুরিয়া গ্রামের রাস্তার ওপর দু'জন আততায়ী গুলি করে হত্যা করেছে। ওখানকার অতিরিক্ত জেলা শাসক বলেছিলেন যে, তিনি ২৪ ঘণ্টার মধ্যে খুনীদের খুঁজে বের করবেন। কিন্তু প্রায় এক বছর হতে চলল এখন পর্যন্ত শ্রীধর ব্যানার্জীর খুনীদের ধরা হয় নি। আমি আরো বলতে চাই যে, যারা তাঁকে খুন করেছিল তারা সি. পি. এম দলের মদতপুষ্ট এবং গত নির্বাচনে তারা সি. পি. এম দলের হয়ে কাজ করেছিল। নির্বাচন শেষ হয়ে গেছে, ওখানে সি. পি. এম প্রার্থী পরাজিত হয়েছেন, কিন্তু এখন পর্যন্ত শ্রীধর ব্যানার্জীকে যারা মার্ডার করেছিল তাদের কাউকে পুলিশ গ্রেপ্তার করে নি। ঐ খুনীরা গত নির্বাচনে সি. পি. এম-এর হয়ে কাজ করেছে, সি. পি. এম এর হয়ে রিভলভার ধরেছে। তাই আমি আজকে আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি অবিলম্বে ঐ খুনীদের—সি. পি. এম দলের সমাজবিরোধীদের গ্রেপ্তার করার জন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীকামাখ্যা চরন ঘোষ:** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ইণ্ডিয়ান জুট মিলস' এ্যাসোসিয়েসনের খাম-খেয়ালী কাণ্ডে শ্রীরামপুরের ইণ্ডিয়া জুট মিলের দেড় হাজার শ্রমিক কর্মহীন হয়েছে। গত ১২ই জুনের সরকারী নির্দেশকে অবমাননা করে ১৬ই জুন মালিকরা এই কাজ করেছে। এদের মধ্যে অনেক স্থায়ী

শ্রমিকও আছেন। আমি বলতে চাইছি আজ-কাল মালিকরা পরিকল্পনামাফিক শ্রমিকদের ওপর আক্রমন চালাচ্ছে। শ্রমিকদের ওপর মালিকদের হঠাৎ আক্রমন শ্রমিক মালিক সম্পর্কের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে এটা একটা রেগুলার ফিচার হয়ে দাঁড়িয়েছে। এই ঘটনার প্রতিকারের জন্য আমি ঘটনাটির প্রতি মাননীয় শ্রম মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Satya Narayan Singh :** स्पीकर सर, मैं आपके माध्यम से खास करके माट पाड़ा इलाके की बात कहना चाहता हूँ। वहाँ पर सी० पी० एम० पार्टी के दो दलों में जोरों से मार-पीट शुरू हो गया है। ८ नम्बर वार्ड से लेकर १३ नम्बर वार्ड तक बम चल रहा है। वहाँ पर गत चार तारीख से लेकर आजतक बम चल रहा है। इसके कारण से स्थानीय लोगों का रहना मुश्किल हो गया है। अस्पाताल से लेकर म्युनिसिपल्टी के कर्मचारियों में भी सी० पी० एम० के दोनों दलों में बम चल रहा है। इससे वहाँ के जन-साधारण सशंकित हैं—दुःखी हैं। उनका जान-माल और रहना खतरे में पड़ गया है। पुलिस खड़ी होकर तमाशा देख रही है। जो पकड़ा जाता है, उसे छुड़ा लिया जाता है।

**শ্রীবংশ গোপাল চৌধুরী :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে যে বিষয়টি এখানে উল্লেখ করতে চাই সেটি ইতিমধ্যে জয়ন্ত বিশ্বাস মহাশয় এখানে উল্লেখ করেছেন। তবুও আপনার মাধ্যমে আমি বিষয়টির প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি অত্যন্ত দুঃখজনক এবং লজ্জাজনক, গত ১৪ই জুন আসানসোলের 'পশ্চিমবঙ্গ সংবাদ' পত্রিকাটির অফিসে বর্ধমান জেলা যুব-কংগ্রেস সভাপতির নেতৃত্বে হামলা হয়েছে। প্রেস কাউনসিল এবং এডিটরস' গিল্ড, আসানসোল এই ঘটনার প্রতিবাদ করেছেন। কিন্তু ওখানকার বিধানসভার সদস্য পুলিশের ওপর চাপ সৃষ্টি করছেন। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যে সমস্ত সমাজ বিরোধী ঐ হামলার সঙ্গে যুক্ত তাদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক। এই প্রসঙ্গে আমি এই সভায় দাঁড়িয়ে ঐ হামলার ঘটনার নিন্দা করছি। বিরোধী পক্ষের যে সমস্ত সদস্যরা এই সভায় গণতন্ত্রের পক্ষে বক্তৃতা করেন তাঁদের কাছেও আমি ঘটনাটি উল্লেখ করছি। তাঁরাও ঐ ঘটনার নিন্দায় সোচ্চার হোন। ঐ ঘটনার সঙ্গে যে সমস্ত কংগ্রেসীরা জড়িত তাদের বিরুদ্ধে এই সভায় ধিক্কার প্রকাশ করা হোক। এই ক'টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 2-30—2-40 P. M. ]

**শ্রীসুব্রত মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী তথা শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং জাসটিস চাইছি। তিনি উচ্চ শিক্ষা দপ্তরের মন্ত্রী। এই বিভাগের ক্ষেত্রে ফিনান্স ডিপার্টমেন্ট থেকে ১৫-১২-৮৩ তারিখে মেমো নাম্বার ১৪৯এ এফ তে একটা অর্ডার দেওয়া হয় যে বেসরকারী কলেজ থেকে সরকারী কলেজে যারা যোগদান করবেন তাদের পে-প্রোটেকসান দেওয়া হবে। আপনি জানেন. এটা শুধু মাত্র এখানকার নির্দেশ নয় এটা সাধারণ নির্দেশ। এই রাজ্যে এবং ভারতবর্ষের সর্বত্র এই নির্দেশ আছে। যদি কেউ একটি চাকরী থেকে অন্য চাকরীতে যোগদান করে তাহলে তার বেসিক এবং সাধারণ যে ডিমাণ্ড সেগুলিই হচ্ছে পে-প্রোটেকসান। কিন্তু অদ্ভুত ব্যাপার, নিজের দপ্তরের সঙ্গে আর একটি দপ্তরের ন্যূনতম কো-অর্ডিনেশন নেই যারফলে হাজার হাজার শিক্ষক যারা বেসরকারী কলেজ থেকে সরকারী কলেজে উপযুক্ত যোগ্যতা নিয়ে, মর্যাদা নিয়ে কাজ করতে আসছেন তাঁরা কাজ করতে পারছেন না। ১৫-১২-৮৩তে যে অর্ডারটা দেওয়া হয় সেই অর্ডারটাকে ভাওলেট করা হয়। শিক্ষা দপ্তর থেকে বলা হয় ১-৪-৮১ সালের যারা আগে এসেছে তাদের ক্ষেত্রে কোন রকম কোন সুযোগ দেওয়া হবে না। ১৫-১২-৮৩ সালে যারা বেসরকারী কলেজ থেকে সরকারী কলেজে যোগদান করেছিলেন তাদের পে-প্রোটেকসান দেওয়া হবে না। এই বৈষম্য শুধুমাত্র ইরিগুলার নয়, ইমপ্রপার এবং হিউমিলিয়েসানও বটে, বে-আইনী। সুতরাং আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে এই বে-আইনী কার্যকলাপ বন্ধ করুন। এডুকেশন ডিপার্টমেন্টের মেমো নাম্বার হচ্ছে, ১২৮২-ই. ডি. এম (এ)। ৫পি।৮৯।৮৪ ডেটেড ডিসেম্বরে ১০, ১৯৮৬ আর একটা হচ্ছে, মেমো নাম্বার ১৩৬৪ (এ)। ৫পি-৪৬।৮৪ ডেটেড জুলাই, ১৬, ১৯৮৪। আমি আপনার কাছে বলতে চাই, শুধু তাই নয়. এখানে অপসান রাখা হয়েছে, বিশেষ বিশেষ ক্ষেত্রে পাল্টাতে পারেন। এখানে রাজনৈতিক কারণ রয়েছে বলে আমি মনে করি। কারণ, নিজেদের লোক যদি বেসরকারী কলেজ থেকে সরকারী কলেজে আসেন তাহলে তাঁকে পে-প্রোটেকসান দেবে এই অপসানের মাধ্যমে। দেয়ারফোর এই যে এ্যানম্যালী রয়েছে ওয়ান ডিপার্টমেন্ট টু এনাদার ডিপার্টমেন্ট এটা ঠিক নয়, এটা ইরিগুলার, বেসরকারী কলেজ থেকে সরকারী কলেজে যারা যোগদান করছেন তাদের ক্ষেত্রে পে-প্রোটেকসান নেই। সুতরাং আমি মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই কলেজ শিক্ষকদের হয়ে যে এইসব বে-আইনী কাজ বন্ধ করুন।

শ্রীতারক বন্ধু রায়ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। ময়নাগুড়ি থানার পদমতি ১ নম্বর গ্রাম পঞ্চায়েতের উত্তর পদমতি মৌজায় সুরেন রায়ের জমিতে বুধেশ্বর রায়ের নেতৃত্বে কিছু সমাজবিরোধী লোক এবং ডাকাত যাদের পুলিশ দিন-রাত খুঁজে বেড়াচ্ছে তারা সেই জমি দখল করে। সুরেন রায় পুনরায় সেই জমি অর্থাৎ তার নিজের জমি যখন দখল করতে যায় তখন তার উপর গত ৭ তারিখ এবং ১০ তারিখে সারা ময়নাগুড়ি থানার ঐ সমস্ত সমাজবিরোধী লোকেরা এবং ডাকাতদলরা নানা অস্ত্র-শস্ত্রে সজ্জিত হয়ে আক্রমণ করে এবং সেই গ্রামে লুঠ-তরাজ করে, মা-বোনদের সঙ্গে অশালীন আচরণ করে, ঘরবাড়ী তছনছ করে ছাগল, গরু নিয়ে চলে যায়। এই ব্যাপারে ময়নাগুড়ি থানায় এজাহার দিলে পুলিশ নিষ্ক্রীয়। আইন-শৃঙ্খলার প্রশ্নে এটা অত্যন্ত জরুরী ব্যাপার। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন যথাযথ ব্যবস্থা গ্রহণের নির্দেশ দেন।

শ্রীসৌগত রায়: মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী এবং শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মানিকতলা বিধানসভা কেন্দ্রে কাদাপাড়ায় ওরিয়েণ্ট ফ্যান কোম্পানী যেখানে ১৪০০ শ্রমিক কাজ করে, সেখানে গত ১৫ই জুন, লক আউট হয়ে গেছে। আপনি শুনলে আশ্চর্য্য হবেন ওরিয়েণ্ট ফ্যান কোম্পানী মাত্র ৩ মাস আগে খুলেছিল ২০শে মার্চ তারিখে ২০ মাস লকআউট থাকার পর। ওখানে দুটি ইউনিয়ন আছে, একটি কংগ্রেসের এবং আর একটি নকশাল সমর্থিত ইউনিয়ন তাদের সঙ্গে যুক্ত আছে। কিন্তু খোলার পরে সেখানে সি. পি. এমের মদতপুষ্ট কিছু সমাজবিরোধী আমাদের স্বীকৃত ইউনিয়নের লোকেদের উপর হামলা চালায় এবং তাতে কংগ্রেসের ইউনিয়নের নেতা সন্তোষ সিংহ আহত হন এবং অপর ইউনিয়নের দু জন—গোপাল রায় ও কামাখ্যা দাস আহত হন। দিনের পর দিন ৪০/৪৫ জন সাধারণ শ্রমিকের উপর আক্রমণ চালান হয়। মাননীয় মুখ্যমন্ত্রী এবং পুলিশকে জানান সত্বেও পুলিশ নিষ্ক্রিয় থাকে। কিছুদিন যাবত্ কারখানার মাল বের করে দেওয়া হচ্ছে, প্রায় দু কোটি টাকার মাল সেখানে ছিল। সি. পি. এম. ওখানে গুণ্ডামী করে ১৪০০ জন শ্রমিককে অনাহারের পথে ঠেলে দিচ্ছে। অবিলম্বে যাতে ঐ ওরিয়েণ্ট কারখানা খুলতে পারে এবং সি. পি. এমের গুণ্ডামী যাতে বন্ধ হয় সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রী এবং শ্রমমন্ত্রীর নিকট অনুরোধ জানাচ্ছি।

শ্রীমতীশান্তি চাটার্জী: মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিভাগীয়

মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তারকেশ্বর একটা বিরাট তীর্থস্থান, বহু দেশের এবং গ্রামের মানুষ ওখানে যান, কিন্তু যানবাহন না থাকায় যাতায়াতের খুবই অসুবিধা হয়। বিশেষ করে বৈশাখ আর শ্রাবণ মাসে যাঁরা তীর্থ বা পুণ্য করতে যান তাঁদের খুবই অসুবিধা হয়। সেজন্য আমি জানাতে চাই যদি কোন বাসের ব্যবস্থা করা যায়, শ্রীরামপুর থেকে তারকেশ্বর পর্য্যন্ত এক্সট্রা বাসের ব্যবস্থা অথবা এক্সট্রা ট্রেনের যোগাযোগ করা যায় তাহলে ডেলী প্যাসেঞ্জার এবং সাধারণ মানুষের যাতায়াতের সুবিধা হয়। যখন কেন্দ্রীয় সরকারে গণিখান চৌধুরী মহাশয় ছিলেন তখন রেলে আরামবাগ থেকে গোঘাট পর্য্যন্ত একটা লাইনের ব্যবস্থা করা হয় কিন্তু এখন সে সুবিধা না থাকায়, যাতে সেটা করতে পারা যায় সেজন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

শ্রীঅম্বিকা ব্যানার্জী : মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। হাওড়া জেলার আমতা থানার কাষ্টস্যাংরা গ্রামে দুই সপ্তাহ হল একজন ব্যক্তি খুন হয়েছে এবং সেই খুনকে কেন্দ্র করে কংগ্রেস কর্মীদের উপর পুলিশের যে অত্যাচার চলছে তারই খানিকটা নমুনা আপনার কাছে তুলে ধরতে চাই। যে খুন হয়েছে তার জন্য ইরেসপেকটিভ অফ পার্টি সকলেই ক্ষুব্ধ, খুনের প্রতিকার চান। এজন্য দুষ্কৃতকারীরা দল বেঁধে ঐ গ্রামের বাড়ী বাড়ী হামলা করে। ৪টি বাড়ী পুড়িয়ে দেয়। ২০টি বাড়ী র‍্যানসেকড হয় এবং তার পরিপ্রেক্ষিতে আর একটি কেস হয়। বাড়ী পোড়ানোর জন্য থানায় জানান সত্বেও আজ পর্য্যন্ত কেস ষ্টার্ট হয় নি, কোন এনকোয়ারী হয় নি। আমি এই হামলা বন্ধ করার জন্য এবং যারা গিলটি তা:দের ধরে এই অন্যায়ের প্রতিকার করার জন্য মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের কাছে দাবী জানাচ্ছি।

শ্রীমতী অপরাজিতা গোপ্পী : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তথ্য এবং সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্ব পূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং হস্তক্ষেপ প্রার্থনা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন না যে আজকে এই সংস্কৃতি নিয়ে আমরা যে আন্দোলন সুরু করেছি, সুস্থ্য সংস্কৃতির জন্য কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, কলকাতা শহরের বিভিন্ন বুক ষ্টলে এবং ষ্টেশনের বুক ষ্টল গুলি যে ধরণের অশ্লীল পত্রপত্রিকায় ছেয়ে গেছে এর জন্য আমরা উদ্বিগ্ন।

[ 2-40—2-50 P. M. ]

এই পত্র-পত্রিকার মাধ্যমে আজকে তরুণ সমাজকে অবক্ষয়ের পথে ঠেলে দেওয়া

হচ্ছে। তাই আমি তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আবেদন করছি, অবিলম্বে ওগুলো বন্ধ করা হোক। কলকাতা পুলিশের প্রেস এ্যাক্ট বলে একটা আইন আছে। আজকে সেই এ্যাক্ট বলে কেন ঐসব আটক করা হচ্ছে না, বন্ধ করা হচ্ছে না? ভারতীয় দণ্ডবিধির ২৯২ ধারা অনুযায়ী আজকে কেন ঐসব বুক-ষ্টল এবং ষ্টেশনের ষ্টলগুলি সিজ্ করা হচ্ছে না? যাতে অবিলম্বে ঐসব পত্রিকার প্রকাশন এবং বিক্রয় বন্ধ করা যায় তারজন্য ব্যবস্থা নিতে আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা শহর ভারতবর্ষের অন্যতম একটি প্রধান শহর। এই শহরের জন্য গর্ব এবং ঐতিহ্যকে আমরা সকলেই স্বীকার করি এবং আমরা সকলেই এটা মেনটেন করতে চাই। সকলেই চাই, ভারতবর্ষে কলকাতার নাম জ্বলজ্বল করুক। এই শহরে ক্রমাগত জনসংখ্যা বৃদ্ধি পাচ্ছে সেটা আমরা দেখতে পাচ্ছি। শুধু এই রাজ্যের লোকই নয়, রাজ্যের বাইরের বিভিন্ন রাজ্য থেকে লোকজন এসে এই শহরের জনসংখ্যা বৃদ্ধি করছে। এই জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে সরকার বিভিন্নভাবে পরিবহণ-ব্যবস্থার উন্নতি করতে চাইছেন। কিন্তু আজকে একটা বিশৃঙ্খল অবস্থার মধ্যে দিয়ে এই পরিবহণ-ব্যবস্থা চলছে যা এই শহরের সম্মানহানী করছে। আজকে পরিবহণ-ব্যবস্থাকে জোরদার করবার জন্য কলকাতা, হাওড়া এবং ২৪-পরগণায় প্রায় ৩,০০০ অটোরিক্সা চলাচল করছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের অন্যান্য শহর—দিল্লী, বম্বে, আমেদাবাদ, মাদ্রাজ প্রভৃতি সিটিতে অটোরিক্সার মিটার ডাউন করে নিরাপদে যেতে পারি সেখানে, কিন্তু কলকাতা, হাওড়া শহরে অটোরিক্সার মিটার ডাউন করে নিরাপদে যেতে পারি না, শর্ট ডিষ্টেন্সেও যেতে পারি না। আপনার এই স্কিমে এক, দুই, তিন, চার—এইভাবে কলকাতা এবং ২৪-পরগণায় যে অটো রিক্সা দেওয়া হয়েছে তার সংখ্যা ৭,০০০ হলেও বর্তমানে তার মধ্যে ৩,০০০ চলছে। এই যে অটো রিক্সা প্লাই করছে, এর উপর আপনি নতুন ভাবে স্কিম-ওয়াইজ অটো রিক্সার পারমিট দেবার ব্যবস্থা করেছেন। কিন্তু সেক্ষেত্রে যাতে অটো রিক্সাগুলি নিয়ম অনুযায়ী চলে তার ব্যবস্থা করুন যাতে আমাদের উপকার হয়। আজকে অটো রিক্সার জন্য লাইসেন্স দিচ্ছেন, কিন্তু তারা সিষ্টেমমত চলছে না। একটি অটোরিক্সা আজকে ৮জনকে নিয়ে সাটল্ দিচ্ছে। এতে অনেক সময় বিপদ ঘটছে। সেইজন্য পরিবহণের ক্ষেত্রে সুষ্ঠু-ব্যবস্থা গ্রহণ করবার জন্য আবেদন করছি।

**Shri Mohan Sing Rai :** Hon'ble Speaker Sir, I want to draw the attention of the Hon'ble minister-in-Charge of Cooperative Deparment through you, in

connection with present political movement in Darjeeling. In Darjeeling so many Left front supporters have become homeless and they are now staying in Silliguri Relief Camp. Their houses have been ransacked and conflagrated and set on fire by the GNLF activists All the movable properties of them have been taken away and looted by the GNLF activists.

So, they are now helpless and they are now staying in a very miserable condition. In this connection, I would like to draw the attention of the Minister in-Charge of the Co-operation Department, that those people—I mean the Left Front supporters—who had taken the government loan from the Cooperative Society, should be exempted to repay the loans in consideration of their sufferings stated above.

শ্রীগোবিন্দচন্দ্র নস্কর ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭৩ সালে আমাদের দক্ষিণ ২৪-পরগণার ক্যানিং রায়দিঘী, বাসন্তী, নামখানা প্রভৃতি জায়গায় কতকগুলি জল সরবরাহ প্রকল্প স্যাংসান হয়েছিল। তার মধ্যে ক্যানিং জল সরবরাহ প্রকল্পের জন্যে ১ লক্ষ টাকা স্যাংসান হয়েছিল ১৯৭৩ সালে কারণ সুন্দরবনের গেটওয়ে এখানে। এখানে ৬০ হাজার মানুষ বাস করে। দুটি ফেজে এই প্রকল্পের কাজ শেষ হবার কথা ছিল। আজকে আমরা দেখতে পাচ্ছি ১৫ বছর পার হয়ে গেছে, জল সরবরাহ প্রকল্পের স্কীমটি বাস্তবে রূপায়িত হয় নি। এটা না হওয়ার ফলে হাজার হাজার মানুষের অনেক অসুবিধা হচ্ছে। সেই জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন এই প্রকল্পগুলির কাজ যাতে ত্বরান্বিত হয় সেই দিকে লক্ষ্য রাখেন। যে সমস্ত পাইপ এবং সাজ-সরঞ্জাম আছে এই কাজের জন্য সেইগুলি চুরি হয়ে যাচ্ছে এবং পুকুরে নিয়ে গিয়ে ফেলে রেখে দিচ্ছে। তাড়াতাড়ি যাতে জল প্রকল্পের কাজ চালু হয় তার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

শ্রীমতী মিনতি ঘোষ ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি অত্যন্ত জরুরী বিষয়ের প্রতি। আমার কন্সটিটিউএনসি বংশীহারী থানায় গত ১১ তারিখে কংগ্রেস ( আই )-এর কিছু সমাজ বিরোধি আমাদের পার্টির কমরেড জগদীশ মণ্ডলকে দুপুর বেলায় তখন সে মাঠে কাজ করছিল—কুপিয়ে কুপিয়ে নৃশংসভাবে হত্যা করে। এর আগে আমার এলাকা বংশীহারী

থানাতে কংগ্রেস ( আই ) গুণ্ডা দলের নেতৃত্বে ইতিমধ্যে ৭ জন ব্যক্তিকে হত্যা করা হয়েছে। তাদের মধ্যে তফশীলি জাতি এবং উপজাতি মানুষও আছে : নির্বাচনের পর থেকে এই কংগ্রেসী গুণ্ডারা বংশীহারি থানাতে ব্যাপক সন্ত্রাস এবং অরাজকতার সৃষ্টি করছে। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই তিনি যেন যথোচিত ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রীঅসিতকুমার মাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলা পশ্চিমবাংলার মধ্যে সব চেয়ে বেশী অনুন্নত জেলা এবং তার মধ্যে হাসান কেন্দ্র। স্যার, আপনি জানেন হাসান কেন্দ্রের মধ্যে যে সমস্ত ইনটিরিয়র ভিলেজ আছে সেখানে কোন কলেজ নেই। আজকে আমাদের যে ডিমাণ্ড তাতে শুধু হাসান কেন্দ্রের মানুষ উপকৃত হবে তাই নয় মুর্শিদাবাদ জেলার মানুষেরা উপকৃত হবে। এখানে মুর্শিদাবাদ জেলার অনেক বিধায়ক উপস্থিত আছে তাঁরাও জানেন যে, যেসব ছেলে-মেয়েরা ইনটিরিয়র ভিলেজ থেকে রামপুরহাট কলেজে পড়াশোনা করতে আসে তারা ৩০।৪০ কিলোমিটার দুর থেকে আসে এবং ৭০৮ কিলোমিটার ডিসটেন্স থেকে এসে বাসে চাপতে হয়। বিশেষ করে গ্রামের খেটে খাওয়া ছেলে মেয়েরা পড়াশোনার সুযোগ পাচ্ছে না। মুর্শিদাবাদ জেলার পাঁচগ্রামে যদি একটা কলেজ নির্মাণ করা যায় তাহলে বীরভূম জেলার হাসান কেন্দ্রের মানুষেরা এবং মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম এবং নবগ্রাম অঞ্চলের হাজার হাজার ছাত্র-ছাত্রী উপকৃত হবে।

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জল সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। মালদহ জেলার জেলা পরিষদ কংগ্রেসের দখলে এটা আপনি জানেন স্যার। আমার নির্বাচন কেন্দ্রের হরিশচন্দ্রপুরের ১নং এবং ২নং গ্রাম পঞ্চায়েত বামপন্থীদের দখলে। স্বাভাবিক ভাবে এখানে জেলা পরিষদ বিমাতৃসুলভ আচরণ করছে এবং এখানে কোন জল সরবরাহের ব্যবস্থা করছি না এবং টাকা-পয়সা দিচ্ছে না। আমি একটা প্রশ্ন করেছিলাম জেলা পরিষদের কাছে, তার জবাব আমি এখনও পাইনি। আমাদের এখানে ১৫০টি টিউবওয়েল খারাপ হয়ে পড়ে আছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে ১ লক্ষাধিক টাকা ২টি পঞ্চায়েত সমিতিকে এ্যাড-হক গ্রান্ট হিসাবে ইয়ারমার্ক করে দেবার জন্য অনুরোধ করছি। এর আগে তৎকালীন জল সরবরাহ মন্ত্রী বন্যা পরিদর্শন কালে ১৬টি টিউবওয়েল মঞ্জুর করে দিয়েছিলেন সেখানে করা হবে বলে।

[ 2-50—3-00 P. M. ]

এখন শোনা যাচ্ছে মন্ত্রী বদল হয়ে গিয়েছে বলে শেষ অবধি টিউব-ওয়েল হবে না। আমার বক্তব্য হচ্ছে হাকিম চলে যায় কিন্তু হুকুম নড়ে না বলে আমরা জানি। একজন মন্ত্রী কথা দিয়েছিলেন, এখন নতুন যিনি মন্ত্রী হয়েছেন, আশাকরি, তিনি সেই কথা রক্ষা করার চেষ্টা করবেন।

**শ্রীহবিবুর রহমান:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলাতে আজ দীর্ঘদিন থেকে বৃষ্টি নেই, সেখানে চরম খরা চলছে। এরফলে সেখানে আউস এবং পাট চাষ মারা গিয়েছে এবং আমন চাষের ক্ষেত্রে হতাশা দেখা দিয়েছে। সেখানে কৃষি মজুররা কোন কাজ পাচ্ছে না। এরসঙ্গে বিশেষ করে জঙ্গীপুর সাব-ডিভিসানে পদ্মা নদীর ভাঙনের সমস্যা আছে এবং সেখানে পানীয় জলের কোন ব্যবস্থা নেই। সেজন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে কৃষি মজুররা কাজ পায় এবং পানীয় জলের সঙ্কট দূর হয়, বিশেষ করে সেখানে এখন খরা চলছে, তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী অবিনাশ প্রামাণিক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি হুগলী জেলায় ভাগীরথীর পশ্চিমপাড়, বলাগড় কেন্দ্র আমার নির্বাচন কেন্দ্রের অন্তর্ভুক্ত, সেখানে নদীর ভাঙনের ফলে বহু পরিবার, বহু উদ্বাস্তু পরিবার, মৎস্যজীবী পরিবার আশ্রয়-চ্যুত হয়ে যাচ্ছেন এবং পুনরায় তাঁরা উদ্বাস্তু হয়ে যাচ্ছেন। গুপ্তিপাড়া থেকে ডুমুরদহ পর্যন্ত প্রায় ১০।১২টি গ্রামের লোক বাস্তুহারা হয়ে যাচ্ছেন। তাঁদের চাষের জমি নদীর ভাঙনে চলে যাচ্ছে। প্রথম বামফ্রন্ট সরকারের আমলে আমাদের সেচমন্ত্রী মাননীয় প্রভাস রায় মহাশয় কিছু কিছু নদী-বাঁধের কাজ করেছিলেন। কিন্তু আবার পুনরায় বহু ভাঙন দেখা দিয়েছে। পাশের জেলা নদীয়াতেও এখন ভাঙন চলছে। সেখানেও বহু পরিবার বাস্তুচ্যুত হয়ে যাচ্ছেন। তাঁদের জমি ভাঙনের কবলে চলে যাচ্ছে। হুগলী জেলার, বিশেষ করে চাঁদরা কলোনী, চর খয়রামারি, ভবানীপুর-চর, চর রামপুর, গুপ্তিপাড়া, লোকেশপুর, মুক্তারপুর, বানেশ্বরপুর এই সমস্ত গ্রাম নদীর গর্ভে চলে যাচ্ছে। অবিলম্বে এই ভাগীরথীর পাড় বাঁধান না হলে ঐ সমস্ত গ্রামের মানুষ, যাঁরা বাস্তুচ্যুত ও আশ্রয়চ্যুত হয়ে পড়ছেন, তাঁদের জীবিকার পথে বাধার সম্মুখীন হচ্ছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, তিনি যেন অবিলম্বে ভাগীরথীর পাড় বাঁধানোর ব্যাবস্থা করেন, বিশেষ করে বলাগড় থেকে ডুমুরদহ পর্যন্ত বাঁধাবার ব্যবস্থা করেন।

**ডাঃ মানস ভুঁঞা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার এবং আপনার মাধ্যমে মাননীয় পরিবহণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সবং থেকে হাওড়া পর্যন্ত দুটি বাসরুট বহুদিন আগে স্যাংশন হয়েছিল। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের ব্যাপার মেদিনীপুর জেলার আর টি. এ. এবং হাওড়া জেলায় আর. টি. এ. কর্তৃপক্ষের অদ্ভুত আচরণের ফলে আজকে দীর্ঘদিন ধরে স্যাংশন হয়ে থাকা বাসরুট দুটিতে বাস চলছে না। আমার কাছে খবর আছে যে, মেদিনীপুর জেলার আর. টি. এ. 'র ভাইস চেয়ারম্যান অফিসে বসে বাসের কোন কোন মালিক বাস চালাতে পারবেন, তাঁদের টেণ্ডার করে ডাকছেন এবং বাস পিছু এক লক্ষ টাকায় টেণ্ডার বিক্রি করছেন। টেণ্ডার পিছু এক লক্ষ—বাস পিছু এক লক্ষ টাকায় টেণ্ডার বিক্রি হচ্ছে। আজকে সবং থানার মানুষ এতই হতভাগ্য, তাঁরা যেহেতু কংগ্রেসের একজন প্রার্থীকে মনোনীত করে পাঠিয়েছেন সেইহেতু দুর্ভাগ্যের ব্যাপার আজ প্রায় এক বছর ধরে স্যাংশন হয়ে থাকা বাসরুটে কোন বাস চলছে না। আজকে সবং থানার অধিবাসীদের বঞ্চিত করে রাখা হচ্ছে এবং বাসের মালিকদের বলা হচ্ছে যিনি এক লক্ষ টাকা দেবেন, তিনি বাসরুট পাবেন। আমি পরিবহন মন্ত্রীর কাছে এই ব্যাপারে তদন্তের দাবি করছি। মেদিনীপুর জেলায় আর টি এর ভাইস চেয়ারম্যান দীর্ঘদিন' ধরে আটক রেখে সেখানকার মানুষদের দুর্গতির মধ্যে ফেলে রেখেছেন। এরফলে বঞ্চিত হচ্ছে দেবরা এবং পিংলা অঞ্চল।

**শ্রীসুরেশ সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বরাষ্ট্রদপ্তরের মন্ত্রী ও স্বাস্থ্য দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাদকদ্রব্যের নেশা একটা সামাজিক ব্যাধিতে পরিণত হয়েছে। এরফলে শহরাঞ্চল থেকে শুরু করে গ্রামাঞ্চল পর্য্যন্ত এর প্রাদুর্ভাব চলছে। তবে শহরাঞ্চলেই এর প্রভাব বেশী। ঐতিহ্য মণ্ডিত কলিকাতা শহরে মাদক দ্রব্যের বিষময় প্রাদুর্ভাব গ্রামাঞ্চলে সেই তুলনায় ছড়াতে পারেনি তবে কিছুটা হয়েছে। আমার বিধানসভা কেন্দ্র থেকে গতকাল ঘুরে এসেছি। সেখানে শুনলাম ডালখোলা শহরে হিরোইনের প্রাদুর্ভাব খুব বেড়েছে এবং এরফলে অচিরেই মানুষ মরে যায়। সেখানে একটা গার্লস স্কুল আছে এবং হায়ার সেকেণ্ডারি স্কুল আছে তার ছেলে মেয়েরা নেশাগ্রস্ত হচ্ছে। আবার শুনছি যে হিরোইন খেলে নাকি হিরোইন দিয়েই আবার সারাতে হয়। আমি স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করছি এমন একটা কঠোর আইন করুন যাতে করে এই হিরোইন খাওয়া অবিলম্বে বন্ধ করা যায়।

**শ্রীগৌরচন্দ্র কুণ্ডু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে কলিকাতা থেকে

আসাম পর্য্যন্ত মোটরে একটিমাত্র রাস্তা আছে এন এইচ—৩৪। সেই রাস্তাটি দিয়ে আমাদের মন্ত্রীরা, কেন্দ্রীয় মন্ত্রীরা আমরা সদস্যরা এবং কংগ্রেসীরাও যান। কিন্তু দেখা যায় রানাঘাট গিয়ে একটা গেট আছে সেই গেটে গেলে প্রায়ই গাড়ী আটকে যায়। এই বিষয়ে দিনের পর দিন বছরের পর বছর রানাঘাট পৌরসভা কেন্দ্র থেকে এবং রেলওয়ে কনসালটেটিভ কমিটি থেকে জানিয়েছিল যে এই এখানে একটা ফ্লাইওভারের ব্যবস্থা করা হোক। এটা কোন কংগ্রেস কমিউনিষ্টের ব্যাপার নয়, এখান দিয়ে লরী বাস ইত্যাদি চলে প্রায় সময়েই গেটে আটকে যায়। এ্যাম্বুলেন্সে রোগী নিয়ে যেতে গেলে মারা যাবে। আপনারা জানেন যে ওই রাস্তা দিয়ে ট্রেন চলাচল করে ডাউন আপে। ফলে ওই গেট খুলে রাখা সম্ভবপর হয় না। যখন খোলা থাকে তখন ওই পথ দিয়ে লরী, বাস প্রভৃতি চলাচল করে কিন্তু ট্রেন চললেই সব বন্ধ হয়ে যায় এবং প্রায় ১৫ মিনিট থেকে আধঘন্টা অবধি বন্ধ হয়ে থাকে। এখানে ফ্লাইওভার করার জন্য স্টেট গভর্ণমেন্ট এবং রেলওয়ের যুক্ত প্রচেষ্টা আছে এই ফ্লাইওভার বসানোর জন্যে। নর্থবেঙ্গল এবং আসামে যাবার আর কোন রাস্তা নেই এই পথ ছাড়া। সেইজন্য আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তাড়াতাড়ি হয়।

**শ্রীমতী সন্ধ্যা চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। চন্দননগরে হসপিট্যাল একটা সরকারী হসপিট্যাল এবং এটা হচ্ছে সাবডিভিশনাল হসপিট্যাল। এখানে অতিরিক্ত বেড সমেত প্রায় ৩২০টি রোগী আছে। এখানে ১১ জন সার্জেন এই হাসপাতালে আছেন কিন্তু একটি অদ্ভুত ব্যাপার যে সেখানে নিত্য নতুন এ্যাকসিডেন্টাল কেস, সার্জিক্যাল এবং মেটারনিটি ওয়ার্ডে বিভিন্ন রকম অপারেশান সেখানে প্রতিদিন সংগঠিত হয়। সেখানে এ্যানাসথেসিয়া দেওয়ার জন্য মাত্র একজন ডাক্তার আছেন। এই অবস্থায় সেখানে হাসপাতাল থেকে বারে বারে অনুরোধ করা হচ্ছে যে দুজন এ্যানাসথেসিয়া দেওয়ার জন্যে ডাক্তার আনা হোক. এই দাবী আগেও জানিয়েছি আবার পুনরায় উত্থাপন করছি। আরেকটি বিষয় হচ্ছে যে এখানে যে মর্গ আছে তার পাশেই সরকারী কোয়ার্টার আছে এবং তাতে হাসপাতালের সরকারী কর্মচারীরা থাকেন। মর্গ থাকার জন্যে ওখানকার কোয়ার্টারের লোকেদের খুব অসুবিধা হয় এবং ওই অঞ্চলের আশেপাশের লোকেরাও একটা অস্বাস্থ্যকর পরিবেশের মধ্যে রয়েছে। একটা অস্বাস্থ্যকর পরিবেশ সেখানে সৃষ্টি হয়েছে।

[ 3-00—3-10 P. M. ]

তারাও বারে বারে আবেদন করেছে যে এই মর্গটি স্থানান্তরিত করার জন্য। আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে আবেদন করছি এই মর্গটি স্থানান্তরিত করাবার ব্যবস্থা যেন গ্রহণ করা হয়।

**শ্রীসুরজিৎ স্মরণ বাগচি ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী কেন্দ্র তমলুক সদর মহকুমা হাসপাতালের দুটি তীব্র অভাব সম্পর্কে স্বাস্থ্যদপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ঐ হাসপাতালে আড়াই শত শয্যা আছে। ১২৫টি জেনারেল ওয়ার্ড এবং সার্জিকাল ওয়ার্ড। দুর্ভাগ্যের বিষয় সেখানে দীর্ঘদিন একটা ই. এন. এ্যাণ্ড টির স্পেশালিষ্ট আজ পর্যন্ত যায়নি। যার ফলে জেনারেল ওয়ার্ডের চিকিৎসার রোগের রুগীদের খুব অসুবিধা হচ্ছে এবং সার্জিকাল ওয়ার্ডের সার্জেনদের অসুবিধা হচ্ছে। দীর্ঘদিন ওখানে বিধিবদ্ধ শিক্ষার দ্বারা এ্যানাসথেসিয়া দেবার মত মানুষ আজ পর্যন্ত ওখানে প্রেরিত হয়নি। এ্যানাসথেটিষ্টে-র অভাব ফলে সার্জন খুবই বিপাকে থাকেন। সুতরাং এই দুইটি ব্লকের হাত থেকে রোগী এবং চিকিৎসকদের কিছু সুবিধা দেবার জন্য আমি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের কাছে অনুরোধ করছি যাতে সত্বর হাসপাতালে একটা এ্যানাসথেটিষ্ট পাঠান হয় এবং একটা ই. এন. এ্যাণ্ড টি পাঠান হয়। ১১টি থানা নিয়ে এই মহকুমা হাসপাতালটি, সেই হাসপাতালের বিস্তীর্ণ এলাকার মানুষের এতে সুবিধা হবে।

**শ্রীপ্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আসানসোল গার্লস কলেজে ইউনিভার্সিটি গ্রান্টস কমিশন থেকে কয়েক লক্ষ টাকা এসেছিল। কিন্তু আজ পর্যন্ত সেই টাকা এখনও আনইউটিলাইজড অবস্থায় পড়ে আছে। খুব সম্ভবত সেই টাকা ইউ. জি. সি. তে ফিরে যাচ্ছে। এর জন্য দায়ী হচ্ছে এখুনি ওখানকার গর্ভণিং বডির যিনি প্রেসিডেন্ট তার গাফিলতি। তিনি ডি-ওয়াই. এফ-র সেক্রেটারী এবং তিনি হচ্ছেন আসানসোল মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান এবং আসানসোল গার্লস কলেজের গভর্ণিং বডির প্রেসিডেন্ট গত নির্বাচনে হেরে যাবার পর থেকে তিনি একটিও গভর্ণিং বডির মিটিং এ্যাটেণ্ড করছেন না। যার ফলে ইউনিভার্সিটির গ্রান্টস কমিশন-র টাকা ফেরৎ যাচ্ছে। এবং আসানসোল গার্লস কলেজের টাকা এক্সটেনশানে যাবার কথা ছিল সেটা সম্ভব হচ্ছে না। আমি একটা প্রশ্ন রাখতে চাই যে গর্ভণিং বডির প্রেসিডেন্ট যিনি সি. পি. এম.-র সদস্য এবং মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান তার জন্য আজকে আসান-

সোলের লোকেদের এবং আসানসোলের মানুষকে কেন দুর্ভোগ ভোগ করতে হবে। মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে দাবী রাখতে চাই তিনি ওখানে আসানসোল গভর্ণিং বডির প্রেসিডেণ্টকে বদলান অথবা তার পছন্দ মত কাউকে বসান। এবং এটাকে বদলানো দরকার। তা নাহলে আসানসোল গার্লস কলেজের কোন উন্নতি হবে না।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** স্যার, অটোরিক্সা যেগুলি আছে সেগুলি কোন সময়ে মিটারে চলে না। বড় ট্যাক্সির পরিপূরক হিসেবে অটোরিক্সা দেওয়া হয়েছিল। হাওড়ায় এলে পুলিশ ট্যাক্সির লাইন ধরিয়ে দেয় এবং পাশের অটোগুলি দর কষাকষি করে। এগুলি বাঙ্গালীদের দেওয়া হয়েছিল। কিন্তু দর দাম করছে তারা সব অবাঙ্গালী। বাঙ্গালীরা এগুলি তাদের বিক্রি করেছে কিনা জানি না। অটোগুলি যাতে মিটারে চলে এই আবেদন আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর কাছে করছি।

**শ্রীপরেশচন্দ্র দাস:** স্যার, মুর্শিদাবাদ জেলার ফায়ার ব্রিগেড সম্পর্কে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় একটি মাত্র ফায়ার বিগ্রেড আছে। বিভিন্ন প্রান্তে আগুন লাগলে তারা নির্দিষ্ট সময়ে যেতে পারেন না। এটা একটা বিরাট সমস্যা। আমার আবেদন হচ্ছে সাব ডিভিসান ভিত্তিক যাতে একটি ফায়ার বিগ্রেড অফিস খোলাহয় তার ব্যবস্থা যেন তিনি করেন।

**শ্রীলক্ষ্মীকান্ত দে:** স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কোলকাতা শহরে ঠিকা টেনান্সি য়্যাক্ট অনুসারে হাট নাম্বার আলাদা আলাদা হওয়ায় আলাদাভাবে কর্পোরেশানের ট্যাক্স হচ্ছে। সি ই এস সিতে যখন তারা আলাদা আলাদা হাট নাম্বার দিয়ে দরখাস্ত করছে ডি সি থেকে এ সি করার জন্য বা এ সি থেকে ডি সি করার জন্য। তখন তাদের আলাদা মিটার দেয়া হচ্ছে না। জিজ্ঞাসা করলে তারা বলছে রাজ্যের এক্সসাইজ ডিউটি তারা পাবে না। সুতরাং অবিলম্বে সি ই এস সিকে বলা হোক ঠিকা টেনান্সি য়্যাক্ট অনুযায়ী তাদের যেন আলাদা মিটার দেয়া হয়।

**শ্রীবিমল কান্তি বসু:** স্যার, ৩১নং জাতীয় সড়ক জলপাইগুড়ি ঢোকার মুখে বর্ষাকালে ৬।৮ মাস বন্ধ থাকে। নিউ এলাইমেণ্ট হিসেবে পুণ্ডিবাড়ি থেকে খোকসাডাঙ্গা পর্যন্ত একটা রাস্তা করার ব্যাপারটা স্যাংশান হয়ে গেছে। কিন্তু কোন কাজ হচ্ছে না। আমি আবেদন করছি অবিলম্বে পুণ্ডিবাড়ি খোকসাডাঙ্গা নিউ এলাইমেণ্টের কাজ আরম্ভ করা হোক না হলে যথেষ্ট ক্ষতি হবে।

ভাবেই সমালোচনা করা হয়েছিল। কিন্তু প্রশ্ন যেটা থেকে যাচ্ছে তা হচ্ছে, কেন্দ্রীয় সরকারের অনুসৃত শিল্পনীতির ফলে যদি দেশের সর্বনাশ ঘটে, তাহলে বামফ্রন্ট সরকার জেনে-শুনে সেই একই শিল্পনীতিকে গ্রহণ করলেন কেন? কেন তাঁরা পশ্চিমবাংলায় একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে, বিদেশী বহুজাতিক সংস্থাগুলির সঙ্গে আজকে গাঁটছড়া বাঁধছেন, কেন তাদের সাদর আহ্বান জানাচ্ছেন? ইজ্ ইট নট এ সেয়ার অপার-চুনিজম? জ্যোতিবাবু কি এই প্রশ্নের জবাব দেবেন? এটাই তাঁর কাছে আমার মূল প্রশ্ন। স্যার, আজ-কাল রাজনীতির স্ট্যাণ্ডার্ড এত ফল্ করেছে যে, জানি না ওঁদের নিজেদের কর্মসূচীও ওঁরা পড়েন কিনা। ওঁদের দলের কর্মসূচীর ২৫ নং ধারায় বলা হয়েছে—একচেটিয়া পুঁজিপতিদের এবং বিদেশী পুঁজির বিরুদ্ধে সংগ্রাম করতে হবে, জনগণতান্ত্রিক বিপ্লবের অন্যতম কর্মসূচী হিসাবে।

[ 6-30 – 6-40 P. M. ]

২৫ নম্বর ধারায় বলা আছে। অথচ দলীয় কর্মসূচীকে তাঁরা লঙ্ঘন করে আজকে এই শিল্পনীতি বামফ্রন্ট সরকার বহন করছেন। এটার কারণ কি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার জবাব দেবেন। আজকে ওঁরা জনগণতান্ত্রিক বিপ্লবের কর্মসূচী নিয়েছেন। সেই জনগণতান্ত্রিক বিপ্লবের কর্মসূচী হিসাবে ওঁরা একদিন শ্লোগান দিতেন একচেটিয়া পুঁজিপতিদের বিরুদ্ধে। ওঁরা একদিন বিদেশী পুঁজি অধিগ্রহণের দাবী করতেন, বিদেশী অনুপ্রবেশকারীদের বিরুদ্ধে সংগ্রাম করতে বলেছেন। কিন্তু আজকে সেই একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে গাঁটছড়া বাঁধছেন। বহুজাতিক সংস্থা-গুলিকে সাদর আমন্ত্রণ জানাচ্ছেন পশ্চিমবঙ্গে শিল্প স্থাপন করবার জন্য। আজকে তাহলে ওঁদের জনগণতান্ত্রিক বিপ্লব কাদের বিরুদ্ধে? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে তাঁর জবাবী ভাষণে বলবেন। আজকে আমরা দেখতে পাচ্ছি, পশ্চিম-বাংলায় প্রাকটিক্যালি এদের জন্য ব্ল্যাঙ্ক চেক লিখে দেওয়া হয়েছে পশ্চিমবাংলাকে অবাধ লুণ্ঠন করার জন্য। একচেটিয়া পুঁজিপতিদের এবং বিদেশী বহুজাতিক সংস্থা-গুলিকে বামফ্রন্ট সরকার একেবারে খোলা চেকে সমস্ত দিক থেকে, সমস্ত রকমের সুযোগ সুবিধা দিয়ে যৌথ উদ্যোগের নামে জনগণের কষ্টার্জিত টাকা তাদের হাতে তুলে দিচ্ছেন। সরকারী জমি তাদের হাতে তুলে দেওয়া হয়েছে। প্রশাসনিক একতরফা সুযোগ-সুবিধা তাদের হাতে তুলে দেওয়া হয়েছে। এমন কি শ্রমিকেরা আন্দোলন পর্যন্ত করবেন না, শ্রমিকরা মালিকদের আক্রমণ করবে না সেই রকম

প্রতিশ্রুতি দেওয়া হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আমেরিকা যাচ্ছেন, গ্রেট বৃটেন যাচ্ছেন, অনাবাসী ভারতীয় পুঁজিপতিরা যাতে এখানে পুঁজি বিনিয়োগ করে তারজন্য কথা বলছেন। আবার তিনি ২৬ তারিখে বোধ হয় আমেরিকা যাবেন। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, এত যেখানে আহবান, এত যেখানে সুযোগ-সুবিধা দেওয়া হচ্ছে তার ফলশ্রুতি কি হচ্ছে? পশ্চিমবাংলায় একটাও শিল্প হয়েছে? এই বিধানসভায় দাঁড়িয়ে গত ১৬ তারিখে প্রশ্নোত্তরপর্বের সময় মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নিজেই বলেছেন ৭৯ লেটার অফ ইনটেন্ট এবং ১০টি শিল্প লাইসেন্স তামাদি হয়ে গেছে, বাতিল হয়ে গেছে। কেউ এ্যাকসেপ্ট করেনি। কারণ এখানে এলে উৎপাদন নড়বড়ে হয়ে যাবে। এই পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় মালিকেরা তাদের নির্দিষ্ট নিয়মের ভিত্তিতে উৎপাদন করবে, সেটা কি কারোও আবেদন-নিবেদনের উপর নির্ভর করবে? ফলে দেখা যাচ্ছে মূল সমস্যা তুলে ধরা হচ্ছে না। এখানে কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ আচরণের অভিযোগ করা হয়েছে। নিশ্চয়ই কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ আচরণ আছে। কিন্তু প্রশ্ন করি, এই যে বিমাতৃসুলভ আচরণ করা হচ্ছে বলে বলছেন তাহলে বিমাতৃসুলভ আচরণের বিরুদ্ধে, অনাচার, বঞ্চনার বিরুদ্ধে কেন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আপনারা জনগনকে নিয়ে আন্দোলনের পথে যাচ্ছেন না? সেখানে আন্দোলনের কথা বললে বলে, আমাদের কেন্দ্রের সাথে কোন বিরোধ নয়, সেখানে আমাদের সুস্থ প্রতিযোগিতা করতে হবে। কিসের প্রতিযোগিতা? ঐ একচেটিয়া বড় বড় শিল্পপতিদের সেবা করাই প্রতিযোগিতা? কমপিটিসান করে সেবা করে আর্শীবাদ পুষ্ট হয়ে দিল্লীর গদিতে যেতে পারবেন সেই প্রতিযোগিতার রথচক্রে পড়ে পশ্চিশবাংলার জনগনের সর্বনাশ হচ্ছে, পথের ভিখারী হচ্ছে, বেকার হচ্ছে, লক্-আউট, লে-অফ্ হচ্ছে। আজকে সেই বিপর্যয়ের পথে নেমেছেন আপনারা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতবার এখানে রাজ্যপালের ভাষনের উপর জবাবী ভাষন দিতে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন কেন এত সমালোচনা? কেন আমরা শিল্পপতি, বিদেশী বহুজাতিক সংস্থা, একচেটিয়া পুঁজিপতিদের আহ্বান করবো না, আমরা কি পশ্চিমবাংলাকে মরুভূমি করে দেব? উনি তো বলেছেন মরুদ্যান করবেন, মরুদ্যানের চেহারা কি এই?

১০ বছরে পশ্চিমবঙ্গে মরূদ্যানের চিত্র কি? আজকে চোখের সামনে ১০টা চটকলে লক আউট, এবং তার ফলে প্রায় ৮০ হাজার শ্রমিক কর্মচ্যুত। তারপর মর্ডানাইজেসনের খড়্গ তোলার জন্য আবার ৩৫ পারসেন্ট চটকল বন্ধ হতে চলেছে। আজকে দুর্গাপুর, ২৪ পরগণা, হাওড়ার ইঞ্জিনীয়ারিং শিল্পগুলির কি অবস্থা? আজকে

বিভিন্ন ধরণের সব কারখানাই বন্ধ হয়ে যাচ্ছে, গ্রাফাইট কারখানাতেও নোটিশ দিয়েছে। আজকে হোসীয়ারী এবং প্রেস শিল্পে কি অবস্থা? আজকে পশ্চিমবঙ্গে শিল্পের ক্ষেত্রে এইরকম পরিস্থিতি। হ্যাঁ, আজকে মরূদ্যান বা স্বর্গ রাজ্য কাদের জন্য হয়েছে—হয়েছে মালিকদের জন্য, জনগণের জন্য নয়। সরকারের দেওয়া রেকর্ড থেকে দেখা যাচ্ছে যে, ১৯৮৬ সালে দেড় কোটি শ্রম দিবস নষ্ট হয়েছে। এই দেড় কোটি শ্রম দিবসের মধ্যে ধর্মঘটের জন্য মাত্র ১·৮ পারসেন্ট, বাকি ৯৮·২ পারসেন্ট মালিকদের একতরফা আক্রমণের জন্য লক আউট। আর জ্যোতিবাবু এটাকে বলছেন আদর্শ শ্রমিক মালিক সম্পর্ক। এর ফলে আজকে পশ্চিমবঙ্গে মরূদ্যানের জায়গায় মরীচিকার সৃষ্টি হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত পরিতাপের বিষয় ১৯শে ডিসেম্বর ১৯৮৬ নির্বাচনের ঠিক প্রাক্‌কালে গ্রাণ্ড হোটেলে আমাদের তৎকালীন এবং বর্তমান মুখ্যমন্ত্রী মহাশয় জনগণের কাছে নয়, মালিকদের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলেন। ভারতবর্ষের বিভিন্ন প্রান্তের শিল্পপতিরা সেখানে উপস্থিত হয়েছিলেন। বেঙ্গল চেম্বার অফ কর্মাস, ইণ্ডিয়ান চেম্বার অফ কমার্স এদের যৌথ উদ্যোগে গ্রাণ্ড হোটেলের ঐ মিটিংয়ে ব্ল্যাঙ্ক চেক লেখা হয়েছিল, যে কথাটা আমি বলতে চাইছি জ্যোতিবাবু পরিষ্কার প্রতিশ্রুতি দিয়ে বলেছিলেন যে তত্ত্বের দিক থেকে আমি সংকীর্ণতাবাদী নই, উদারপন্থী এবং আধুনিকীকরণের প্রশ্নে তিনি বলেন ইট ইজ দি গো অফ দি ডে, আজকে শিল্পে আধুনিকীকরণ অর্থাৎ মর্ডানাইজেসন এটাকে মেনে নিতে হবে এবং তার অনিবার্য্য পরিণতি যে শ্রমিক ছাঁটাই তাকে স্বীকার করে নিয়েছিলেন এবং বলেছিলেন যে কিছু শ্রমিকের চোখের জল তো ঝরবেই; কিছু করার নেই। তার ফলেই আজকে এই রকম বাতাবরণের সৃষ্টি হয়েছে। আধুনিকীকরণ এবং শিল্পায়ন এক জিনিষ? ভারত-বর্ষে যে আধুনিকীকরণের শ্লোগান অরিজিনেট করেছেন, কোথা থেকে তা পেয়েছেন? আমাদের ডায়ানামিক প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী বলেছেন শিল্পে ঐ সর্বাধুনিক প্রযুক্তি বিদ্যার ব্যবহার করে ভারতবর্ষকে একবিংশ শতাব্দীতে নিয়ে যেতে হবে। এটাই শ্লোগান in the name of progressiveness, in the name of progress. এই কথা রাজীব গান্ধী বলেছেন। কিন্তু আসল ব্যাপারটা কি? আজকে আধুনিকীকরণ করা যাবে ভারতবর্ষের এই সংকটজনক পরিস্থিতিতে? পুঁজীবাদী অর্থনৈতিক কাঠামোয় যেখানে প্রচণ্ড রিসিসান অর্থাৎ মন্দা, প্রোডাকসানে ক্রাইসিস, ভারতবর্ষের প্রোডাকটিভ ক্যাপাসিটির ৬০ পারসেন্ট আইডিল অর্থাৎ অলস হয়ে পড়েছে, যেখানে

ভারতবর্ষে ৮ কোটি মানুষ বেকার, যেখানে শ্রম শক্তি অলস সেখানে ঐ অলস শ্রম শক্তিকে ব্যবহার করতে পারলে তার মূল্য উৎপাদনের ভিত্তিতে ৯ হাজার কোটি টাকার সম্পদ প্রতি বছর সৃষ্টি হতে পারত। এই পরিস্থিতিতে আজকে শিল্পে আধুনিকীকরণের যে শ্লোগান উঠেছে তার সঙ্গে জনসাধারণের স্বার্থের সম্পর্ক কোথায়? তার সঙ্গে ভারতবর্ষের ঐ মুনাফালোভী পুঁজিবাদী মালিকশ্রেণী ও শিল্পপতিদেরই সম্পর্ক রয়েছে।

[ 6-40—6-50 P. M. ]

যারা আজকে মুনাফার লালসাকে চরিতার্থ করবার জন্য, মুনাফার হারকে বৃদ্ধি করবার জন্য শিল্পে আধুনিকীকরণ চাইছেন, তারাই অন্যদিকে উৎপাদনের ক্ষেত্রে শ্রমিক ছাটাই করে, শ্রমিকদের মজুরী বাঁচিয়ে তাদের মুনাফার হারটাকে বাড়াতে চাইলেন। এই কারণেই শিল্পে আধুনিকীকরণ—মডার্ণাইজেশনের কথা বলছেন; কম্পুটার, অটোমেশন ইত্যাদি আমদানী করতে চাইছেন। তারজন্য আজকে একটা বাতাবরণ সৃষ্টি করা হচ্ছে। আজকে রাজীব গান্ধী যে সুরে আধুনিকীকরণের কথা বলছেন, ঠিক সেই একই সুরে পশ্চিমবঙ্গে বামপন্থার আড়ালে জ্যোতিবাবু সেই কথাই বলছেন। কোন পার্থক্য নেই। এরাও শ্রমিক ছাঁটাই চাইছেন।বলছেন—শ্রমিক ছাটাইতো হবেই। আজকে ভারতবর্ষের কর্মদক্ষ শ্রমিকরা যে দুরবস্থার মধ্যে রয়েছে সেদিকে জ্যোতিবাবুর লক্ষ্য নেই। আজকে যে তাঁরা বেকারীর জ্বালায় আত্মহত্যা করছেন সেদিকেও তাঁর নজর নেই। আজকে শিল্পপতিদের আশীর্বাদে তাঁদের যেভাবে হোক গদি আঁকড়ে থাকতে হবে। সেইজন্য আজকে রাজীব গান্ধী যেভাবে আধুনিকীকরণের শ্লোগান দিচ্ছেন, এরাও সেই একইভাবে বলছেন। সেইজন্য এই জনবিরোধী বাজেটের বিরোধিতা করে কাট মোশনকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রীশক্তি প্রসাদ বল ঃ** মাননীয় স্পীকার স্যার, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তথা শিল্প-বাণিজ্যমন্ত্রী ব্যয়বরাদ্দের যে দাবী উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটি কথা উপস্থাপন করতে চাই। মাননীয় স্পীকার স্যার, কংগ্রেস বেঞ্চ থেকে, অপোজিশন বেঞ্চ থেকে মাননীয় দেবীপ্রসাদবাবু এবং সৌগতবাবু তাঁদের বক্তব্য রেখেছেন। সৌগতবাবু বলছিলেন, শিল্প উন্নতির দিক থেকে এক সময় নাকি পশ্চিমবঙ্গ গর্বের রাজ্য ছিল। কিন্তু ·ার পরের ভূমিকা কি? ইংরেজ আমলে

ভারতবর্ষে যে শিল্প গড়ে উঠেছিল তার প্রধান কারণ ছিল তৎকালীন ব্রিটিশ সরকারের ষ্ট্রাকচারাল ইণ্ডাষ্ট্রী করবার জন্য টাকা জোগাড় করা তখনকার প্রধান প্রধান শিল্পগুলি কিন্তু বাঙ্গালীদের হাতে ছিল। সেগুলো আজকে কোথায় গেল? আজকে আমি সৌগতবাবুকে এই কথা অত্যন্ত বিনয়ের সঙ্গে জিজ্ঞাসা করছি। দেশ স্বাধীন হবার পর সেইসব শিল্পগুলোকে পুঁজিপতিরা যুক্তভাবে বা এককভাবে কিনে নেয় এবং যেগুলো আজকে ধ্বংসস্তূপে পরিণত হয়েছে। এরজন্য দায়ী কে? উদাহরণস্বরূপ বলতে পারি, এই রাজ্যে তৎকালীন যে সমস্ত দেশপ্রেমিক শিল্পপতিরা ছিলেন তাঁদের মধ্যে উদাহরণ হিসাবে আচার্য প্রফুল্ল চন্দ্রের কথা উল্লেখ করা যায়। তিনি দেশবন্ধু চিত্তরঞ্জনের স্ত্রীর নামে বাসন্তী কটন মিল নামে একটি মিল স্থাপন করেছিলেন। কিন্তু সেই বাসন্তী কটন মিলের মালিক এখন গোয়েঙ্কা। বর্তমানে পশ্চিমবঙ্গে বছরে যে কাপড় দরকার হয় তার পরিমান হোল ১২০ কোটি মিটারের মত। কিন্তু আজকে কয়েক বছর রাজ্যে কাপড়ের উৎপাদন কোথায় এসে দাঁড়িয়েছে? বর্তমানে এই রাজ্যে মাত্র ১৩ কোটি মিটারের মত কাপড় উৎপাদন হচ্ছে। এই রাজ্যে তুলো পাওয়া যায় না। এই তুলো আমাদের মহারাষ্ট্র, উত্তর প্রদেশ থেকে আনতে হয়। এইভাবে তুলো আনতে হয় বলে রাজ্যের বস্ত্রশিল্পের উপর বাড়তি চাপ পড়ে। আজকে রাজ্যে বিড়লার কেশোরাম কটন মিল, বাঙ্গুরের ডানবার কটন মিল, জালানের হনুমান জুটমিল লক-আউট হয়ে পড়ে আছে। চটকল সম্বন্ধে আমি বলতে চাইনা, এই ব্যাপারে নিয়ে এখানে বহুবার আলোচনা হয়েছে। এই বিধানসভায় দুইবার বামফ্রন্ট সরকারের আমলে এর উপর প্রস্তাবও নেওয়া হয়েছে। আজকে একদিকে শ্রমিক স্বার্থ বিরোধী, জাতীয় স্বার্থ বিরোধী মালিকপক্ষ অর্থ তছরূপ করছে, অন্যদিকে তাদের শাস্তির ব্যবস্থা না করে ভারত সরকার তাদের টাকা দিয়ে সাহায্য করছেন। আমাদের দেশে স্বনির্ভর প্রকল্প নামে একটি প্রকল্প চালু হয়েছে। এই স্বনির্ভর প্রকল্পে ব্যাঙ্ক থেকে লোন নেবার ক্ষেত্রে যেখানে সুদ দিতে হয় ১২-১৩ পারসেন্ট, সেখানে ঐসব মালিকদের ব্যাঙ্ক থেকে লোন দেওয়া হচ্ছে মাত্র ৬ পারসেন্ট সুদে।

আমি এই কথা দাবি করছি না যে গত ১০ বছরে বামফ্রন্ট সরকারের আমলে এই শিল্প এবং বাণিজ্য ব্যবস্থা খুব সুন্দর করে তোলা হয়েছে। কিন্তু গত ১০ বছরের মধ্যে আমি এই টুকু দাবি করতে পারি, যে কথাটা আমাদের প্রাক্তন ভারপ্রাপ্ত শিল্প এবং বানিজ্য দপ্তরের মন্ত্রী বলেছেন—এই কথা আমি বিনীত ভাবে বলতে পারি, গত ১০ বছরে ১৩টি শিল্প সংস্থার পরিচালন ভার গ্রহণ করেছেন। অথচ কেন্দ্রীয় সরকার

তার নিজস্ব সংস্থা যে গুলিকে তাঁরা সাহায্য করেন সেই গুলির মধ্যে ৬টি শিল্প সংস্থার ডিনোটিফায়েড করেছে। রাজ্য সরকারের ক্ষমতা সীমাবদ্ধ, ডিনোটিফায়েড সংস্থার মধ্যে কটা আমরা অধিগ্রহণ করেছি সেটা একটু বোঝা দরকার। এই জিনিসটা ওনারা যদি একটু বুঝতে পারেন তাহলে ভাল হয়। সব চেয়ে বড় জিনিস হ'ল শিল্প প্রণয়নে বাধাটা কোথায় এটা দেবী প্রসাদ বাবু বললেন, তিনি কেন্দ্রীয় বানিজ্যমন্ত্রী ছিলেন। মাসুল সমীকরণ নীতি কেন্দ্রীয় সরকারের মাধ্যমে যে ভাবে পরিচালিত হয়েছে তার জন্য স্বর্গত বিধানচন্দ্র রায়ের আমল থেকে বারে বারে তার বিরুদ্ধে ধ্বনি উচ্চারিত হয়েছে। আমাদের বর্তমান অর্থমন্ত্রী বারে বারে সেই ব্যাপারে উত্থাপন করেছেন। মাননীয় সদস্য সৌগতবাবু এবং সুব্রতবাবু ট্রেড ইউনিয়ানের সঙ্গে যুক্ত আছেন, তাঁরা ভাল করেই জানেন ব্যাপারটা। তাঁদের আমি বিনীত ভাবে জিজ্ঞাসা করতে চাই মাসুল সমীকরণ নীতির ফলে আমাদের এখানকার কয়লা এবং ইস্পাতের কি অবস্থা এই মাসুল সমীকরণ নীতির ফলে এখানকার শিল্প ধ্বংস হয়ে যাচ্ছে। এখানে মহারাষ্ট্র এবং গুজরাটের কথা বলা হয়েছে, আমি অবাক হয়ে শুনলাম সেই কথা। ওনারা বলছেন শিল্পের ক্ষেত্রে গুজরাট এবং মহারাষ্ট্র নাকি স্বর্গ রাজ্য। আমি বলতে চাই সারা ভারতবর্ষে মোট ১ লক্ষ ২০ হাজার কারখানা বন্ধ হয়ে গিয়েছে। গুজরাট এবং মহারাষ্ট্রে কি কারখানা বন্ধ হয় নি ? সেখানেও তো শ্রমিকরা ত্রাহি ত্রাহি ডাক ছাড়ছে। সেখানে স্টেট গভর্নমেণ্ট যে সমস্ত কারখানা নিয়েছিলেন সেই সমস্ত কারখানা তারা চালিয়ে উঠতে পারছেন না। এর পর আমি বিনীত ভাবে বলতে চাই কেন্দ্রীয় সরকার হলদিয়ায় একটা সার কারখানা তৈরী করেছিলেন। ৪৮৫ কোটি টাকা থেকে ৫০০ কোটি টাকা সেখানে খরচা করা হয়েছে, সেখানে ধোঁয়া পর্যন্ত উঠেনি। আমার সময় কম থাকার জন্য আরো কয়েকটি কথা আমি সংক্ষেপে বলতে চাই। আজকে কেন্দ্রীয় সরকার বৈষম্যমূলক আচরণ করছেন, তা সত্ত্বেও আমাদের এখানে ১৩টি কারখানা তৈরী হয়েছে। সেটা হয়েছে ভারতবর্ষের মানুষের সহযোগিতায় এবং পশ্চিমবাংলার মানুষের সহযোগিতায়। আইডিয়াল কারখানা গড়ার মতো পরিবেশ এখানে আছে। আমাদের কাছে সব চেয়ে বড় কথা হ'ল কেন্দ্রীয় সরকারের এই মাসুল সমীকরণ নীতি থেকে আরম্ভ করে যে সমস্ত জিনিস হচ্ছে সেইগুলি আইন করে বন্ধ করতে হবে। পশ্চিমবাংলার ক্ষেত্রে সব চেয়ে বড় কথা হ'ল এখানে রসায়ন শিল্প করতে হবে। আমাদের রাজ্যে সুরা সারের উৎপাদন নেই বললেই চলে। উত্তর-প্রদেশ এবং মহারাষ্ট্র থেকে সুরাসার আমাদের আনতে হয়, আমাদের এখানে ইণ্ডাষ্ট্রীয়াল এ্যালকোহল উৎপাদন হয় না। বহুজাতিক করপোরেসান আমাদের থেকে

লাইসেন্স নিয়ে এই সমস্ত জিনিস বিদেশ থেকে ডলার খরচা করে আনতে হয়। কিন্তু আমাদের সুন্দরবন এলাকায় লবনাক্ত জমিতে সুরাসার উৎপাদন করা যায়। পশ্চিমবঙ্গ সরকার সুন্দরবন এলাকায় ২০০ একর জমিতে চাষ করছে। কিন্তু আমার বক্তব্য হচ্ছে সুন্দরবনে হাজার হাজার হেকটর জমি পড়ে আছে, তাতে যদি সুগার বীট উৎপাদন করা যায় তাহলে তার থেকে সুরাসার উৎপাদন হতে পারে এবং কারখানা তৈরী করে ইনডাসস্ট্রিয়াল এ্যালকোহল হতে পারে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 6-50—7-00 P. M. ]

শ্রীসুহৃদ বসুমল্লিক ঃ মাননীয় স্পীকার স্যার, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তথা বানিজ্য ও শিল্প মন্ত্রীর পেশ করা বাজেটের আমি বিরোধিতা করছি। আমাদের সরকার পক্ষের সদস্যরা মুখ্যমন্ত্রীর পেশ করা বাজেটকে সমর্থন করে নানা যুক্তি দেখিয়েছেন। কিন্তু আজকে পশ্চিমবঙ্গের শিল্পের যা অবস্থা, তাতে আনন্দিত, উৎসাহিত হবার কোন কারণ নেই। সরকার পক্ষের সদস্যরা হয়ত ভাবছেন যে পশ্চিমবঙ্গ শিল্পের দিক থেকে এগিয়ে চলেছে এবং এই ব্যাপারে পশ্চিমবঙ্গের ইকনোমিক সার্ভে'র যে রিপোর্ট বেরিয়েছে, এটা আমাদের নয়, পশ্চিমবঙ্গ সরকারের, এতে পশ্চিমবঙ্গের ম্যানুফ্যাকচারিং রেজিষ্টার্ড এবং আন-রেজিষ্টার্ড সেকটর মিলিয়ে ইনডেকস্ নাম্বার অফ ইণ্ডাস্ট্রিয়াল প্রোডাকসান ১৯৭৫ সালে ছিল ১০২.৭, ১৯৮৩ সালে ছিল ১২২ এবং ১৯৮৫ সালে ছিল ১২২। আজকে সেটা ১১১তে এসে পৌঁচেছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্টের দশ বছরের শাসনে ইনডেক্স নাম্বার কিন্তু বাড়েনি, ইনডেক্স নাম্বার কমেছে। ১৯৭৫ সালে সারা ভারতের ইনডেক্স নাম্বার ছিল ১১৯, সেটা ১৯৮৬ সালের সেপ্টেম্বর মাস পর্যন্ত সময়ে ছিল ২১৭। এই অবস্থায় পশ্চিমবঙ্গের ম্যানুফ্যাকচারিং সেকটরে ইনডেক্স নাম্বার হচ্ছে ১১১। আমি আপনাকে বলছি যে, জেনারেল প্রোডাকসানের দিক থেকে, শুধুমাত্র ম্যানুফ্যাকচারিংয়ের দিক থেকে নয়, মাইনিং এ্যণ্ড এ্যালয়েড ইকনমিক এ্যাকটিভিটিস্' এর ক্ষেত্রে ইনডেক্স নাম্বার ১০৪ থেকে ১১৭, যেটা ১৯৮৫ সালে ১২৩ ছিল। অতএব, সর্ব ভারতীয় ভাবে পশ্চিমবঙ্গের শিল্পের অবস্থা অত্যন্ত হতাশা ব্যাঞ্জক। তবুও আপনারা বলবেন শিল্পে পশ্চিমবঙ্গ এগিয়ে চলেছে? এই স্ট্যাটিস্টিকস্ আমাদের নয়, এটা পশ্চিমবঙ্গ সরকারের। কেন্দ্রের বঞ্চনার কথা বলা হচ্ছে—আমি আপনাদের বলছি যে, অল ইণ্ডিয়া ফিন্যানশিয়াল কর্পোরেশনস্ বলতে আমরা কাদের বুঝি? অল ইণ্ডিয়া ফিন্যানশিয়াল কর্পোরেশনস্'

আই. এফ, সি., আই. ডি. বি. আই. ইণ্ডাষ্ট্রিয়াল ডেভলপমেণ্ট ব্যাংক অফ ইণ্ডিয়া, এই যে কেন্দ্রীয় অর্থ সংস্থা প্রতিষ্ঠান এ'রা কিন্তু পশ্চিমবঙ্গের মধ্যে যতগুলি সরকারী বা বে-সরকারী দিক থেকে উপস্থাপনা করা হয়েছে, তাঁদের টাকা দিয়েছেন। আমার বক্তব্য হল, আজকে মহারাষ্ট্র, গুজরাট, কর্ণাটক, উত্তর প্রদেশ বেশী করে প্রজেকট্ তৈরী করছে—সরকারী এবং বেসরকারী দিক থেকে—এবং সেখান থেকে বেশী করে প্রজেকট্ জমা পড়ছে। খুব স্বাভাবিক ভাবেই তারা ফিন্যানশিয়াল ইনস্টিটিউশানের কাছ থেকে বেশী টাকা পাচ্ছে। অল ইণ্ডিয়া ফিন্যানশিয়াল ইনস্টিটিউশান সেখানে—মহারাষ্ট্র, গুজরাট, কর্ণাটক ও উত্তরপ্রদেশকে স্বাভাবিক কারণেই বেশী টাকা দিচ্ছে। কিন্তু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে, কি সরকারী, কি বেসরকারী দিক থেকে আমরা যে ভাবে প্রজেকট সাবমিট করছি, উইথ প্রপার কষ্ট এ্যাণ্ড এষ্টিমেট বিচারে ঐ সমস্ত রাজ্যের মত টাকা আসবে কি করে? আমি যে কথা বলতে চাই—আজকে পশ্চিমবঙ্গকে নতুন করে ভাবতে হবে যে এখানে কি ভাবে শিল্পায়নের ক্ষেত্রে দ্রুত গতিতে এগিয়ে নিয়ে যেতে পারি। আমরা যদি পশ্চিমবঙ্গকে শিল্পের দিক থেকে সম্প্রসারিত করতে চাই, শিল্প উদ্যোগ বাড়াতে চাই, তাহলে কতকগুলো বাস্তব দৃষ্টিভঙ্গী আমাদের গ্রহণ করা দরকার। আপনারা জানেন, পশ্চিমবঙ্গের আয়করের দিক থেকে, ইউনিয়ন এক্সারসাইস'এর দিক থেকে বা সেলস্‌ট্যাক্স'এর দিক থেকে কালেকশান খুব ভালো। আমি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে বলছি যে, যখন পশ্চিমবঙ্গে ইনকাম ট্যাক্স কালেকশান বেশী হচ্ছে, এক্সাইস ডিউটি বেশী কালেকসান হচ্ছে, সেই অবস্থায় তাঁরা বলছেন যে এখানে কনট্রিবিউশানের পরিমাণটা বাড়াতে হবে, খুব ভালো কথা, কিন্তু এখানে এই যে ট্রেডিং সেকটরগুলো খুব বেশী ডেভালাপ করছে, সেকথা কি অস্বীকার করতে পারেন? একথা তো আজ অস্বীকার করার উপায় নেই যে, সারা ভারতবর্ষের পুঁজিপতিরা এখানে আসছেন এবং পশ্চিমবঙ্গের লব্ধপ্রতিষ্ঠ ব্যবসাদাররা সেই সমস্ত উৎপাদন সামগ্রী নিয়ে ট্রেডিং বিজনেস্ করে যাচ্ছেন। উৎপাদন করছে মহারাষ্ট্র, উৎপাদন করছে গুজরাট, কর্ণাটক, তামিলনাড়ু, বিহার, উত্তরপ্রদেশ এবং ওড়িষ্যা, আর সেই মাল বিক্রি করছে পশ্চিমবঙ্গে।

সেই জিনিষ পশ্চিমবঙ্গে বিক্রি হচ্ছে, পশ্চিমবঙ্গ একটা বিক্রয় কেন্দ্র হয়ে দাঁড়িয়েছে। আজকে আমরা বলছি যে টোটাল ন্যাশানাল প্রডাক্ট এবং টোটাল ডোমেসটিক প্রোডাক্টে পশ্চিমবঙ্গ পিছিয়ে পড়েছে। আমরা আমাদের জিনিষ তৈরী করতে পারছি না। টাকার লেনদেন বেশী হচ্ছে, ট্রানজাকশান অফ মানি বেশী হচ্ছে

কিন্তু উৎপাদন বাড়ছে না। পশ্চিমবঙ্গে কারখানার সংখ্যা বাড়ছে না, কর্মসংস্থান বাড়ছে না অথচ টাকার দিক থেকে ফ্লো অফ ফাণ্ড বেশী হচ্ছে। বামপন্থীরা বলে যাচ্ছেন যে কেন্দ্রীয় সরকার আমাদের কাছ থেকে বেশী টাকা নিয়ে যাচ্ছেন আর আমরা বেশী পাচ্ছি না। আমরা আমাদের শেয়ারের টাকা পাচ্ছি না। উৎপাদন বাড়াবার চেষ্টা করুন। পশ্চিমবঙ্গে যাঁরা ব্যবসা করছেন ট্রেডিং বিজনেসের সঙ্গে যুক্ত রয়েছেন তাদের মুখ্যমন্ত্রী বলুন যে আপনারা ট্রেডিং বিজনেস করেছেন এরজন্য বেশী করে ইনভেস্টমেণ্ট করুন, প্রজেক্ট সাবমিট করুন। আমি পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় গিয়ে গিয়ে দেখেছি যে এখানে ট্রেডিং নো হাউ অনেকের আছে এবং এখানে লেবার চিফ মহারাষ্ট্রের তুলনায়। এখানে যেহেতু অন্য রাজ্যের তুলনায় লেবার চিফ সেই হেতু আপনি এখানকার শিল্পপতিদের এখানে ব্যবসা গঠন করতে উৎসহ দিন। শিল্পমন্ত্রীর এই দিকটা দেখা দরকার। সারা ভারতবর্ষের ট্রেডিং বিজনেস পশ্চিমবঙ্গে বিক্রি হচ্ছে। সেখানে বাইরে থেকে উৎপাদিত জিনিষ নিয়ে এসে পশ্চিমবঙ্গে ট্রেডিং বিজনেস করে অন্য রাজ্যের শিল্পায়ন হচ্ছে, অন্য রাজ্যের শিল্পের অগ্রগতি হচ্ছে অথচ পশ্চিমবঙ্গে শিল্পে কোন স্থান নেই। সর্বভারতীয় ইনডেক্সে দেখা যাচ্ছে যে অন্যান্য রাজ্যে যেখানে শিল্পের বিকাশ ঘটছে সেখানে এই রাজ্যে শিল্পের পরিকাঠামো দিনের পর দিন নেমে আসছে। আজকে এটা বোঝবার বিষয়, এই নিয়ে চিন্তা-ভাবনা করতে হবে। আজকে মুখ্যমন্ত্রীর দায়িত্ব অনেক। তাঁকে কঠোর মনোভাব নিয়ে ট্রেডিং বিজনেস যারা করেন তাদের সঙ্গে বসে বোঝানোর চেষ্টা করুন যে বাইরে থেকে উৎপাদিত জিনিষ না এনে এখানেই সেই জিনিষের উৎপাদন করে এখানেই বিক্রি করুন এবং তারজন্য প্রজেক্ট রিপোর্ট আপনারা পেশ করুন। এইভাবে জেলায় জেলায় শিল্প গড়ে তোলার চেষ্টা করুন এবং আপনারা তারজন্য ইনফ্রাস্টাকচার তৈরী করে দিন। যদি বিহার কর্ণাটক, গুজরাট, মহারাষ্ট্র শিল্প গঠন করতে পারে তাহলে আমরা কেন পারবো না? এখানেই মাল তৈরী করে এখানেই বিক্রি করার ব্যবস্থা করান। বামফ্রণ্ট সরকার কেবল বলে যাবেন যে আমরা কিছু পাচ্ছি না কেন্দ্র আমাদের প্রতি বিমাতৃ-সুলভ আচরণ করেছেন। পশ্চিমবঙ্গের শিল্পায়ন যদি করতে হয় তাহলে শিল্পের পরিকাঠামো তৈরী করতে হবে। পরিকাঠামো বলতে বোঝায় বিদ্যুতের অভাব থাকবে না, রাস্তাঘাট তৈরী হবে, জলের অভাব থাকবে না। আসানসোলে কল্যানপুর হাউসিং স্টেট কমপ্লেক্স স্বর্গীয় বিধানচন্দ্র রায় অধিগ্রহণ করেছিলেন শিল্পনগরী করার করার এটি কথা ছিল। আজকে কি সেখানে একটা শিল্পও গড়ে উঠেছে? সেখানে বিদ্যুৎ নেই, জলের ব্যবস্থা নেই, সেখানে রাস্তাঘাটের কোন ব্যবস্থা নেই। শিল্প গড়তে

গেলে মূল জিনিসগুলি দরকার কিন্তু তার যদি অভাব হয় তাহলে শিল্প গড়ে উঠতে পারে না। এই কমপ্লেক্সে বিদ্যুৎ কোথাও নেই। পি এইচ ই বলছে জল নেই তাহলে শিল্প গড়বে কি করে। শিল্প পরিকাঠামো গড়ে তোলার জন্যে করপোরেশান তৈরী হয়েছে কিন্তু আমি জিজ্ঞাসা করি আপনারা কতগুলি শিল্প গড়ে তুলতে পেরেছেন? কারণ আপনাদের একটা ইন্টার-ডিপার্টমেন্টাল কনফ্লিক্ট রয়েছে, ইন্টার ডিপার্টমেন্টাল কনস্টেট রয়েছে। আজকে বিদ্যুৎ বিভাগের সঙ্গে জলবিভাগের কোন সমন্বয় নেই। আজকে জলের সঙ্গে বিদ্যুতের একটা বিরাট প্রভেদ সৃষ্টি হয়েছে, কোন যোগাযোগ নেই। ইনফ্রাস্ট্রাকচার তৈরী করবেন কোথো থেকে আপনারা? এইভাবে যদি চলেন তাহলে বামফ্রন্ট সরকারের স্বপ্ন স্বপ্নতেই থেকে যাবে বাস্তবে রূপায়িত আর হবে না। আপনারা যদি কো-অর্ডিনেশান করে শিল্প গড়ে তুলতে পারেন তাহলে খুব ভালো হয় এবং তার সঙ্গে যদি ইলেকট্রিসিটি, পাণীয় জল এবং রোড ট্রান্সপোর্টের মধ্যে কো-অর্ডিনেশান করতে পারেন তাহলে শিল্পের বিকাশ ঘটবে, বড় বড় শিল্পপতিরা এখানে শিল্প স্থাপন করতে চাইবেন। কিন্তু বিগত ১০ বছরে পশ্চিমবঙ্গে শিল্পের কোন উন্নতি হয় নি, আগামী বছরগুলিতে কতখানি ভালো হবে সেই বিষয়ে সন্দেহ আছে। আমি দেখি অনেক শিল্পপতিরা আসানসোলে আসেন ব্যবসা করতে আসেন তারা ই সি এলকে মাল সাপ্লাই করেন। আমি তাদের বলেছি আপনারা বাইরে গুজরাট, মহারাষ্ট্র থেকে মাল আনছেন অথচ আমাদের এখানে করলে তো অনেক সুবিধা হয়।

[ 7-00--7-10 P. M. ]

এখানে ফ্যাক্টরি করবে কি—রাজ্য সরকারের কাছ থেকে সুযোগ পাওয়া যাবে, জমি পাওয়া যাবে, বিদ্যুৎ পাওয়া যাবে এবং ফাণ্ড পাওয়া যাবে, সর্বোপরি পশ্চিম-বাংলায় শিল্প গঠন করতে গেলে পার্টিতে টাকা চাওয়া হয়। আজকে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী যতই ভাবুন পশ্চিমবঙ্গকে মহারাষ্ট্রের মত হতে হবে—এখানে শিল্পপতিরা যখন আসছেন তখনই পার্টি ফাণ্ডের জন্য টাকার কথা বলছেন। আবার বলা হয় আমাদের সিটুকে ট্রেড ইউনিয়ন করতে দিতে হবে। তাই আমি বলছি এই যে বাজেট তৈরী হয়েছে এটা গতানুগতিক এবং পশ্চিমবঙ্গের শিল্পের ব্যর্থতা ও এর ফলে পশ্চিবঙ্গে বেকারত্ব বেড়ে যাবে বলে আমি মনে করি। এই বলে বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করলাম।

**Mr. Speaker :** Now I call upon shri Prakash Minj.

Honourable member was not present in his seat Now, Mr. Dhirendra Nath Sen.

**শ্রীধীরেন্দ্র নাথ সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী ও শিল্প বাণিজ্য মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য পেশ করছি। বিরোধী পক্ষের মাননীয় সদস্য মৃত্যুঞ্জয় এবং সৌগত রায়-র বক্তব্য শুনলাম। বামফ্রণ্ট যেন বিরোধী পক্ষের সরকার, ওদের সরকার নয়, ওদের বক্তব্যে এটাই মনে হচ্ছিল। এটা যেন ভারতবর্ষের অঙ্গরাজ্য নয়, কেন্দ্রের সঙ্গে যে একটা সম্পর্ক রয়েছে এটা ভুলে গেছেন। মহারাষ্ট্রে, ইউ. পি. র আমেথিতে যা কিছু হয়েছে, সেখানে সব বড়বড় প্রাইভেট সেক্টর হচ্ছে। সহযোগিতামূলক মনোভাব তো এখানে দেখান যেতে পারে। এখানে তো শিল্পবিকাশ হ'তে পারে ; ওদের হাতে তো ক্ষমতা আছে। সব কারখানা খুলে দেব—নিশ্চয় ক্ষমতার অধিকারী ওরা আছেন, নাহলে নির্বাচনে তারা এই কথা বলতেন না। আমি আজকে একটি প্রশ্নোত্তরে জেনেছিলাম আমাদের বিদ্যুৎ প্রকল্প সেটা সপ্তম পরিকল্পনায় অনুমোদন করা হয়েছে। খুবই দুঃখের কথা এবং দুর্ভাগ্যের কথা আমরা জায়গা ঠিক করেছি, আমাদের জল ঠিক আছে, এই ব্যাপারে দুটি রাষ্ট্র সাহায্য করতে রাজিও হয়েছিল—একটি হচ্ছে সোভিয়েত রাশিয়া আর একটি হচ্ছে জাপান। তারা তাদের প্রযুক্তি বিদ্যা ও আর্থিক সহযোগিতা নিয়ে এগিয়ে এসেছেন, কিন্তু মন্ত্রী বললেন কেন্দ্র কোন অনুমোদন দেয়নি। আসুন, দেশের লোককে যদি ভালবেসে থাকি তাহলে আওয়াজ তুলি আমাদের দাবী বিদ্যুৎ দেওয়া হোক। সে কথা ওরা বলতে রাজী নন। আমরা সেখানে দেখছি আমাদের বীরভূম জেলায় যে কয়লা সম্পদ আছে তার জন্য কেবল ১৪ কি. মি. রেইলওয়ে লাইন তৈয়ারী হয় নির্বাচনের আগে। কংগ্রেস বলল— বাণিজ্য মন্ত্রী বললেন—ভোট দাও, লাইন পেতে দেওয়া হবে। ভোট দিলে সোনার বাংলা গড়া হবে, ভোট না দিলে লোহার বাংলা গড়া হবে। এটাই কি কংগ্রেসের নীতি, এ ছাড়াও বলেছেন আরও অনেক কথা। ভাল ভাল কথা বলছেন, কিন্তু যুক্তি দিতে পারেননি কি করে পাটকল বাঁচান যেতে পারে, কি করে শিল্প পুনরুজ্জীবিত হ'তে পারে।

তিনি বললেন না কিভাবে শিল্পের পুনর্জীবন হতে পারে, কিভাবে পশ্চিম বাংলাকে ভালভাবে গড়া যেতে পারে। আমাদের সঙ্গে হাত মিলিয়ে দেখুন আমরা কি করতে পারি। এরপর আমি বীরভূম জেলার বিষয়ে কয়েকটি আবেদন করছি। সেখানে একটা সুগার মিল আছে যার সম্ভাবনা আছে। নির্মলবাবু এ বিষয়ে খুব

ওয়াকিবহাল ছিলেন। মুখ্যমন্ত্রীও যেন দেখেন যে পরিস্থিতির ওপর শিল্প নির্ভর করে সেটার দিকে। অর্থাৎ তাদের কাঁচা মালের যোগান, যোগাযোগের ব্যবস্থার বিষয়ে যেন একটু দৃষ্টি দেন। বি. আর. রোড যদি ভাল করেন এবং আখ চাষের জমির উন্নতি করেন তাহলে এখানে ভাল উৎপাদন হতে পারবে। ময়ূরাক্ষী কটন মিল সিক হয়ে গেছে। সেখানে ৬০০ শ্রমিক কাজ করে। মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো তিনি যেন এদিকে একটু দৃষ্টি দেন। পশ্চিম বাংলার অনেক উন্নতি হয়েছে এ বিষয়ে কোন সন্দেহ নেই অনেক কারখানা হয়েছে। কিন্তু যে সহযোগিতা কেন্দ্রের দেয়া দরকার তা তারা দিচ্ছে না। ভোটের সময় গিয়ে বলছেন আমাদের ভোট দাও আমরা এই এই করবো। আমি বিরোধিপক্ষের কাছে আবেদন করছি আপনারা সেই সেই কাজ করুন। আমি আবেদন করবো কংগ্রেস এবং বিরোধীপক্ষ এক সংগে সহযোগিতা করে কাজ করা যাক পশ্চিম বাংলার ভাল করার জন্য। য্যালয় ষ্টীলের জন্য ১২০০ কোটি টাকা দেবার কথা ছিল, এক কোটিও দেননি। ইসকোর জন্য দেবার কথা ছিল তার কি হল ? পিলকিনটন গ্লাস ফ্যাক্টারী, রাণীগঞ্জের পেপার মিল বন্ধ আছে এগুলি খোলার ব্যবস্থা করুন। সহযোগিতা করুন, বড় বড় কথা বলে লাভ নেই। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমি শেষ করছি।

শ্রীসুব্রত মুখার্জী: মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দীর্ঘ বক্তৃতা করছি না, কারণ আমাদের পক্ষ থেকে ডঃ চ্যাটার্জি এবং মৃত্যুঞ্জয়দা বিস্তারিতভাবে সব বলেছেন। বার বার মুখ্যমন্ত্রী বিশেষ করে বলে থাকেন যে ইতিবাচক সাজেশান দিন। আমার নিজের ধারনা যথেষ্ট ইতিবাচক সাজেশান তিনি পেয়েছেন। কিন্তু তিনি জবাব দেবেন না, চলে যাবেন হরিয়ানায়। আশা করবো জবাবী ভাষনে তিনি জবাব দেবেন। কতকগুলি জিনিষ আছে যা বক্তৃতার অপেক্ষা রাখে না—It is very much immaterial as to what you are thinking and what I am thinking. But it is very much material as to what peoples are thinking. শিল্প বাণিজ্য দপ্তর নিয়ে আলোচনা করার সময়ে রুলিং পার্টি থেকে বড় বড় কথা বলা হয়েছে। মুখ্যমন্ত্রী বিরাট বিরাট কথা বলেছেন আজকে সমস্ত ইণ্ডাস্ট্রিয়াল সেক্টার, যেখানে অরগ্যানাইজড ইণ্ডাস্ট্রিয়াল বেল্ট আছে সেখান থেকে জ্যোতিবাবুরা ভোট পান নি। এই প্রতিবাদকে লক্ষ্য করতে হবে। সুতরাং ব্যর্থতা, উদাসীনতা, স্বজনপোষন, সঙ্কীর্ণ রাজনীতি আপনাদের আছে এবং শিল্প তৈরী করার মানষিকতা আপনাদের নেই। শিল্প দুঃস্থ হয়ে গেছে তাকে নিজের মত করে তৈরী করতে হয়। অনেক ইনফ্রাষ্ট্রাকচারের কথা বলা হয়েছে, ইণ্ডাস্ট্রিয়াল

কালচারের কথা বলেছেন। কিন্তু শিল্প তৈরী করার মন আপনাদের তৈরী করতে হবে। তা যদি না থাকে তাহলে যে কোন সরকার যুগ যুগ না থাক কেন তাতে শিল্প হবে না। আমি এ কথা বলছি না যে আপনারা শিল্প ধ্বংস করে দিচ্ছেন, তবে এটা ঠিক যে আপনারা নোতুন শিল্প হতে দিচ্ছেন না। ২।১টি জায়গায় কাজ করেছেন, ২।১টি জায়গা ডি-নোটিফায়েড হয়েছে। আপনারা কতকগুলি সিক ইণ্ডাষ্ট্রী নিয়েছেন। কিন্তু এগুলি যথেষ্ট নয়। নোতুন শিল্প তৈরী করবার মানসিকতা কোথায় ? এখানে আমি একটা ষ্ট্যাটিসটিক্স দিচ্ছি আপনার এই বই থেকে লেটার অফ ইন্টেনটের বিষয়ে। ১৯৭৩ সালে যেখানে গুজরাট ৯৮টা লেটার অফ ইনটেনশীট চেয়েছিল সেখানে ৭৫টি রূপায়ন করেছিল।

[ 7-10—7-20 P. M ]

মহারাষ্ট্র ২৪০টি চেয়েছিল, রূপায়ন করেছিল ১৭১টি। সেখানে ওয়েষ্ট বেঙ্গল ৬২টি চেয়েছিল, ৪১টি রূপায়ন করেছিল। পরবর্তীকালে ১৯৮৬ সালে গুজরাট ১০৫টি পেয়েছে, ৮৬টি রূপায়ন করেছে। সেই সময়ে পশ্চিমবঙ্গ ৪২টি পেয়েছে, রূপায়ন ৪১টি। অর্থাৎ ৪২টির বেশি চাইবার অবস্থা তৈরী করতে পারেন নি। ১৯৭৩ সালের পরবর্তীকালে এবং ৭০ দশকে দেখবেন চাওয়ার পরিমান বেশি, রূপায়নের পরিমান বেশি। মহারাষ্ট্র ১৯৮৬ সালে ১৭৩টি রূপায়ন করেছে। আমাদের পার্শেন্টেজ অফ ইমপ্লিমেনটেশান কত পুওর। চাওয়ার মত মানষীকতা করছেন না। পুঁজিপতিদের সভা করছেন, বিভিন্ন হাউসের সঙ্গে সভা করছেন এবং কোন কোন সময় বলছেন বিদেশ থেকে ব্যবসায়ীরা আসছেন। কটা বিদেশী এখানে এসে ব্যবসা করছে সেটা বলুন ? ৫টাও যদি দেখান এসেছে তাহলে বুঝবো। ইলেকট্রনিক্সের ক্ষেত্রে দেখুন। যেখানে এত বেকার, যেখানে কনসেপ্ট অফ এমপ্লয়মেন্টকে প্রাধান্য দেয়া দরকার সেখানে ৫।৬।৩।২ টা ইলেকট্রনিক্সের কারখানা করেছেন ? অথচ তার বাজনা বাজাচ্ছেন। দেয়ালে লিখে দিলেন ইলেকট্রনিক্সের কারখানা করেছেন এবং তা নিয়ে ইলেকশান করলেন। সেদিন আপনি বলেছিলেন দীঘা তমলুক রেললাইনের ব্যাপারে যে যেখানে সাইট ফর রেলওয়ে লাইন আছে সেটা কান ধরে তুলে দিন। আমিও বলতে পারি যেখানে সাইট ফর হলদিয়া কমপ্লেক্স বলে সাইনবোর্ড দেয়া আছে সেটা তুলে দিন সেটা নিয়ে আপনারা ইলেকসান করলেন। সেখানে একটাও ইট কি পড়েছে ? এটা হলে তো অনেক বেকার সেখানে চাকরী পেতো।

আজকে সেই জিনিস পারেন নি, সেই ব্যর্থতাকে স্বীকার করার নাম হল বীরত্ব। ব্যর্থতাকে বাই-পাস করে চাপা দিয়ে বীরত্ব প্রকাশ করা যায় না। আপনাকে আমি আর একটা সংখ্যা তথ্য দিচ্ছি। আপনি আউটপুট দেখুন—১৯৬০ সালে সারা ভারতবর্ষের এক্স-ফ্যাক্টরী ভ্যালুর ২২·৯ আমাদের এখানে আউটপুট হয়েছিল, ১৯৭৭-৭৮ সালে সেটা ১০.৫ এ গেল, আবার ১৯৮২-৮৩ সালে সেটা এসে গেল ৮.৬ এ। কে এখানে ইণ্ডাষ্ট্রি করতে আসবে? এটা যদিও ব্যক্তিগত হয়ে যায় তবুও বলতে বাধ্য হচ্ছি এখানে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির কারোর আত্মীয় যদি ইণ্ডাষ্ট্রি করে তাহলে সেটা পাপ নয়, কিন্তু বহু মন্ত্রীর আত্মীয় জোর গলায় বলেন আমার ইচ্ছা হয় পশ্চিমবঙ্গে ইণ্ডাষ্ট্রি না করে মধ্যপ্রদেশ, ইউ. পি.-তে গিয়ে ইণ্ডাষ্ট্রি করি। এই কথা বলতে শুনেছি, সংবাদপত্রেও দেখেছি। পাটের ক্ষেত্রে যা বলেছেন আমি তার সাথে একটু সংযোজন করে দিচ্ছি যে ৬ টা যে নিয়ে নিয়েছেন তা নয় সমস্ত এক্সপোর্ট ডিউটি ফ্রি করে দিয়েছেন। ডি পি চট্টোপাধ্যায় যখন মন্ত্রী ছিলেন তখন ৭৫ পার্সেণ্ট স্থির করা হয়, পরবর্তীকালে সেটাকে নিল করে দেওয়া হয়, তাকে প্রোমোট করার জন্য আরো ইনসেনটিভ দেওয়ার ব্যবস্থা করা হয়। কেন্দ্রের পক্ষ থেকে যা করা হয়েছে সেটা বলা উচিত, কিন্তু সেকথা বলা হচ্ছে না। গত সপ্তাহে ম্যাণ্ডেটরী অর্ডার দিয়েছে যে এফ সি আই-এর ফুড, সিমেণ্ট ইত্যাদি সমস্ত কারখানায় আজকে ডোমেস্টিক কনজাম্পসান করতে হবে। কেন্দ্রীয় সরকার চেষ্টা করছেন, একেবারে যে করছেন না একথা বলতে পারব না। যদি একেবারে না করেন তাহলে যেটা আমরা ট্রেড ইউনিয়ন দাবি করি যে পুরো ন্যাশানালাইজ কর সেটা হচ্ছে। লঙ টার্ম পাবলিক সেক্টর যদি করতে হয় তাহলে সিনথেটিক পার্মানেণ্টলি বন্ধ করলে ভাল হয়। এক্সপোর্ট ছাড়া ডোমেস্টিক কনজাম্পসান ৮০% ৯০% করলে ভাল হয়। ম্যাণ্ডেটরী ভাবে গানি ব্যাগ ব্যবহার করতে হবে। আপনি নিজে জানেন নিজের কনস্টিটিউয়েন্সিতে নিউ সেণ্ট্রাল জুট মিল-এ ১৪ হাজার শ্রমিক বেকার হয়ে যায়। ইণ্ডাষ্ট্রীয়াল কো-অপারেটিভ করে সেটা করতে চেয়েছিলাম। এক একজন শ্রমিক ৬ হাজার ৭ হাজার পর্যন্ত টাকা দেবার জন্য তৈরী হয়েছিল। কিন্তু সেই ইনডাষ্ট্রিয়াল কো-অপারেটিভ হয়নি। আমি নিশ্চিত জানি যে কোম্পানীর লোকের প্রভিডেণ্ট ফাণ্ডের টাকা মার যাবে, গ্র্যাচুইটির টাকা মার যাবে এবং কোম্পানী যেটা আংশিকভাবে চলছে ঐভাবে চলে না। এটা ভালভাবে বিচার করার দরকার আছে। দুর্গাপুর ষ্টীলের কথা শুনছিলাম, ভারতবর্ষের কোন ষ্টীল ফ্যাক্টরীর দুর্গাপুরের মত এমন করুন অবস্থা? কেন সেণ্ট্রাল গভর্ন-মেণ্টের কাছে টাকা দিন টাকা দিন বলে চিৎকার করছেন? ভারতবর্ষের যে কোন

ষ্টীল ফ্যাক্টরীর চেয়ে এখানকার কোয়ালিটি এত পুওর যে লজ্জা জনক ব্যাপার। এটা হয়েছে এই কারণে যে দিলীপ বাবুর মত মানুষরা ওখানে ট্রেড ইউনিয়ন করে সর্বনাশ করে দিয়ে গেছেন। আর একটা জিনিস বলি সেটা হচ্ছে ক্যালকাটা পোর্ট ডক মেরিনে এক সময় ৭৫ হাজার মানুষ চাকরি করত, আর আজকে সেখানে মাত্র ৪৩ হাজার মানুষ চাকরি করে। কার দোষে, কার পাপে, কার ঔদাসিন্যে অবহেলায় এটা হয়েছে বিচার করতে হবে। আজকে ক্যালকাটা পোর্ট ড্রাই হয়ে গেছে ফরাক্কা ব্যারেজ হওয়া সত্বেও ৪০ হাজার কিউসেক জল থাকা সত্বেও। ক্যালকাটা পোর্টে কোন জাহাজ আসছে না। ডোমেস্টিক জাহাজ আসছে না বাইরের জাহাজ আসা তো দূরের কথা, এমনকি রাশিয়ান জাহাজ আপনাদের যারা সমর্থক সেই জাহাজ আসা পর্যন্ত বন্ধ হয়ে গেছে। মেরিনে একটা লোকও রিক্রুট হচ্ছে না। বোম্বাই-এ গেলে কুকুরের মত তাড়িয়ে দিচ্ছে। ফরওয়ার্ড ইউনিয়ন আপনাদের ইউনিয়ন পর্যন্ত তৈরী করেছেন। যেখানে সিমেন ইউনিয়নের ৯৮ পার্সেন্ট সমর্থক সেখানে তাদের পুলিশ দিয়ে বের করে দিয়ে গ্যাপ করে ইউনিয়নের বাড়ী পুড়িয়ে দিয়ে মেরিনের সর্বনাশ করে দিয়েছেন। ডক পোর্টের মত জায়গায়, এয়ার লাইন্সের মত জায়গায় সমস্ত জায়গায় সর্বনাশ করে দিয়েছেন।

[ 7-20—7-30 P. M. ]

আপনি তাজ হোটেল করছেন। গভর্নমেন্ট থেকে তাদের ব্রীফ করে দিচ্ছেন। আমরা জানি না, হোটেলের প্রতি কত কি দরদ! যখন ইউনাইটেড ফ্রন্টের মন্ত্রী ছিলেন, তখন শুনতাম, জানি না, পার্ক হোটেল আপনি করে দিয়েছিলেন। আজ আবার তাজ হোটেল করে দিচ্ছেন। প্রফুল্ল সেন করেন নি। এই তাজ হোটেল সম্বন্ধে আমরা বারে বারে বলেছি কি টার্মস এ্যাণ্ড কনডিসনে এত ভাল জায়গা দেওয়া হল—এই হাউসে আমরা বারে বারে বলেছি যে, আপনি একটা ষ্টেটমেণ্ট করুন টার্মস এ্যাণ্ড কনডিসনের এবং এতে কি গোপনীয়তা আছে সেটা আমাদের জানা দরকার। যারা বোফর্স, বোফর্স করে চীৎকার করছেন, হাউস কমিটি নিয়ে চীৎকার করছেন, আর আমরা মামুলী একটা হোটেলকে জমি দেওয়ার টার্মস এ্যাণ্ড কনডিসন দাবী করতে পারি না? আমাদের এই দাবীকে ন্যায্য দাবী বলে মেনে নিয়ে একটা ষ্টেটমেণ্ট করতে পারেন না? নিজেদের সমস্ত অযোগ্যতা প্রমাণ করছে। কেন্দ্রীয় সরকার ৪টি ফ্রি ট্রেড জোন করল। আপনি দিল্লী গিয়ে দেখে আসুন—আপনি তো প্রায়ই দিল্লী

যান, নওদায় গিয়ে গ্রোথ সেণ্টারটা দেখে আস্থন, আর একই সময়ের ফলতার গ্রোথ সেণ্টারটা দেখে দুটোর গ্রোথ যদি সমান দেখাতে পারেন তাহলে আই উইল ?

দেখাতে পারবেন ? কি করে হবে ? ট্রেড গজাবার আগেই সেখানে ইউনিয়নের লাল ঝাণ্ডা গেড়ে দিয়েছে। সেখানকার গ্রোথটা দেখে বুঝতে পারবেন যে, আপনারা কোথায় অবস্থান করছেন। দেবীবাবু একটু আগে ইনফ্রাষ্ট্রাকচার ইণ্ডাষ্ট্রিয়াল কালচারের কথা বলে গেছেন। ইণ্ডাষ্ট্রিয়াল কালচার বোঝা দরকার মতীশবাবু ঠিক বুঝতে পারেন নি। ইণ্ডাষ্ট্রিয়াল কালচার মানে ইণ্ডাষ্ট্রিয়াল ইনফ্রাষ্ট্রাকচারের মত নয়, ঐ মনটা শুধু তৈরী করার মত ব্যাপার নয়। ইণ্ডাষ্ট্রিয়াল কালচার করতে গেলে শুধু একটা আই. আই. টিতে নয়—উনি বলছেন আরো এই ধরণের ভোকেসন্যাল ইন্সটিটিউটের ব্যবস্থা করা, যাতে আগামি দিনে ট্রেডের উপর এই মানসিকতা তৈরী হয়, বারে বারে এই কথা, বলেছেন। বেলদার কথা উনি বলেছেন। বেঙ্গল পটারিজের কথা বলি—বেঙ্গল পটারিজ একটা নাম-করা প্রতিষ্ঠান। আমরা কেন্দ্রীয় সরকারের দিকে চেয়ে বসে আছি। ষ্টেট গভর্নমেণ্ট কেন নিতে পারবে না ? এই জুন মাসের ৩০ তারিখে ৪।। হাজার লোক বেকার হয়ে যাচ্ছে। এক হাজার ছাঁটাই করতে বলেছেন। আমরা বিভিন্ন ট্রেড ইউনিয়ন থেকে বলেছি—সমস্ত ট্রেড ইউনিয়নেয় পক্ষ থেকে বলেছি যে, ইকনমিক্যাল ভায়োলেন্স হতে পারে যদি না ষ্টেট গভর্নমেণ্ট নিতে পারেন। এই রকম দু একটা তো নিয়েছেন। এটা না নেওয়ার সম্ভাবনা আছে। তাই আমরা কেন্দ্রের দিকে তাকিয়ে আছি, অথচ শুধু কেন্দ্রীয় সরকারের সমালোচনা করছি। সেই জন্য আমি মনে করি কয়েকটি নেতিবাচক কথা এখানে বলে—আমি জানি ২/৩টি যে ডিনোটিফায়েড হয়েছে তার কথা বলবেন। কিন্তু আসলে মানসিকতা নেই। আমরা মনে করি শিল্প তৈরী করা, পুরানো শিল্পকে বাঁচাবার যে মানসিকতা, যে যৌথ উদ্যোগ নেওয়া দরকার ক্যাবিনেটের, তাও এদের নেই। আমি শেষ কথা বলব যে, উনি এক-গাদা দপ্তর রাজনৈতিক কারণে নিয়েছেন। এডুকেশন নিয়ে বসে আছেন, পুলিশ, জেনারাল এ্যাডমিনিষ্ট্রেসন, হাউসিং ইত্যাদি সব নিয়ে বসে আছেন। উনি কি ভগবান নাকি, দশভূজা, এতগুলি দপ্তর নিয়ে চালাবেন ? স্যার, দে আর নট সিরিয়াস এ্যাবাউট দি ইনডাষ্ট্রিয়াল গ্রোথ। সেই জন্য আমি এর প্রতিবাদ করছি এবং আমাদের কাটমোসানগুলি সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রীজ্যোতি বসু :** স্পীকার মহাশয়, আমি প্রথমে যে কাট মোসানগুলি

এখানে উপস্থাপিত হয়েছে তার বিরোধিতা করে সেগুলি সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই। বোধ হয় ৫/৬টি আছে। তার মধ্যে একটি হচ্ছে মুর্শিদাবাদে শিল্প গড়ার কোন ব্যবস্থা হয়নি কেন, এলাকা তৈরী হয়নি কেন। আমি আগে'ও বলেছিলাম, আবার বলছি যে, আমরা ৬ বছর ধরে চেষ্টা করছি ১৯৮২ সাল থেকে যাতে করে ফারাক্কা ব্যারেজ প্রজেক্ট থেকে কিছু জমি পাওয়া যায় এটা করবার জন্য। কিন্তু দিল্লীতে খুব একটা চালু সরকার আছে, সেই জন্য তাঁরা হ্যাঁ, না, কিছুই বলছেন না। এটা হলে আমরা করব। তারপর আর একটা হচ্ছে যে, আমরা মুর্শিদাবাদে জুটমিল করছি না জুট মিল কেন। যেগুলি আছে সেগুলি'ই বন্ধ হয়ে যাচ্ছে, এ নিয়ে তো এতক্ষন ধরে কো'শ্চেন আ'ওয়ারে, প্রশ্নোত্তরের সময় আলোচনা হল। কাজেই ওখানে জুটমিল করার কোন সম্ভাবনা নেই। তারপর আছে, মুসলমানদের জন্য রিজারভেসন নেই কেন। সেখানে সংবিধান যাতে বদলাতে পারেন হাসানুজ্জমান সাহেব, সেটা তিনি চেষ্টা করবেন। কিন্তু এটার রেজলিউসান করা যায় না।

তারপর একজন তাঁর কাটমোশানে বলেছেন যে কুইনিনের অভাব, ম্যালেরিয়া বাড়ছে, লোক মরে যাচ্ছে ইত্যাদি। আমি বলছি, কুইনিনের কোন অভাব নেই, ষ্টক জমে আছে, যা প্রয়োজন তার থেকে বেশী আছে এবং সেগুলি দেওয়া হচ্ছে। তারপর আমাদের ছাপাখানা সম্বন্ধে বলেছেন, সেখানে অসুবিধা আছে, কতকগুলি জিনিষ কেন ছাপা হয়নি ? এ সম্বন্ধে জানাচ্ছি, সিভিল এ্যাণ্ড ক্রিমিন্যাল রুলস পড়ে ছিল কিছুদিন, এটা ছাপানো হয়েছে এবং ডিপার্টমেণ্টে পাঠিয়ে দেওয়া হয়েছে। ক্যালকাটা গেজেট পার্ট টু—এটাও জানুয়ারী' ৮৭ পর্য্যন্ত সম্পুর্ণ হয়েছে কিন্তু ক্যালকাটা গেজেট পার্ট ওয়ান এটা দেরি হচ্ছে এবং এটা আপটু ডেট করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। অনেকটা ব্যাক-লগ আছে, এটা করে ফেলবো। এর পর এখানে যে কয়েকটি ভুল কথা বলা হয়েছে সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে, অশোক মিত্র বলে একটা কোটেশান মৃত্যুঞ্জয়বাবু দিলেন। এই অশোক মিত্র সেই অশোক মিত্র নয় হিন্দুস্থান টাইমস থেকে তিনি কোটেশানটা দিয়েছিলেন। এ হচ্ছে এক্স আই. সি. এস. অফিসার অশোক মিত্র আর যিনি আমাদের অর্থমন্ত্রী ছিলেন তিনি হচ্ছেন ডঃ অশোক মিত্র। আপনি অর্থমন্ত্রীর নাম দিয়ে এটা চালিয়ে দিলেন। এটা আপনার পক্ষে ঠিক নয়। আপনার তো ব্যবসা বানিজ্যের সঙ্গে সম্পর্ক আছে, আপনি এই ভুল করবেন কেন ? সেখানে সেই আর্টিকেলটি এক্স আই. সি. এস. অফিসার লিখেছিলেন। তারপর যে কথাটা বার বার আসে, রাজ্যপালের ভাষনের

উপর বিতর্কের সময়ও এসেছিল, সে ব্যাপারেও আমি একটু সংশোধন করে দিচ্ছি। ইণ্ডাষ্ট্রিয়্যাল প্রডাকসানের ব্যাপারে অনেক কথা বলা হয়। আমি এ সম্পর্কে আগেও বলেছি, আবার বলে দিচ্ছি। ইনডেক্স নাম্বার অব ইণ্ডাষ্ট্রিয়াল প্রডাকসান ইন ওয়েষ্ট বেঙ্গল—এই হচ্ছে হেডিং—এটা ১৯৭৬ সালে ছিল ১০৬.৬, ১৯৭৭ সালে ছিল—এর কিছুদিন পরে আমরা এলাম—১০৭.৫ আর এখন সেটা হচ্ছে ১২৩.৭। এই হচ্ছে ইণ্ডাষ্ট্রিয়াল প্রডাকসানের পরিসংখ্যান। আপনারা তো চেম্বার অব কমার্সে যান, সেখানে গেলেই তাদের জিজ্ঞাসা করলে তারা সব বলে দেবেন, কাজেই এটা আপনাদের ঠিক করে নিতে হবে। তারপর দেখলাম একজন এখানে বাঙালী, অবাঙালী এইসব কথা তুলতে আরম্ভ করেছেন। যাক, ভালোই করেছেন, পশ্চিমবঙ্গকে এতো ভালোবাসেন তো! আরে, অবাঙালীর ভোট তো আপনারাও পেয়েছেন? নাকি, আপনারা পান নি? তারপর ঐ এক্সপোর্ট জোনের কথা বললেন। এটা করার জন্য ৫ বছর আমাদের খাটতে হয়েছে, কারণ দিল্লীতে একটি চালু সরকার আছে তো। ৫ বছর পরে তারা এটা অনুমোদন করেছিলেন। খরচা এখনও পর্য্যন্ত আমরাই বেশী করেছি, ওঁরাও করেছেন। তারপর দেখলাম সেখানে কতকগুলি নাম করলেন এবং বললেন বাঙালী নেই। আমি কিন্তু দেখছি, অনেক বাঙালীর নাম এখানে আছে। ইঙ্গিন আছে, সাহা ইলেকট্রিক কম্পোনেন্স আছে, বোস ডাটা সিসটেম আছে, ইণ্ডিয়া লিনোলিয়াম আছে, সেটাও বাঙালীর, মিহির সরকার আছেন এবং অন্যরা ঐ কেজরিওয়ালা ইত্যাদিরাও আছেন। আপনারা যাতে ভুলটা শুধরে নিতে পারেন সেইজন্য এই কথাগুলি বললাম। তারপর আমাদের এখানকার শিল্পের ইতিহাস বলতে গিয়ে অনেক পিছনের দিককার কথা বলা হয়েছে—বাংলার রূপকার ডাঃ বিধান চন্দ্র রায় ইত্যাদি সব বলা হয়েছে এবং কি কারণে আমরা পিছিয়ে গিয়েছি সেটাও বলা হয়েছে। সেটা হচ্ছে ইণ্ডাষ্ট্রিয়াল আনরেষ্ট। কিন্তু আমি আপনাদের বলি, সেই পেছন দিককার কথাগুলি ভুলে গেলে তো চলবে না। ডাঃ বিধান চন্দ্র রায় চেষ্টা করেছিলেন, তিনি যখন দুর্গাপুরটা নেন পণ্ডিত নেহেরুর কাছ থেকে তখন দিল্লীতে কৃষ্ণমাচারি ছিলেন অর্থমন্ত্রী, তিনি ওঁকে এটা ঠেকিয়ে দিলেন। পণ্ডিত নেহেরু বলছেন, কি করেন তাই ২/৩টি কারখানা ঠেকিয়ে দিলেন। কিন্তু আমাদের আসল সুবিধা যেটা ছিল অর্থনৈতিক দিক থেকে আমি ফ্রেট ইকোয়ালাইজেসানের কথা বলছি—সেটা কেড়ে নিলেন। সেখানে লোহা, কয়লা, ইস্পাত একই দামে দু/তিন হাজার মাইল দূরেও পাওয়া যাবে। এতে শিল্পপতিদের উপর কি এফেক্ট হ'ল? তাদের বলা হ'ল, তোমরা ঐসব পুরানো শিল্প নিয়ে আর কতদিন চালাবে? তখন ইঞ্জিনিয়ারিং শিল্প ইত্যাদি আমাদের

এখানেই সবচেয়ে বেশী ছিল, ইংরাজরা তৈরী করেছিল—তাদের বলা হল একই দামে যখন সব জিনিষ পাচ্ছো তখন চলে যাও, ওখানে গিয়ে ব্যবসাবানিজ্য করো, শিল্প গড়ে তোলো।

[ 7-30—7-40 P. M. ]

ওরা গড়ে তুললে ওরা গড়ে তুলবেন, ওদের কি আছে। পশ্চিমবাংলায় না থেকে যদি ওরা অন্য জায়গায় যেতে বলে এবং একই সুবিধা পায় নিশ্চয়ই করবেন তারা। ওদের তো এতো দরদ নেই, এখানে ১৫০ বছর ধরে এত লাভ করেছে বা স্বাধীনতার পরেও লাভ করেছে' কাজেই এখানে আমি ইনভেস্ট করি বেশি, এটা তারা বোঝেন। আমরা দশ বছর ধরে এটা বলছি যে ফ্রেট ইকোয়েলাইজেশন, হয় হটিয়ে দিন তা না হলে আপনারা র'মেটিরিয়েল অফ ন্যাশানাল ইম্পট্যান্স যে গুলো, চলুন আমরা সকলে মিলে বসে কেন্দ্রীয় সরকারের সঙ্গে সব রাজ্য সরকার, বসে ঠিক করে নিই যে আমার তুলো দরকার, আমার রসায়ন শিল্পের জন্য দরকার, আমাদের ইণ্ডাষ্ট্রিয়্যাল এ্যালকোহল দরকার, সেই গুলো আমরা করে, একটা লিস্ট করে সেই গুলো সবই কণ্ট্রোল্ড হোক। আমরা তো এটা বলতে পারিনি, আমরা অনেক ত্যাগ স্বীকার করেছি। আমাদের রাজ্য অনেক ত্যাগ স্বীকার করেছে। না হয়, আর একটু করলাম, আমাদের ভালো হলো। সেখানে র' মেটিরিয়েল যারা পেলেন, সস্তা ইরে তৈরী করলেন। কিন্তু আমাদের দিকে তো কেউ ফিরেও তাকালো না। তারপর দু বছর আগে বলা হলো আমরা নীতিগত ভাবে ঠিক করেছি যে ফ্রেট ইকোয়েলাই-জেশন থাকবে না। সেও তিন বছর হয়ে গেল। এমন কি প্রধান মন্ত্রী যখন এসে-ছিলেন, আমাদের সঙ্গে মিটিং করতে গত বছর সেপ্টেম্বর মাসে, তখনও উনি বললেন, আমি ব্যক্তিগত ভাবে এটার বিরুদ্ধে। এটার আর প্রয়োজন নেই। কিন্তু অনেকে অবজেকশন করেছেন। আমি বললাম মিটিং ডাকুন। যদি ওরা আমাদের হারিয়ে দেয় তখন দেখবো আমি। কিন্তু আপনারা তো মিটিং ডাকছেন না। সেও কতদিন হয়ে গেল দেখুন, প্রায় তিন বছর হয়ে গেল, এটা হলো না। কাজেই এতে আমাদের কত অসুবিধে হচ্ছে। আর কি হলো, সেই সময়? আমি নিজে জানি, যখন আমরা ১৯৬৭ সালে সরকারে এসেছিলাম তখন আমি দু-তিনটে কোম্পানি জানি তারা কেন্দ্রের কাছে গেলেন যে আমরা এখানে এক্সপ্যাণ্ড করবো, আমরা পুরানো, অনেকদিন ধরে এখানে আছি এবং তারা যাদের মাল্টি-ন্যাশানাল বলা হয়, তারাও তার মধ্যে কয়েকটা আছে, তারা বললো এখানেই এক্সপ্যাণ্ড করবো আমরা। তাদের বলা হলো

দিল্লীতে গিয়ে যদি ঐ কথা বলো, তাহলে চলে যাও। আর যদি এক্সপ্যানশন-এর জন্য পুনেতে যাও বা আরো দু একটা জায়গার নাম করা হলো, এখুনি সই করে দিচ্ছি। Just now we would sing এবং যারা আমার কাছে এসেছিলেন যে আমাদের সাহায্য করতে পারেন কি না, তারা দিল্লীতে গিয়ে দু'দিন পরে ফিরে এসে আমার কাছ থেকে কাগজটা নিয়ে নিলেন। বললো আর দরকার নেই, সব বুঝে গেছি আমরা। আমি বললাম চলে যান, কি করবো এক্সপ্যাণ্ড করতে হবে। এই সব কথা তো কিছু বললেন না আপনারা? খালি আমাদের আক্রমণ করতে হবে? এই সব গুলি তো একসঙ্গে করলে তো ভালো হয়। একটা কথাও বললেন না এই সম্বন্ধে। কাজেই ডাঃ রায় সম্পর্কে বলা হলো। কল্যাণীর নাম করা হয়েছে। কল্যাণীতে উনি করলেন ফাণ্ডেশ্মনের রিপোর্টের পর যে টাউন করতে হবে তা না হলে কোলকাতায় এমন ভীড় হচ্ছে এমন জনসংখ্যার এমন সব ব্যাপার, এই সব কিছু বাঁচবে না। সেই জন্য অন্ততঃ একটা কল্যাণী উনি করলেন। কল্যাণীতে কি কিছু ছিলো? এক জনতা পার্টি সরকার যখন এলো, রেলওয়েকে আমরা ঢুকিয়েছিলাম ওখানে। তারপর এখন ওখানে প্রাণ চাঞ্চল্য দেখা দিয়েছে। কতগুলো কারখানা হয়ে গেছে, এই দশ বছরে। আমরা যুক্তভাবে করেছি প্রাইভেট সেক্টরের সঙ্গে, ওরা নিজেরাও করেছে, নানা রকম সেখানে হয়েছে, বিদেশীরাও আছেন, দেশীরাও আছেন, সব আছেন। আর বাঙালীও আছেন, অজ্ঞ বাঙালীর জন্য এত দরদ তাতো জানতাম না। তারপর বলা হলো, এখানে দুজন বললেন ওদের পক্ষের—সব থেকে গোলমালটা কি, কেন আমাদের এই ডিক্লাইণ্ড, কেন আমরা পিছিয়ে গেলাম? তার কারণ হচ্ছে যে শিল্পে অশান্তি। সমস্ত দোষ হচ্ছে শ্রমিকদের বারে বারে এই কথাটা বলছেন। শ্রমিকদের এই সব গালাগাল করা— ঐ রির্জাভ ব্যাঙ্কের একটা রিপোর্ট ছিলো, যদি সিক ইণ্ডাষ্ট্রি হয়ে যায়, তারা বললেন দুই পার্সেণ্ট হচ্ছে সেখানে ফর ইণ্ডাস্ট্রিয়াল আনরেস্ট, এটা বললেন। তারপর কংগ্রেস সরকারের আমলে আর একটা রিপোর্ট ছিলো তারা ঠিক একই কথা বললেন এবং লিস্ট দিয়ে দিলেন যে এই কারখানা এই কারণে বন্ধ, এই কারখানা এই কারণে বন্ধ এবং ওরাও সিদ্ধার্থ রায়ের আমলে ঐ একই সিদ্ধান্তে এসেছিলেন যে বেশির ভাগ বন্ধ হয় ম্যানেজমেণ্টের মধ্যে ঝগড়া, ইনএফিসিয়েণ্ট ম্যানেজমেণ্ট বা সময় মতো হয়তো টাকা পায় নি, এই সব নানা কারণ আছে। কিন্তু এখানে বড় বড় বক্তারা বললেন বিরোধী দলের, যে শ্রমিকদের অপরাধ, এই জন্য এখান থেকে ফ্লাইট অফ ক্যাপিটল হয়েছে।

তারপরে একজন বললেন, 'কিছু হয় নি।' আমরা যে বুক লেট্ দিয়েছি, সেটাও পড়বার সময় নেই! এখান থেকে একজন পড়ে দিলেন যে, এতগুলি হয়েছে। ওখানে আর একটা লিষ্ট আছে, ১,২,৩,৪ করে তিন পাতা ধরে আছে যে, কোন্ কোন্ প্রতিষ্ঠান গড়ে উঠেছে, কোন্ কোন্ শিল্প গড়ে উঠেছে, সব আছে। সে সম্বন্ধে কিছুই বললেন না। বললেন, 'আপনারা একটাও করেন নি।' এই যদি সমালোচনা হয়, তাহলে তাঁদের কথার কি জবাব দেবার আছে আমি জানি না। তারপরে বললেন আমরা নাকি বলেছি বিমাতৃসুলভ, অমুক তমুক! ওটা কোন কথা নয়, কথা হচ্ছে, আমরা বলেছিলাম, ২৮ বছর এখানে কংগ্রেস রাজত্ব ছিল, তখন এখানে আধুনিক শিল্প হ'তে পারত, কেন হয় নি? এখানে পেট্রোকেমিক্যালস নেই কেন? ইলেক্ট্রনিক্স নেই কেন? জাহাজ মেরামতি কারখানা নেই কেন? ট্রাক ম্যানুফ্যাকচারিং ইউনিট নেই কেন। ডিফেন্স সেক্টরে বছরে আমাদের ১২ হাজার কোটি টাকা খরচ হচ্ছে, অথচ এগুলি এক্সপ্যাণ্ড করা হচ্ছে না কেন? প্রথমে এগুলি পশ্চিম বাংলায় ছিল, এখন কেন এখানে অর্ডিনান্স ফ্যাক্টরি হচ্ছে না? আমরা জানি এগুলির মর্ডানাইজেসন করতে হবে, এক্সপ্যাণ্ড করতে হবে, কিন্তু এ সব কিছুই হচ্ছে না। এ সব কথা তো ওঁরা কেউ বললেন না। কেন বললেন না? আমাদের সেকেণ্ড হুগলী ব্রিজ করার ক্ষেত্রে কেন্দ্র বলছেন, 'আপনাদের ধার দিতে পারি, এটা আপনাদের ব্যাপার, আপনারা করবেন।' কিন্তু মহারাষ্ট্রে বা গুজরাটে কি হচ্ছে? পশ্চিম থেকে ১৮,০০০ কিলো মিটার পাইপ লাইন 'লে করা হচ্ছে উত্তরপ্রদেশে, কে টাকা দিচ্ছে? মহারাষ্ট্র দিচ্ছে না উত্তর-প্রদেশ দিচ্ছে, কে দিচ্ছে? সেখানে কেন্দ্রীয় সরকার দিচ্ছেন শত শত কোটি টাকা এর জন্য খরচ হচ্ছে, ওঁরা খরচ করছেন। আমি উদাহরণ দিতে পারি যে, কেন্দ্রীয় সরকার ঐসব জায়গায় ঐসব করছেন, দিচ্ছেন, অথচ আমাদের দিচ্ছেন না। আমরা বক্রেশ্বরের অনুমোদন আজ পর্যন্ত পেলাম না। এ বিষয়ে শেষ চিঠি গত ১৫ দিন আগে প্রধান মন্ত্রী দিয়েছেন যে, "আই হ্যাভ রিসিভড্ ইয়োর লেটার" বলে তার পরে লিখেছেন, "ইউ হ্যাভ রিসিভড্ আওয়ার লেটারস এ্যাণ্ড ভিউস ওয়ান এ্যাণ্ড হাফ্ ইয়ারস ব্যাক্।" এখন অবশ্য তিনি অন্য কাজে ব্যস্ত আছেন, আমি আর চিঠি-পত্র লিখিনি, আজকের খবরটাও খারাপ, সেই জন্য আমিও আর এখনই লিখছি না। তার পরে যা বলা হয়েছে সে সম্বন্ধে আমি বলছি। আমি আপনাদের একটা হিসাব দিয়েছি লেটার অফ্ ইনটেন্ট এবং লাইসেন্সের ব্যাপারে। তবে হ্যাঁ শ্রী তেওয়ারি ঠিকই বলেছিলেন। আমিও আপনাদের বলছি। তিনি বলেছেন, 'এগুলো কেন হচ্ছে না, একটু দেখুন।' তিনি খানিকটা ঠিকই বলেছেন, আমরা সমস্ত হিসাব নিয়েছি, সমস্ত

চেম্বার অফ্ কমার্শকে চিঠি পাঠিয়েছি। ওঁরা বলেছেন, এক মাস পরে ওঁরা কনস্টিটি-উয়েণ্টদের কাছ থেকে খবর নিয়ে বলবেন, কেন হয় নি। অবশ্য ইতিমধ্যেই কতকগুলি কারণ বলেছেন, একটা হচ্ছে ইনফ্রাস্ট্রাকচার সম্বন্ধে ; টেলিফোন নেই, রাস্তা খারাপ, এই সব বলছে। কিন্তু কংগ্রেস আমলের কথা ধরুন, '৭২ সাল থেকে '৭৬ সাল পর্যন্ত শতকরা ১২'৬ শতাংশ ক্যানসেলেসন হ'ত, আর আমাদের সময়ে এখন ১'৮ ভাগ ক্যানসেলেসন হচ্ছে। তাহলে কি করা যাবে!

**শ্রীসুব্রত মুখার্জী :** আলীমুদ্দিন স্ট্রীটের খবর।

**শ্রীজ্যোতি বসু :** এখানে আলীমুদ্দিন স্ট্রীট কোথা থেকে এলো জানি না! তারপরে ইলেকট্রনিকসের ব্যাপারে আমি ইন্দিরা গান্ধীর সঙ্গেও কথা বলেছিলাম, আমি তাঁকে জিজ্ঞাসা করেছিলাম—আপনি ইলেকট্রনিকসটা আমাদের দিচ্ছেন না কেন? উত্তরে কারণ যেটা বলেছিলেন সেটা হচ্ছে—ডিফেন্স ডিপার্টমেণ্টের নাকি আপত্তি আছে! অথচ ইলেকট্রনিকসের একটা মাদার ইউনিট এখানে তৈরী হ'লে—৫০/৬০ কোটি টাকা লাগত - চারিধারে কত শিল্প গড়ে উঠত। আমরা এর জন্য ১০০ একর জমি রেখে দিয়েছিলাম। উনি আমাকে একটা রিপোর্ট পড়তে দিয়েছিলেন, তাতে অফিসাররা বলেছিলেন, "ছাট ইট্ ইজ এ বর্ডার ষ্টেট।" সে জন্য করা হবে না। আমি বলেছিলাম, সেটা কোথায় গেল, একটা হরিয়ানায়, আর একটা উত্তর-প্রদেশে। এখন এফ-১৬, আরও কি সব এ. ডাবলু. এ. সি ইত্যাদি হাওয়াই জাহাজ পাকিস্থান পাচ্ছে, সেগুলি কি অনেক আগেই ঐসব জায়গার চেয়ে সল্ট লেকে পৌছে যাবে? সেগুলোর আমাদের বিধাননগরে পৌছতে অনেক দেরী হবে। উনি বলেছিলেন, "না, ওঁরা যা বলেছেন, আমি তাই আপনাকে পড়ে শোনালাম।" কেন তা করলেন? এমন কি পাঞ্জাবকে কেন দিলেন? পাঞ্জাবীদের খুশী করবার জন্য, না কি আমি জানি না, সেখানে একটা রেলওয়েস কারখানা হবে—ইন্টিগ্রাল কোচ্ ফ্যাক্টরি এ্যানাউনসড হলো। সেখানে পাওয়ার ফ্যাক্টরিও হবে এ্যানাউন্সড হলো। তা ওটা কি বর্ডার নয়, কংগ্রেসের কি তাই মনে হচ্ছে? ওঁরা তো আমাদের ইতিহাস ভুলিয়ে দেবার চেষ্টা করছেই, এখন ভূগোলও ভুলিয়ে দেবার চেষ্টা হচ্ছে! এই হচ্ছে মুসকিল, খুবই গোল-মালের মধ্যে আমরা আছি।

[ 7-40—7-50 P. M. ]

একটু গোলমালের মধ্যে আমরা আছি। সেইজন্য আমার কথা হল, আমরা

যতটা পারি সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে আমরা কাজ করছি। এখানে বিদ্যুতের ব্যাপারে বলা হচ্ছে, কংগ্রেস তো ৮ বছরে ৯০ মেগাওয়াটের মতন করেছিলেন আর আমরা সেখানে ৭।৮ বছরে ১৩০০ মেগাওয়াটের মতন বা তার উপরে আমরা করেছি। আমরা, আপনাদের চেয়েও বেশী উৎপাদন বাড়িয়েছি। আপনারা করলেন না কেন? আপনাদের তো কেন্দ্রীয় সরকার ছিল আর রাজ্যে আপনাদের নিজেদের সরকার ছিল—কেন করলেন না? এই বিদ্যুৎ না বাড়াবার জন্য আজকে আমরা ভুগছি। যাই হোক, এখন কিছুটা উন্নতি হয়েছে। তারপর আর একটা থিসিস বলেছেন। এই পেট্রোকেমিক্যাল এটা অমুক—আপনারা দৌড়চ্ছেন প্রাইভেট সেকটরের কাছে, তাদের নিয়ে চালাচ্ছেন, জ্যোতিবাবু প্রাকটিক্যাল লোক, অমুক লোক, তমুক লোক। আরে প্রাকটিক্যাল লোক কি? আমরা কেন্দ্রীয় সরকারের জন্য ৫ বছর অপেক্ষা করলাম। আমি বলেছিলাম, এতবড় একটা প্রজেকট—প্রায় ৮০০ কোটি টাকার ছিল—আমি বলেছিলাম আপনারা ৪০ পারসেন্ট, আমরা ৪০ পারসেন্ট আর ২০ পারসেন্টের মতন টাকা আমরা যোগাড় করবো। তাছাড়া আপনাদের টেক্‌নোলজি আছে, আপনারা বিদেশ থেকে আনতে পারবেন, আপনাদের অনেক সুবিধা, আপনারা করুন আমাদের সঙ্গে। আমরা জয়েন্ট সেক্টর চেয়েছিলাম ওদের সঙ্গে। শেষ অবধি আমাদের বললো—এই সরকার নয়, বিগত সরকার, আমাদের সপ্তম পরিকল্পনায় কোন টাকা নেই,—আমরা পারবো না। তবে এটা ভায়াবেল হবে বলে মনে হচ্ছে। আপনারা যদি পারেন তাহলে আপনারা করুন। আমরা ছেড়ে দিলাম, কারণ পারবো কি করে? কোথা থেকে পারবো? কাদের কাছ থেকে টাকা নেব? তখন প্রাইভেট সেক্টর থেকে একজন এলেন, আমি বললাম খুব ভাল, আপনারা করুন। আমরা জয়েন্টলি করি—এটা বললাম। কাজেই এখানে কে প্রাকটিক্যাল আর কে ইম-প্রাকটিক্যাল এইসব কথা বলে কোন লাভ নেই এখন। তারপর এখানে সাধারণভাবে যেসব কথা বলা হচ্ছে তার মধ্যে প্রাইভেট সেকটারের থিসিস সব দেওয়া হল। আমরা জানি, যে এটাতো ধনতান্ত্রিক ব্যবস্থা, ধনতান্ত্রিক সামন্ততান্ত্রিক ব্যবস্থার মধ্যে আমরা কাজ করছি, এবং সেখানে প্রাইভেট সেকটরের একটা ভূমিকা আছে, ষ্টেট সেকটারের একটা ভূমিকা আছে আর জয়েন্ট সেকটরের আছে। এটা না জানার কথা নয়, সবাই মিলে বিবেচনা করতে হবে। আমরা কেন এসেছি সরকারে? আমরা তো সব জেনে-শুনেই এসেছি। নতুন কথা নাকি? সেইসব জেনেশুনেই তো আমরা এসেছি। পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কি হয় এইসব জেনে আমরা এসেছি। কংগ্রেসের বন্ধুরা কি চাচ্ছেন যে আমরা বলি, না, আপনারা এখান থেকে অনেক লাভ করেছেন, কিন্তু আমরা যেহেতু

বামফ্রন্ট সরকার অতএব আপনারা অন্য জায়গায় গিয়ে শিল্প করুন। এখানে যে লাভ আপনারা করেছেন তা এখানকার শ্রমিকদের জন্য খরচা করবেন না, এখানে নতুনভাবে ইনভেষ্টমেণ্ট করবেন না, অন্য জায়গায় চলে যান। সে মালটিন্যাশনাল হতে পারে, আর মালটিন্যাশনাল মানে কি? এখানে নতুন তো কেউ আসেনি, যাঁরা আছেন, পুরোনো। ৪০.৫০ বছর ধরে আছেন। তাঁরা এত বছর ধরে এত লাভ করেছেন আর আমাদের জন্য খরচ করবেন না? সেটা কি অন্যায় দাবী? এটা তো স্বাভাবিক একটা অর্থ নৈতিক কথা। তারপর বারে-বারে বলা হয়, আপনি বিদেশে গিয়েছিলেন। ওঁরা (কংগ্রেসীরা) কি কেউ নিয়ে গিয়েছিল্ নাকি? কলকাতার ডাক্তার যাঁরা বিদেশে আছেন, প্রায় ৩০০ জন তাঁরা আমাকে নিয়ে গিয়েছিলেন। টরেন্টোতে তাঁদের একটা কনফারেন্স হয় সেই কনফারেন্সে আমি তাঁদের গেষ্ট ছিলাম। তাঁরা সেখানে আলোচনা করেন। আমার কাছ থেকে তাঁরা সহযোগিতা চান। তাঁরা ওখানে প্রায় সেটেল্ড হয়েছেন। আমি দেখলাম, ওখানে অনেক বড় বড় ডাক্তার আছেন, তাঁরা এটা করেছেন। কিন্তু আমি ঠিক যখন ভারতবর্ষ ছেড়ে বেরুচ্ছি তখন বিগত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমার কাছে একটা চিঠি এল—কোন চিফ্ মিনিষ্টারের এটা কাজ নয়—কোন ষ্টেটের কোন মিনিষ্টার তিনি গিয়ে ঐ ইনভাইট করে কাউকে আনেন। আর কেউ চিঠি পেয়েছেন কিনা আমি জানি না, তবে আমি পেয়েছি। আমি অবশ্য ঐ চিঠিটা ওয়েষ্ট পেপার বাসকেটে ফেলে দিয়েছিলাম, কিন্তু এটা আমি পেয়েছিলাম। ওখানকার কাউকে আমি চিনি না, কিছু নয়। এবারে আমি বোষ্টনে যাচ্ছি। ইউনির্ভাসিটির লোক আমন্ত্রণ জানিয়েছেন আমাকে। ওখানকার লোক, প্রফেসার আছেন, রিসার্চ স্কলার আছেন, সাউথ ইষ্ট এশিয়ান ষ্টাডিস আছেন। তারপর বার্কলে ইউনির্ভাসিটি থেকে আমাকে লিখেছেন। তাঁরা এখানে কি করবে, ব্যবসা করতে আসবেন? কেন্দ্রীয় সরকারের এইসব করা উচিৎ। মিঃ চট্টোপাধ্যায় (ডঃ দেবী প্রসাদ চট্টোপাধ্যায়) এখানে আছেন। উনি ইনভেষ্টমেণ্ট সেণ্টারের চার্জে ছিলেন। উনি তার চেয়ারম্যান হয়েছিলেন।

তা উনি একদিন এখানে বললেন না যে, ১০০০ এসেছে, কিন্তু পশ্চিমবাংলায় মোটে তিনটে। তা আপনি কি করলেন বুঝতে পারলাম না। আপনি তো রোজই ঘুরে বেড়ান, এদিক ওদিক যাচ্ছেন। তাঁদের এখানে আনেন না কেন? এখানে যদি অসুবিধা থাকে বলুন, কি অসুবিধা আছে? আপনাকে তো বহুদিন আমি চিনি, আমরা একসঙ্গে বসতে পারি, কি অসুবিধা আছে দেখতে পারি। যাই হোক

এখনও আমি বলছি এই যে মর্ডার্ণ ইনডাস্ট্রির কথা বলছিলাম,—আধুনিক শিল্প এগুলি তো আসছে না। ক্যাটালিষ্ট প্ল্যান্ট, পরে একজন প্রাইভেট সেকটারের কথা বললেন, মালটি ন্যাশান্যাল, তিনি বললেন যে আমি হলদিয়াতে করব। আমি বললাম যান, কেন্দ্রীয় সরকারের কাছে, তা আমি ওঁদের বললাম, তখন বিগত সরকারের সময়। তারপর উড়িষ্যার একজন মন্ত্রী ছিলেন, তখন তিনি বললেন—আমার বাড়ীতে এলেন, বললেন প্রাইভেট সেকটারে হবে না, আমরা করব ষ্টেট সেকটারে। আমি বললাম তার থেকে ভাল কথা আর কি হতে পারে। আমি জানিয়ে দোব, চমৎকার হবে, হলদিয়াতে করবেন তো? বললেন নিশ্চয় করব হলদিয়াতে। চলে গেল গুজরাটে। পরে যখন নতুন সরকার এল, আমি অরুণ সিংয়ের সঙ্গে কথা বললাম তিনি তখন পার্লামেণ্টারী সেক্রেটারী ছিলেন। আমি তাঁকে বললাম আপনি শুধু একটা তদন্ত করে বলে দিন যে ব্যাপারটা কি? ফাইল পর্য্যন্ত আমাকে দেখিয়েছেন সেই মন্ত্রী যে, হলাদয়াতে হবে—ক্যাটালিষ্ট হবে। তা উনি তদন্ত করলেন এবং আমি যতদূর শুনেছি যে, উনি এটা পছন্দ করেন নি, এটা করা উচিত ছিল। এখন আমি শুনছি একটা বড় মালটি ন্যাশান্যালকে দেওয়া হবে ওটা করবার জন্য। আরও দরকার আছে, আরও একটা হলে ক্ষতি নেই, সেটা আমি শুনে খুশী হয়েছি, আপনারা খুশী হয়েছেন কিনা জানিনা? এখন, তারপরে গ্রোথ সেণ্টারের কথা। আপনাদের সময়ে ছিল তিনটে। আমাদের সময়ে বড় বড় ১৪টা হয়েছে, আরও বিভিন্ন রকম ছোট ছোট ১০টা শুরু হচ্ছে। এর তুলনা হবে কি? তুলনা হয় না গ্রোথ সেণ্টারের। আর তারপরে আমরা দেখলাম মৃত্যুঞ্জয়বাবু প্রাইভেট সেকটারের হয়ে এত বললেন ওদের সঙ্গে কানেকটেড আছেন আমরা জানি। এটাতো আপনাদের সরকারের নীতির বিরোধী। উনি ওঁদের সঙ্গে আছেন, তাই ওটা বলেছেন। কমানডিং হাইটস ওঁদের থাকা দরকার। এটাইতো জওহরলাল নেহেরুর প্ল্যান ছিল, সবই জাতীয় করণ করবেন, ষ্টেট সেকটরে নিয়ে নেবেন। কমানডিং হাইটস অফ ইকনমি থাকা দরকার। সেটা নিয়েই তো কথা। আপনাদের কথা শুনে এখন যাঁরা নীতি নির্ধারণ করছেন তাঁরা খুশী হবেন। আপনাদের সঙ্গে মিলবে। কারণ ডেনিগ্রেড করছেন, ষ্টেট সেকটরে ভাল কাজ করছেন না ঠিকই। কিন্তু তার মানে, সিদ্ধান্ত এটা নয় যে, ওটাকে দুর্বল কর, আর প্রাইভেট সেকটার ভাল করছে.তাকে টাকা পয়সা দাও। প্রাইভেট সেকটারের তো ১ লাখ ১৯ হাজার কারখানা বন্ধ ভারতবর্ষে। এদিকে আপনি যেটা বলছেন সেটাও ঠিক। যখন পুঁজি নিয়োগ করে কোন প্রতিষ্ঠান তৈরী হয় তখন সেটা কার টাকা? সবাই তো ফাইনানসিয়াল ইনষ্টিটিউসন থেকে নেয়। তখন গলদ হচ্ছে

কথাটার। আপনারা যেটা বলছেন ওটা আপনাদের টাকা, তা নয়। ওটা সবই আমাদের টাকা। ওটা রাজীব গান্ধীর বা অন্য কারও টাকা নয়। ফাইনান্স ইনষ্টিটিউসনগুলিতে আমাদের টাকাও আছে। আমাদের লোকেরা সেখানে জমা দিচ্ছে। আমাদের ষ্টেট থেকে ৩ হাজার কোটি টাকা নিয়ে যায় প্রতি বৎসর, আর ৩/৪০০ কোটি টাকা আমাদের ফেরত দেয়। কাজেই এটা কারও জমিদারী নয়। এটা আমাদের প্রাপ্য, আমাদের দাবী। টাকা তারা এখানে বেশী বেশী ইনভেষ্টমেন্ট করুক, সেজন্য ঐ রেসিওর কথা আছে—ক্রেডিট ডিপোজিট রেসিও। সম্প্রতি ওঁদের ব্যাংকাররা এসেছিলেন, তাঁরাও ঐ বলেছেন। আপনাদের এইসব বক্তব্য বেরোলে আমাদের খুব অসুবিধা হবে। এটা ওঁরাও বলেছেন যে, এটা ঠিক হচ্ছে না। রিজার্ভ ব্যাংকের একটা নিয়ম আছে, এইভাবে এটা করতে হবে, হয়ত আপনাদের সঙ্গে ভাল করে কথা বলতে হবে। কেন রেসিওটা বাড়বে না? নিশ্চয় বাড়া উচিত। ভারতবর্ষের হিসাব যা আছে আমরা তাদের সেটা দেখিয়েছিলাম। এটা যদি না হয় তাহলে ইনডাষ্ট্রি কি করে গড়ে উঠবে? সমস্ত ব্যাংকাররা এসেছিলেন, তাঁদের এই আলোচনা আমাদের সঙ্গে হয়েছে। আপনারা আমাদের বাধা দেবার চেষ্টা করবেন না। আমরা নিজেরা যা করবার করব। ওদের থেকে আদায় করতে হবে, কারণ ওদের হাতেই তো কেন্দ্রীভূত ক্ষমতা। অর্থনৈতিক দিক থেকে আরম্ভ করে সমস্তই দিল্লীর হাতে। আমরা যা চাই তার বিপরীত জিনিষ এটাই হচ্ছে সেখানে। সেজন্য আমি বলছি, যেমন একটা অংকের হিসাব আগেও দিয়েছি, আবারও দিচ্ছি সেটা হচ্ছে কি আপনাদের জানা নেই। আজ পশ্চিমবঙ্গকে মহারাষ্ট্রের সঙ্গে তুলনা করা হচ্ছে। ব্যুরোক্রেসি—ওদের হয়ত ভাল, তাদের থেকে আমরা শিখি, ঐ যে ওয়ান উইনডো, আমি ওদের থেকে শিখেছি।

[ 7-50—8-00 P. M ]

উইণ্ডো একটা করতে হয়। ছোট একটা করেছিলাম, নির্মলবাবু বড় একটা করেছেন। সেটাকে আমরা কার্যকরী করবার চেষ্টা করছি। আজকে সেন্ট্রাল ইনভেষ্টমেন্ট ১১·৭ থেকে নেমে ৭·৫ হয়েছে পশ্চিমবঙ্গে, সেখানে মহারাষ্ট্রে সেটা ৩·১ থেকে বেড়ে ১২·৭ হয়েছে। এটাই হচ্ছে কথা। সে কারণেই ফিনানশিয়াল ইনষ্টিটিউশনে ক্রেডিট ডিপোজিট, মডার্ণ ইণ্ডাষ্ট্রীজ, সেন্ট্রাল ইনভেষ্টমেন্ট—এগুলো সব দেখতে হবে, না দেখলে চলবে না। ফিনানশিয়াল ইনষ্টিটিউটের কথা বলছি—ইংরেজরা যেভাবে নদীর দুই পাশে সবকিছু করেছিলেন সেইভাবে সবকিছু ওঁদের কাছে থাকবে নাকি? মহারাষ্ট্রে কয়লা, লোহা নেই—সেটা ওঁদের দাও। বিহারে বা

আমাদের এখানে যা আছে সেটা ওঁদের দাও। কিন্তু কত বছর এইভাবে সেটা দিতে হবে? আমাদের যা দরকার সেটা তো আমরা পাচ্ছি না? ওঁরা বলছেন—আমরা সহযোগিতা করতে চাই। কি সহযোগিতা করবেন ওঁরা? আজকে ওঁরা শ্রমিকদের দোষ দিচ্ছেন। সুব্রতবাবু এইমাত্র বলছিলেন যে, ওগুলো ডিনোটিফাইড হচ্ছে। কি করে বলছেন একথা? তা জানা নেই—আমরা যে ১০টা ন্যাশনালাইজ করেছিলাম আজকে সেগুলো ডিনোটিফাইড হচ্ছে। সুব্রতবাবু ট্রেড ইউনিয়ন করেন। সেখানে সি. আই. টি. ইউ., আই. এন. টি. ইউ. সি—সবাই ছিলেন। বেঙ্গল পটারিজ ডিনোটিফিকেশন হতে চলেছে। সেখানে সমস্ত ইউনিয়নগুলি একমত হয়ে যে চুক্তি হয়েছিল শ্রমিকরা তা মেনে নিয়েছিলেন। আমি বলেছিলাম, ওঁরা খুব রিজনেবল্ এ্যাটিচুড দেখিয়েছিল যে, ওঁরা কাজ করবেন। সেখানে সব কিছু ঠিক হয়ে গেল। এটা দেড় বছর আগের ঘটনা। কিন্তু কিছুই হলো না। শ্রমিকদের জন্য ওঁদের কিছু মাত্র দরদ নেই। তাঁরা আজকে ছাঁটাই হয়ে যাচ্ছেন, কারখানাগুলি এক এক করে বন্ধ হয়ে যাচ্ছে—একটা মারাত্মক অবস্থা সেখানে সৃষ্টি হয়েছে। এতটা খারাপ অবস্থা কিন্তু বিলাত বা আমেরিকার শ্রমিকদের নয়। সেখানে একটা কারখানা বন্ধ হয়ে গেলে তার শ্রমিকদের কিন্তু সেখানে কিছুই এসে যায় না। কারখানা বন্ধ হয়ে যাওয়ার পর দিন থেকে তাঁদের না। খেয়ে থাকতে হয় না। সবার সেখানে ইনস্যুরেন্স আছে এবং এই অবস্থায় এলাউন্স পান তাঁরা। তাই ছেলেটাকে তাঁরা স্কুলে পাঠাতে পারেন। এসব আছে সেখানে। কিন্তু দিল্লীর সরকারকে কিছুতেই বোঝাতে পারি না যে, আমাদের দেশে এ ক্ষেত্রে যা চলছে সেটা চলতে পারে না। আজকে বলছেন, সিক্ কারখানা নিয়ে কি করবো? টেকনিক্যালি হয়তো সেটা ঠিক, কিন্তু মানুষগুলিকে তো দেখতে হবে। এটা কেন্দ্রীয় সরকারের কাজ, আমাদের কাজ নয়। ঐসব কার টাকা? ওঁরা বলছেন, কেন্দ্রের সব টাকাই নাকি ওঁদের টাকা। ওঁদের টাকা তো এসব ওঁরা দেখেন না কেন? কাজেই কারখানা বন্ধ হয়ে গেলে তার দায় দায়িত্ব ওঁদের নিতে হবে। ইলেকশনের সময় তো বলেছিলেন—'আমাদের ভোট দাও, সব বন্ধ কারখানা খুলে দেবো।' কিন্তু তারপর দেখা যাচ্ছে, কারখানার ডিনোটিফিকেশন হচ্ছে, একের পর এক কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। এক্ষেত্রে ওঁরা যেভাবে কথাবার্তা বলছেন তাতে আমার মনে হচ্ছে, ওঁদের সিনসিয়ারিটির অভাব আছে। এখানে আমরা শুধু কৃষির উপর নির্ভরশীল হয়ে থাকতে চাই না। ওঁরা বলছেন, আমরা নাকি শুধুমাত্র কৃষির উপর নির্ভরশীল। তবে এটাও আমরা চাই না যে, কৃষিজীবী মানুষ সব গ্রাম থেকে চলে আসুন যেমন ওঁদের আমলে বন্যা বা বর্ষা হলেই গ্রাম থেকে বুভুক্ষু মানুষরা সব চলে আসতেন শহরে। এটা আমরা

চাই না বললেই এ্যান্টি পভার্টি প্রগ্রামে—যেটা তাঁদেরই প্রগ্রাম—সেই এ্যান্টি পভার্টি প্রোগ্রামে তাদেরকে জমি দিয়ে আমরা তাদের গ্রাম ছেড়ে আসা বন্ধ করেছি, যাতে ঐভাবে গ্রাম ছেড়ে চলে আসতে না হয় তার ব্যবস্থা করেছি। আমরা কর্মহীন বেকারদের জন্য কর্মসংস্থানের চেষ্টা করছি। ষষ্ঠ পরিকল্পনায় যেখানে ১.৫০ কোটি রেকর্ডেড বেকার ছিল সর্বভারতীয় পর্যায়ে, আজকে সেটা ৩ কোটি ছাড়িয়ে গেছে। একটা ভয়ঙ্কর অবস্থা সেখানে। আমরা যে ধনতান্ত্রিক অর্থনীতির মধ্যে দিয়ে চলেছি তাতে ইনফ্লেশন হচ্ছে, জিনিসপত্রের দাম বাড়িয়ে দেওয়া হচ্ছে, ট্যাক্স বাড়ান হচ্ছে, রেলের ভাড়া বাড়িয়ে দেওয়া হচ্ছে, কিন্তু সেখানে রোজগার বাড়ছে না সেইভাবে। ফলে মানুষের ক্রয় ক্ষমতা কমছে, দুর্গতি বাড়ছে। এরজন্য দায়ী কেন্দ্র, কিন্তু এরজন্য ডি. এ দেবার ক্ষেত্রে আমাদের শেয়ার করবেন না তাঁরা। এই জিনিস কোথায়ও দেখেছেন? এখানে জুটের কথা অনেকে বলেছেন, পুনরাবৃত্তি করে লাভ নেই। এ ব্যাপারে আমরা প্রস্তাবও নিয়েছি।

আমি বলেছি যে আর একটু নির্দিষ্ট চাই। কারণ কেন্দ্রীয় সরকার যখন বলেছেন ২৫০ কোটি—ব্যাঙ্ককে বলেছেন যে ওদের দাও। যদি তারা দেয়, কিন্তু তাদের সঙ্গে তো বসতে হবে, বসে আমাদের বুঝতে হবে? আমার ধারণা এতে হবে না। যারা এত টাকা ফাঁকি দিয়ে বসে আছে, তাদের কি দরদ আছে এটা করবেন, এই যে সব বন্ধ করা হচ্ছে, লক আউট করা হচ্ছে? সেইগুলো তো কোন কারণ নেই লক আউট করবার? ঐ প্রডাকশন টার্ন ওভার নেই বলে লক আউট করে দিচ্ছে, এই জিনিস হচ্ছে। তাদের হাতে এতগুলো টাকা আমরা ছেড়ে দেব কেন? দিলেও হয়তো কিছু করবেন না। বর্তমানে ওরা আবার বলছেন মেশিনারী কোথা থেকে আসবে যদি মডার্নাইজ করতে চাই?' সেইগুলো না কি আমাদের দেশে তৈরী হয় না শুনেছি। আবার অনেক মেশিন আছে যেগুলো বাইরে থেকে আনতে হয়। কবে আসবে, কবে অর্ডার প্লেস হবে, এই সব বোঝা যাচ্ছে না। সেই জন্য আমার মনে হয়, এটার ক্ষেত্রে—কারণ এটার জন্য অর্থনৈতিক ক্ষেত্রে একটা দারুণ আঘাত আমাদের উপর আসবে কৃষি অর্থনীতি আর আমাদের শিল্প অর্থনীতিতে, সেই জন্য এটাতে অন্তত: আমাদের একমত হয়ে এক সঙ্গে যেমন আগেও করেছিলাম, এখনও করা উচিত। বাকীটা তো আপনাদের সরকারের নীতি, আপনাদের সমর্থন করতে হবে, না বুঝলেও সমর্থন করতে হবে, সবই করতে হবে, পশ্চিমবাংলার কথা ভাববার সময় কোথায়, কারণ দিল্লী থেকে সব অর্ডার আসে, এদের তো ভাবনারও ক্ষমতা নেই আর কিছুই

নেই, সব দিল্লী থেকে করে দেবে, তবে সব হবে। তবু আমি বলি, একটু উঠে বসুন, মেরুদণ্ডটা সিধে করুন, তাতে আপনাদেরও ভাল হবে, পশ্চিমবাংলারও ভাল হবে, ভারতবর্ষেরও ভাল হবে। আমরা ভারতবর্ষের বাইরে নই। আমরা ভারতবর্ষের মধ্যেই আছি। এই জন্য আমি বলি যে অবস্থা এখানে আছে ঐ যে ইনডাস্ট্রিয়াল ক্লাইমেট, শিল্পপতিরা বলছে ইনডাস্ট্রিয়াল ক্লাইমেট ভাল হয়েছে আর কংগ্রেসের বন্ধুরা আমাদের বলছেন যে না, ভাল হচ্ছে না। মহা মুসকিলের কথা, আপনারা বাধা দিচ্ছেন কেন ? ওরা যদি কিছু করতে চায়, করুক না, কিছু তো ইনভেস্টমেণ্ট করেছে, আরও বলেছেন ওরা করবেন। সেই জন্য আমি বলছি, আপনারা কাউকে চেনেন টেনেন, তাদের দিয়ে ব্যবস্থা করান আর শ্রী চট্টোপাধ্যায় দুটো সাজেশন দিয়েছেন, সেটা হচ্ছে যে, উনি বলেছেন যে আপনি চেম্বার্স অব কমার্সদের বলুন এক একটা করে জোন নিতে, বম্বেতে কি হয়েছে জানিনা, আমি ওদের সঙ্গে আলোচনা করতে পারি, এটার মানেটা কি, আমি এই কথা বলতে পারি, আমরা ওদের এই ভাবে বলিনি, আমরা খালি লিস্ট পাঠিয়েছি। আপনারা কত টাকা, কি ইনভেস্ট করবেন, আমাদের বলে দিন। এক মাসের মধ্যে সেটা জানতে পারবো, তারপর দেখবো কি করা যায়। আর একটা বলেছেন যে এখানে একটা ট্রেড ফেয়ার করবার জন্য। এটাও নির্মল বাবু থাকবার সময় কথা হয়েছিল। সম্প্রতিকালে দিল্লীতে আমাদের যিনি চার্জে আছেন, আমার কাছে, চিঠি এসেছে, তার কাছ থেকে। আমি নিজে দেখতে গিয়েছিলাম ইস্টার্ন ক্যালকাটা আর সল্ট লেক অঞ্চলে তিন চার দিন আগে, তিন ঘণ্টা ছিলাম ওখানে। সেখানে এই সাজেসনটা শুনলাম যে এই জায়গাটাকে আমরা এতে পরিণত করতে পারি কিনা। এটা খুব ভাল সাজেসন। ওরা একবার বলেছিলেন নদীর ধারে জায়গা জোগাড় করে দেবার জন্য। আমরা কোথা থেকে জায়গা দেব ? পোর্ট অথারিটি দেবেনা নদীর ধারে। সেখানে হলেও হতে পারতো। ওরা বলছে, আপনাদের কোন টাকা পয়সা খরচ হবে না, আমরা এখানে ইনভেস্ট করবো, সেটা তো বোধ হয় হবে না, কারণ দিচ্ছে না। তা আমরা এখানেও নিশ্চয়ই দেখতে পারি, কারণ রাস্তাঘাট হয়েছে সেখানে যাতায়াতের কোন অসুবিধা হবে না। ঠিকই তো, ঐ একটা জায়গা আমাদের আছে, যেখানে প্রতি মাসেই একটা না একটা একজিবিশন থাকে, কাজেই এটাও আমরা চিন্তা করছি যে এটা করা যায় কি না। আর হাউস কমিটি যেটা বলছেন, এই রকম কনসালটেটিভ কমিটি — কনসালটেটিভ কমিটি তো দিল্লীতেও আছে, আপনি সেই রকম বলছেন, না, কি রকম বলছেন বুঝতে পারলাম না। কারণ কনসাল্টেটিভ কমিটি বছরে একবার দুবার মিটিং

করে, তা করলে তো আমাদের হবে না। আমি যেটা করেছি এবার, ইনডাস্ট্রিয়ালিষ্ট যারা আছেন, চেম্বার্স অব কমার্স যারা আছেন, সাত আটটা গুরুত্বপূর্ণ যেগুলো আছে, তাদের ১২/১৩ জন প্রতিনিধি নিয়ে আমি একটা এ্যাডভাইসারী কমিটি করেছি এবং আমি বলেছি যে হিসাব নিকাশ করে এটা দেড় মাস পর আবার আপনাদের সঙ্গে আমার মিটিং হবে। সেখানে ওরা কি বলেন না বলেন, আমি জানি না, আর ঐ যে শ্রমিকদের ব্যাপারে, শ্রমিক মালিকদের যে সম্পর্ক সেটা এই কমিটির কাজ নয়, তাহলে সেখানে কিছু হবে না। সেই জন্য সেটা আলাদা ভাবে হবে। তবে আপনার যদি বক্তব্য থাকে বলবেন। কারণ আমাদেরকে তো ট্রেড ইউনিয়নদের এক সঙ্গে রাখতে হবে। ট্রেড ইউনিয়নদেরও আপনাদের সম্পর্কে অনেক কথা আছে। সেই সব তো ওখানে যদি ঝগড়াঝাঁটি আরম্ভ হয়, তাহলে কিছুই ঠিক হবে না। সেই জন্য আমাদের লেবার দপ্তর থেকে সেইগুলো করবার চেষ্টা করবে। সেই জন্য আমি আশা করি, এই কাট মোশানের আপনারা বিরোধিতা করবেন, আর আমি যে বাজেট এখানে রেখেছি, সেটা সবাই মিলে সমর্থন জানাবেন।

**মিঃ স্পীকার:** সময় শেষ হয়ে যাচ্ছে আটটার সময়। ভোটিং-এ কিছু সময় লাগবে। সেই জন্য ১৫ মিনিট সময় বাড়ানোর জন্য আমি প্রস্তাব রাখছি, আশা করি হাউসের এই বিষয়ে অমত হবে না।

(ধ্বনিভোটে সমর্থন)

১৫ মিনিট সময় বাড়ানো হলো।

**DEMAND No. 24**

The motions that the amount of Demand be reduced by Rs. 100—were then put and lost.

The motion of **Shri Jyoti Basu:** that a sum of Rs. 6,11,59,000 be granted for expenditure under Demand No. 24, Major Head: "2058—Stationery and Printing".

(This is inclusive of a total sum of Rs. 2,03,87,000 already voted on account in March, 1987.) was then put and agreed to.

**DEMAND No. 53**

The motion that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of **Shri Jyoti Basu** : that a sum of Rs. 8,78,09,000 be granted for expenditure under Demand No. 53, Major Heads : "2407—Plantations, 4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations".

(This is inclusive of a total sum of Rs. 2,92,71,000 already voted on account in March, 1987.), was then put and agreed to.

**DEMAND No. 75**

The motions that the amount of Demand be reduced by Rs. 100/- was then, prtand lost.

The motion of **Shri Jyoti Basu** : that a sum of Rs. 12,03,39,000 be granted for expenditure under Demand No. 75, Major Head : "2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 4,01,13,000 already voted on account in March, 1987.), was then put and agreed to.

**DEMAND No. 76**

The motion of **Shri Jyoti Basu** : that a sum of Rs. 54,47,000 be granted for expenditure under Demand No. 76, Major Head : "2853—Non-Ferrous Mining and Metallurgical Industries".

(This is inclusive of a total sum of Rs. 18,16,000 already voted on account in march, 1987.), was then put and agreed to.

**DEMAND No. 86**

The motion of **Shri Jyoti Basu :** that a sum of Rs. 18,75,000 be granted for expenditure under Demand No. 86, Major Heads : "5465—Investments in General Financial and Trading Instituetons and 7465—Loans for General Financial and Trading Institutions".

(This is inclusive of a total sum of Rs. 6,25,000 already voted on account in March, 1987,), was then put and agreed to.

**DEMAND No. 87**

The motion of **Shri Jyoti Basu** that a sum of Rs. 1,29,50,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "3475—Other General Economic Services".

(This is inclusive of a total sum of Rs. 43,17,000 already voted on account in March, 1987.) was then put and agreed to.

**DEMAND No. 92**

The motion of **Shri Jyoti Basu :** that a sum of Rs. 28,84,75,000 be granted for expenditure under Demand No. 92, Major Heads : "4856—Capital Outlay on petro-chemical Industries (Excluding Public Uudertakings),

4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Under takings), 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) and 6885—Loans for other Industries and Minerals (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 9,61,60,000 already voted on account in March, 1987.), was then put and agreed to.

**DEMAND No. 93**

The motion of **Shri Jyoti Basu** : that a sum of Rs. 7,57,50,000 be granted for expenditure under Demand No. 93, Major Heads : "4859—Capital Outlay on Telecommunication and Electronics Industries and 6859—Loans for Telecommunication and Electronics Industries."

( This is inclusive of a total sum of Rs. 2,52,51,000 already voted on account in March, 1987.), was then put and agreed to. )

**DEMAND No. 94**

The motion of **Shri Jyoti Basu** : that a sum of Rs. 4,45,50,000 be granted for expenditure under Demand No. 94, Major Heads : "4860—Capital outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs, 1,48,51,000 already voted on account in March, 1987.), was then put and agreed to.

**DEMAND No. 95**

The motion of **Shri Jyoti Basu :** that a sum of Rs. 8,98,00,000 be granted for expenditure under Demand No 95, Major Head : "6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 2,99,34,000 already voted on account in March, 1987.), was then put and agreed to.

**DEMAND No. 96**

The motion of **Shri Jyoti Basu :** that a sum of Rs. 32,55,000 be granted for expenditure under Demand No. 96, Major Head : "4885—Other Capital Outlay on Industry and Minerals (Excluding Publ c Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 10,85,000 already voted on account in March, 1987.), was then put and agreed to.

**DEMAND No. 74**

The motion that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and a Division was taken with the fllowing results :

# West Bengal Legislative Assembly

Date 18-6-87 Division No. I Ayes 2

Noes 98

Abstentions x

AYES/NOES

Abdul Quiyom Molla, Shri
Abdus Sobhan Gazi, Shri
Adak, Shri Kashinath
Anisur Rahaman Biswas, Shri
Bagchi, Shri Surajit Swaran
Bagdi, Shri Bijoy
Bal, Shri Shakti Prasad
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Bauri, Shri Gobinda
Bauri, Shri Madan
Bera, Shri Bishnupada
Bera, Shrimati Chhaya
Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Bose, Shri Nirmal Kumar
Chakraborty, Shri Gour
Chatterjee, Shri Anjan
Choudhuri, Shri Subhendu
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Benoy Krishna
Das, Shri Ananda Gopal
Das, Shri Binod
Das, Shri Paresh nath
Das Gupta, Shrimati Arati
Das Mahapatra, Shri Kamakshyanandan
De, Shri Bibhuti Bhusan
De, Shri Sunil
Deb Sharma, Shri Ramani Kanta
Dey, Shri Lakshmi Kanta
Ghosh, Shri Satyendranath
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Hajra, Shri Sachindranath
Hira, Shri Sumanta Kumar
Khan, Shri Sukhendu
Koley, Shri Barindra Nath
Kunar, Shri Himansu
M. Ansaruadin, Shri
Mahata, Shri Kamala Kanta
Mahamuddin, Shri
Maity, Shri Gunadhar

Majhi, Shri Surendra Nath
Malik, Shri Sreedhar
Mallick, Shri Siba Prasad
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mazumdar, Shri Dilip Kumar
Mitra, Shri Biswanath
Mohammad Faraque Azam, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mozammal Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sufal
Naskar, Shri Sundar
Nazmul Haque, Shri
Nazmul Haque, Shri
Pakhira, Shri Ratan Chandra
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Rai, Shri Mohan Singh
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Hemanta
Roy, Shri Dhirendra Nath
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tapan
Roy, Shri Tarak Bandhu
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Saren, Shri Ananta
Sarkar, Shri Nayan Chandra
Sarkar, Shri Sunil
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir
Shish Mohammad, Shri
Sinha, Shri Khagendra
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
Soren, Shri Khara
Tudu, Shri Bikram

AYES

Purkait, Shri Prabodh
Sarkar, Shri Deba Prasad

The Ayes being—2 and the Noes. 98, The motion was lost.

The motion of **Shri Jyoti Basu :** that a sum of Rs. 15,00,86,000 be

granted for expenditure under Demand No. 74, Major Heads : "2852—Industries (Closed and Sick Industries), 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries), 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 6858—Loans for Engineering Industries (Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries)".

( This is inclusive of a total aum of Rs. 5,00,31,000 already voted on account in March, 1987.), was then put and agreed to. )

**DEMAND No. 91**

The motion of **Shri Jyoti Basu** : that a sum of Rs. 20,06,00,000 be granted for expenditure under Demand No. 91, Major Heads : "4401—Capital Outlay on Crop Husbandry (Public Undertakings), 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Public Undertakings), 4857—Capital Outlay on Chemical Industries (Public Undertakings), 4860—Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 6401—Loans for Crop Husbandry (Public Undertakings), 6857—Loans for Chemical Industries (Public Undertakings), 6858—Loans for Engineering Industries (Public Undertakings) and 6860—Loans for Consumer Industries (Public Undertakings)".

[ This is inclusive of a total sum of Rs. 6,68,69,000 already ( voted on account in March, 1987.), was then put and agreed to. ]

**Adjournment**

**The House was then adjourned at 8. 12. p. m. till 1 p. m. on Friday, the 19th June, 1987 at the Assembly House, Calcutta.**

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House Calcutta, on Friday, the 19th June, 1987 at 1 P. M.

**Present**

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM ) in the Chair 13 Ministers, 3 Ministers of State and 172 Members.

Held over and Starred Questions ( to which Oral answers were given )

[ 1-00—1-10 P. M. ]

**শ্রীকৃষ্ণধন হালদার :** স্যার, প্রধানমন্ত্রী বিরোধীদেরকে কুকুর বলেছেন।

( শ্রীজয়ন্ত বিশ্বাস ও বলিতে থাকেন। কংগ্রেস বেঞ্চ থেকে প্রতিবাদ হতে থাকে। )

( গোলমাল )

### পুরুলিয়া জেলায় কয়েকটি মৌজায় রাস্তার সংস্কার

*৬। ( অনুমোদিত প্রশ্ন নং *৫১। ) **শ্রীনটবর বাগদি :** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার ছড়রা রানওয়ে থেকে বেরিয়ে যে রাস্তাটি বাঁকুড়া রোডে কড়চা ভাঙড়া মোড়ের নিকট এবং পশ্চিমে ছড়রা চারমাথা থেকে বেরিয়ে যেটি বেলকুড়ির আশ্রমের কাছে রাঁচি রোডে গিয়ে মিশেছে ঐ রাস্তা দুটি সংস্কার অনেক দিন করা হয় নি ; এবং

(খ) যদি "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হয় তা হলে রাস্তা দুটি সংস্কার না করার কারণ কি ?

**শ্রীযতীন চক্রবর্তী:** (ক) রাস্তা দুটির প্রথমটি পূর্ত কিংবা পূর্ত ( সড়ক ) বিভাগের আওতায় পড়ে না।

২য় রাস্তাটির সংস্কারের কাজ শুরু হয়েছে।

(খ) প্রয়োজনীয় অর্থের অপ্রতুলতা হেতু দ্বিতীয় রাস্তাটির সংস্কারের কাজ ইতিপূর্বে আরম্ভ করা যায়নি। বর্তমানে ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রীসুখেন্দু খান:** এদুটি রাস্তার কাজ যে অসম্পূর্ণ হয়ে আছে তার কারণ কি ? এই দুটি রাস্তার জন্য কেন্দ্রীয় সরকারের টাকা আছে, না সবটাই রাজ্য সরকারের টাকা ?

**শ্রীযতীন চক্রবর্তী:** যে রোলার কেনা হয়েছে সেটা রাজ্য সরকারের টাকায়।

## শ্রীরামপুর হাসপাতালের দূরবস্থা

*১৮৯। ( অনুমোদিত প্রশ্ন নং *৭০৩। ) **শ্রীঅরুণকুমার গোস্বামী:** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শ্রীরামপুর ওয়ালশ্ হাসপাতালে আজ বহুদিন যাবৎ রুগীদের ঔষধ সরবরাহ করা সম্পূর্ণ বন্ধ আছে, এবং এক্স-রে মেশিনটি অনেকদিন থেকে বন্ধ ছিল ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর সত্য হলে,—

(১) ঔষধ সরবরাহের পুনরায় কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি,

(২) এক্স-রে মেশিনটি কত দিন বন্ধ ছিল, ও

(৩) উক্ত মেশিনটি পুনরায় চালু করার ব্যবস্থা হবে কি ?

**শ্রীপ্রশান্তকুমার শূর:** ক) না। ঔষধ সরবরাহ বন্ধ নাই। ৩টির মধ্যে ১টি এক্সরে মেশিন বন্ধ আছে।

খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) তিনটির মধ্যে একটি মেশিন দুই বৎসর যাবৎ খারাপ।

(৩) সংশ্লিষ্ট সরবরাহকারী সংস্থার কাছে পাঠানোর ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রীঅরুন কুমার গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, এই হাসপাতালে আউটডোর বিভাগে দৈনন্দিন প্রায় ৪।৫ শো রোগী চিকিৎসা করাতে আসে, এদের যে কমন মেডিসিনগুলি আগে দেওয়া হত সেগুলি কেন বন্ধ হয়ে গেছে?

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** আমি বলেছি বন্ধ হয়নি, তাদের গোটা বছরের যা চাহিদা, যত সংখ্যক মেডিসিন এর আইটেম ইনডেন্ট দিয়েছে সমস্ত আইটেম সরবরাহ করা যাবে না, সেইসব ক্ষেত্রে সি এম ও এইচকে অধিকার দেওয়া হয়েছে সেই ওষুধ কিনে দেওয়ার জন্য।

**শ্রীঅরুন কুমার গোস্বামী :** আপনি দয়া করে বলবেন কি গত ১৯৮৬ সালের এপ্রিল থেকে ১৯৮৭ সালের মার্চ পর্যন্ত তারা কত ওষুধের ইনডেন্ট করেছিল, কত ওষুধ পেয়েছে?

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** প্রথম তিন মাসে করেছিল ৯৬ টি, আর জরুরী করেছিল ৩১ টি, সেখানে আমাদের পাঠান হয়েছে ৩৫ টি আর ৪ টি। দ্বিতীয় ত্রৈমাসিকে তারা করেছিল ৮৮টি এবং ৫৫টি, সেখানে পাঠান হয়েছে ২৪টি আর ১২টি। তৃতীয় ত্রৈমাসিকে তারা করেছিল ৯১ এবং ৩৮টি, সেখানে পাঠান হয়েছে ৩১টি এবং ১২টি আইটেম। চতুর্থ ত্রৈমাসিক ইনডেন্ট চাওয়া হয়েছিল ৮৬ এবং ৯৮ টি আইটেম, সেখানে পাঠান হয়েছে ২৫ এবং ৮ টি আইটেম।

**শ্রীঅরুণ কুমার গোস্বামী :** আমি জিজ্ঞাসা করছি টোটাল কত মেডিসিন তাঁরা ইনডেন্ট করেছেন, কত দেওয়া হয়েছে। ২৫।২৬টি মেডিসিন ইনডেন্ট করা হয়েছে এটা ঠিক নয়। আমি ১৯৮৬-৮৭ এ্যানুয়্যাল হিসাব চেয়েছি যে টোটাল কত ইনডেন্ট করেছে, কত পেয়েছে?

**মিঃ স্পীকার :** আপনি নোটিশ দিলে উনি জবাব দেবেন। আপনি প্রশ্ন করেছেন এক্স-রে মেশিন বন্ধ আছে, ওষুধ সরবরাহ বন্ধ আছে, এখন প্রশ্ন করছেন ওখান থেকে কত ওষুধের ইনডেন্ট এসেছে, কত দেওয়া হয়েছে, দিস ইজ নট এ্যালাওড।

**শ্রীহবিবুর রহমান :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে হাসপাতালে ৩টি এক্স-রে মেশিন ছিল, তার মধ্যে ১টি ২ বছর খারাপ হয়ে আছে, এখন সারানর ব্যবস্থা করা হচ্ছে। আমি জানতে চাই সারানর ব্যাপারে এত দেরি হওয়ার কারণ কি এবং কবে সারান হবে ?

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** মেশিন সারানর ব্যাপারে আমাদের সংস্থা নির্দিষ্ট আছে। এই সংস্থাগুলিকে বারে বারে বলা হয় কিন্তু তারা সময় মত গিয়ে নেয় না। যেমন এখানে ই এম আই লিমিটেড তাদের বারে বারে বলা সত্বেও মাত্র গত ২১ শে মে ১৯৮৭ তারিখে এসেছে, এবং তারপর এটা পাঠানর ব্যবস্থা হয়েছে।

**শ্রীতুহীন সামন্ত :** মন্ত্রীমহাশয় জানাবেন কি. হাসপাতালে কি কি জীবনদায়ী ঔষধ রোগীদের দেওয়া হয় বা দেওয়া হয় কিনা ?

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** আমরা ঠিক করেছি রোগীদের স্পেশালী ১১২টি আইটেম দেওয়া হবে ইনডোর এবং আউটডোর মিলিয়ে।

**ডাঃ মানস ভুঁইয়া :** স্বাস্থ্যমন্ত্রী মহাশয় বললেন, মেসিন সারানোর ব্যাপারে নির্ধারিত সংস্থা রয়েছে এবং তাদের দেরীর জন্যই মেসিন সারাতে দেরী হয়। আমার কাছে খবর আছে বাইরের ব্যবসায়ী প্রতিষ্ঠানরা ইচ্ছাকৃতভাবে সরকারী এক্স—রে মেসিন ইত্যাদি সারাতে দেরী করে। কাজেই আমার প্রশ্ন হচ্ছে এরকম অহেতুক দেরী যাতে তারা না করে তারজন্য ব্যবস্থা গ্রহণ করবেন কি ?

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** আমাকে নির্দিষ্টভাবে জানালে নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করব।

[ 1-10—1-20 P. M. ]

## মুর্শিদাবাদ জেলায় টি বি হাসপাতাল নির্মাণ

*২০৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬০।) **শ্রীতোয়াব আলী, শ্রীবিশ্বনাথ মণ্ডল এবং শ্রী[illegible]নারায়ণ রায় :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় তারাপুর/মাজুরমোড় টি বি হাসপাতালটি নির্মাণের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে ; এবং

(খ) ঐ হাসপাতালটি নির্মাণের ব্যাপারে কেন্দ্রীয় সরকার এবং পশ্চিমবঙ্গ সরকার কোন টাকা বরাদ্দ করিয়াছেন কি ?

**শ্রীপ্রশান্ত কুমার শূরঃ** (ক) কেন্দ্রীয় Beedi Workers Welfare Act, 1976

(খ) এর বলে কেন্দ্রীয় সরকার দ্বারা, গঠিত Beedi Welfare Organisation মাজুরমোড়ে টি. বি. হাসপাতাল নির্মানকল্পে একটি ভিত্তি প্রস্তর স্থাপন করে। ঐ হাসপাতালের নির্মানের অগ্রগতির কোনও সংবাদ পশ্চিমবঙ্গ সরকারের কাছে নাই।

পশ্চিমবঙ্গ সরকারের কোনও অর্থ মঞ্জুর করার প্রশ্ন ওঠে না।

**শ্রীসুমন্ত কুমার হীরা ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় সরকার যে সমস্ত হাসপাতাল বা গৃহ নির্মান করেন সেগুলি পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে করা হয় কিনা বা এগুলি স্থাপন করবার সময় পশ্চিমবঙ্গ সরকারকে অবহিত করা হয় কিনা ?

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** এগুলি কেন্দ্রীয় সরকার নিজে করেন এবং রাজ্য সরকারকে কোন রকম খবর দেননা। কাজেই রাজ্যসরকারের এই ব্যাপারে অবহিত হবার কোন প্রশ্ন নেই।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** এই হাসপাতালের ভিত্তি স্থাপন করা হয়েছিল তদানিন্তন রেলমন্ত্রী গনি খাঁন চৌধুরীর নেতৃত্বে এবং তিনি তখন এই ব্যাপারে অনেক ঢক্কা নিনাদ করেছিলেন। আমার প্রশ্ন হচ্ছে দিল্লীর সরকার একের পর এক এই যে জনগনের সংগে ধোঁকাবাজী করে যাচ্ছেন, কাজ কিছুই করছেন না, এই ব্যাপারে আপনি দিল্লীর সরকারের সঙ্গে যোগাযোগ করবেন কি ?

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** ১৯৮৬ সালের ৮ই ফেব্রুয়ারী মিঃ. পি. এস্. সাংমা এর ভিত্তি স্থাপন করেন গনি খান চৌধুরীর উপস্থিতিতে। ভিত্তি স্থাপন করার পর অনুসন্ধান করে দেখা গেল যেখানে ভিত্তি স্থাপন করা হয়েছে সেটা উপযুক্ত জায়গা নয়—অন্য জায়গায় এটা উঠিয়ে নিতে হবে। এরপর কি হয়েছে না হয়েছে সে সম্বন্ধে আমাদের কাছে কোন খবর নেই।

**শ্রীকৃষ্ণচন্দ্র হালদার :** মন্ত্রীমহাশয় জানাবেন কি, জায়গাটি যখন উপযুক্ত নয় তখন ওই ভিত্তি প্রস্তর ওখানে আছে, না অন্য জায়গায় সরিয়ে নেওয়া হয়েছে ?

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** ওই জায়গার পরিবর্তে আর কোন জায়গা আছে কিনা সে সম্বন্ধে তাঁরা আমাদের লেবার ডাইরেক্টোরেটের কাছে জানতে চেয়েছে এবং লেবার ডাইরেক্টোরেট সাজুর মোড় নির্দিষ্ট করে তাঁদের জানিয়ে দিয়েছে। এরপর কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কি করা হয়েছে, না হয়েছে সেই খবর আমার কাছে নেই।

**শ্রীশীশ মহম্মদ :** এটা তারাপুরে হবার কথা ছিল। কিন্তু পরবর্তীকালে আমাদের তদানীন্তন রেলওয়ে মন্ত্রী তিনি মিঃ সাংমাকে নিয়ে এসে সাজুরমোড়ে ঐ হসপিটালটির ভিত্তি প্রস্তর স্থাপন করিয়েছিলেন। আমার প্রশ্ন হচ্ছে সাজুরমোড়ের ঐ জায়গায় জমি অধিগ্রহন করা হয়েছিল কিনা, এটা কি আপনি জানেন ?

**শ্রীপ্রশান্তকুমার শূর :** না, এটা আমি বলতে পারব না। তারা জানতে চেয়েছিলেন ঐ ধরণের কোন ভাল জায়গা আছে কিনা। আমাদের লেবার ডাইরেক্টরেট জানিয়েছেন। তারপর আমাদের সাথে আর বিশেষ কোন যোগাযোগ হয়নি।

**মিঃ স্পীকার :** এ্যাকচুয়্যালি এটা লেবার ডিপার্টমেন্টের প্রশ্ন। মিঃ ঘটক, এই ব্যাপারে আপনি কি কিছু জানেন ? Mr. Ghatak if you want, you may please enlighten the House.

**শ্রীশান্তিরঞ্জন ঘটক :** মিঃ স্পীকার, স্যার, এই ব্যাপারে অনেকবার আলোচনা হয়েছে, এর আগেও আলোচনা হয়েছে। আমার যতদূর মনে আছে—ঐ একই প্রশ্ন হয়েছিল, তখন আমি বলেও ছিলাম। তারপর সম্ভবতঃ কলিং এ্যাটেনসন ছিল, তাতেও আমি বলেছি। ঘটনাটা হল, আগে আমাদের কৃষ্ণপদ ঘোষ মহাশয় যখন মন্ত্রী ছিলেন সেই সময় ধুলিয়ানে একটি জায়গা ঠিক হয় এবং সেটা এ্যাপ্রুভডও হয়। দিল্লীতে যে বিড়ি ওয়েলফেয়ার বোর্ড আছে, তারা এ্যাপ্রুভড করেন। তারপর হঠাৎ ঐ সাজুরমোড়ে মিঃ সাংমা এলেন, ভিত্তি প্রস্তর স্থাপন করলেন, যেটা আমরা জানি না। সেই ব্যাপারটা পরে আমাদের সঙ্গে চিঠি লিখে জানানো হয়। আমি বলেছি দুটোই যখন আছে—ঐখানে একটা করার কথা আগে থেকেই আছে এবং এখানে যখন আর একটার ভিত্তি প্রস্তর স্থাপন করেছেন তখন দুটো হাসপাতালই করতে হবে, এছাড়া কোন পথ নেই। কিন্তু তার কোন জবাব আমরা এখনো পাইনি।

**শ্রীসুব্রত মুখার্জী :** স্যার, আমি এই ব্যাপারটা জানি বলেই একটু বলছি। মাননীয় মন্ত্রীর সংগে একমত যে, জায়গায় চয়েজ নিয়ে স্থানীয় লোক এবং মন্ত্রী মহাশয়ের মধ্যে কনফিউসন হয়েছিল। পরে সেই কনফিউসন দূর হয়ে গেল যে, একটা হাসপাতাল হবে। দুটো হাসপাতাল হলে আমি খুশী হতাম, কেন না, এই বিড়ি শ্রমিকরা কিছুই পায় না। এই নিয়ে সম্পূর্ণ একটা ভুল বোঝাবুঝি হয়েছিল। আমরা এমন একটা পার্টি যে, ভুলকে ভুল বলি, কিন্তু আপনারা ভুলকে ভুল বলেন না। আমাদের মন্ত্রী মহোদয়কে একটু ভুল বুঝিয়ে অন্য জায়গায় একটা প্রস্তর খণ্ড বসিয়ে দেওয়া হয়েছিল। সেটা সুধরে অরিজিনাল জায়গায় চলে গেছে।" সুতরাং অরিজিনাল জায়গায় এই টি. বি. হাসপাতালটি হবে।

**Accommodation for Army Personnel**

*544. (Admitted question No. *592.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Youth Services Department be pleased to state—

(a) whether the State Government has received any request from the Government of India for providing adequate accommodation for Army Personnel engaged in training of National Cadet Corps (NCC) in West Bengal ; and

(b) if so—

(i) the details thereof,

(ii) the steps taken or proposed to be taken, and

(iii) the number of such army personnel who have not yet been provided with suitable accommodation ?

**Shri Subhas Chakraborti :** (a) Yes.

(b) i) Such requests are being received, from

ii) time to time from the

iii) Government of India for providing land free of cost for construction of residential quarters Appropriete action has been initiated to

locate khas land with basic infrestructural facilities. The District Authorities are on the look out for such land. The final transfar of any land under this scheme has not yet materialise.

[ 1-20—1-30 P. M. ]

**Shri Prabuddha Laha :** Will the Hon'ble Minister-in-charge be pleased to state as to what are the existing facilities given for the army personnel engaged in training of NCC in West Bengal ?

**Shri Subhas Chakrabarty :** This supplementary question does not come under the purview of this question.

**Shri Prabuddha Laha :** Will the Hon'ble Minister-in-Charge be pleased to state whether the State Government is going to request the Central Government for encouraging NCC training West Bengal and whether the West Bengal Government is going to give lands in North Bengal and South Bengal ?

**Shri Subhas Chakraborty :** This question comes relating to question of providing accommodation to the army personnel who are engaged in training of NCC in West Bengal. The scheme is absolutely belonging to the Central Government and the Central Government requests various State Governments to provide lands with infrastructural facilities and the cost of construction of residential accommodation will be provided by the Central Government. This is the question. So, your supplementary does not come under the purview of this question.

**শ্রীসুমন্ত কুমার হীরা :** এই যে এন. সি. সি'র কথা যেটা বললেন আমার যতদূর ধারনা তাতে বলতে পারি এই বিষয়টা আমাদের প্রতিরক্ষা দপ্তর বা ডিফেন্সের আয়ত্তাধীন। এ বিষয়ে প্রতিরক্ষা দপ্তর থেকে এই এন. সি. সি'র ট্রেনিং-এর জন্য ষ্টেট গভর্নমেন্টকে কোন টাকা দেওয়া হয় কিনা বা কোন ফাণ্ড প্রভাইড করা হয় কিনা জানাবেন কি ?

**Shri Subhas Chakraborti :** They provide lagilities like equipment etc. But they do not provide any financial assistance.

**শ্রীকৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় মন্ত্রীমহাশয় জবাবে বললেন যে বিভিন্ন জায়গায় হোষ্টেল স্থাপনের জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলেছেন। মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, কোন কোন জেলায় কটা হোষ্টেল সংস্থাপন করা হবে এবং সেই কাজ কবে নাগাদ শুরু হবার সম্ভাবনা আছে ?

**শ্রীসুভাষ চক্রবর্তী :** রাজ্যসরকারের পক্ষ থেকে সমস্ত জেলা ম্যাজিষ্ট্রেট এবং কালেকটারদের জানানো হয়েছে যে জমি খুঁজে দেবার জন্য। একটা মাত্র স্কীম কুচবিহারে ম্যাচিওর বলতে যা বোঝায় সেই ফাইন্যাল ষ্টেজে এসেছে। আর কোন জেলায় সেই ধরনের কোন ব্যাপার ফাইন্যাল ষ্টেজে আসে নি। শুধু কুচবিহারে এসেছে।

**শ্রীসুভাষ বোস :** কল্যানী শহরকে সেণ্ট্রাল গভর্নমেণ্ট 'এ' ক্লাস সিটি হিসাবে ঘোষনা করেছেন কিন্তু এখানে কোন দপ্তরের কোন আবাসন নেই। এখানে কোন হোষ্টেল তৈরী করার পরিকল্পনা আছে কিনা মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি ?

**শ্রীসুভাষ চক্রবর্তী :** এটা ঠিক হোষ্টেলের তৈরী বা এ্যাকোমোডেশানের জন্য এই স্কীম নয়। এন. সি. সি'র ট্রেনিং যারা দেন সেই সব ব্যক্তিদের বা অফিসারদের বাসস্থান বা আবাসনের জন্য ফ্রি অব কষ্ট, গভর্নমেণ্ট অব ইণ্ডিয়া বাড়ী করে দেবেন যদি ফ্রি অব কষ্ট, ল্যাণ্ড এবং ইনফ্রাষ্ট্রাকচারাল ফেসিলিটিস্ ষ্টেট গভর্নমেণ্ট করে দেন। স্বাভাবিকভাবেই এটা এন. সি, সি'র সঙ্গে যারা যুক্ত মিলিটারি পারসোনেল তাদের ব্যাপার। এই ধরনের প্রস্তাব রাজ্যসরকারের কাছ থেকে নদীয়ার জেলা ম্যাজিষ্ট্রেটের কাছে গিয়েছে। আপনি যদি উদ্যোগ নিয়ে অনুসন্ধান করে জমি খুঁজে বার করে দিতে পারেন তাহলে আমরা বিষয়টা তরান্বিত করতে পারি।

## নন্দীগ্রাম হইতে মালদা রাস্তাটি পাকা করার প্রস্তাব

*৫৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৮।) **শ্রীশক্তিপ্রসাদ বল :** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নন্দীগ্রাম থানার অন্তর্গত নন্দীগ্রাম হইতে মালদা ( ভায়া তেখালি বাজার ) প্রস্তাবিত পাকা রাস্তাটির কাজ এখনও অসম্পূর্ণ আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, বর্তমান আর্থিক বছরে ঐ রাস্তাটির কাজের জন্য কোন অর্থ বরাদ্দ হয়েছে কি ; এবং হয়ে থাকলে, তার পরিমাণ কত ?

**শ্রীযতীন চক্রবর্তী :** (ক) হ্যাঁ, রাস্তাটি এখনও অসম্পূর্ণ আছে। বাজেটের বাৎসরিক ব্যয়বরাদ্দ অনুসারে কাজ এগুচ্ছে।

(খ) সবে মাত্র এই দপ্তরের ব্যয়বরাদ্দ মঞ্জুর হয়েছে বা গৃহীত হয়েছে এ্যাসেম্বলীতে। কত টাকা পাওয়া যাবে সে ব্যাপারে অর্থমন্ত্রীর সাথে কথাবার্তা হচ্ছে। টাকা পাওয়ার পর আমরা এ সম্পর্কে ব্যবস্থা গ্রহন করবো।

**শ্রীলক্ষ্মন চন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই রাস্তা দীর্ঘদিন ধরে নির্মাণ হওয়ার কথা, কিন্তু রাস্তাটি নির্মাণে এত বিলম্ব হওয়ার কারণ কি ?

**শ্রীযতীন চক্রবর্তী :** নন্দীগ্রাম থেকে মালদা ভায়া তেখালি বাজার পর্যন্ত রাস্তাটি নির্মাণের প্রকল্প আমার বিভাগীয় অনুমোদন লাভ করেছে। প্রস্তাবিত রাস্তাটি প্রায় ১৪ কিলোমিটার এবং আনুমানিক ব্যয় হচ্ছে এক কোটি টাকা। ১৯৮৭ সালের মার্চ পর্যন্ত ১১ লক্ষ ৩৩ হাজার টাকা খরচ হয়েছে। বর্তমান আর্থিক বছরে ৪ লক্ষ টাকা বরাদ্দ করছি। আমি প্রস্তাব করেছি, মাননীয় অর্থ মন্ত্রীর সঙ্গে কথাবার্তা হওয়ার পরে যে টাকা পাবো তার থেকে ৪ লক্ষ টাকা বরাদ্দ করবো।

**শ্রীলক্ষ্মনচন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাস্তাটি নির্মাণে বহু সময় লাগছে। আমি এই বিলম্বের কারণ কি সেটা মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা করেছি ?

**শ্রীযতীন চক্রবর্তী :** বিলম্বের কারণ আমি বলেছি। আমার প্রকল্প অনুমোদন করা হয়েছে এবং ১৪ কিলোমিটার রাস্তা একসঙ্গে করা সম্ভব নয়। ১৯৮৭ সাল পর্যন্ত যতখানি করার করেছি। এবারের যে বরাদ্দ তার থেকে ৪ লক্ষ টাকা অনুমোদন করেছি। সম্পূর্ণ ভাবে একটা মাত্র জেলার ১৪ কিলোমিটার রাস্তার জন্য এক কোটি টাকা খরচ করা সম্ভব হবেনা আমি বলে মনে করি।

শ্রীপ্রভঞ্জন মণ্ডল : মাননীয় মন্ত্রীমহাশয় দয়া করে বলবেন কি যে নন্দীগ্রামের যে ব্লক বা যে থানায় এটা হচ্ছে সেটা মেদিনীপুরের সবচেয়ে পশ্চাত্তপদ থানা। কারণ আমরা ওখানকার লোক, আমরা জানি যে ওখানে ৬ কিলোমিটার মাত্র পাকা রাস্তা আছে স্বাধীনতার ৪০ বছর পরেও। সুতরাং এক কোটি টাকার সেটেলার এষ্টিমেটস হয়ে গেল, তার ৪ লক্ষ টাকা যদি এবারের বাজেটে প্রোভাইড হয় তাহলে মন্ত্রী মহাশয়কে আমি জিজ্ঞাসা করছি যে এটার কতটা হয়েছে, কতটা বাকী এবং কত বছর লাগবে এই ১৪ কিলোমিটার রাস্তা করতে ?

শ্রীযতীন চক্রবর্তী : এই প্রকল্পটি অনুমোদিত হয়েছে। যে অর্থ মঞ্জুর করা হবে সেই মঞ্জুরীকৃত অর্থ দিয়ে রাস্তা করবো। এই ১৪ কিলোমিটার রাস্তার জন্য এক কোটি টাকার মত খরচ হবে। এটা হচ্ছে এষ্টিমেটস। কিন্তু এক কোটি টাকা খরচ করা সম্ভবপর নয় বলে মনে করি। সুতরাং এটা ইন ফেজেস আমাকে করতে হবে। এবছরের জন্য ৪ লক্ষ টাকা বরাদ্দ করেছি। আরো সম্ভব কিনা আমি দেখবো। কথাবার্তা বলার পরে কত টাকা পাওয়া যাবে তার উপরে নির্ভর করছে। যদি বেশী পাওয়া যায় বেশী বরাদ্দ করার চেষ্টা করবো।

শ্রীপ্রবোধ পুরকায়েত : মাননীয় মন্ত্রীমহাশয়, মাননীয় সদস্য যে কথা বললেন, এই রাস্তাটির গুরুত্ব আছে বলে এটাকে স্পেশাল কেস হিসাবে বিচার-বিবেচনা করবেন কি ?

শ্রীযতীন চক্রবর্তী : এটা আমার পক্ষে কমিটমেণ্ট করা সম্ভব নয়। কারণ প্রত্যেক জেলায় একটা কমিটি আছে—ডিষ্ট্রিক্ট প্লানিং কমিটি। তারা যদি সেখান থেকে সুপারিশ করেন যে অগ্রাধিকারের ভিত্তিতে এই রাস্তাটি গুরুত্ব সহকারে শুরু করা হোক তাহলে নিশ্চয়ই সে সম্পর্কে আমি বিচার বিবেচনা করে দেখবো আমার যে অর্থ আছে তার মধ্যে।

শ্রীবিমল কান্তি বসু : মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে ১৪ কিলো-মিটার রাস্তা এক বারে করা সম্ভব নয়, টাকা-পয়সার অসুবিধা আছে। কাজেই এটা পার্ট বাই পার্ট করা হচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে, কতটা কনসোলিডিয়েশান হয়েছে, না জমি অধিগ্রহণ করার জন্য এই ১১ লক্ষ টাকা খরচ হয়ে গেল, এটা জানাবেন কি ?

[ 1-30—1-40 P. M. ]

**শ্রীযতীন চক্রবর্তী :** যেটা করা হয়েছে সম্পূর্ণ ভাবে ইন ফেজেস করা হয়েছে। কিন্তু যেটা বাকী আছে সেটা সম্পূর্ণ করবো।

**ডাঃ মানস ভুঁইঞা :** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি প্রায়রিটি করে যে লিস্ট পাঠিয়ে দেয়, সেই লিস্ট অনুসারে তিনি কাজ করেন। নন্দী-গ্রামের এই রাস্তার ব্যাপারে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি অগ্রাধিকার দিয়ে আপনার কাছে পাঠান নি ?

**মিঃ স্পীকার :** উনি তো বলেছেন যে অনুমোদন হয়েছে।

### বর্তমানে পশ্চিমবঙ্গে বন্ধ পাটকলের সংখ্যা

*৫৪৬। ( অনুমোদিত প্রশ্ন নং *১১৩৪। ) **ডাঃ তরুণ অধিকারী :** মাননীয় শ্রম বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে পশ্চিমবঙ্গে কয়েকটি পাটকল বন্ধ রহিয়াছে ;

(খ) সত্য হইলে,—

(১) বন্ধ পাটকলের সংখ্যা কত ;

(২) কি কি কারণে সেগুলি কতদিন ধরিয়া বন্ধ রহিয়াছে, ও

(৩) কতজন শ্রমিক ঐ কারখানা বন্ধ হওয়ার জন্য বেকার হইয়াছে, এবং

(গ) সরকারের পক্ষ হইতে ঐ কারখানাগুলি খোলার জন্য কোন পদক্ষেপ নেওয়া হইয়াছে কি ?

**শ্রীশান্তিরঞ্জন ঘটক :** (ক) হ্যাঁ।

(খ) ১) ১৫টিতে লক-আউট চলছে এবং ৩টি স্থায়ীভাবে বন্ধ (Closed) হয়ে গেছে।

( ২৫.৫.৮৭-র হিসাব )।

২) এবং ৩) তালিকা দেওয়া হ'ল।

(গ) হ্যাঁ। বন্ধ পাটকলগুলি খোলার জন্য বিভিন্ন স্তরে আলোচনা চলছে।

## বন্ধ পাটকলের তালিকা

| লকআউট অবস্থায় আছে এমন পাটকলের নাম। | লকআউট আরম্ভের তারিখ। | শ্রমিক সংখ্যা | লকআউটের কারণ : |
|---|---|---|---|
| ১। নর্থ ব্রুক | ২৭.১.৮৩ | ৩,৭০০ | লক-আউট নোটিশে শ্রমিক অসন্তোষ, শ্রমিকগণ কর্তৃক ভীতিপ্রদর্শন প্রভৃতি কারণ দেখান হয়েছে। তবে অনুসন্ধানে জানা গেছে যে তীব্র অর্থ নৈতিক সংকটই লক-আউটের প্রধান কারণ। |
| ২। এমপায়ার | ১৭.৩.৮৫ | ১,৯০০ | ঐ |
| ৩। মেঘনা | ১৫.৪.৮৫ | ৬,১০০ | লক-আউট নোটিশে বলা হয়েছে যে উইন্‌ডিং বিভাগের শ্রমিক–দের ধর্মঘট লক-আউটের কারণ কিন্তু মালিকপক্ষ আপোষ মীমাংসায় বসতে রাজী না হওয়ায় লক-আউটের সঠিক কারণ নির্ণয় করা যাচ্ছে না। |
| ৪। অম্বিকা | ২৫.৮.৮৬ | ৩,৮০০ | অর্থনৈতিক সংকট। |
| ৫। ক্যালকাটা | ৩.১০.৮৬ | ৯০০ | লক-আউট নোটিশে শ্রমিক অসন্তোষ, শ্রমিক পিছু উৎপাদনের নিম্নমুখী গতি, বাজারের অভাব প্রভৃতিকে লক-আউটের কারণ বলে দেখান হয়েছে। তবে লক-আউটের প্রধান কারণ হল যন্ত্রের সঙ্গে শ্রমিকের আনুপাতিক হার পরিবর্তন করে শ্রমিক সংখ্যা কমানোর জন্য মালিক পক্ষের অভিপ্রায়। |

| | | | |
|---|---|---|---|
| ৬। বরানগর | ১১.১১.৮৬ | ৪,৬০০ | লক-আউট নোটিশে শ্রমিক অসন্তোষকে লক-আউটের কারণ হিসাবে দেখান হয়েছে। তবে অনুসন্ধানে জানা গেছে যে অর্থনৈতিক সংকটই লক-আউটের প্রধান কারণ। |
| ৭। টিটাগড় | ১৭.১১.৮৬ | ৫,০০০ | ঐ |
| ৮। নফরচাঁদ | ২৪.০৩.৮৭ | ১,৬০০ | লক-আউট নোটিশে শ্রমিক অসন্তোষকেই লক-আউটের কারণ হিসাবে দেখান হয়েছে। মালিকপক্ষ আপোষ মীমাংসায় বসছেন না। তাই লক-আউটের সঠিক কারণ জানা যাচ্ছে না। |
| ৯। ফোর্ট উইলিয়াম | ২৭.৩.৮৭ | ৩,২০০ | লক আউট নোটিশে শ্রমিক অসন্তোষ, শ্রমিক পিছু উৎপাদনের নিম্নগতি, সিনথেটিক দ্রব্যের বহুল প্রসার, বাজারে অভাব প্রভৃতিকে লক-আউটের কারণ হিসাবে দেখান হয়েছে। তবে অনুসন্ধানে জানা গেছে যে অর্থনৈতিক সংকটই লক-আউটের প্রধান কারণ। |
| ১০। ডেলটা | ২.৫.৮৭ | ৪,৫০০ | ঐ |
| ১১। গৌরীপুর | ২.৫.৮৭ | ৫,০০০ | লক-আউট নোটিশে শ্রমিক অসন্তোষকে লক-আউটের কারণ হিসাবে দেখানো হলেও বোঝা যায় যে মালিকপক্ষ যন্ত্রের সঙ্গে শ্রমিকের অনুপাতের হার পরিবর্তন করে শ্রমিকসংখ্যা কমাতে চাইছেন এবং তার পূর্ব প্রস্তুতি |

| | | | হিসাবে লক-আউট ঘোষণা করেছেন। |
|---|---|---|---|
| ১২। আগড়পাড়া | ২.৫.৮৭ | ৩,৫৯৪ | লক-আউট নোটিশে উৎপাদন হ্রাসকে লক-আউটের কারণরূপে দেখান হয়েছে। তবে মালিক পক্ষের শ্রমিক সংখ্যা কমানোর অভিপ্রায়কেই লক-আউটের কারণ বলে মনে হয়। |
| ১৩। প্রবর্ত্তক | ১২.৫.৮৭ | ২,০০০ | ঐ |
| ১৪। হাওড়া | ২১.৫.৮৭ | ৩,৫০০ | লক-আউট নোটিশে শ্রমিক অসন্তোষকে লক-আউটের কারণ হিসাবে দেখান হলেও অর্থ-নৈতিক সংকটই লক-আউটের প্রধান কারণ। |
| ১৫। ফোর্ট গ্লস্টার ( নিউমিল ) | ২৫.৫.৮৭ | ৪,০০০ | লক-আউট নোটিশে উইনডিং বিভাগের শ্রমিকদের ধর্মঘট এবং ২৪.৫.৮৭ তারিখে শ্রমিকগণ কর্তৃক ওভারশীয়ার এবং সুপার-ভাইজারদের উপর বলপ্রয়োগকে লক-আউটের কারণ হিসাবে দেখান হয়েছে তবে প্রকৃত কারণ এখনও জানা যায় নাই। |

| স্থায়ীভাবে বন্ধ পাটকলের নাম | বন্ধের তারিখ | শ্রমিক সংখ্যা | বন্ধের কারণ |
|---|---|---|---|
| ১। প্রেমচাঁদ | ৬.৪.৭৭ | ২,০০০ | অর্থনৈতিক সংকট ও পরিচালন ব্যবস্থায় ত্রুটি। |
| ২ শ্রীরাম | ১.১২.৮১ | ৯০০ | ঐ |
| ৩। নস্কর পাড়া | ১৪.৮.৮১ | ২,৫০০ | ঐ |

এছাড়া ইণ্ডিয়ান জুট মিল এ্যাসোসিয়েশন, সেন্ট্রাল ট্রেডইউনিয়ন, আমরা তাদের নিয়ে একটা বৈঠক করেছিলাম, তাতে কিছু সিদ্ধান্ত হয়েছে যাতে আই. জে. এম. এ. তারা প্রতিশ্রুতি দিয়েছেন, তারা চেষ্টা করবেন যেগুলো বন্ধ আছে সেইগুলো যাতে খোলে। এছাড়া অনেকগুলো হঠাৎ হঠাৎ তারা বন্ধ করছে, কোন নিয়ম কানুন না মেনে বন্ধ করছে, তাদের সম্বন্ধে তারা কথা দিয়েছেন, তারা যাতে অন্ততঃ আইন কানুন মানেন, আগে থেকে যাতে গভর্নমেন্টকে জানান, এবং ইউনিয়নকে জানান, সেই ব্যবস্থা তারা করবেন, এই কথা তারা দিয়েছেন। যদি কোন মালিক তা না মানেন, তাহলে তারা বলেছেন গভর্নমেন্ট কোন এ্যাকশন নিলে তারা হস্তক্ষেপ করবেন না। মাইনের ব্যাপারে বলেছেন যেখানে হয়তো চার সপ্তাহ বাকী আছে, সেখানে এক সপ্তাহের মাইনে দেবেন। আর প্রভিডেন্ট ফাণ্ড যা বাকী আছে, ই. এস. আই. এর যা বাকী আছে, গ্রাচুইটির যা বাকী আছে, এইগুলো সম্বন্ধে তারা বলেছেন, এই ব্যাপারে তারা দেখবেন। তা বাদে আগের একটা সেটেলমেন্ট ছিল ১৯২০, সেটা অনেকে মানেন না, সেটাও তারা মানবেন বলছেন। আর একটা বিষয় হচ্ছে, লক আউট অনেক রকম কারণ দেখিয়ে যেখানে নোটিশ দেয়, আমরা যতটা অনুসন্ধান করেছি. সেই কারণগুলো ঠিক নয়, শ্রমিক অসন্তোষ, এই রকম নানা কথা বলেন। যখন খোলা সম্পর্কে আলোচনা হচ্ছে, তখন তারা বলছেন লোক কমাতে হবে, শ্রমিকের সংখ্যা কমাতে হবে, ওয়ার্ক লোড বাড়াতে হবে। এই কারণেই আমার মনে হয় লক আউট চলছে।

**ডাঃ তরুণ অধিকারী :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, নৈহাটির গৌরীপুর জুটমিল গত ২রা মে থেকে বন্ধ হয়ে রয়েছে, এই ব্যাপারে সরকার থেকে কি ব্যবস্থা নিয়েছেন ?

**শ্রীশান্তিরঞ্জন ঘটক :** গৌরীপুর জুট মিল সম্পর্কে লেবার ডাইরেকটারেটে আলোচনা হয়েছে। আমি নিজে গৌরীপুর জুটমিল মালিককে ডেকেছিলাম। তার সঙ্গে কথাবার্ত্তা হয়েছে কিন্তু এখনও আলোচনার কোন ফল পাওয়া যায় নি।

**ডাঃ তরুণ অধিকারী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, গৌরীপুর জুট-মিলের মালিক পক্ষকে সরকারী তরফ থেকে বাধ্যতা মূলক ভাবে জুটমিলটিকে খোলানোর কোন ব্যবস্থা গ্রহণ করার কথা ভাবছেন কি ?

**শ্রীশান্তি রঞ্জন ঘটক :** লেবার ডিপার্টমেন্ট থেকে চিঠি গেছে, এই যে বন্ধ করলেন তারজন্য শো-কজ্ করুন। তার জবাব পেলে তারপর দেখা যাবে কি করা যায়।

শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস : আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছ থেকে জানতে চাইছি, চটকলগুলি বন্ধ হয়ে যাচ্ছে এবং এদের কাছ থেকে রাজ্যসরকারের যে সেল্‌স ট্যাক্স পাওনা সেটা আদায় হচ্ছে না। ওরা অনির্দিষ্টকাল বন্ধ করছে। এরফলে শ্রমিকেরা ছাঁটাই হয়ে গেছে, প্রাপ্য যেটা সেটা দিচ্ছে না। এগুলি আদায়ের জন্য কোন ব্যবস্থা অবলম্বন করেছেন কি ?

শ্রীশান্তি রঞ্জন ঘটক : সেল্‌স ট্যাক্সের ব্যাপার আমার নয়। তবে অন্য সুযোগ বা মাহিনাপত্র আদায়ের ব্যাপারে এখন পেমেন্ট অফ ওয়েজেস অ্যাক্টে যে ব্যবস্থা আছে তা অত্যন্ত ক্লামসি, সেই ব্যবস্থাটা দীর্ঘস্থায়ী। যারা ট্রেড ইউনিয়ন করেন তাঁরা এটা জানেন এবং জানতে পারবেন। তবে যতটা পারা যায় আমাদের পক্ষ থেকে—আমি দেখেছি, প্রভিডেন্ট ফাণ্ড ডিউস যেটা সেটা প্রভিডেন্ট ফাণ্ড কমিশনার তাঁরাই প্রধানত প্রসেস করেন এবং যে রকম কেস আমাদের কাছে পাঠান আমরা সেগুলি প্রোসিকিউট করার জন্য ব্যবস্থা যাতে হয় সেটা মোটামুটি আমরা করছি। অন্যদিকে, সম্প্রতি কিছুদিন আগে, লেবার মিনিষ্টার, সেন্ট্রাল লেবার মিনিষ্টার এবং কমার্শ মিনিষ্টার এঁরা আলোচনা করে একটা সিদ্ধান্ত গ্রহন করেন যে কেন্দ্রীয় সরকার জুটমিলের কাছ থেকে যে সমস্ত জিনিষ কিনবে তার যে দাম হয় তার ৮ পারসেন্ট কেটে রাখবেন এরিয়ার প্রভিডেন্ট ফাণ্ড ডিউস শোধ করার জন্য। এখন সেখানেও প্রভিডেন্ট ফাণ্ড ডিউস হচ্ছে আমার কাছে সেপ্টেম্বর মাস পর্যন্ত যে হিসাব আছে সেটা হচ্ছে প্রায় ৬৪ কোটি টাকা এবং ১৮।১২টি চটকল ঐ স্কীমে গেছে। তাদের কাছ থেকে যে টাকাটা চেয়েছে সেই টাকার পরিমান বোধ হয় ১ কোটি ৩২ লক্ষ বা আরোও কিছু। সুতরাং কতদিন লাগবে আমি জানিনা। আবার একটা মুসকিল হচ্ছে, ঐ স্কীমে যারা পার্টিসিপেট করবেন তাদের বিরুদ্ধে আর কারদার কোন শাস্তি নেওয়া যাবে না। এইরকম একটা ব্যবস্থা আছে। ওরা আমাদের কাছ থেকে সার্টিফায়িং অফিসার চেয়েছেন, আমরা দিয়ে দিয়েছি। ই. এস. আই সম্প্রতি লিখেছেন। ই. এস. আইয়েরও ব্যবস্থা হচ্ছে। ১৮ কোটি টাকা পাওনা, ১৮.১৪। সেখানে লিখেছেন একজন সার্টিফায়িং অফিসার চাই, আমরা সেই সার্টিফায়িং অফিসার দিয়ে দিয়েছি। অন্য একটা অসুবিধা হচ্ছে, কেস ধরা পড়লেই কোর্টে চলে যাচ্ছে, সেখানে গিয়ে বেল হয়ে যাচ্ছে। আর একটা জিনিষ করছেন, কোম্পানীর যারা মালিক—এটা আমরা দেখছি—তারা কোম্পানীর 'ল' এর সুযোগ নিয়ে অন্য লোককে ডিরেক্টর এ্যাপয়েন্ট করে দিচ্ছেন। সুতরাং বোর্ড অফ ডিরেক্টরস তাঁরাই হচ্ছেন ফিজিক্যালি, এঁরাই হচ্ছেন পারসোন্যাল রেসপন্সএবেল। এই হচ্ছে ব্যবস্থা।

তাসত্ত্বেও রিজিওন্যাল কমিশনার এবং প্রভিডেন্ট ফাণ্ড কমিশনার যারা আছেন তাদের সঙ্গে আমরা যোগাযোগ রাখছি যাতে এই কাজগুলি এক্স্‌পিডায়েট করা যায়।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, কাল এই নিয়ে বিস্তারিতভাবে আলোচনা হয়েছে। আমি আর অনেক প্রশ্ন করতে চাইনা। কিন্তু একটা প্রশ্ন থেকে যাচ্ছে, ১।২ লক-আউট বে-আইনী বলে ঘোষনা করেছেন এবং কোর্ট থেকে প্রোটেকসান পাচ্ছে। ক্রমাগত চাপ দিয়ে লক্‌-আউট তোলা যায় কিনা—এটা হচ্ছে একটা প্রশ্ন, আর একটা প্রশ্ন হচ্ছে, এই কোর্টের থ্রু দিয়ে লিক্যুইডেনটেড মিল নিচ্ছে কিছু পাট্টা কারবারীরা। তারা নিয়ে তার ফিনিস্‌ড গুড্‌গুলি বার করে নিয়ে গিয়ে আবার বিক্রি করে ফেলছে। এ ব্যাপারে কিছু ব্যবস্থা নেওয়া যায় কি ?

**শ্রীশান্তি রঞ্জন ঘটক :** আপনি জানেন, এর আগে সেকসন ১০(৩) এ্যপ্লাই করা হয়েছিল। কিন্তু কিছু কিছু ক্ষেত্রে লক্‌-আউটের সময় হাইকোর্টে চলে যায়, হাইকোর্টে গিয়ে ষ্টে-অর্ডার পেয়ে যায়। তখন আর কিছু করা যায়না। এই রকম একটা অবস্থা। আবার কেঁচে-গণ্ডুস করে আলোচনা সুরু করতে হয়। কারণ যদি আবার হাইকোর্ট ষ্টে-অর্ডার দিয়ে দেয়। এই একটা প্রবলেম অবশ্য এই প্রবলেমটা আস্তে আস্তে দেখতে হবে এবং এটা ট্রেড মিনিষ্টারের সঙ্গে আলোচনা করার ব্যাপার আছে। ১০ (৩) মুসকিল হচ্ছে, ষ্টাটাস-কো এ্যন্টি হচ্ছে। তারা যে ডিসপিউটগুলি করেন এবং ওয়ার্কলোড ইত্যাদির ব্যাপার—সেই সমস্ত প্রবলেম আছে। এটা হচ্ছে একটা প্রবলেম আর একটা হচ্ছে, আপনি যে প্রশ্নটা করেছেন ভালই, আগে ট্রেণ্ডটা দেখতে চাইছি। কারখানা দীর্ঘদিন ধরে বন্ধ থাকছে, ওয়ার্কাররা টাকা-পয়সা পায়না।

[ 1-40—1-50 P. M. ]

তখন কেউ এসে বললেন যে, আমি এটা কিনব, একটা চুক্তি করব। সেখানে বাইপার্টিয়েট লেভেলে ওয়ার্কারদের সঙ্গে চুক্তি করা নিয়ে হাইকোর্টে যাচ্ছে। বাই পাসিং দি লেবার ডাইরেক্টরেট হাইকোর্ট অর্ডার দিচ্ছেন এইভাবে মিল চলবে এখন মহামান্য হাইকোর্টের উপর আমার কোন ক্ষমতা আছে কিনা জানিনা। তবে আমরা জানতে পেরেছি সেখানে কনটেস্ট করছে। দু-একটা ক্ষেত্রে এই রকম হচ্ছে।

**শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ :** এই যে চটকলের সমস্যা এর সমাধানের একটা মাত্র পথ হল একে জাতীয়করণ করা। আমরা রাজ্যবিধানসভা থেকে বার বার সর্বসম্মতিক্রমে

কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব রেখেছি, এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের কোন সুচিন্তিত মতামত পাওয়া গেছে কি ?

**শ্রীশান্তিরঞ্জন ঘটক :** সুচিন্তিত কিনা জানিনা। তবে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যতবার দেখা হয়েছে বা কথা হয়েছে তাতে মনে হয়েছে তাঁরা জাতীয় করণ করতে চান না।

**শ্রীসত্যনারায়ণ সিং :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি—মেঘনা জুট মিল ৩ বছর হল বন্ধ আছে, তার জন্য কতবার সিটিং করবার চেষ্টা করেছেন ?

**শ্রীশান্তি রঞ্জন ঘটক :** কতবার সিটিংয়ের চেষ্টা করা হয়েছে বলতে পারব না, তবে ঐ জুট মিলের ব্যাপারে আমাদের দপ্তরে মালিকপক্ষ বা সব ইউনিয়ন মোটামুটি বসে একটা চুক্তিতে আসেন, আবার পরের দিনই মিল বন্ধ করে দিলেন। আবার একটা চেষ্টা হচ্ছে। কতবার মিটিং হয়েছে বলতে পারব না।

**শ্রীকৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, বিস্তারিত জবাব দিয়েছেন। এখন চটকল এবং সেইসমস্ত ব্যাপারে আমাদের ফরেন এক্সচেঞ্জ ইত্যাদির ব্যাপার আছে। ওঁরা হাইকোর্টে যাচ্ছেন, ষ্টে হয়ে যাচ্ছে। আমি জিজ্ঞাসা করছি এমন কিছু আইন সংশোধন করবার কথা চিন্তা করছেন কিনা যাতে করে এই ধরণের ন্যাশান্যাল প্রপার্টি যারা ফরেন এক্সচেঞ্জ আর্ণ করছে তাতে যাঁরা বাধা সৃষ্টি করছেন এবং লক আউট করে শ্রমিকদের বসিয়ে দেবার চেষ্টা করছেন তা যাতে না করতে পারেন তার ব্যবস্থা করবেন কি ?

**মিঃ স্পীকার :** মিঃ হালদার, সাপলিমেণ্টারী করার নিয়ম আছে, লিমিট আছে। ওটা ডিস্ট্রিবিউট করতে হয়। That limit has ended. If you are interested you can give a notice for half an hour discussion. এ ছাড়া হতে পারে না।

## হলদিয়াতে পর্যটন কেন্দ্রের পরিকল্পনা

*৫৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৮।) **শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ :** পর্যটন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হলদিয়াতে পর্যটন কেন্দ্র গড়ে তোলার পরিকল্পনা রাজ্য সরকার বিবেচনা করছেন ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এ পর্যন্ত কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে ?

**শ্রীসুভাষ চক্রবর্তী ঃ** (ক) হ্যাঁ।

(খ) হলদিয়ায় একটি পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য কলকাতা পোর্ট ট্রাস্ট অথরিটির নিকট থেকে ১৯৭৫ সালে ৯৯ বছরের লীজ স্বত্বাধীনে প্রায় ১ ( এক ) একর জমি মাসিক টাঃ ৮০৯'৩৭ ভাড়ার বিনিময়ে পশ্চিমবঙ্গ পর্যটন নিগম কর্তৃক অধিগৃহীত হয়।

হলদিয়াতে সামগ্রিক শিল্পোন্নয়নের সম্ভাবনায় এবং বিশেষ করে হলদিয়া পেট্রো-কেমিক্যালস্ কমপ্লেক্স স্থাপিত হবার আশায় আনুমানিক ২৮'৪০ লক্ষ টাকা ব্যয়ে হলদিয়াতে একটি পর্যটন আবাস গড়ে তোলার পরিকল্পনা ১৯৭৮ সালে গ্রহণ করা হয়। কিন্তু পরবর্তীকালে হলদিয়ার সামগ্রিক উন্নয়ণে স্থিতাবস্থা এবং উন্নয়ণ নিগমের আর্থিক অসচ্ছলতার কথা বিবেচনা করে এই পরিকল্পনাটির এখন পর্যন্ত কোনো বাস্তব রূপদান হয়নি।

**শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বলছিলেন যে, প্রকল্পটি নেওয়া হয়েছে, কিন্তু এখন কার্যকরী হচ্ছে না। কিন্তু আপনার যে জমিটা সেখানে আছে সেটা যদি পিকনিক স্পট হিসাবে ব্যবহার করা যায় তাহলে পর্যটকরা সেখানে আকর্ষিত হবেন। এই ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণ করবেন কি না ?

**শ্রীসুভাষ চক্রবর্তী :** আমরা অতি সত্বর এই বিষয়ে বিবেচনা করছি যাতে হলদিয়ায় অতি সত্বর কিছু করা যায়।

**শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** হলদিয়ার অবস্থান হোল গঙ্গা এবং হলদী নদীর মোহনার কাছে, যার কিছু দূরেই বঙ্গোপসাগর। ওখানে অতি সহজে জলপথে যাতায়াত করা যেতে পারে। কাজেই সেখানে এই ধরণের কোন পরিকল্পনা গ্রহণ করবেন কি না ?

**শ্রীসুভাষ চক্রবর্তী ঃ** সেখানে যে অগ্নি বাড়ী চর আছে সেটা ইতিমধ্যে পর্যটন দপ্তর থেকে নয়, ক্রীড়া ও যুব কল্যাণ বিভাগ থেকে ল্যাণ্ড এ্যাণ্ড ল্যাণ্ড রেভিনিউ দপ্তরের কাছে চাওয়া হয়েছে যাতে সেখানে ডে সেন্টার টাইপের একটা কিছু করার ব্যাপারে ব্যবস্থা

নেওয়া যায়, কারণ তার অবস্থানগত বৈচিত্র রয়েছে। অত্যন্ত মনোরম সুন্দর একটি জায়গা সেটা।

### বাঁশলৈ নদীর উপর কল্যাণ সেতুর অসম্পূর্ণ কাজ

*৫৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫১।) ডাঃ মোতাহার হোসেন : পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলায় বোলপুর-রাজগা রাস্তায় বাঁশলৈ নদীর উপর কল্যাণ সেতুর মুখভাগের অংশটি অসম্পূর্ণ রহিয়াছে ; এবং

(খ) 'ক' প্রশ্ন সত্য হইলে, কবে নাগাত উহা সম্পূর্ণ করা হইবে বলিয়া আশা করা যায় ?

শ্রীযতীন চক্রবর্তী : (ক) আইনগত বাধা থাকায় বাঁশলৈ সেতুর সংলগ্ন উত্তর দিকে কিছু অংশে জমি অধিগ্রহণের কাজ ব্যাহত হচ্ছে : ফলে ঐ অংশের কাজ শেষ করা সম্ভব হয়নি। হচ্ছে না।

(খ) আইনগত বাধা অপসারিত হলে কয়েক মাসের মধ্যে বাকী অংশের কাজ শেষ করা যাবে বলে আশা করা যায়।

ডাঃ মোতাহার হোসেন : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই আইনগত বাধা সম্প্রতি দূর হয়েছে কিনা ?

শ্রীযতীন চক্রবর্তী : না, দূর হয়নি।

ডাঃ মোতাহার হোসেন : আইনগত বাধা যে দূর হয়েছে সে ব্যাপারে দয়া করে আপনি খোঁজ নেবেন কি ?

শ্রীযতীন চক্রবর্তী : যদি ঐ ইংজাংশন দূর হয়ে থাকে তাহলে যত তাড়াতাড়ি সম্ভব জমি অধিগ্রহণ করে বাকি কাজটুকু শেষ করে দেবো।

**কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে রূপান্তর করার পরিকল্প**

*৫৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭১।) **শ্রীশিবপ্রসাদ মালিক:** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলার অন্তর্গত গোঘাটের কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কতদিনে উহা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রীপ্রশান্ত কুমার শূর:** (ক) আপাততঃ নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীশিবপ্রসাদ মালিক:** আমাদের হুগলী জেলার গোঘাট থানার হাসপাতালটিতে বাঁকুড়া এবং মেদিনীপুর জেলার বিভিন্ন এলাকা থেকেও প্রচুর রোগী আসেন। ঐ হাসপাতালটিকে গ্রামীন হাসপাতালে রূপান্তরিত করবার ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণের কথা ভাবছেন কি না জানবেন কি?

**শ্রীপ্রশান্ত কুমার শূর:** এক্ষেত্রে আমাদের নীতি হোল—গ্রামে এক লক্ষ অধিবাসীর জন্য একটি গ্রামীন হাসপাতাল করা হয়। আমরা প্রথমে যে সকল গ্রামীন স্বাস্থ্যকেন্দ্র, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে সেগুলিকে উন্নত করে গ্রামীন হাসপাতালে রূপান্তরিত করবো। বর্তমানে হুগলীর চণ্ডীতলা, জাঙ্গীপাড়া, সিঙ্গুরে গ্রামীন হাসপাতাল আছে। তারকেশ্বরেও একটি গ্রামীন হাসপাতাল নির্মানের কাজ চলছে। এগুলো করবার পর যদি সম্ভব হয় নিশ্চয়ই চেষ্টা করবো।

**'ক্ষুদিরাম' সেতুর মেরামতীর পরিকল্পনা**

*৫৫০। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪।) **শ্রীপ্রশান্তকুমার প্রধান:** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথি মহকুমার রসুলপুর নদীর উপর 'ক্ষুদিরাম' সেতুর মেরামতির কোন পরিকল্পনা করা হয়েছে কি; এবং

(খ) বর্তমানে উক্ত সেতুটির অবস্থা সম্পর্কে কোন তথ্য সরকারের কাছে আছে কি ?

**শ্রীযতীন চক্রবর্তী :** (ক) হয়েছে।

(খ) যানবাহন চলাচলের উপযুক্ত।

**Screening of professional blood donors**

***551.** (Admitted question No. *319.) **Shri Ambica Banerjee : Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—**

(a) **whether the** State Government has received instructions from the Government of India for screening professional blood donors and foreign students to contain the scourge of AIDS virus ;

(b) **if so—the details thereof** ; and

(c) **the steps taken/proposed** to be taken for screening of **professional** blood donors and foreign students in West Bengal ?

**Shri Prasanta Kumar Sur :** a) Yes, Instructions have been received from Government of India regarding health check-up of foreign students including that for AIDS. No such instruction, however, has been received regarding professional blood d noes ;

b) Guidelines for screening foreign students are as follows :

i) All the foreign students are to be screened (now and old admission) ;

ii) The foreign students should subject themselves for health check-up to the nearest CMOH/Supdt. of district hospital and health check-up should include medical eaminations which include AIDS test :

iii) The earlier quideline indicating completion of medical eamination within one month should be applicable to all new entrants. For already

admitted students no time has been stipulated for completion of medical eamination. However, it is requested that action should be initiated to complete the screening of all foreign students at the earliest, preferably within 3 to 6 months.

iv) The results of the examination should be maintained strictly confidential and the results may be communicated to the University Authorities and to the Directorate General of Health Service through confidential letter.

v) All efforts shouid be made not to give any publicity for the same.

c) Necessary instructions have been issued.

[ 1-50 -2-00 P. M ]

**Shri Ambica Banerjee :** Will the Hon'ble Minister be pleased to stated as to how many cases you have detected so far and since when you have started detection.

**Shri Prasanta Kumar Sur :** I cannot say exactly but so far my knowledge goes it is very few.

**Shri Ambica Banerjee :** Will the Hon'ble Minister be pleased to state that I think you have created a board for this investigation. Who are the doctors of the board ?

**Shri Prasanta Kumar Sur :** I am sorry. Please give me notice

**ডাঃ দীপক চন্দ :** স্যার, এ. আই. ডি. এস সম্বন্ধে আমার জানা নেই, মাননীয় সদস্য পুরোটা জানেন কি না জানিনা Acquired ummenity Deficienty Syndrome

এটা নিয়ে যে হৈচৈ হচ্ছে মাননীয় মন্ত্রীমহাশয় জানেন কি যে এই হৈচৈ আমাদের দেশে করার কোন প্রয়োজন নেই ? এই ভাইরাস আমাদের এখানে নেই। আমাদের ভারতবর্ষের এই যে কিটস যা মাল্টিন্যাশানাল কোম্পানী গুলি বিক্রি করছে, তারা যে একটা ক্যাম্প চালিয়ে যাচ্ছে এই ক্যাম্পের মধ্যে দিয়ে ব্লাড ডোনেসান স্কীম আটকে দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। এটা কি মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দেবেন ?

শ্রীপ্রশান্ত কুমার শূর : আপনার সন্দেহটা আমার মনে হয় আংশিক সত্য।

ডাঃ সুদীপ্ত রায় : মাননীয় সদস্য দীপক চন্দ একটু আগে যে কথাটা বললেন আমার মনে হয় এটা যেন ঠিক নয়। কারণ এ. আই. ডি. এস. ভাইরাস সাধারণত ব্লাড ট্রান্সফিসান থেকে হতে পারে, স্পিলিট থেকে হতে পারে এবং সেকস্যুয়াল কনট্রাক্ট থেকে হতে পারে। মাননীয় মন্ত্রীমহাশয় দয়া করে জানাবেন কি, কলিকাতায় এই রকম কোন এ. আই. ডি. এস ডিটেকসান সেন্টার খোলার কোন পরিকল্পনা আছে কিনা ?

শ্রীপ্রশান্ত কুমার শূর : এটা বললাম যে আমরা সমস্ত রকম ইন্সট্রাকসান দিয়েছি, তবে এখনও পর্যন্ত আমাদের কাছে এই ধরনের কোন সিরিয়াস খবর আসেনি।

শ্রীজয়ন্তকুমার বিশ্বাস : মাননীয় মন্ত্রীমহাশয় দক্ষমন্ত্রী হিসাবে অবগত আছেন কি যে নেপাল থেকে, বাংলা দেশ থেকে বহু ব্যবহৃত জামা-কাপড় কলিকাতার রাস্তাঘাটে বিক্রি হচ্ছে এবং সেটা আমাদের এখানকার মানুষ ব্যবহার করছে ? আমি বলছি এই জন্য যে জামা-কাপড় গুলি দেখে মনে হয় যে সেই গুলি সাহেবদের, আমেরিকানদের। কারণ জামা-কাপড় গুলি দৈর্ঘ্য এবং প্রস্থ দেখে এটাই মনে হয়। মাননীয় মন্ত্রীমহাশয় জানেন কি এই জামা-কাপড় থেকে A. I. D. S রোগ সংক্রামিত হবার সম্ভবনা আছে।

শ্রীপ্রশান্তকুমার শূর : আমি দেখবো। যদিও এটা আমার দপ্তরের মধ্যে পড়ে না, তাহলেও আমি সরকারের অন্যান্য দপ্তরের কাছে আলোচনা করতে পারি।

**Shri Prabuddha Laha :** Will the Hon'ble Minister be pleased to state whether the government has enough arrangement for proper isolation in the event of detection of aids virus ?

**Shri Prasanta Kumar Sur :** Instructions have already been given to all the hospitals for arrangements of isolation of such cases.

## ১৯৮৬ সালে পশ্চিমবঙ্গে শ্রমিকদের বোনাসের পরিমাণ

*৫৫২। ( অনুমোদিত প্রশ্ন নং *৯৬। ) শ্রীবিভূতিভূষণ দে : মাননীয় শ্রম বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৬ সালে পশ্চিমবঙ্গে শ্রমিকদের প্রদত্ত সর্বোচ্চ বোনাসের ( সরকারী ও বেসরকারী ) হার কত ( শতকরা ) ছিল ; এবং

(খ) ঐ বছরে পশ্চিমবঙ্গে সর্বনিম্ন বোনাসের হার কত ছিল ?

**শ্রীশান্তিরঞ্জন ঘটক :** (ক) ২০%

(খ) ৮.৩৩%।

**শ্রীবিভূতিভূষণ দে :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এমন কোন সংস্থা আছে কিনা যেখানে ৮.৩৩ শতাংশের কম বোনাস দেওয়া হচ্ছে ?

**শ্রীশান্তিরঞ্জন ঘটক :** এটা আইনের মধ্যে নেই। যদি কেউ কম দিয়ে থাকেন এবং শ্রমিকরা তা নিয়ে থাকেন, তাহলে সেটা অন্য ব্যাপার। তবে আমাদের শ্রম দপ্তর সেটা অনুমোদন করে না।

**শ্রীবিভূতিভূষণ দে :** এই হারে সরকারী কর্মচারীদের বোনাস দেবার কথা বিবেচনা করছেন কি ?

**শ্রীশান্তিরঞ্জন ঘটক :** সরকারী কর্মচারীরা বোনাস হিসাবে পান না, তাঁরা অনুদান হিসাবে পান।

## মহকুমা স্তরে যুব অফিস খোলার পরিকল্পনা

*৫৫৩। ( অনুমোদিত প্রশ্ন নং *২০৩১। ) **শ্রীসুশান্ত ঘোষ :** ক্রীড়া ও যুব কল্যাণ ( যুব কল্যাণ ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মহকুমা স্তরে যুব অফিস খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**শ্রীসুভাষ চক্রবর্তী :** হ্যাঁ, আছে।

**শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় মহকুমা স্তরে যুব-কল্যাণ অফিস করবেন বললেন—আপনার পৌরসভা অঞ্চলগুলিতে যুব-কল্যাণ অফিস খোলার কোন স্কীম আছে কি ?

**শ্রীসুভাষ চক্রবর্তী :** ইতিমধ্যেই এই ধরণের পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে এবং ইতিমধ্যেই ৪০টি পৌরসভা অঞ্চলে গত দু'বছরে ক্রীড়া যুব-কল্যাণ বিভাগের কাজ সম্প্রসারিত করা হয়েছে।

**শ্রীলক্ষণচন্দ্র শেঠ :** হলদিয়া নোটিফায়েড় এরিয়াতে এই ধরণের অফিস খোলার প্রস্তাব আপনার আছে কি?

**শ্রীসুভাষ চক্রবর্তী :** হ্যাঁ, প্রস্তাব আছে। এই আর্থিক বছরের মধ্যে হলদিয়া নোটিফায়েড এরিয়াতে যুব-কল্যাণ অফিস খোলা হবে।

### দলিলপ্রাপ্ত শহরের উদ্বাস্তুর সংখ্যা

*১৫৪ (অনুমোদিত প্রশ্ন নং *৬৫০।) **শ্রীবিমলকান্তি বসু :** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের শহরাঞ্চলের উদ্বাস্তুরা তাঁদের দখলীকৃত জমির দলিল পাইয়াছেন;

(খ) সত্য হইলে, কি কি সর্তে উক্ত দলিল বণ্টন করা হইয়াছে;

(গ) এ পর্যন্ত শহরের কত সংখ্যক উদ্বাস্তু তাঁদের জমির দলিল পাইয়াছেন; এবং

(ঘ) কত সংখ্যক আজও ঐরূপ দলিল পান নাই?

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** (ক) দলিল দেবার ব্যবস্থা হয়েছে।

(খ) পূর্বে লীজ সর্তে দলিল দেওয়া হয়েছে এবং বর্তমানে মালিকানা সর্তে দলিল বণ্টন করা হচ্ছে,

(গ) ৩০ হাজার ৭ শত ৪৫,

(ঘ) ১ লক্ষ ২২ হাজার ৯ জন (প্রাথমিক পরিসংখ্যার ভিত্তিতে)

**শ্রীবিমলকান্তি বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যত সংখ্যক উদ্বাস্তুকে দলিল দেওয়া সম্ভব হয় নি তার সংখ্যা বিরাট এবং কবে নাগাদ দলিলের কাজ শেষ হতে পারে?

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** ১৯৫০ সালের পরবর্তী সময়ে আমাদের কলোনীগুলি স্বীকৃতি লাভ করেছে সেই সবগুলির দলিল আগামী ৫ বছরের মধ্যে শেষ করতে হবে।

**শ্রীকৃষ্ণধন হালদার :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, দুর্গাপুর শহরাঞ্চলে এমন কিছু জমি ফরেষ্ট ডিপার্টমেন্টের আছে বর্তমানে ফরেষ্ট ডিপার্টমেণ্ট যুগ্ম তালিকায় চলে গেছে সুতরাং এদের দলিল দেওয়ার ব্যাপারে কোন পদ্ধতি গ্রহণ করা হয়েছে ?

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** আমরা জানি যে উদ্বাস্তু যারা থাকে যারা জবরদখল করে থাকে সেগুলির ৬০৭টি কেন্দ্রীয় সরকার মেনে নিয়েছে এবং তারমধ্যে যে বাড়তি অর্থাৎ ২-৫-৭১ সালের মধ্যে বাড়তি কলোনী সেগুলি পুনর্বাসন দেওয়ার ব্যবস্থা করবো।

(Starred Questions (to which written answers were laid on the Table )

## বোলপুর-রাজগাঁ রাস্তাটির চালুকরণ

*৫৫৫। ( অনুমোদিত প্রশ্ন নং *৭৫২। ) **ডাঃ মোতাহার হোসেন :** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় বোলপুর-রাজগাঁ রাস্তাটি চালু করবার কোনো পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি ; এবং

(খ) করে থাকলে, কবে নাগাত এটি চালু হোতে পারে ?

**Minister-in-charge of Public Works Department :**

ক) না।

খ) প্রশ্ন ওঠে না।

## বাইণ্ডিং শিল্পে ন্যূনতম বেতন কাঠামোর প্রস্তাব

*৫৫৬। ( অনুমোদিত প্রশ্ন নং *১৩৭২। ) **শ্রীলক্ষ্মীকান্ত দে :** শ্রম বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে বাইণ্ডিং শিল্পে কোন ন্যূনতম বেতন কাঠামো আছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে উক্ত শিল্পে বেতন কাঠামো তৈয়ারীর কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**Minister-in-charge of Labour Department :**

ক) ও (খ) —বই, সাময়িকী, খাতাপত্র ইত্যাদি বাঁধাই কর্মে নিযুক্তি এখনও ন্যূনতম মজুরী আইনের তালিকাভুক্ত হয়নি এবং সেজন্য বর্তমানে এ কাজে নিযুক্ত কর্মিবর্গের ক্ষেত্রে ন্যূনতম মজুরী নির্ধারণ সম্ভব নয়। এই কর্মনিযুক্তি উক্ত আইনের আওতায় আনার বিষয়টি পর্যালোচনা করে দেখা হচ্ছে।

## মেদিনীপুর সদর হাসপাতালে আইসোলেশন ওয়ার্ড-এর গৃহ নির্মানের প্রস্তাব

*৫৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৭।) শ্রীকামাখ্যা ঘোষ : স্বাস্থ্য (পরিবার কল্যাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে সম্প্রতি মেদিনীপুর সদর হাসপাতালে একটি আইসোলেশন ওয়ার্ড নির্মিত হইবার পর ফ্যামিলি প্ল্যানিং ওয়ার্ড হিসাবে দেখানো হইতেছে এবং পূর্বের ওয়ার্ডটি ব্যবহারযোগ্য না থাকা সত্বেও এখনও ব্যবহৃত হইতেছে ;

(খ) সত্য হইলে নতুন আইসোলেশন ওয়ার্ডের নির্মাণ করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(গ) থাকিলে কবে নাগাত উক্ত আইসোলেশন ওয়ার্ড নির্মাণ করা হইবে বলিয়া আশা করা যায় ?

**Minister-in-charge of Health & Family Welfare Department :**

ক) ১৯৭৪ আইসোলেশন ওয়ার্ডে একটি পি পি ইউনিট খোলা হয়েছে।

খ) আপাতত নেই।

গ) প্রশ্ন ওঠে না।

## ১৯৮৬-৮৭ আর্থিক বৎসরে খেলাধূলার জন্য প্রশিক্ষণ শিবির

*৫৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৮৯।) শ্রীঅমিয় পাত্র : ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৬-৮৭ আর্থিক বছরে বিভিন্ন ধরনের খেলাধুলা সম্পর্কে কতগুলি প্রশিক্ষণ শিবিরের ব্যবস্থা করা হয়েছে ; এবং

(খ) এই প্রশিক্ষণ শিবিরগুলিতে অংশগ্রহণকারী যুবক/যুবতীর সংখ্যা কত ?

**Minister-in charge of Sports & Youth Services (Sports) Department :**

ক) বিগত আর্থিক বছরে বিভিন্ন খেলাধুলা সম্পর্কে মোট ১৫৭৪টি ( প্রাথমিক স্তরে ১৩২৩টি, জেলা স্তরে ১৬০টি এবং রাজ্য স্তরে ৯১টি ) প্রশিক্ষণ শিবিরের ব্যবস্থা করা হয়েছে।

খ) এই প্রশিক্ষণ শিবিরগুলিতে অংশগ্রহণকারী যুবক যুবতীর সংখ্যা ৭৬, ৬৭৪ জন।

## পশ্চিম দিনাজপুর জেলার রায়গঞ্জ হইতে ইসলামপুর রাস্তা নির্মাণ

*৫৫৯। ( অনুমোদিত প্রশ্ন নং *১০৪০।) **শ্রীসুরেশ সিংহ :** পূর্ত ( সড়ক ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি –

(ক) পশ্চিম দিনাজপুর জেলার রায়গঞ্জ হইতে ইসলামপুর ( ভায়া বোতলবাড়ী রসারোয়া ) পর্যন্ত কোন রাস্তা নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে এই রাস্তা নির্মাণের জন্য বর্তমান আর্থিক বছরে কত টাকা মঞ্জুর করা হইয়াছে ?

**Minister-in-charge of Public Works Departement :**

ক) এই নামে কোন প্রকল্প পুর্ত ( সড়ক ) বিভাগের পরিকল্পনায় নেই।

খ) প্রশ্ন ওঠে না।

## বোলপুরে কর্মবিনিয়োগ কেন্দ্র স্থাপন

*৫৬০। ( অনুমোদিত প্রশ্ন নং *২৩১০।) **তপন রায় :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার বোলপুরে কর্মবিনিয়োগ কেন্দ্র খোলার অনুমোদন করা হইয়াছে কি ; এবং

(খ) হইয়া থাকিলে, কতদিনে উহা কার্যকরী হইবে বলিয়া আশা করা যায় ?

**Minister-in-charge of Labour Department :**

ক) হ্যাঁ।

খ) বর্তমান আর্থিক বছরেই কর্মবিনিয়োগ কেন্দ্রটি চালু করা সম্ভব হবে বলে আশা করা যায়।

**দক্ষিণ ২৪-পরগনা জেলার ঝড়খালি এবং কাঁঠালবেড়িয়া উপ-স্বাস্থ্যকেন্দ্র দুটি বন্ধ**

*৫৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪২।) শ্রীসুভাষ নস্কর : স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দক্ষিণ ২৪-পরগনা জেলার ঝড়খালি এবং কাঁঠালবেড়িয়া উপস্বাস্থ্যকেন্দ্র দুটিতে কোন ডাক্তার না থাকায় স্বাস্থ্যকেন্দ্র দুটি বন্ধ আছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে স্বাস্থ্যকেন্দ্র দুটি চালু করার জন্য কি কোন উদ্যোগ গ্রহণ করা হইয়াছে ?

**Minister-in-charge of Health and Family Welfare Department :**

ক) স্বাস্থ্যকেন্দ্র দুটি চালু আছে।

খ) প্রশ্ন ওঠে না।

**পুরুলিয়া ও বর্ধমান জেলার মধ্যে দামোদর নদের উপর সেতু নির্মাণের পরিকল্পনা**

*৫৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩৪।) শ্রীনটবর বাগদী : পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া ও বর্ধমান জেলার মাঝখানে দামোদর নদের উপর একটি সেতু নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, এ বাবত .ইস্টার্ন কোলফিল্ডস্ লিমিটেড-এর কর্তৃপক্ষ রাজ্য সরকারকে কোন টাকা দিয়াছেন কি ?

**Minister-in-charge of Public Works Department :**

ক) না।

খ) প্রশ্ন উঠে না।

## পশ্চিমবঙ্গে ১৯৮৬ সাল পর্যন্ত উদ্বাস্তুদের সরকারী সাহায্য

*৫৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫৩।) শ্রীসুধীর গিরি : উদ্বাস্তু, ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ১৯৮৬ পর্যন্ত সরকারী সাহায্যপ্রাপ্ত উদ্বাস্তুদের সংখ্যা কত ; এবং

(খ) কেন্দ্রীয় সরকারের কাছে উদ্বাস্তু সমস্যার সমাধানের জন্য কোন নির্দ্দিষ্ট প্রস্তাব প্রেরিত হয়েছে কি ?

**Minister-in-charge of Refugee Relief & Rehabilitation Department :**

ক) সরকারী সাহায্যপ্রাপ্ত উদ্বাস্তু পরিবারের সংখ্যা ৬ লক্ষ ৪৮ হাজার ৪ শত,।

খ) উদ্বাস্তু সমস্যার সার্বিক সমাধানের জন্য উদ্বাস্তু পুনর্বাসন কমিটির (R. R. Committee) প্রতিবেদন অনুযায়ী কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্য সরকার সুনির্দিষ্ট প্রস্তাব পেশ করেছেন।

## পশ্চিমবঙ্গে আই পি পি-৪-এর মাধ্যমে গ্রামীণ হাসপাতাল করার প্রস্তাব

*৫৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬১।) শ্রীসুখেন্দু খাঁ : স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আই পি পি-৪ (ইণ্ডিয়া পপুলেশন প্রোগ্রাম) অনুযায়ী পশ্চিমবঙ্গে কোন্ কোন্ জেলাকে ধরা হয়েছে এবং তার কাজ কি কি ;

(খ) বাঁকুড়া জেলার সোনামুখীতে ঐ প্রজেক্টের মাধ্যমে কোন গ্রামীণ হাসপাতালের উদ্বোধন হয়েছে কি ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে উহার কাজ কবে নাগা'ত শুরু হবে বলে আশা করা যায় ?

**Minister-in-charge of Health & Family Welfare Department :**

ক) IPP IV (India Population Project) প্রকল্পে পশ্চিমবঙ্গের বর্ধমান, বীরভূম, বাঁকুড়া এবং পুরুলিয়া জেলাগুলিকে ধরা হয়েছে। প্রকল্পের উদ্দেশ্য জন্মহার হ্রাস এবং শিশু ও মাতৃ মৃত্যু হার হ্রাস করা।

খ) না।

গ) প্রশ্ন উঠে না।

## মুর্শিদাবাদ জেলায় জাতীয় সড়কে রেল লাইনের উপর নির্মীয়মাণ সেতু

*৫৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৩।) শ্রীআবুল হাসনাৎ খান : পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলায় বল্লালপুরের কাছে ৩৪নং জাতীয় সড়কে রেল লাইনের উপর নির্মীয়মাণ সেতুটির কাজ এখনও শেষ হয় নি।

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাত উহা শেষ হবে বলে আশা করা যায়, এবং

(গ) নির্মীয়মাণ এই সেতুটিতে কোন প্রযুক্তিগত ত্রুটি ধরা পড়েছে কি ?

**Minister-in-charge of Public Works Deopartment :**

ক) হ্যাঁ, :

খ) ১৯৮৮ সালের মাঝামাঝি কাজ শেষ হবে বলে আশা করা যায়।

গ) না, তবে ফরাক্কা দিকের উড়াল পথের কংক্রিট গার্ডারের বাইরের অংশে সামান্য চিড় দেখা দিয়েছিল। কারণ অনুসন্ধানের জন্য বিশেষজ্ঞের পরামর্শ নেওয়া হচ্ছে এবং তদনুসারে প্রয়োজনীয় ব্যবস্থা নেয়া হবে।

## চিকিৎসকশূন্য হুগলী জেলার ভট্টপুর উপ-স্বাস্থ্যকেন্দ্র

*৫৬৬। ( অনুমোদিত প্রশ্ন নং *১৯১৫। ) শ্রীমনীন্দ্রনাথ জানা : স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলী জেলার ভট্টপুর উপ-স্বাস্থ্যকেন্দ্রে অনেক দিন কোন চিকিৎসক নাই ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে—

(১) ইহার কারণ কি, এবং

(২) শীঘ্রই কোন চিকিৎসকের যোগদানের সম্ভাবনা আছে কি ?

**Minister-in-charge of Health & Family welfare Department :**

ক) হ্যাঁ।

খ) (১) উক্ত স্বাস্থ্যকেন্দ্রের ডাক্তার ২১।৫।৮৬ হইতে অনুপস্থিত আছেন।

(২) একজন ডাক্তারকে উক্ত স্বাস্থ্য কেন্দ্রে বদলীর একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন।

## সরকারী উদ্বাস্তু কলোনীর সংখ্যা

*২৬৭। ( অনুমোদিত প্রশ্ন নং *৬৫১। ) শ্রীবিমলকান্তি বসু : উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সরকারী উদ্বাস্তু কলোনীর সংখ্যা কত ;

(খ) এ রাজ্যে জবরদখল কলোনীর সংখ্যাই বা কত : এবং

(গ) কেন্দ্রীয় সরকার এ পর্যন্ত কতগুলি জবরদখল কলোনীর স্বীকৃতি দিয়াছেন ?

**Minister-in-charge of Refuges Relief & Rehabilitation Department :**

ক) ৫৮২টি,

খ) ৯৩১টি যাহা ১৯৫০ সনের পূর্বে বা পরে এবং ২৫শে মার্চ ১৯৭১ সনের মধ্যে প্রতিষ্ঠিত ও কেন্দ্রিয় সরকার কর্তৃক স্বীকৃতি।

গ) ৯৩১ টিরই অনুমোদন দিয়েছেন কিন্তু জমির পরিমাণ নিয়ে কেন্দ্রীয়-

সরকারের সাথে রাজ্য সরকার একমত হতে পারেননি। ১৯৭১ সালের ২৫শে মার্চের পর যে সব কলোনী স্থাপিত হয়েছে সেগুলোর অনুমোদন দেওয়া হয়নি।

### পশ্চিমবঙ্গে ছোট বড় কলকারখানা বন্ধের সংখ্যা

*৫৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫।) শ্রীশিবপ্রসাদ মালিক: শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিম বাংলায় অনেকগুলি ছোট বড় কল-কারখানা শ্রমিক অসন্তোষ, বিদ্যুৎ ঘাটতি এবং আর্থিক অনটনের জন্য বন্ধ আছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ হ'লে ৩১শে মার্চ, ১৯৮৭ পর্যন্ত উহার সংখ্যা কত;

(গ) উক্ত কল-কারখানাগুলি বন্ধ থাকার জন্য কতজন শ্রমিক ক্ষতিগ্রস্ত হইয়াছেন; এবং

(ঘ) উক্ত বন্ধ কল-কারখানাগুলি পুনরায় চালু করার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**Minister-in-charge of Labour Department:**

(ক) এবং (খ) ৩১শে মার্চ ১৯৮৭ তারিখে ৯৫টি সংস্থায় ক্লোজার ছিল আর্থিক অনটনই এইসব ক্লোজারের প্রধান কারণ। শ্রমিক অসন্তোষ ক্লোজারের প্রধান কারণ নয়। বিদ্যুৎ ঘাটতির জন্য কোন কারখানাই বন্ধ হয় নাই।

গ) ১৫,৩২৮ জন।

ঘ) সালিসীর মাধ্যমে সংস্থাগুলি খোলার চেষ্টা চলছে।

### ব্যারাকপুরের মৎস্য গবেষণা কেন্দ্রের আয়তন সংকোচন

*৫৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭৯।) শ্রীপ্রশান্ত কুমার প্রধান: মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের ব্যারাকপুরের মৎস্য গবেষণা ক্ষেত্রটির আয়তন সংকুচিত করছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের সঙ্গে কোন আলোচনা করেছেন কি ?

**Minister-in-charge of Fisheries Department :**

ক) হ্যাঁ।

খ) উক্ত বিষয়ে কেন্দ্রীয় সরকারের নিকট পশ্চিমবঙ্গ সরকারের উদ্বেগ জানান হলে তাঁরা জানান যে সপ্তম পঞ্চ বার্ষিক পরিকল্পনায় মৎস্য গবেষণার ক্ষেত্রে অধিকতর গুরুত্ব দেওয়ার জন্য কিছু রদবদল করা হচ্ছে। কিন্তু তার ফলে পশ্চিমবঙ্গের উক্ত মৎস্য গবেষণা কেন্দ্রের কাজকর্মের ক্ষেত্র সংকুচিত হবে বলে তাঁরা মনে করেন না।

কিন্তু বাস্তবে ব্যারাকপুরের মৎস্য গবেষণা কেন্দ্রটির কাজ কর্মের পরিধি সংকুচিত হচ্ছে বলে রাজ্য সরকার মনে করেন।

প্রাসঙ্গিকভাবে জানাই যে পশ্চিমবঙ্গে লোনাজলে মৎস্য চাষ বিষয়ক গবেষণা-কেন্দ্রটি স্থাপনের দাবী ও প্রস্তাব কেন্দ্রীয় সরকারকে দেওয়া হয়েছে।

## নদীয়া জেলার করিমপুর ২নং ব্লকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র খোলার পরিকল্পনা

*৫৭০। (অনুমোদিত প্রশ্ন নং *২১৬৬।) শ্রীচিত্তরঞ্জন বিশ্বাস : স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বৎসরে নদীয়া জেলার করিমপুর ২নং ব্লকে একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করার পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর যদি 'হ্যাঁ' হয় তবে (১) কোথায় এবং (২) কতদিনের মধ্যে এই পরিকল্পনা বাস্তবায়িত হবে আশা করা যায় ?

**Minister-in-charge of Health & Family Welfare Department :**

ক) হ্যাঁ, একটি ব্লক-লেভেল প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে (পূর্বতন নাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র) স্থাপনের প্রস্তাব আছে।

খ) (১) স্থান এখনও ঠিক হয় নি।

(২) বলা সম্ভব নয়।

### দীঘা হইতে নন্দকুমার পর্যন্ত রাস্তাটি জাতীয় সড়কে রূপান্তরিত করার প্রস্তাব

*৫৭১। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫।) শ্রীপ্রশান্ত কুমার প্রধান : মাননীয় পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দীঘা হইতে নন্দকুমার (এন এইচ ৪১-এর সংযোগস্থল) পর্যন্ত রাস্তাটি জাতীয় সড়কে রূপান্তরিত করার কোন প্রস্তাব সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

**Minister-in-charge of Public Works Department :**

ক) না।

খ) প্রশ্ন ওঠে না।

### কামারপুকুরে টুরিস্ট লজ স্থাপনের পরিকল্পনা

*৫৭২ (অনুমোদিত প্রশ্ন নং *১৪২৫।) শ্রীশিবপ্রসাদ মালিক : পর্যটন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামকৃষ্ণ পরমহংসদেবের জন্মস্থান কামারপুকুরে তীর্থযাত্রীদের সুবিধার জন্য টুরিস্ট লজ স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনা কতদিনে বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায় ?

**Minister-in-charge of Tourism Department :**

ক) কামারপুকুরে তীর্থযাত্রীদের সুবিধার জন্যে একটি যাত্রিকা স্থাপনের বিষয়টি সরকার সক্রিয়ভাবে বিবেচনা করছেন।

খ) পরিকল্পনাটি গৃহীত হলে যথাশীঘ্র সম্ভব এটিকে বাস্তবায়িত করার চেষ্টা হবে।

### চণ্ডীপুর হইতে নন্দীগ্রাম রাস্তাটি নির্মানের পরিকল্পনা

*৫৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২।) শ্রীশক্তিপ্রসাদ বল : পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, চণ্ডীপুর থেকে নন্দীগ্রাম (ভায়া রিয়াপাড়া) রাস্তাটি নির্মাণের কাজ এখনও শেষ হয় নাই; এবং

(খ) সত্য হইলে,—

(১) ইহার কারণ কি,

(২) এই বৎসর এই রাস্তাটির কোন্ কোন্ কার্য হাতে লওয়ার পরিকল্পনা করা হয়েছে, এবং

(৩) উপরোক্ত কার্যের জন্য বর্তমান বৎসরে আর্থিক বরাদ্দের পরিমাণ কত?

**Minister-in-charge of Public Works Department:**

ক) ও খ) হ্যাঁ। আর্থিক অপ্রতুলতা ও অংশবিশেষে পথ রেখা নির্দ্ধারণ সংক্রান্ত সমস্যার জন্য রাস্তার কাজ বিঘ্নিত হচ্ছে। চলতি বছরের আর্থিক বরাদ্দের পরিমাণ চূড়ান্তভাবে স্থির হলেই রাস্তাটির কার্যক্রম পাকাপাকি ভাবে ঠিক করা হবে।

## টেণ্ডার গ্রহণের ক্ষেত্রে এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ারদের আর্থিক ক্ষমতার পরিমাণ

*৫৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৮।) **শ্রীবিমলকান্তি বসু:** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে টেণ্ডার গ্রহণের ক্ষেত্রে এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার-এর আর্থিক ক্ষমতার পরিমাণ কত; এবং

(খ) এই ক্ষমতা বৃদ্ধির কোন প্রশ্ন সরকারের বিবেচনাধীন আছে কি?

**Minister-in-charge of Public Works (Roads) Department:**

ক) টেণ্ডার গ্রহণের ক্ষেত্রে এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার এর ক্ষমতার পরিমাণ অতি সম্প্রতি ২ (দুই) লক্ষ টাকা হইতে বাড়াইয়া ৩ (তিন) লক্ষ টাকা করা হইয়াছে। স্বাভাবিক অবস্থার ক্ষেত্রেই এই ক্ষমতা প্রযোজ্য।

খ) না।

[ 2-00—2-10 P. M. ]

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received three notices of Calling Attention Notices. Of them, one notice given by Shri Ambika Banerjee is out of order. The notices are as follows :

1. **Shri Satyapada Bhattacharyya & Shri Shish Mohammed :** Reported snatching of money from two boys by the I. C, Digha Police Station recently

2. **Dr. Manas Bhunia :** Reported detection of radio active element in the milk powder available in the markets of West Bengal.

3. **Shri Ambica Banerjee :** Scariety of Water in Howrah.

I have selected the notice of Dr. Manas Bhunia on the Subject of Reported detection of radio active element in the milk powder available in the markets of West Bengal.

The Minister-in-charge will please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiom Molla :** On 24-6-87.

**Mr. Speaker :** The Minister in charge of Lobour to make a statement on the subject of closure of Cotton Mills in West Bengal.

(Attention called by Shri Gour Chandra Kundu on the 9th June, 1987.)

**Shri Santi Ranjan Ghatak :** Mr. Speaker, Sir, in reply to the Calling Attention Notice given on 9.6.87 by Shri Gour Ch. Kundu, M.L.A. on the closure of Cotton Textile Mills, I beg to make the following statement.

The workers in the Cotton Textile Industry, West Bengal are passing through a serious crisis at the moment. In this State there are 39 Cotton Mills (21 Composite Mills and 18 Spinning Mills) employing over 59,000 workmen. The National Textile Corporation have taken over 14 textile units in the State. At present as many as 7 mills are under lockout affecting about 17,000 workmen. The details are given below :

| Sl. No. | Name of the Mills | Locked out from | No. of Workmen |
|---|---|---|---|
| 1. | Kesoram Industries Limited, Calcutta-24. | 15.2.87 | 9,000 |

| | | | |
|---|---|---|---|
| 2. | Bongodaya Cotton Mill, Panihati, 24-Parganas. | 21.1.84 | 700 |
| 3. | Sree Hanuman Cotton Mill. Fuleswar, Howrah. | 2.7.84 | 1,500 |
| 4. | Dunbar Cotton Mill | 30.5.87 | 3,400 |
| 5. | Basanti Cotton Mill | 30,5.87 | 1,900 |
| 6. | Sree Durga Cotton Spinning & Weaving Mills | Suspension of operation from 14th July, 1986. | 900 |
| 7. | Mayurakshi Cotton Mills | Suspension of Operation from Sept. 1986 | 600 |

2. So far as Bongodaya Cotton Mills and Hanuman Cotton Mills are concerned, despite several attempts by the conciliation machinery the mills could not be opened primarily because of serious financial difficulties expressed by the management. Sree Durga Cotton Spinning & Weaving Mills stopped all its operation from 14.7.86 following the expiry of the last Notification issued Under Section 18 of the Industries Development regulations Act under which the mill was being run by I.R.B.I. Dunbar Cotton Mills declared lockout even while conciliation proceedings were on. So far as Basanti Cotton Mills are concerned, reasons for declaring lockout, if any, have not yet been communicated to the Government The management of both the mills have been asked by the Government. to lift the lockout forthwith and to comply with the provisions of the law relating to public un-utility.

3. The Government of West Bengal have reservations about the textile policy of the Government of India. The great emphasis on Polyester and other man—made fibre has adversly affected the age-old cotton textile industry and many cotton mills have become sick or have been closed down throught the country. Besides, the abnormal increase of raw cotton prices have agravated the situation. The price situation in raw cotton showed an increasing trend since October, 19:6. Ex-Calcutta prices of cotton were.

(Rupees per bale)

| | 1986 | | 1987 | |
|---|---|---|---|---|
| | September | December | March | June |
| J-34 Saw Jin | 3500 | 4300 | 4600 | 6700 |
| A-51/9 | 3400 | 4200 | 4500 | 6900 |
| H-4 | 3800 | 6000 | 6400 | 7100 |
| S-4/6 60S) | 4800 | 6500 | 6800 | 7600 |

The price rise was mainly caused by fall in cotton crop during 1986-87, Besides, the Central Government's decision to export raw cotton have affected the stability of raw cotton prices in the domestic market.

West Bengal suffers a major handicap on account of the absence of freight equalisation in cotton while the system continues in respect of the coal and steel. The State Government have repeatedly demanded that the freight equalisation system should be given up. In the alternative, the scheme needs to be extended to other important industrial raw materials like cotton. While the State Govrnment's views have been voiced on several occasions at different forums no decision has yet been communicated. Meanwhile, the Textile Industry in West Bengal continues to be burdened with higher freight charges. One of the reasons for which the industry in West Bengal is languishing is the under-utilisation of the installed capacity of looms in West Bengal. The employers are switching more and more to spinning rather than composite mills. Government of India's statement on textile policy also emphasis optimum utilisation of the spinning capacity with fuller flexibility in the use of various fibre including synthetic and man-made fibre/yarn.

4. While it is true that as a result of the cotton textile policy with its particular emphasis on export of cotton, there has been a rise in prices of cotton and yarn, the actual malaise can be traced to the overwhelming emphasis on synthetics, synthetic blending, and other categories of textiles. Consequently, prices of cotton goods have increased and per capita consum-

ption of cloth and other cotton goods have declined. There is also noticeable reduction in the employment potentiality of the industry, The main emphasis of Textile policy should, however, have been on the (a) greater availability of cotton goods at cheaper rates to the poorer section of the people and (b) employment orientation in the industry.

5. Meanwhile, after the expiry of the last industry-wise settlement relating to Cotton Textile Industry in 1982, no fresh agreement could be arrived at due to rigid attitude of the employers, The former Labour Minister's decision regarding grades and scales announced in 1982 in terms of Clause 5.5 of the Industry-wise Settlement dated 14.3.79 has yet to be implemented by the employers. Although after Several rounds of discussion, the employers agreed in principle to implement the said decisions without linking it to workload, the implementation has been held up on one pretext or the other. The workers, however, have shown commendable restrain in the midst of trying circumstances.

[ 2-10—2-20 P. M. ]

**Mr. Speaker :** Dr. Manas Bhunia, I request you to move your privilege motion against a news paper report published on 17th June, 1987.

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে ধন্যবাদ জানাই যে আমাকে এই প্রিভিলেজ মোশান মুভ করার সুযোগ দিয়েছেন এবং আমার বক্তব্য উপস্থাপনা করার সুযোগ দিয়েছেন। স্যার, ১৫ই জুন উল্লেখ পর্বে একটা অত্যন্ত মারাত্মক ঘটনা সম্বন্ধে আপনার অনুমতি সাপেক্ষে এই সভায় একটা তথ্য নিয়মিত উপস্থাপনা করেছিলাম। ঘটনাটি আসানসোলের কেরু ডিসটিলারী কোম্পানীর ব্যাপারে! এখানে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে প্রায় ১॥ কোটি টাকা এক্সসাইজ ডিউটি পাচ্ছেন না, সরকার বঞ্চিত হচ্ছেন। এই পরিপ্রেক্ষিতে যে ঘটনা সেখানে ঘটেছিল এবং সেই ঘটনার যে অনুসন্ধান হয়েছিল তাতে সেই ডিস্‌টিলারীতে নিযুক্ত একজন পশ্চিমবঙ্গ সরকারের আবগারী দপ্তরের অফিসার ডিটেকসান করার পরে ইর্‌রেগুলারিটিজ অদ্ভুতভাবে দেখা

গেল। পরবর্তী পদক্ষেপে সেই ডিস্ট্রিলারীতে এক্সাইজ অফিসার যা ডিটেক্ট করলেন, যা এফ আই আর করলেন তাঁর উর্ধতন কর্তৃপক্ষ দি দেন এক্সাইজ কমিশনারের কাছে তাতে যুক্তি সাপেক্ষে এনফোর্সমেন্ট ব্রাঞ্চের কাছে কেসটা ফেস্ট করলেন। তারপর ইনভেস্টিগেশান শুরু হল। তারপর ঘটনাচক্রে ৬ই ডিসেম্বর ১৯৮৪ সালে শনিবার দেখা গেল সেই অফিসারটি এ্যারেস্টেড হয়েছেন। এইটুকু বলার পর আমার সময় ছিল না বলে আপনি আমাকে বসতে বলেছিলেন। আমার সবটুকু বলা হয়নি বলে আপনার কাছে সময় চেয়েছিলাম, আপনি সময় দেননি বলে কথা কাটাকাটি হয়েছিল, আপনার কথা মান্য করিনি বলে আপনার নির্দেশ মত ৩৪৭ ধারা অনুসারে আমি হাউস থেকে চলে গিয়েছিলাম। হঠাৎ ১৭ই জুন স্টেটস্ম্যান পত্রিকায় দেখলাম পেজ ১৩—তে একটা আর্টিকেল বেরিয়েছে Carew liquor case to the fore again by Aditi Roy Ghatak নাম দিয়ে। সেখানে সাংবাদিক লিখছেন The Carew excise, equation case appears to be in the limelight again. The accused have found champions in the West Bengal Legislative Assembly : Dr. Manas Bhunia of the Congress (I) asked. Suspension on Monday in order to defend the excise officer.

আমি মনে করি এটা খুব উদ্দেশ্য প্রনোদিতভাবে লেখা হয়েছে The accused have found champions in the West Bengal Legislative Assembly. Dr. Manas Bhunia of the Congress (I) risked Suspension on Monday in order to defend the excise officer.

স্যার, কি পরিপ্রেক্ষিতে আপনি আমাকে সাসপেণ্ড করেছিলেন এক দিনের জন্য আপনি জানেন। আপনি সর্বোচ্চ ক্ষমতার অধিকারী, আপনি ক্ল্যারিফাই করতে পারেন। তাঁর এই লেখা আমার বলার উদ্দেশ্যকে ব্যাহত করেছে, অসত উদ্দেশ্যে অন্যভাবে আমার বক্তব্যকে বিকৃতভাবে উপস্থাপন করেছেন এবং আপনার সিদ্ধান্তকেও চ্যালেঞ্জ করেছেন। This is a clear out case on the reflection on my stand which I wanted to mention in the honowable House before you.

আপনি বলার পর আমি চলে গেছি। স্যার, যেভাবে লিখেছে তাতে আপনার সিদ্ধান্তকেও একটা অদ্ভুত দৃষ্টিভঙ্গীতে তুলে ধরা হয়েছে। স্টেটসম্যানের একজন সাংবাদিক গত সেভেনটিন্থ জুন স্টেটস্ম্যান পত্রিকার পেইজ নাম্বার থার্টিন—এ উদ্দেশ্য প্রণোদিতভাবে যে জিনিস লেখার চেষ্টা করেছেন তাতে আমার মনে হচ্ছে It totally casts aspertion on me, on my activity, on my intention, to expose the affiair as to how that happened. অর্থাৎ আমার অধিকারকে তাঁর লেখার মধ্যে দিয়ে অপমানিত করা হয়েছে, এই হাউসের গুরুত্ব খাটো করা হয়েছে এবং আপনার সিদ্ধান্তকেও

খাটো করা হয়েছে। সুতরাং আই সিক ইওর প্রোটেকসন এবং অনুরোধ করছি এই ব্যাপারটি প্রিভিলেজ কমিটিতে পাঠান হোক। এই ব্যাপারে আমি একটা রেফারেন্স দিচ্ছি কাউল এ্যাণ্ড সাকদর থেকে—পেইজ নাম্বার ২২৩, পার্ট ওয়ান. এতে পরিষ্কারভাবে বলা আছে, স্পীচেস্ এ্যাণ্ড রাইটিংস্ রিফ্লেকটিং অন দি হাউস অর ইটস্ কমিটি অর মেম্বার্স। কাজেই স্টেটস্‌ম্যান পত্রিকা যা লিখেছে তাতে আমি মনে করি

'It is a breach of privilege and contempt of the House to make speeches, or to print or publish any libels reflecting on the character or proceedings of the House or its Committees. or on any member of the House for or relating to his character or conduct as a member of Parliament,

স্যার, আপনার গাইডেন্স—এ, আপনার নেতৃত্বে এই হাউস চলে। আমি মনে করি আজ এ মেম্বার আমার ইনটেন্সকে অদ্ভুতভাবে ম্যালাফাইডি ইনটেন্সন হিসেবে লেখার চেষ্টা করা হয়েছে এই কাগজে। যেভাবে লেখা হয়েছে তাতে মনে হচ্ছে আই টুক রিস্ক টু বি সাসপেণ্ড বাই ইউ দি বেসিস্ অব দিস্ ইনটেনসন। এই যে চেষ্টা করা হয়েছে এটা অত্যন্ত আনফচুনেট। সুতরাং আই সিক ইওর প্রোটেকসন এবং আমি চাই এটা প্রিভিলেজ কমিটিতে পাঠান হোক. আমি যেন আমার কার্য পদ্ধতি ঠিকভাবে চালাতে পারি, জনসমক্ষে আমার ভাবমূর্তি নষ্ট করবার চেষ্টা করা হয়েছে, আমার ক্যারেকটারকে নষ্ট করবার চেষ্টা করা হয়েছে এবং আমার ক্যারেকটারের উপর যে এ্যাসপার্সন করা হয়েছে সেগুলি দূর করবার জন্য এটা প্রিভিলেজ কমিটিতে পাঠান এবং সেই সিদ্ধান্ত আপনি যদি নেন তাহলে আমি আপনার কাছে চির কৃতজ্ঞ থাকব।

**Mr. Speaker :** You have not yet drawn my attention as to which part is contemptuous of that article. You have wanted it to be admitted as a breach of privilege, but which part of this article is committing the breach of privilege, you have not drawn my attention to that.

**Dr, Manas Bhunia :** You may please refer to the "Statesman" dated 17th June, page number 13, wherein it is stated. "The accused have found champions in the West Bengal Legislative Assembly : r, Manas Bhunia of the Congress ( I ) risked suspension on Monday in order to defend the excise officers.

**Mr. Speaker :** Which part of it is contemptuous ?

**Dr. Manas Bhunia :** The total part.

**Mr. Speaker :** "The accused have found champions in the West Bengal Legislative Assembly"—it is not contemptuous. It is not contemptuous because you were championing their cases, You were mentioning their cases.

**Dr. Manas Bhunia :** I wanted to unveil the story, to unearth the story. But it was an incomplete version. I could not finish it, as you thought that I was obstructing the proceedings. Sir,......

**Mr. Speaker :** Dr. Bhunia, let us become dispassionate. Don't take it as your case. Please take an academical point of view, Now what does make this contemptuous ? By supporting the issue ? By provoking the case ? By presenting the case ? Your championing the cases of the accused ? You have not described it. For raising certain matter—that cannot be contemptuous, because you are leaving that part set aside.

**Dr. Manas Bhunia :** Sir, English literature has got bifocal and bifold meanings. What I want to mention is, the intention of this speech—intention and the motivation.

**Mr. Speaker :** Regarding intention, there is a proverb : Intention only God knows.

**Dr. Manas Bhunia :** Sir the motivation behind it and the intention behind it matter, and unfortunately on that particular day I could not finish my speech. I was stopped because my time was finished. I could not use it. But unfortunately from that unfinished speech she wrote this version and the story that under the intention of championing the accused I risked suspension.

**Mr. Speaker :** So the second part of that para, i. e., : "Dr. Manas Bhunia of the Congress (I) risked suspension on Monday in order to defend the excise officers." You find contemptuous ?

[ 2-20—2-30 P. M. ]

**Dr. Manas Bhunia :** Sir, please see the second part.

**Mr. Speaker :** Now, you want to say that the second part is violating your rights because it tends to paint you as a supporter of certain excise officers, which you claim not to be so. The real thing is that as your time was up you wanted to continue to make your speech.

**Dr. Manas Bhunia :** Sir, you are cent per cent right. My time was up. I could not complete my speech. I wanted to speakd the whole story before the Hon'ble Minister who was present on the floor of the House.

**শ্রীদীপক সেনগুপ্ত :** মিঃ স্পীকার, স্যার, হাউসের কনসেন্ট নেবার আগে, আমার শুনে যেটা মনে হয়েছে সেটা আপনি যদি একটু ক্লারিফাই করে দেন তাহলে ভাল হয়। আপনি একটা শব্দ ব্যবহার করেছেন, to Champion an accuse. এখানে আমি যেটুকু শুনলাম সেটা হচ্ছে চ্যাম্পিয়ন একটা এ্যাকিউজড একটা শব্দ ব্যবহৃত হয়েছে। এ্যাকিউজড শব্দ বলতে বোঝায় যে, সে দোষী প্রাথমিক স্তরে এটা ধরে নেওয়া হয়। প্রাইমাফেসি এ্যাকিউজড, দোষী স্তরে ধরে নেওয়া হয়। এ্যাকিউজড, চ্যাম্পিয়ন এগুলি সিম্পল কস—এই দুটোর মধ্যে আমাদের একটা কন্ট্রাডিক্ট হচ্ছে। কাজেই এই চ্যাম্পিয়ন, এ্যাকিউজডের একটা ক্লারিফিকেসন যদি দেন তাহলে আমাদের ডিসিসনের সুবিধা হয়।

**মিঃ স্পীকার :** আমি মনে করি প্রাইমাফেসি কেস এতে আছে। এটা প্রিভিলেজ এটা প্রিভিলেজ কমিটিতে যাক। I think the House has consent to it.

......( Voices : Yes )......

The matter is therefore being sent to the privilage committee, Now Shri Dipak Sen Gupta will move his privilege motion.

**শ্রীদীপক সেনগুপ্ত :** মিঃ স্পীকার, স্যার, আমি যে ব্যাপারে প্রিভিলেজ দিয়েছিলাম—প্রথমেই একটু বলে রাখা দরকার যে, অরিজিনালি প্রিভিলেজ মোসানটি আমি মুভ করেছিলান ২৬/৫/৮৭ তারিখে এবং এ্যাকচুয়্যালি হাউসের সামনে সেটা এসেছে ২৭/৫/৮৭ তারিখে। ইতিমধ্যেই যে ইস্যু নিয়ে আমি এটা তুলেছিলাম সেটা নিয়ে এই হাউসে বহু গণ্ডগোল হয়ে গেছে। কাজেই আমি আর নতুন করে উত্তেজনাকর অবস্থার সৃষ্টি করতে চাইনা। কিন্তু ২৬ তারিখে যেটা হবার সম্ভাবনা ছিল, ঠিক তার আগের দিন অর্থাৎ সোমবার বিধানসভায় যে ঘটনাকে কেন্দ্র করে এত কিছু হয়েছে, ইতিমধ্যেই আমরা হাউসে দেখেছি সেখানে কতকগুলি শব্দ বাদ দেওয়া হয়েছে। সেই সম্পর্কে আনন্দবাজারে যে ভাবে সংবাদ পরিবেশন করেছে—এই পরিবেশনার ক্ষেত্রে যেভাবে এটাকে দেওয়া হয়েছে তাতে এটা থেকে খুব সহজভাবে এই সিদ্ধান্তে আসা যায় যে, মাননীয় স্পীকার মহোদয় সেদিন সাধন পাণ্ডেকে যে বহিষ্কার করেছিলেন সেটা ঠিকমত হয়নি, এ নিয়ে যেন আগে আলোচনা হয়েছে।

আপনার ঘরে মন্ত্রী বিনয় চৌধুরী প্রমুখ নেতাদের সঙ্গে আলোচনা করেও যেন একটা সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। আপনি এই হাউসে শ্রীসাধন পাণ্ডের বক্তব্য—টক্তব্য ঠিকমতন শোনেন নি—এরকম করে কতকগুলি সংবাদ এখানে দেওয়া হয়েছিল। যেমন আছে, "কিন্তু সভার সেই সূচনাপর্বে স্পীকার তখন তাঁদের প্রতিবাদে কর্ণপাত না করায় তাঁরা সভা থেকে ওয়াক আউট করেন।" বলা হচ্ছে, "সাধনবাবু সি. পি. এম—এর সদস্যদের দিকে তাকিয়ে"—স্যার, আপনাকে আমি বিশেষ করে এই জায়গাটা একটু শোনবার জন্য অনুরোধ জানাচ্ছি—"সাধনবাবু সি. পি. এম—এর সদস্যদের দিকে তাকিয়ে হাত নেড়ে চিৎকার করে বলে ওঠেন" এর পর সেই শব্দটি আছে, আমি আর সেটি ব্যবহার করতে চাই না। স্যার, একথা ঠিকই যে, যে শব্দটি এখানে ব্যবহার করা হয়েছে তা পুরুষদের প্রতি বা সদস্যদের প্রতি ব্যবহার করলে শব্দের কোন অর্থ থাকে না। কিন্তু সদস্যদের প্রতি ব্যবহার করলে বা নির্দিষ্ট কোন সদস্যার প্রতি ব্যবহার করলে তখন এটি অত্যন্ত মারাত্মক হয়ে দাঁড়ায়। সেদিন এই শব্দটি মাননীয়া সদস্যার বিরুদ্ধেই ব্যবহৃত হয়েছিল। এখানে ঐ সংবাদপ্রেরক এক রকম সিদ্ধান্ত নিয়েছেন এবং আমরা সকলে মিলে এই সিদ্ধান্ত নিয়েছি যে সেটা মাননীয়া সদস্যা শ্রীমতী মহারানী কোনারের দিকেই ব্যবহৃত হয়েছিল।

( তুমুল হট্টগোল )

এর পর আছে, "যাইহোক, তুমুল চিৎকারে সব ধামাচাপা পড়ে যায় এবং কংগ্রেসও তখন পাল্টা চিৎকার শুরু করে।" স্যার, এখানে যে সিদ্ধান্ত হয়েছে, সাধন পাণ্ডে যে মন্তব্যটি করেছেন, সেই মন্তব্যটি এই হাউস যেভাবে টেক আপ করেছে সেটা হচ্ছে এই শব্দটি নির্দিষ্টভাবে একজন মহিলা সদস্যার প্রতিই তার বক্তব্য ছিল কিন্তু আনন্দবাজার ঐ তারিখের যে সংবাদটি পরিবেশন করেছেন তাতে তারা বোঝাতে চেয়েছেন, এটা যেন সি. পি. এম—এর সদস্যদের প্রতি ব্যবহৃত হয়েছে। মাননীয় স্পীকার মহাশয় এটা কিছু শোনেন নি, তাঁর ঘরে বসে আগেই সিদ্ধান্ত করা হয়েছে। আমি স্যার, সেই জায়গায় আসছি। "এই সময় অকস্মাৎ সি. পি. এম—এর সদস্যদের দিকে হাত দেখিয়ে কংগ্রেসের সাধন পাণ্ডে বলে ওঠেন, "এর পর শব্দটি আছে।

**শ্রীসুব্রত মুখার্জী :** এইসব আলোচনা কি আপনি চালিয়ে যেতে দেবেন ?

**Mr. Speaker :** I am hearing the privilege motion.

**শ্রীদীপক সেনগুপ্ত :** মাননীয় স্পীকার মহাশয় এখানে বলা হচ্ছে, "এরই মধ্যে দফায় দফায় লবিতে মিটিং চলতে থাকে। স্পীকারের ঘরে মন্ত্রী বিনয় চৌধুরী সমেত ফ্রন্টের প্রবীণ নেতাদের বৈঠক এর আগেই হয়ে যায়।" এর পরে স্যার, সিদ্ধান্তটি এমনভাবে টানা হয়েছে যে আপনার ঘরে মন্ত্রী বিনয় চৌধুরী সহ সকলে বসে সাধন পাণ্ডে সংক্রান্ত সিদ্ধান্তগুলি গ্রহণ করা হয়। স্যার, আনন্দবাজার সেদিন অত্যন্ত সুকৌশলে গোটা বিষয়টা 'সদস্যদের' কথা তুলে সেদিন শ্রীসাধন পাণ্ডে যে কাজটি করেছিলেন এবং সে সম্পর্কে যে সিদ্ধান্ত আপনি নিয়েছেন সেই সিদ্ধান্তের প্রতি একটা এ্যাসপারসান করেছেন এবং আপনি আপনার নিজস্ব মাইণ্ড এ্যাপ্লাই না করে সিদ্ধান্ত নিয়েছেন একথা বলা হয়েছে। আমি এই কারণে এই প্রিভিলেজটি নিয়ে এসে ছি, আমি আশা করি আপনি এটি গ্রহণ করবেন।

**Mr. Speaker :** From the Privilege Motion moved by Shri Dipak Sengupta it appears that a news item which has been reported has not been correctly reported on two counts. The impugned news item used the word "member of the House" instead of mentioning the name of the lady member against whom obscene words were used. This variation cannot be taken in the true sense of the term 'a deliberate misreporting of the proceedings of the House'.

[ 2-30—2-40 P. M. ]

In the other reproduction marked 'A' of the Ananda Bazar Patrika, dated 26-5-87, at page five—the expression that the Speaker took a hasty decision in giving his ruling without hearing what Shri Sadhan Pande wanted to say in his defence constitutes a prima facie case of breach of privilege. But, it has been indicated that there is a ruling in the Lok Sabha regarding distortion of proceedings published in the newspaper. In such cases, the ruling of the Hon'ble Speaker, Lok Sabha was very categorical. The Speaker ruled that where the version of the utterances of a member or the Speaker published in a newspaper are at variance with what a member or the Speaker has uttered in the House then the veracity of statement made by the member or the Speaker shall prevail over the veracity appearing in the newspaper. On the analogy of this ruling, this House has rejected two notices of breach of privilege earlier. At page 928 of the Practice and Procedure of Parliament by Kaul and Shakdher, it has been stated that—"However, it is considered inconsistent with the dignity of the House to take any serious notice or action in the case of publication of every defamatory statement which may constitute a breach of privilege or contempt of the House". As such, I don't think that it is advisable that we should enter into a controversy with any newspaper on such trivial issues. We can only treat with contempt it deserves and take no further notice of it. At such the privilege is rejected.

Now mention cases.

## MENTION CASES

**Shri Dwijendra Nath Roy :**

শ্রীদ্বীজেন্দ্রনাথ রায়ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গ্রাম-বাংলায় সরকারী পরিচালনায় যে চিকিৎসালয়গুলি চালু রয়েছে সেখানে ডাক্তাররা খুবই

যত্ন সহকারে রুগীদের দেখে থাকেন এবং এটাও ঠিক যে বহু রুগী ভাল হয়ে থাকে। আমরা বাস্তবে দেখছি যে এই রগীদের ঔষধপত্র ঠিক মত ডাক্তারখানা থেকে দেওয়া সম্ভব হয়ে ওঠেনা। এখন পর্যন্ত যে ঔষধ সরবরাহ করা হয় সেটা রুগী অনুযায়ী পর্যাপ্ত নয়। সেই কারণে ঔষধপত্র যাতে আরো বেশী করে দেওয়া হয় তার জন্য বরাদ্দ বাড়াবার আবেদন আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। শিবপুর জুনিয়র হাইস্কুল এবং বন্দনা বালিকা বিদ্যালয়ের মধ্যশিক্ষা পর্ষদের অনুমোদন নেই ১.১ ৮২ সাল থেকে। এখানে একটাও ছাত্রী নেই। ১.১.৮৬ থেকে সরকারী যে রেকগনিজেশান ছিল সেটাও উঠে গেছে। এখানে পরিচালনা সমিতি যেটা আছে তারা স্কুলটি বন্ধ করে দিয়েছে ১.৯.৮৬ তারিখে। সেখানকার যে অডিট রিপোর্ট আছে তাতে তাদের অনুমোদন খারিজ হয়ে গেছে সেটা দেখিয়ে দিয়েছে, ছাত্রী নেই সেটাও দেখান হয়েছে। তাসত্ত্বেও শিক্ষিকারা সেখানে যাচ্ছেন এবং মধ্য শিক্ষা পর্ষদের তহবিল থেকে প্রতি বছর ৯৬ হাজার টাকা পেয়ে যাচ্ছেন। এই ভাবে ছাত্রী বিহীন বিদ্যালয় চলছে। তারা False এ্যাটেনডেন্স রেজিষ্টারে সই করছেন। সেখানে কোন ছাত্রী নেই অথচ এ্যাটেনডেন্স রেজিষ্টারে সই করে বছরে বছরে ৯৬ হাজার টাকা নিয়ে যাচ্ছেন। এর কোন প্রতিকার হচ্ছে না। এটা অনুমোদন হীন। সেখানকার যে ম্যানেজমেণ্ট আছেন তারা ডিকলার করেছেন যে স্কুলটি বন্ধ। অন্য স্কুলে এই শিক্ষিকাদের ট্রান্সফার না করে এখন পর্যন্ত সেখান থেকে টাকা নিয়ে যাচ্ছেন। আমি অনুরোধ করবো মাননীয় মন্ত্রী মহাশয় যাতে এটা দেখেন। আপনি ইনকোয়ারী করে এই সমস্ত শিক্ষিকাদের অন্য জায়গায় ট্রান্সফার করে দিন এবং সরকারের এই টাকাগুলি বাঁচান।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ভরতপুর থানার চার পাঁচটি প্রাইমারী স্কুলে কোন চাল নেই এবং জুনিয়ার হাইস্কুল দুটিতেও চাল নেই। আর যে সব স্কুলে ছাত্র সংখ্যা বেড়েছে, সেই সব স্কুলে এক্সট্রা ঘর না হওয়ার ফলে ছাত্রদের অসুবিধা হচ্ছে। প্রাইমারী স্কুল যেগুলোয় চালা নেই, সেইগুলোতে মর্নিং স্কুল করছে। বর্ষাকাল আসছে, এর পর কোন্ জায়গায় স্কুল হবে তার ঠিক নেই। আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি যে চার পাঁচটি প্রাইমারী

স্কুলে চাল নেই, সেখানে চাল করার ব্যবস্থা করা হোক। আটকুলা, ধোয়াঘাট এই সব জায়গায় চাল বিহীন স্কুলগুলো আছে। স্যার আর একটা বিষয় জানাই, বছর পাঁচেক আগে কতকগুলো স্কুল আট হাজার টাকার স্কীমে জেলা পরিষদের টাকায় তৈরী হয়েছিল, সেইগুলো পাঁচ বছরের মধ্যে ভেঙে পড়েছে। এই সব স্কুলগুলোয় প্রথমতঃ স্কীমের গণ্ডগোল—ঘরগুলো করা হয়েছে লম্বা লম্বা এবং কোন পিলার নেই, একটু বাতাস হলেই পড়ে যায়, মাথায় টালির চাল। কাজেই এই স্কীমটাকে পরিবর্তন করা দরকার। এই সব স্কুলগুলো পুনরায় মেরামত করার জন্য আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। কারণ বর্ষাকাল আসছে ছাত্রছাত্রীদের পড়াশুনার অসুবিধা হবে। তড়িঘড়ি করার জন্য আবেদন জানাচ্ছি।

**ডাঃ মানস ভুঁঈয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নাজির খানার ঘটনা অনেক প্রচার হয়েছে, আপনি অনুমতি দিয়েছেন, এবারে নাজিরখানার কেলেঙ্কারী যেটা আরও ভয়ঙ্কর, মারাত্মক এবং ভয়ানক। এই দুর্নীতির সঙ্গে যারা যুক্ত, আলিপুর নাজিরখানার টাকা লুঠের ব্যাপারে, তাদের হাত নিমপীঠ রামকৃষ্ণ মিশন পর্য্যন্ত পৌঁছে গেছে এবং নিমপীঠ রামকৃষ্ণ মিশনের যিনি প্রতিষ্ঠাতা স্বামী বুদ্ধানন্দজী, তাঁদের একটি ঘর সরকারকে জে. এল. আর. ও. অফিস করার জন্য ভাড়া দিয়েছিল, প্রতিমাসে তার জন্য ভাড়া ধার্য্য করা হয়েছিল ৩ হাজার ৩৩০ টাকা অবাক কাণ্ড, স্বামীজী, সর্বত্যাগী স্বামীজী, রামকৃষ্ণ মিশনের প্রতিষ্ঠাতা বুদ্ধানন্দজী, তাঁর সই জাল করে মাসের পর মাস নাজিরখানা থেকে টাকা তুলে নেওয়া হয়েছে। পরে যখন ধরা পড়লো, স্বামীজী জানালেন প্রশাসনকে, কোন ভ্রুক্ষেপ নেই। তদানিন্তন জেলা শাসককে জানালেন, এ. ডি. এম. কে জানালেন, তদানিন্তন নাজিরখানার ডেপুটি কলেকটারকে জানালেন, কোন ভ্রুক্ষেপ নেই। ১৯৮৭ সালের ২৯শে এপ্রিল, তিনি আবার চিঠি লিখে জানিয়েছেন, ১৯৮৪ সাল থেকে আমার নামে যত বিল তোলা হয়েছে ঘর ভাড়া বাবদ, তার সব অসত্য, জাল, আপনারা আবার রিভিউ করে দেখুন। চার বছর ধরে স্বামীজীর মত স্বনাম ধন্য লোকের সই জাল করে, তার ঘরের ভাড়া পর্যন্ত সরকারী নাজিরখানা থেকে লুঠ হয়ে গেল মিথ্যা সই দিয়ে এবং জাল সই দিয়ে। যে সমস্ত অফিসার এর সঙ্গে যুক্ত তাদের কোন শাস্তি হলো না। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি, অর্থমন্ত্রীর কাছে আবেদন রাখছি, বিষয়টি তাঁরা দেখুন।

**শ্রীমোজাম্মেল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে

পূর্তমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া ব্লকে হরিহরপাড়া থেকে প্রতাপ পুর পর্য্যন্ত একটি ছয় কিলোমিটার রাস্তা প্রায় সতের বছর আগে মঞ্জুরী পেয়েছে। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর সেই রাস্তার মাত্র দু কিলোমিটার পিচ হয়েছে, বাকী রাস্তাটায় মাটি ফেলা আছে। সেটা বর্ষাকালে নেমে যাচ্ছে। আর একটা রাস্তা হরিহরপাড়া থেকে সম্বলপুর ঘাট পর্য্যন্ত রাস্তা বামফ্রন্ট সরকার আসার পর ক বছর হলো রাস্তাটি মঞ্জুর হয়েছে, কিন্তু মাত্র এক কিলোমিটার মত ইঁট সোলিং হয়েছে। আর্থ ওয়ার্কের কাজটা হয়েছে। কিন্তু কাজটা সম্পূর্ণ না হওয়ার ফলে প্রতিবছর বর্ষায় সেখানকার জনসাধারণকে প্রচণ্ড অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। সুতরাং আর বিলম্ব না করে অবিলম্বে রাস্তা দুটি যাতে সম্পূর্ণ হয় তার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[ 2-40—250 P. M. ]

**শ্রীসৌগত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কলিকাতা পৌরসভার জমি অধিগ্রহনের একটি অত্যন্ত গুরুতর বিষয় সভার সামনে রাখছি। আপনি জানেন, দক্ষিন কলিকাতায় একটি বিখ্যাত উডবার্ণ পার্ক যাতে টেনিশের পীঠস্থান সাউথ ক্লাব রয়েছে এবং তার যে লাগোয়া বাড়ীতে শরৎ বোস থাকতেন সেটা আজকে নেতাজী সুভাষ এ্যাকাডেমীতে রূপান্তরিত হয়েছে। এই সাউথ ক্লাবের ২০ বিঘা জমি আছে। এর লাগোয়া নার্সিং হোম আছে। গত রবিবার হঠাৎ করে রাত্রিবেলা সেই সাউথ ক্লাবের লাগোয়া নার্সিং হোম সাউথ ক্লাবের মধ্যে পাঁচিল দেওয়া সুরু করে। উডবার্ণ পার্কের মধ্যে পাঁচিল দেওয়া সুরু হতে পৌরসভার যিনি কেয়ারটেকার আছেন তিনি যখন গিয়ে পাঁচিল দেওয়ার অনুমতিপত্র দেখতে চান তখন তাকে অনুমতিপত্র দেখাননি। স্থানীয় কাউন্সিলার তারপর পুলিশের গোচরে আনেন। এরপর পুলিশ এসে কাজ বন্ধ করে দেয়। এই নার্সিং হোম কিছুদিন আগে কলিকাতা পৌরসভার কাছে পার্ক বিউটিফিকেসানের যে স্কীম আছে সেই স্কীমটি করার জন্য আবেদন করেছিল। কিন্তু পৌরসভার কাছ থেকে কোন অনুমতি পায়নি। তাসত্বেও বে-আইনী ভাবে প্রায় ২ বিঘা জমি তারা পাঁচিল দিয়েছে। এই জমির আনুমানিক মূল্য বর্তমান বাজার দর অনুযায়ী প্রায় ৫০ লক্ষ টাকা হবে। এখানে মাননীয় পৌরমন্ত্রী মহাশয় উপস্থিত আছেন। আমি এই ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষন করছি। এরফলে সাউথ ক্লাবের খেলা ক্ষতিগ্রস্থ হবে এবং যেটুকু খোলা মাঠ আছে সেটাও ক্ষতিগ্রস্থ হবে এবং

শরৎ বোসের বাড়ীতে যেখানে রাজ্যসরকার নেতাজী ইনষ্টিটিউট অফ এশিয়ান ষ্টাডিস চালান সেই ইনষ্টিটিউটটিও ক্ষতিগ্রস্থ হবে। কোন মতেই এই নার্সিং হোমকে এই ধরণের কাজ করতে দেওয়া উচিৎ হবে না।

শ্রীনাজমূল হক : মাননীয় অধ্যক্ষ মহাশয়, খড়গপুর গ্রামীন বিধানসভা কেন্দ্রের ২ নং পপরআড়া গ্রামপঞ্চায়েতে নিবড়া মৌজায় ৪ মেইন ক্যানেলে একটি সাইফুন কাম কালভার্ট গত ১৯৭৮ সালের বন্যার পর থেকে অকেজো হয়ে পড়ে ছিল। বারবার জেলার সংশ্লিষ্ট দপ্তরকে জানানো হয়েছে এবং পূর্ববর্তী বিধানসভার ততকালীন জনপ্রতিনিধি মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে অনুরোধ করেছিলেন। জেলার সেচদপ্তর অনেক টাল-বাহানার পর যদিও সাইফুনটি মেরামত করেছেন কিন্তু কালভার্টটি তৈরী না করার ফলে খালের দুই পারে যে গ্রামগুলি রয়েছে সেই সমস্ত গ্রামের ছাত্রছাত্রীরা যারা খাল পেরিয়ে স্কুলে যাতায়াত করে তাদের অশেষ অসুবিধার মধ্যে পড়তে হবে। সাথে সাথে অপর পারে যে রেল ষ্টেশন আছে সেখানে মানুষ পৌছাতে পারবে না। আমি সেই কারণে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি, বর্ষার আগে যদি ঐ কালভার্টটি মেরামত করার নির্দেশ না দেওয়া হয় তাহলে খালের অপর পারের ১০।১২টি গ্রামের মানুষকে অশেষ দুর্গতির মধ্যে পড়তে হবে। আমি অনুরোধ করছি তিনি যেন এই বিষয়টি দেখেন।

শ্রীপ্রবোধ পুরকায়েত : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। যদিও এই বিষয়টি ইতিপূর্বে উল্লিখিত হয়েছে কিন্তু অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় বলে আবার এর পুনরুল্লেখ করছি। সুন্দরবনের কুলতলি, বাসন্তী, গোসাবা, সজনেখালি, ·াথর প্রতিমা, সাগর প্রভৃতি স্থানগুলিতে দীর্ঘদিন ধরে নদী বাঁধে মাটি দেওয়া হয় নি। নদীর বাঁধের অবস্থা অত্যন্ত খারাপ, বর্ষা আসন্ন অথচ এই অবস্থা দেখা যাচ্ছে। গতবার পঞ্চায়েতের মাধ্যমে নদী বাঁধে মাটি দেওয়ার কথা হয়েছিল। (এই সময় মাননীয় অধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে বক্তব্য রাখতে আহ্বান করেন।)

শ্রীগুনধর মাইতি : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আমার নির্বাচনী কেন্দ্র পাথরপ্রতিমার গুরুদাসপুরের উপস্বাস্থ্যকেন্দ্রে ৩ বছর হল কোন ডাক্তার এবং নার্স নাই, আর পাথরপ্রতিমা প্রাথমিক

স্বাস্থ্য কেন্দ্রে ৫ জন ডাক্তার থাকার কথা, মাত্র একজন ডাক্তার আছেন। আর কোন নার্স নেই। সেই কারণে আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর কাছে দাবী করছি অবিলম্বে গুরুদাস পুর হাসপাতালে ডাক্তার এবং নার্স নিয়োগ করার ব্যবস্থা এবং পাথর প্রতিমা উপস্বাস্থ্য কেন্দ্রে আরও বাড়তি দুজন ডাক্তার ও নার্স দিতে হবে, এই দাবী আমি করছি।

শ্রীপ্রবুদ্ধলাহা : মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্য মন্ত্রী এবং মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আসানসোল মহকুমায় একটা ভয়ংকর জিনিষ ঘটছে, একটা বিশাল ভেজাল চক্র বরাকর, আসানসোল, রাণীগঞ্জ থেকে অপারেট করছে। তারা ফুড গ্রেন্স এবং এসেনসিয়েল কমোডিটিসে এমন ভাবে ভেজাল মেশাচ্ছে তাতে অনেক মানুষ অসুস্থ্য হয়ে পড়েছে, অনেকে হসপিটালাইজড হচ্ছে এবং অনেকের দৃষ্টি হানি ঘটতে পারে বলে আশঙ্কা করা হচ্ছে। এদের বিরুদ্ধে পৌরসভাগুলি ব্যবস্থা নিতে পারে, রাণীগঞ্জ পৌরসভা, আসানসোল পৌরসভা, মাইনাস বোর্ড অফ হেল্‌থ, এ্যাডমিনিষ্ট্রেসন, পুলিশ কেউ এদের দিকে নজর দিচ্ছে না। কেননা ইলেকসনের সময়ে এই ভেজাল চক্রকারী অসাধু ব্যবসায়ীরা রাণীগঞ্জ, আসানসোলে সি. পি. এমের কন্টেস্টের সময়ে তাদের ফাইনানসড করেছে। এই ব্যাপারে আমি মাননীয় রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

শ্রীসুরেশ সিংহ : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিহারের আইন শৃঙ্খলার পরিস্থিতি কি আমরা সকলেই জানি। চুরি, ডাকাতি, রাজনৈতিক খুন সবই আছে। তার ধাক্কা আমাদের পশ্চিম-বাংলাতে এসে দেখা দিয়েছে। মনে হচ্ছে বিহারের সমস্ত ক্রিমিন্যাল আমাদের জেলা প্রশাসনগুলিকে একটা চ্যালেঞ্জ জানাচ্ছে। যেভাবে চুরি, ডাকাতি হচ্ছে তাতে সাধারণ মানুষের জীবন বিপন্ন। ১লা জুন শিলিগুড়ি টু পাটনা একটা বাসে ওরা প্রায় আড়াই লক্ষ টাকা ডাকাতি করে এবং ৬টি মেয়েকে সেই বাস থেকে নামিয়ে উধাও করে দেয়। আজও তাদের কোন খবর পাওয়া যাচ্ছে না। ১৫ তারিখে আমার বাড়ীর কাছে ৬টি ডাকাত একটি জীপে করে রিভলবার নিয়ে একটি ট্রাকের উপর হামলা করে, তবে তারা ধরা পড়েছে। তার পরের দিন দার্জিলিং মেলে সেকেণ্ড ক্লাশ কমপার্টমেন্টের মধ্যে যারা লুঠ করেদিল সর্ব ক্রিমিনালগুলি বিহারের, এই অবস্থা চলছে, এটা অবিলম্বে বন্ধ হওয়া দরকার, সেজন্য আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রীখগেন্দ্র নাথ সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্রে যে মহকুমা হাসপাতাল আছে গত ৩ দিন আগে থেকে সেই হাসপাতালে রোগী ভর্ত্তি বন্ধ করে দেওয়া হয়েছে, কারণ ঐ হাসপাতালে আর কোন জায়গা নেই। ৩০০র উপর রোগী ভর্ত্তি আছে, মেঝেতেও রোগী রয়েছে। স্বভাবতঃই ডাক্তাররা আর রোগী নিতে পারছেন না। আমরা দীর্ঘদিন স্বাস্থ্য দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি, যে, বেড আরও বাড়ান দরকার।

[ 2-50 3-00 P. M ]

আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, অবিলম্বে যাতে সেখানে রোগীদের ভর্তি করা যায় তার ব্যবস্থা নেবেন। ওখানে সরকারের বেড বাড়াবার যে পরিকল্পনা বিবেচনাধীন রয়েছে সেটা অবিলম্বে যাতে কার্যকরী করা যায় তার জন্যও আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমান্নান হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার লালবাগ সদর মহকুমা হাসপাতালে কিছুদিন থেকে শিশু-বিভাগ বন্ধ হয়ে গেছে। আপনি জানেন যে, মুর্শিদাবাদ জেলায় প্রচণ্ড খরা এবং গরমে শিশুদের অনেকের আন্ত্রিক রোগ হচ্ছে, কিন্তু গ্রাম থেকে লালবাগ সদর মহকুমা হাসপাতালে তারা ভর্তি হতে পারছে না। তাছাড়া ১৯৭৪-৭৫ সালে রায়নগর থানার হুড়সি এবং মুর্শিদাবাদ থানার প্রসাদপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের বিল্ডিং-এর কাজ শেষ হয়ে গেছে, কিন্তু হাসপাতাল দুটির উদ্বোধন হয়নি এবং সেখানে অন্যান্য প্রয়োজনীয় সাজ-সরঞ্জামও নেই। সেই জন্য আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি, ইমমিডিয়েটলি উল্লিখিত ব্যাপারগুলি সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীশীষ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে বিধানসভায় আর্সেনিক সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে। কিন্তু আমি একটা ভিন্ন কথা বলতে চাই। গত ১২.৬.৮৭ তারিখে মুর্শিদাবাদ জেলার বহরমপুর সার্কিট হাউসে মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর মহাশয়ের নেতৃত্বে একটি মিটিং হয়েছে এবং সেখানে সিদ্ধান্ত গৃহীত হয়েছে যে, হরিহরপুর রায়নগর প্রভৃতি ব্লক যেখানে আর্সেনিকে আক্রান্তের ঘটনাটা ছড়িয়ে পড়েছে, সেখানে মানুষ যাতে পরিশুদ্ধ জল পায় সেটা দেখতে হবে এবং যে টিউবওয়েলগুলো থেকে এইভাবে

আক্রান্তের ঘটনা ঘটছে সেই টিউবওয়েলগুলোকে সিল্ করে দিয়ে তার জলপরীক্ষার ব্যবস্থা করা হবে। এইসব সিদ্ধান্ত সেখানে নেওয়া হয়েছে। সমস্তটাই গ্রামীন জল সরবরাহ বিভাগের টাকা থেকে করা হচ্ছে। কিন্তু এটা একটা বিমাতৃসুলভ ব্যবহার হয়ে যাচ্ছে। আজকে মুর্শিদাবাদ জেলার সমস্ত টিউবওয়েলগুলির জল পরীক্ষার ব্যবস্থা করুন যাতে আর্সেনিকের বিষক্রিয়া জেলার অন্য জায়গাতেও ছড়িয়ে পড়তে না পারে। মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি, পরিবর্তী বাজেটের টাকা সমস্ত টিউবওয়েলের জল পরীক্ষার কাজে প্রয়োগ করুন।

**Shri Satya Narayan Singh :** स्पीकर सर, मैं आपके माध्यम से माटपाढ़ा जेनरल हास्पीटल की अवस्था के बारे में माननीय स्वास्थ मंत्री का ध्यान आकर्षित करना चाहता हूँ। स्पीकर सर, बड़े आश्चर्य की बात है कि हास्पीटल के पुर्वी पांचिल को तोड़ फोर कर उसके ईंट को चोरी करके लोग लेकर चले जाते हैं। हास्पीटल को पांचिल की अवस्था दैनीय हो गई है। जमीन भी दखल कर ली जा रही है। उसकी ओर कोई भी ध्यान नहीं दे रहा है। हास्पीटल की बाउण्डरी तोड़कर उसके ईंठ को लेकर लोग कहाँ जा रहे हैं, पता नहीं चलता है। जो भी एक्सरे कराने के लिए रोगी जाता है, असली अंगूठी वगैरह रखवाली जाती है लेकिन रोगी के जाने के समय उसका सामान नहीं मिल रहा है। वहाँ के लोग उसको हजम कर रहे हैं।

रोगियों से मिलने का कोई समय नहीं है। मेल और फिमेल वार्ड में मस्तानों का दलदला बना हुआ है। मस्तान रात-दिन फिमेल वार्ड में घुमते रहते है। यह सब देखने वाला कोई नहीं है। वहाँ पर नर्सों की कोई सुरक्षा नहीं है। डॉक्टरों की सुरक्षा का कोई गारन्टी नहीं है। वहाँ गुण्डा राज्य फैल रहा है। माननीय स्वास्थ्यमंत्री इधर ध्यान देने का कष्ट करें।

**শ্রীকুমুদরঞ্জন বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন উত্তর ২৪-পরগনার সুন্দরবন অঞ্চলে দুটি ব্লক আছে, সন্দেশখালি ১নং এবং ২ নং ব্লক। এই সন্দেশখালি ব্লকে দুটি কাঁচা রাস্তা আছে এবং এই রাস্তা গুলির নাম হ'ল কালিনগর থেকে সন্দেশখালি এবং সন্দেশখালি থেকে ভাণ্ডারখালি। এই রাস্তা দুটি দিয়ে বহু মানুষ যাতায়াত করে। কিন্তু এই রাস্তা গুলি ৩০ বছরের পুরানো হলেও

এখনও পর্যন্ত কোন সংস্কার হয় নি। সেই জন্য আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যাতে এই রাস্তাগুলি সম্পূর্ণভাবে পাথর দিয়ে তৈরী করে মানুষ চলাচলের উপযোগী হয়। অন্তত পক্ষে মানুষ যাতে পায়ে হেঁটে এই রাস্তা দিয়ে চলাচল করতে পারে তার জন্য পাথর এবং পিচ দিয়ে রাস্তা তৈরী করা হয় এই বিষয়ে আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

( Noise—Shri Subrata Mukherjee rose in his seat and wanted to draw the attention of Hon'ble Speaker by showing him a bottle filled with water )

( Noise and interruption )

**শ্রীশচীন হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলার গড়েরঘাট থেকে কলিকাতা পর্যন্ত কোন সরকারী এবং বেসরকারী বাস চলাচল করছে না। গড়েরঘাট থেকে কলিকাতা পর্যন্ত যাতে সরকারী বাস চলাচল করতে পারে তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

( Noise—Shri Subrata Mukherjee wanted to draw the attention of Mr. Sperker and show him a bottle )

( Noise and interruption )

**মিঃ স্পীকার ঃ** Mr. Mukherjee, under the rules you cannot bring any foreign materials insied the House. Don't do it in future. আজকে আপনি যা এনেছেন সেটা রুল অনুযায়ী আনা যায় না। আপনি যা বলবেন মুখে বলবেন।

**শ্রীঅঞ্জন চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি অমার্ষণ করছি। আমার বিধানসভা এলাকার ভেতর দিয়ে অজয় এবং ভাগিরথী নদী বয়ে গেছে। এই নদীর বুকে বিস্তৃর্ণ এলাকা চড়া পড়ার জন্য সেই নদীর জল পার্শ্ববর্ত্তী এলাকায় ধাক্কা দিতে দিতে আমাদের এলাকা বিপন্ন করে ফেলেছে। স্যার, লক্ষ লক্ষ টাকা খরচা করে এই নদীর বাঁধ দেওয়া হয়েছে, সেই বাঁধ আজকে ভেঙ্গে যাচ্ছে। এই নদীর বুকে যদি চড়ার বালি অপসারন করা না যায় তাহলে আমার বিধানসভা এলাকার বিস্তৃর্ণ এলাকা বিপদাপন্ন হয়ে যাবে। এই বিষয়টা আমি সেচমন্ত্রী মহাশয়কে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীসুশান্ত ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে পশ্চিম-বাংলায় সবচেয়ে অর্থকরী ফসল হচ্ছে আলু। এখানে কয়েক লক্ষ পরিবার এই আলু চাষের সঙ্গে যুক্ত। প্রতি বছর আলু চাষ বৃদ্ধি পাওয়ার ফলে আলুর উৎপাদন প্রচুর পরিমানে বেড়ে গেছে। আলুকে খাদ্য হিসাবে ব্যবহার করা ছাড়া শিল্পজাত দ্রব্য হিসাবে ব্যবহার করা হচ্ছে না। আলুকে শিল্পজাত দ্রব্য হিসাবে ব্যবহার করার কোন পরিকল্পনা অতীতে ছিল না এবং এখনও পর্যন্ত নেই। অর্থনীতির স্বার্থে এবং কৃষকদের স্বার্থে এই আলুকে শিল্পজাত দ্রব্য হিসাবে ব্যবহার করার জন্য একটা সুনির্দ্দিষ্ট পরিকল্পনা করা প্রয়োজন। আগামী দিনে যাতে এই ব্যাপারে একটা সুনির্দ্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[ 3-00—3-10 P. M. ]

**শ্রীরতন চন্দ্র পাখীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদী বাঁধ এবং পুরাতন জমিদারী বাঁধগুলি উপযুক্ত মেরামতের অভাবে একদিকে যেমন হাজার হাজার একর কৃষিজমি ধারাবাহিকভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছে, তেমনি অন্যদিকে গ্রামীণ যোগাযোগের এই গুরুত্বপূর্ণ মাধ্যমটিও ক্ষতিগ্রস্থ হচ্ছে। পঞ্চায়েতে যে সমস্ত চালু প্রকল্পগুলি রয়েছে তাদের নামে, সেই সমস্ত রাস্তাগুলিরও মেরামতি সম্ভব হচ্ছে না। উদাহরণ হিসাবে ঘাটাল থানার ঘাটাল ব্লকের দেওয়ানচক, মহারাজপুর, মনগুখা, দৌলতচক ও পাল্লা প্রভৃতি অঞ্চলে কৃষকের এই সমস্যা যা রয়েছে, তা গুরুত্ব সহকারে বিবেচনার জন্য আমি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পীকার মহোদয়, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার রাজ্যের নাম পরিবর্তনের যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন তাকে আমি স্বাগত জানাই। তার সঙ্গে সঙ্গে আমি যেটা রাজ্য সরকারের কাছে প্রস্তাব রাখছি তা হচ্ছে, এই রাজ্যের বহু নগর এবং জনপদ রয়েছে যার নাম আমাদের দেশের ইতিহাস ঐতিহ্য ও সংস্কৃতির সঙ্গে সমন্বিত নয়—সেই সব নামগুলোর পরিবর্তন করতে হবে। এমনকি এমন অনেক শহর আছে, আমরা একভাবে উচ্চারণ করি কিন্তু ইংরাজীতে অন্যভাবে লেখা হয়। যেমন. বহরমপুর লেখা হয় 'বেরহামপুর'। এই রকম বহু নগর ও জনপদ আছে—যেমন, কৃষ্ণনগর, ইংরাজীতে লেখা হয় 'কৃষনগর', এগুলোর পরিবর্তন প্রয়োজন। আজকে, এমনকি কলকাতারও নাম পরিবর্ত-এর প্রয়োজন আছে। পিকিং তো বেজিং হয়েছে, পেট্রোগ্রাদ তো লেলিনগ্রাদ হয়েছে। এইভাবে পৃথিবীর সমস্ত দেশের ঐতিহ্য

এবং কৃষ্টির সঙ্গে সমন্বয় রেখে নাম পরিবর্তনের প্রচেষ্টা চলছে। আমি আশা করবো, পশ্চিমবঙ্গ'এর শহর নয়, অন্যান্য যে সমস্ত জনপদ ও নগর-এর নাম সমন্বয়পূর্ণ নয়, সেগুলোর নামও যেন পরিবর্তন করার প্রচেষ্টা গ্রহণ করা হয়।

**শ্রীসুহৃদ বসুমল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের বি.এ., বি.এস.সি. এবং বি.কম.-এর যে পরীক্ষা হবার কথা ছিল সেটা বন্ধ করে দেওয়া হয়েছে। কিছুদিন আগে যখন বি.এস.সি. পরীক্ষা শুরু হয়, তখন কেমিষ্ট্রির কোশ্চেন ফাঁস হওয়ার অভিযোগে পরীক্ষা বাতিল হয়ে যায়। সেই সময়ে বর্ধমান বিশ্ববিদ্যালয়ের বি.এ., বি.এস.সি. ও বি.কম. ইত্যাদি যত পরীক্ষা হবার কথা ছিল, সব পরীক্ষাই বন্ধ করে দেওয়া হয়েছে। আমি এখানে যে কথা বলতে চাই—এমনিতেই পরীক্ষাগুলো ঠিকমত সময়ে হয় না, ওখানে গ্রীষ্মের ছুটিতে যে পরীক্ষা হবার কথা ছিল, সেখানে এই সমস্ত পরীক্ষাগুলো এইভাবে কি কারণে বন্ধ করে দেওয়া হল; এবং এই সমস্ত প্রশ্নপত্র কেনই বা ফাঁস হল, সেটা আমাদের জানা দরকার।

**শ্রীতপন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নির্বাচন কেন্দ্র সিউড়ীর অন্তর্ভুক্ত ২নং ব্লকের পাশ দিয়ে যে শাখা ক্যানেলটি গিয়েছে, সেই শাখা ক্যানেলটির পাশে প্রায় ৭।৮টি গ্রামের বাসিন্দারা জলসেচের কোন সুযোগ পান না। যাতে অবিলম্বে উক্ত ক্যানেলটির সংস্কারের কাজ করা যায় তার জন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুরজিৎ শরণ বাগ্‌চী ঃ** মাননীয় স্পীকার মহোদয়, আমি আপনার মাধ্যমে এই রাজ্যের বেসরকারী কলেজগুলির অশিক্ষক কর্মচারীদের দীর্ঘদিন যাবৎ কয়েকটি দাবী-দাওয়ার জন্য যে আন্দোলন করছেন, সে সম্পর্কে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এঁরা দীর্ঘদিন ধরে অনেকগুলো দাবীদাওয়া নিয়ে আন্দোলন করছেন। সেই দাবীগুলোর মধ্যে কতকগুলো হয়ত অযৌক্তিক, কিন্তু কয়েকটি অন্তত যৌক্তিক, যেগুলো বিবেচনার কঙ্গে আলোচনা সাপেক্ষ ব্যাপার আছে। আমাদের মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী এঁদের প্রতিশ্রুতি দিয়েছিলেন যে এঁদের দাবীদাওয়াগুলো নিয়ে সহানুভূতির সঙ্গে আলোচনা করবেন। কিন্তু এখনও পর্যন্ত যেগুলো সহজেই মেনে নেওরা যায়, সেগুলো অমীমাংসিত আছে। তাই আমি, তাঁরা বামফ্রন্ট সরকারের কাছে যা প্রত্যাশা করছেন, সেই প্রত্যাসার দিকে লক্ষ্য রেখে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে আবেদন করছি, বেসরকারী কর্মচারীদের এই দীর্ঘদিনের অমীমাংসিত দাবীগুলোর যাতে মীমাংসা হতে পারে তার জন্য তিনি যেন কিছুটা অগ্রসর হন।

**শ্রীখাঁরা সোরেন :** মনেনীয় স্পীকার স্যার, আমি স্বরাস্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম দিনাজপুর জেলায় আমার নির্বাচন কেন্দ্র তপন সেটি বাংলাদেশের সীমান্তবর্তী এলাকায় অবস্থিত। এখানে প্রতি মাসে কৃষকদের গবাদি পশু চুরি হয়। সীমান্তবর্তী এলাকায় বি. এস. এফ, থাকা সত্ত্বেও এই চুরি বন্ধ করা যাচ্ছে না। সেখানে বি এস. এফ-র সঙ্গে বোঝাপড়া করে চুরি করা হয়। সীমান্তবর্তী এলাকায় বর্ডারের এপার থেকে এইভাবে ওপারে গরু, মোষ প্রভৃতি চুরি হয়। বি. এস. এফ. থাকা সত্ত্বেও যখন এই অবস্থা চলছে আমাদের কিছু বলার নেই। আমি এই ব্যাপারে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যাতে এই গরু চুরি বন্ধ করা যায় তার ব্যবস্থা করুন।

**শ্রীলক্ষ্মীকান্ত দে :** মাননীয় স্পীকার স্যার, আজকে সকালে ড্যামজোড় এবং ফিয়ার্স লেনের কিছু লোক ভীত ও সন্ত্রস্ত হয়ে আমার কাছে এসেছিলেন। কয়েক দিন আগে উল্লেখ করেছি যে প্রাক্তন আইন মন্ত্রীর সহায়তায় তারিবাবা ছাড়া পেয়েছেন। আজকে আবার ওমর বহু খুনীর যে আসামী চিকিৎসার সুযোগ নিয়ে চিকিৎসার জন্য পুলিশ গার্ডের মধ্যে বাইরে আছেন। তার নিত্য চেলা চামুণ্ডারা সে ছাড়া পাওয়ার সঙ্গে সঙ্গেই পাড়ার মধ্যে সন্ত্রাস কৃষ্টি করতে আরম্ভ করেছে। তাদের ভয়ে বহু লোক এলাকা থেকে পলাতক হয়ে গেছে কারণ অনেকেই তাদের বিরুদ্ধে স্বাক্ষী সাবুদ দিয়েছিল। এখন ওমরেব দলের লোকেরা তাদের উপর আক্রমণ করার চেষ্টা করছে এই ভয়ে অনেকেই পলাতক। আমার স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে অনুরোধ যে অবিলম্বে ওই লোকটিকে ধরার ব্যবস্থা করুন, তাকে এ্যারেষ্ট করুন স্পেশাল ব্যবস্থা করে আবার জেলের মধ্যে পুরে দিন। এখনো ২।৩টি কেস তার বিরুদ্ধে রয়েছে। অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা নিন।

**শ্রীমতী মমতাজ বেগম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৪৩নং রতুয়া বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ক্ষেমপুর অঞ্চলের চড়োনমনিতেও দীর্ঘকাল যাবৎ একটি সাবসিডিয়া হেলথ সেন্টার রয়েছে। তাতে কেবলমাত্র রোগী দেখা ও ওষুধ বিতরণের কাজ হয়ে আসছে। একজন ডাক্তার ও একজন কম্পাউণ্ডার এই কাজ করেন। কিন্তু জরুরী ও মরণাপন্ন রোগীদের ভর্তি ও চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। ক্ষেমপুর অঞ্চল ট্রাইবাল অধ্যুষিত এলাকা পার্শ্ববর্তী গৌড়হণ্ড ও ধানগাড়া পঞ্চায়েতের অধিবাসীরাও এই হেলথ সেন্টারের উপর নির্ভরশীল। বহু দূরবর্তী বা শহরের হসপিটালে যাতায়াতের ব্যবস্থা অত্যন্ত ব্যয় বহুল। এই হসপিটালে যে ৩০টি শয্যা বিশিষ্ট প্রাথমিক হেলথ সেণ্টারে রূপায়িত করার জন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অন্তত ট্রাইবালরা চিকিৎসার সুযোগ পায়।

**Shri Mohan Sing Rai** : Honourable Speaker, Sir, regarding an important matter I draw the attention of the Honourable Minister.

Relief und Rehabilitation/Department through you. For tunately he is present here. Due to destructive movement of G.N.L.F. in Darjeeling district so many people are homeless, They are living on Government relief. They are staying in Siliguri. Their condition is very tragic and horrible. Their future will not be bright if the Government do not take any positive action in their favour.

So I do demand that Government should contemplate a scheme for compensation of their lont property as well as rehabilitation programme. Thank you, Sir.

[3-10—3-20 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** স্যার আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। তা হ'ল গত ১৭ তারিখে সংবাদপত্রে প্রকাশিত একটি সংবাদের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলার মহকুমা হাসপাতালে একটি রোগীনি পয়জেন কেসে ভর্তি হয়। ভর্তি হবার পর তার টিকিট বদল হবার ফলে তার ভুল চিকিৎসার জন্য সে মারা যায়। এই ঘটনাটি সত্য কিনা জানি না, তবে তদন্ত করার জন্য বলছি। এর ফলে হাসপাতালে অত্যন্ত গোলমাল হয়, মারামারি হয়। এটা একটা মানবিক প্রশ্ন। ডাক্তারবাবুরা টিকিট দেখলেন. রুগী দেখলেন না। যেসব ডাক্তার এজন্য দায়ী তাদের শাস্তির ব্যবস্থা করুন। আমার প্রশ্ন কোন ষড়যন্ত্র এর পেছনে আছে কিনা তদন্ত করে দেখতে অনুরোধ করছি।

**ডাঃ দীপক চন্দ ঃ** স্যার আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে একটি বিষয়ে আবেদন করছি। আসানসোলে "পশ্চিম বঙ্গ সংবাদ" নামে একটি সংবাদপত্রের অফিস গত রবিবারদিন ... ... ... ..

**মিঃ স্পীকার ঃ** এটা হয়ে গেছে আর বলবেন না।

**শ্রীগৌর চন্দ্র কুণ্ডু ঃ** স্যার. আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। কংগ্রেসীদের আর মুখ দেখাবার উপায় নেই বলে তারা এখন ঋণ মেলা আরম্ভ করেছে। তারা লোন দেবে বলায় ১০।১২ হাজার লোক জমা হচ্ছে। কৃষ্ণনগরে কয়েকদিন আগে ইউ. বি. আই-এর সামনে লোক জমা হওয়ায় তাদের সামলাতে পুলিশকে হিমসিম খেতে হয় এবং একটা লোক মারা যায়। রাজ্য সরকার যা করছেন তাতে তাঁরা পিটিশান ইনভাইট করে, তদন্ত করে তার পরে লোন দিচ্ছেন। তাঁরা সকলকে লোন দেবেন বলায় আইন শৃঙ্খলার অবনতি ঘটছে। এই জিনিষ অবিলম্বে বন্ধ করার আবেদন জানাচ্ছি।

**শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র:** স্যার, আপনার মাধ্যমে পরিবহনএ বং স্বরাষ্ট্র মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ িষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। কোলকাতার ট্যাক্সিওয়ালাদের অত্যাচারে সাধারণ মানুষের জীবন বিপর্যস্ত। ট্যাক্সী যেদিকে মুখ করে থাকে সেদিকেই তারা যেতে চায়। হাসপাতালে যেতে চায় না, বিধানসভায় আসতে চায় না। এই অবস্থা ভীষণভাবে বেড়ে গেছে। এই অবস্থা কোন সময়ে কোলকাতায় ছিল না। ভারতবর্ষের কোন সময়ে এই রকম অভিযোগ নেই। এই বিষয়ে কড়া ব্যবস্থা নেবার জন্য এবং দরকার হলে আইনের পরিবর্তন করার জন্য পরিবহন এবং স্বরাষ্ট্র মন্ত্রীদের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রীকৃষ্ণধন হালদার:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে জনস্বাস্থ্য পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার কাঁকসা বিধানসভা কেন্দ্রের পানাগড় হচ্ছে পশ্চিমবঙ্গের অন্যতম প্রধান জায়গা। সেখানে জল সরবরাহের ব্যবস্থা নেই। পানাগড়ে ২৫ হাজারের উপর লোক বসবাস করে। ওটা একটা মিলিটারী বেস, প্রতিদিন বাইরে থেকে হাজার হাজার মানুষ ওখানে আসেন। ওখানে আমাদের সরকারের তরফ থেকে ইঁদারা, রিগ ওয়েলের ব্যবস্থা করা হয়েছে, কিন্তু দুর্গাপুর এবং আসানসোল মহকুমা খরা এলাকা, গ্রীষ্মের সময় জল শুকিয়ে যায়, জল কষ্ট দেখা দেয়, তখন ট্যাঙ্কার দিয়ে জলের ব্যবস্থা করতে হয়। সেজন্য আপনার মাধ্যমে পাবলিক হেল্থ ইঞ্জিনিয়ারিং বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে পানাগড়ে পাইপ ওয়াটার সরবরাহের ব্যবস্থা করার জন্য এবং স্বাস্থ্য মন্ত্রীর সহযোগিতা কামনা করছি যাতে করে তিনি কালেক্টিভ ডিভিসান অব দি ক্যাবিনেট সেই কালেক্টিভ ওয়ার্ক পানাগড়ে জল সরবরাহের পরিকল্পনা কার্যকরী করার জন্য পি. এইচ ই'র মন্ত্রী মহাশয়কে বলে ব্যবস্থা করেন।

**শ্রীসাধন চট্টোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয় পৌর ও পরিবহন মন্ত্রীর গোচরে আনছি। আমার নির্বাচনী কেন্দ্র কৃষ্ণনগর সিটি জং সন স্টেশন প্ল্যাটফর্মের উত্তরাংশে যাত্রী সাধারণের স্বার্থে আর একটা ওভার ব্রীজ করার কথা ১৯৮৩ সাল থেকে কয়েকবার বিধান সভায় তুলেছি যে পূর্ব রেলওয়ে কর্তৃপক্ষ এই ওভার ব্রীজটি নির্মাণ করুন। কিন্তু তা আজও হয়নি। প্রথমে তাঁরা যাত্রী সংখ্যর অজুহাতে জিনিসটা এড়িয়ে যাবার চেষ্টা করলে আমি বিধান সভায় আপনার মাধ্যমে সুনির্দিষ্ট ৪টি প্রশ্ন তাঁদের কাছে রেখেছিলাম, কিন্তু আজো তাঁরা সেই প্রশ্নের উত্তর দিতে পারেন নি, অথচ ওভার ব্রীজও করেন নি। এই হচ্ছে কেন্দ্রের কংগ্রেসী সরকারের জন দরদের নমুনা। তাই আপনার মাধ্যমে আমি পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি পূর্ব রেলওয়ে কর্তৃপক্ষের সঙ্গে এই বিষয়ে আলোচনা করুন এবং ঐ ওভার ব্রীজ যাতে নির্মান হয় তার জন্য তিনি যেন উদ্যোগ নেন।

**শ্রীঅসিত কুমার মাল :** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মন্ত্রী শ্রীপ্রবীর সেনগুপ্ত মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন সারা পশ্চিমবঙ্গের মধ্যে বীরভূম জেলা হচ্ছে সবচেয়ে অনুন্নত জেলা। তার মধ্যে অনুন্নত আসন বিধান সভা কেন্দ্রের মাড় গ্রাম পশ্চিমবঙ্গের সবচেয়ে বড় গ্রাম যেখানে ২৫।৩০ হাজার লোক বসবাস করে। পশ্চিমবঙ্গ সরকারের রুরাল ডেভেলপমেণ্ট প্রোগ্রামের কাজ সেই গ্রামে কিছু হয়নি। সেখানকার মানুষ গ্রীষ্মের সময় জলকষ্টে ভোগে। টিউবওয়েল ঠিকমত গ্রামে না দিলে রুরাল ডেভলপমেণ্ট প্রোগ্রামে পাইপ লাইন ওয়াটার সাপ্লাই-এর ব্যবস্থা করুন। এই গ্রামে ২৫।৩০ হাজার লোকের বাস, ১০টি বুথে ১৪ হাজার ভোটার, ১০ বছর ধরে বামফ্রন্ট সরকারের যে রুরাল ডেভেলপমেণ্ট প্রোগ্রাম অছে সেই রুরাল ডেভেলপমেণ্ট প্রোগ্রামে পাইপ লাইন ওয়াটার সাপ্লাই-এর যাতে ব্যবস্থা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীপ্রভঞ্জন কুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বিশিষ্ট আইনজ্ঞ, আপনি জানেন যে সংবিধানে লেখা আছে যে ভারতবর্ষের নাগরিকদের আইনের সমান অধিকার আছে। কিন্তু ভারতবর্ষের সমস্ত মানুষ জানেন উপর তলার এবং নীচের তলার মানুষ আইনের সমান অধিকার কিভাবে পাচ্ছেন। কলকাতা হাইকোর্টের যে সমস্ত কেসের বিরুদ্ধে সুপ্রীম কোর্টে যেতে হয় সেটা অনেক ব্যয়-সাধ্য ব্যাপার। কলকাতা হাইকোর্টের অবস্থার পরিপ্রেক্ষিতে আমাদের ইস্টার্ন রিজিয়নে যে সমস্ত স্টেট আছে বিহার, উড়িষ্যা, পশ্চিমবঙ্গ এই সমস্ত নিয়ে কলকাতাতে সুপ্রীম কোর্টের কোন ব্রাঞ্চ করা যায় কিনা আমার এই প্রস্তাবটা আমাদের সরকারের পক্ষ থেকে অর্থাৎ জুডিসিয়াল মিনিষ্ট্রির তরফ থেকে গ্রহণ করা হোক অথবা এখানে সরকারী কিংবা বেসরকারী সর্বসম্মত একটা প্রস্তাব গ্রহণ করা হোক এই অনুরোধ রাখছি।

[ 3-20—3-30 P.M. ]

**শ্রীশশাংক শেখর মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রামপুরহাট মহকুমা হাসপাতালে দীর্ঘদিন ধরে সাপ এবং কুকুরে কামড়ালে যে ইনজেকসন দিতে হয় সেটা নেই। এই ইনজেকসন না থাকার ফলে রোগীদের খুব বিপদের সম্মুখীন হতে হচ্ছে। আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি তিনি হাউসে বসে আমার বক্তব্য যখন শুনছেন তখন অবিলম্বে এই ইনজেকসন যাতে ওখানে যায় তার ব্যবস্থা করবেন।

**( Zero hour Mention )**

**শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের উত্তরবঙ্গের এবং পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় টেলিফোন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। আমাদের উত্তরবঙ্গের বালুরঘাট

শিলিগুড়ি, মালদহ এবং কুচবিহারের টেলিফোন ব্যবস্থা অত্যন্তই খারাপ। আমরা এম এল এ হিসেবে কন্সটিটিউয়েন্সীর সঙ্গে যোগাযোগ করার চেষ্টা করি কিন্তু টেলিফোন পাই না। উপরন্তু ফলস্ বিল আসে। আমি ১৮৫ ধারায় একটা প্রস্তাব এই ব্যাপারে দিয়েছিলাম এবং পুনরায় অনুরোধ করছি টেলিফোন ব্যবস্থা যাতে ভাল হয় সেই ব্যবস্থা করুন।

**শ্রীসত্য রঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বেহালায় চৌরাস্তা থেকে আরম্ভ করে Puspa Shree Housing Estate পর্যন্ত গত ৪ দিন ধরে কোন বিদ্যুত সরবরাহ নেই। মমিনপুরে গত ৭ দিন ধরে বিদ্যুত সরবরাহ নেই। এদিকে আমরা শুনছি বিদ্যুত এখন অনেক বেশী পাওয়া যাচ্ছে। কিন্তু যদি এতই পাওয়া যায় তাহলে কোলকাতার এই অবস্থা কেন ?

**শ্রীসৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি সভার দৃষ্টি আকর্ষণ করছি। গার্ডেনরিচে কেশোরাম ইণ্ডাষ্ট্রি লিমিটেডের টেক্সটাইল সেকসন আছে এবং সেখানে ১০ হাজার লোক কাজ করে। এটা বিড়লা করেছে। নির্বাচনের আগে মালিক এখানে বেআইনী লকআউট ঘোষণা করেছে। এর ফলে আজ ১০ হাজার শ্রমিক না খেয়ে আছে। ওখানকার ৫ হাজার লোক সহি করে একটা মেমোরেনডাম দিয়েছে আমি অনুরোধ করছি লেবার মিনিস্টার যেন এই মিলটি খোলার ব্যাপারে ব্যবস্থা নেন।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের দেশের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে একবার চিন্তা করুন। ভারতবর্ষের সর্বোচ্চ পদাধিকারী প্রধানমন্ত্রী বিরোধীদলের সদস্যদের প্রতি যে সব মন্তব্য করেছেন সেটা শালীনতাবর্জিত এবং রুচিহীনতা ছাড়া আর কিছুই নয়। এবারে আপনি চিন্তা করুন কংগ্রেস কালচার কোথায় এসে দাঁড়িয়েছে। আজকে রুচিহীন কথা ভারতের প্রধানমন্ত্রীর মুখ থেকে আমাদের শুনতে হচ্ছে।

মাননীয় স্পীকার মহোদয়, আমরা এবং বিরোধী পক্ষ সকলেই সাধন পাণ্ডের বিরুদ্ধে সোচ্চার হয়েছি। সাধন পাণ্ডে সম্বন্ধেও ওরা'ও একমত যে, তিনি অত্যন্ত রুচি বিগর্হিত কাজ করছেন। কাজেই যে ঘটনা হয়েছে—পশ্চিমবঙ্গ থেকে আমরা তার তীব্র নিন্দা করছি।

**শ্রীসুহৃদ বসুমল্লিক :** * * * * * * *

* * * * * * * *

* * * * * * * *

* * * * * * *

* * * * * * *

* * * * * * *

**মিঃ স্পীকার ঃ** এটা হয় না, এক্সপাঞ্জ হবে।

**শ্রীপ্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আসানসোলে সাইকেল করপোরেশন অব ইণ্ডিয়া আছে। এই সাইকেল করপোরেশন অব ইণ্ডিয়া আগে সেন র‍্যালে নামে পরিচিত ছিল এবং এরা অত্যন্ত ভাল সাইকেল প্রডিউস করতো। ১৯৬৯ সালে সি. আই. টি. ইউ, ইউনিয়নের দৌরাত্মে এই কারখানাটি বন্ধ হয়ে যায়। সিদ্ধার্থ রায় ক্ষমতায় এসে ১৯৭২ সালে এই কারখানাটি আবার খোলেন। ১৯৮০ সালে এই কারখানাটি অধিগ্রহণ করেন। কিন্তু দুঃখের বিষয় এই কারখানাটি আবার বন্ধ হতে চলেছে সি. আই. টি. ইউ ইউনিয়মের দৌরাত্মে, যদিও কেন্দ্রীয় মন্ত্রী কে. কে. তেওয়ারি এই সাইকেল করপোরেশন অব ইণ্ডিয়াকে এখনো বাঁচিয়ে রেখেছেন। আমি তাই মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি এই কারখানাটি আবার যাতে বন্ধ না হয়, সি. আই. টি. ইউ. ইউনিয়নের দৌরাত্ম যাতে কমে, সেটা তিনি একটু দেখুন।

**শ্রীসুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি লক্ষ্য করেছেন সারা ভারতবর্ষের সমস্ত রাজনৈতিক দলগুলি একসঙ্গে ভারতবর্ষের সর্বোচ্চ ক্ষমতায় অধিষ্ঠিত ব্যক্তির দুর্নীতির বিরুদ্ধে দাঁড়িয়ে বক্তব্য রাখছেন, জনমত গঠন করার চেষ্টা করছেন। সেই সময় ভারতবর্ষের কয়েকজন বিরোধী পক্ষের নেতা বিদেশে গিয়ে তথ্য সংগ্রহ করে এনে সুনির্দিষ্ট অভিযোগ করছেন ভারতবর্ষের প্রধানমন্ত্রীর বিরুদ্ধে যে তিনি সেই বোফর্স কেলেঙ্কারির সঙ্গে যুক্ত। তাতে ভারতবর্ষের প্রধানমন্ত্রী ক্ষিপ্ত হয়ে বিরোধী পক্ষের নেতাদের বলছেন কুকুর। তার উপযুক্ত জবাব জনগন দিয়েছেন। কুকুরের কাজ চোর দেখলেই ঘেউ ঘেউ করা।

( তুমুল গোলমাল )

**শ্রীতুহীন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত দুঃখজনক-ভাবে বর্ধমান বিশ্ববিদ্যালয়ের বর্তমান অবস্থা সম্বন্ধে আপনাকে জানাতে চাই। অনেক আশা-আকাঙ্খা নিয়ে এই বিশ্ববিদ্যালয় তৈরী হয়েছে। কিন্তু সেই বিশ্ববিদ্যালয়ের মান, সম্মান যদি নষ্ট

---

**Note .** Expunged as ordered by the chair.

হয়, সেই মান যদি নেমে যায় তাহলে শুধু আমরাই ক্ষতিগ্রস্ত হব না, সারা পশ্চিমবঙ্গের মানুষ ক্ষতিগ্রস্ত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলছি প্রত্যেক বছর ওখানে পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস হয়ে যাচ্ছে, পরীক্ষা বন্ধ হয়ে যাচ্ছে। আজকে বর্ধমান বিশ্ববিদ্যালয়ে কিছু অপদেবতার আবাসস্থল হয়ে দাঁড়িয়েছে। সেখানে পরীক্ষা নিয়ামক এ্যাপয়েণ্টেড্ হয় রাজনৈতিকভাবে এবং ইন্সপেক্টর অব কলেজেস এ্যাপয়েণ্টেড্ হয় রাজনৈতিক ভাবে। এই সমস্ত অবস্থাটা তদন্ত করে দেখার জন্য আমি অনুরোধ করছি।

[ 3-30—4-00 P.M. ]

( including adjournment )

**Voting on Demands for Grants**

**Demand No. 38**

Major Heads : 2220—Information and Publicity, 4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity.

**Shri Buddhadev Bhattacharjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,99,78,000 be ganted for expenditure under Demand No. 38, Major Heads : "2220—Information and Publicity, 4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity",

( This is inclusive of a total sum of Rs. 2,66,57,000 already voted on account in March, 1987. )

**তথ্য শাখা**

পশ্চিমবঙ্গ বিধানসভার সাম্প্রতিক নির্বাচনে একাদিক্রমে তৃতীয়বার বিপুল জনসমর্থন নিয়ে

পেয়েছে। বৃদ্ধি পেয়েছে বামফ্রন্ট সরকারের কর্মসূচির প্রতি জনসাধারণের প্রত্যাশা। বামফ্রন্ট সরকারের গণমুখী কর্মকাণ্ডের পরিচয় আমরা প্রচলিত গণমাধ্যমগুলির সাহায্যে সাধারণ মানুষের কাছে তুলে ধরতে চাই। কিন্তু দুঃখের বিষয়, সর্বাপেক্ষা শক্তিশালী ও ফলপ্রসূ দুটি গণমাধ্যম— 'আকাশবাণী' ও 'দূরদর্শন'-এর সুযোগ থেকে আমরা বঞ্চিত। কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন থাকার ফলে এই দুটি মাধ্যম বিভিন্ন বিষয়ে রাজ্য সরকারের বক্তব্য যথাযথভাবে প্রচার করছে না। উপরন্তু রাজ্য সরকারের বিরুদ্ধে এগুলি নানা বিভ্রান্তিমূলক তথ্যাদি প্রচার করে থাকে। জনসাধারণের অর্থে পরিচালিত এ দুটি গণমাধ্যমের বৈষম্যমূলক নীতির নিন্দা না করে পারছি না। পশ্চিমবঙ্গের মানুষ সাধারণভাবে কলকাতা দূরদর্শন কেন্দ্র থেকে প্রচারিত বিবিধ বাংলা অনুষ্ঠান দেখতে আগ্রহী। কিন্তু আসানসোল ও বহরমপুর সম্প্রসারণ কেন্দ্র ছাড়া পশ্চিমবঙ্গের অন্যান্য দূরদর্শন কেন্দ্রগুলি থেকে শুধু দিল্লী থেকে প্রচারিত অনুষ্ঠানগুলি দেখানো হয়। ফলে পশ্চিম বঙ্গের বিভিন্ন প্রান্তের মানুষ এখন কলকাতা কেন্দ্র থেকে প্রচারিত বাংলা অনুষ্ঠানগুলি দেখার সুযোগ থেকে বঞ্চিত। বাংলার নিজস্ব সংস্কৃতির প্রসারের পরিবর্তে এই রাজ্যের মানুষের উপর দিল্লী থেকে প্রচারিত অনুষ্ঠান চাপিয়ে দেওয়া হচ্ছে। পশ্চিমবঙ্গের পার্বত্য অঞ্চলে যে বে-আইনী জনবিরোধী ও হিংসাত্মক কার্যকলাপ চলছে, জাতীয় মাধ্যম তার প্রতিরোধে প্রচার না করে. সরকারি বক্তব্য যথাযথভাবে প্রচার না করে সেই হিংসাত্মক কার্যকলাপের বর্ণনা অনবরতই প্রচার করছে। এই ধরনের ক্রিয়াকলাপ কখনও মেনে নেওয়া যায় না। আমরা এই ভ্রান্ত কেন্দ্রীয় নীতির প্রতিবাদ করছি এবং অবিলম্বে এই ব্যবস্থার পরিবর্তন চাইছি। কলকাতা দূরদর্শন কেন্দ্রে অদূর ভবিষ্যতে যে দ্বিতীয় চ্যানেল চালু করার প্রস্তাব আছে তার পূর্ণ নিয়ন্ত্রণ রাজ্য সরকারের হাতে ছেড়ে দেওয়ার দাবি জানাচ্ছি।

উপরোক্ত দুটি সরকারি গণমাধ্যম ছাড়া বৃহৎ পুঁজির স্বার্থবাহী কিছু দৈনিক সংবাদপত্রের ভূমিকাও বিপজ্জনক। কায়েমী স্বার্থের চাপে সত্য সংবাদ পরিবেষণার ঐতিহ্য ক্রমান্বয়ে কলুষিত হচ্ছে।

এই প্রতিকূল পরিস্থিতিতে গণতান্ত্রিক সরকারের অন্যতম কর্তব্য হিসাবে আমাদের সরকারের নীতি ও কর্মসূচি জনসাধারণের কাছে পৌছে দেওয়ার জন্য গ্রামীণ তথ্য শাখার সম্প্রসারণ, শ্রুতি-দর্শন ইউনিটের সাহায্যে তথ্যচিত্র পরিবেষণ, প্রদর্শনীর আয়োজন, বিজ্ঞাপন প্রচার, পত্র-পত্রিকা-পুস্তিকা-পোস্টার প্রকাশ, হোর্ডিং, ব্যানার, সিনেমা স্লাইড, সভা-সমিতি, আলোচনাচক্র এবং নানা সাংস্কৃতিক অনুষ্ঠান প্রভৃতি প্রচলিত মাধ্যমগুলির সাহায্যে জনসংযোগের ব্যবস্থা নিবিড় করা হয়েছে।

রাজ্য সরকার গ্রামীণ তথ্য শাখার সংগঠনকে শক্তিশালী করার দিকে বিশেষ গুরুত্ব আরোপ করেছে। ১৯৭৭ সালের আগে গ্রামাঞ্চলের মানুষের সঙ্গে জনসংযোগ স্থাপনের জন্য মহকুমা স্তরের

নিচে কোন গ্রামীণ তথ্য সংগঠন ছিল না। সাংগঠনিক এই দুর্বলতা দূরীকরণের জন্য ব্লক স্তরে পর্যায়ক্রমে ক্ষেত্রকর্মী নিয়োগের পরিকল্পনা গৃহীত হয়েছে। পঞ্চায়েত প্রতিষ্ঠানের সঙ্গে যোগাযোগ রেখে তথ্য প্রসারের জন্য ইতিমধ্যে ৯০টি ব্লকে ক্ষেত্রকর্মী নিয়োগ করা হয়েছে। জেলা স্তরে একজন ফিল্ড ইনফরমেশন অ্যাসিস্ট্যান্ট নিয়োগ করে জেলার সংগঠনকে আরো শক্তিশালী করা হয়েছে। জেলাগুলিতে মোট ১০৪টি শ্রুতি-দর্শন ইউনিট আছে। এই ইউনিটগুলির সাহায্যে তথ্য চিত্রের মাধ্যমে সরকারি কর্মসূচি প্রচারিত হয়। শ্রুতি-দর্শন ইউনিটের যন্ত্রপাতি মেরামতি ও রক্ষণাবেক্ষণের কাজ সুষ্ঠুভাবে পরিচালনার জন্য শিলিগুড়ি, বর্ধমান ও কল্যাণীতে তিনটি আঞ্চলিক রক্ষনাবেক্ষণ কেন্দ্র স্থাপিত হয়েছে। কয়েকটি মহকুমায় গাড়িবিহীন শ্রুতি-দর্শন ইউনিটগুলিকে সঞ্চারশীল করে তোলার জন্য নতুন গাড়ি কেনার প্রস্তাব আছে। এজন্য গত বছর একটি নতুন গাড়ি ক্রয়ের প্রস্তাব মঞ্জুর হয়েছে।

ষষ্ঠ পরিকল্পনায় জেলা ও মহকুমায় তথ্যকেন্দ্র স্থাপনের কাজ সম্পূর্ণ হয়। উত্তর ২৪ পরগনা জেলা সদর বারাসত-এ তথ্যকেন্দ্রসহ নতুন জেলা তথ্য অফিস এবং নতুন মহকুমা সদর কল্যাণী ও বোলপুরে মহকুমা তথ্য অফিসসহ নতুন তথ্যকেন্দ্র স্থাপনের প্রস্তাব অনুমোদিত হয়েছে।

কাজের সুবিধার জন্য মেদিনীপুর (দক্ষিণ) মহকুমা তথ্য অফিসটি খড়্গপুরে স্থানান্তরিত করা হচ্ছে। অনুন্নত অঞ্চল সুন্দরবনের কাকদ্বীপে ও হলদিয়া শিল্পাঞ্চলে দুটি তথ্যকেন্দ্র স্থাপিত হয়েছে। উত্তরবঙ্গের শিলিগুড়ি শহরে প্রেক্ষাগৃহসহ রাজ্যস্তরের একটি তথ্যকেন্দ্র নির্মাণের কাজ সমাপ্তপ্রায়। শীঘ্রই এই তথ্যকেন্দ্রের আনুষ্ঠানিক উদ্বোধন হবে। উত্তরবঙ্গের চা-বাগান এলাকায় মজদুরদের জন্য তিনটি এবং আসানসোল এলাকায় কয়লাখনির শ্রমিকদের জন্য দুটি বিশেষ তথ্যকেন্দ্র স্থাপিত হয়েছে। সপ্তম পরিকল্পনায় ব্লক পর্যায়ে তথ্যকেন্দ্র স্থাপন এবং গ্রামাঞ্চলে তথ্য প্রসারের জন্য গ্রাম পঞ্চায়েত পর্যায়ে 'গ্রামীণ তথ্য প্রসার কেন্দ্র' প্রতিষ্ঠার প্রস্তাব আছে। রাজ্যের বাইরে দিল্লী, মাদ্রাজ, ভুবনেশ্বর এবং আগরতলায় রাজ্য সরকারের তথ্যকেন্দ্র চালু আছে। বোম্বাই এবং ত্রিবান্দ্রমে আরো দুটি তথ্যকেন্দ্র স্থাপনের প্রস্তাব আছে। দিল্লী কেন্দ্রকে আরও শক্তিশালী করার উদ্যোগ নেওয়া হচ্ছে। নতুন দিল্লীর প্রগতি ময়দানে একটি স্থায়ী প্রদর্শনী মণ্ডপ নির্মাণের কাজ শীঘ্রই সম্পূর্ণ হবে।

রাজ্য সরকারের নীতি ও কর্মসূচি রূপায়ণের তথ্যাদি প্রচারে বিজ্ঞাপনের ভূমিকা খুব গুরুত্বপূর্ণ। পশ্চিমবঙ্গ এবং রাজ্যের বাইরে বিভিন্ন ভাষায় প্রকাশিত প্রায় একশ' দৈনিক পত্রিকায় এবং ৬৫০টির মত সাময়িক পত্রিকার মাধ্যমে বিজ্ঞাপন প্রচারিত হয়ে থাকে। বিজ্ঞাপন প্রচারে

রাজ্য সরকারের নীতি দলনিরপেক্ষ গণতান্ত্রিক আদর্শে পরিচালিত হয়। তথ্যানুসন্ধান কমিটির সুপারিশের উপর ভিত্তি করে সরকার যে নীতি গ্রহণ করেছে তাতে ক্ষুদ্র ও মাঝারী সংবাদপত্রের স্বার্থের দিকে বিশেষ লক্ষ্য রাখা হয়েছে। জেলার পত্র-পত্রিকায় বিজ্ঞাপন প্রচারের জন্য অর্থের পরিমাণ বৃদ্ধি করা হয়েছে এবং জেলার সাংবাদিকদের সুবিধার জন্য পরিচয়জ্ঞাপক কার্ড জেলা থেকে দেবার ব্যবস্থা হয়েছে। বিভিন্ন জেলার সঙ্গে টেলিপ্রিণ্টার যোগাযোগ বৃদ্ধির প্রস্তাব গৃহীত হয়েছে। জেলার পত্র-পত্রিকার সাংবাদিকদের সংবাদ সংগ্রহের সুবিধার জন্য জেলা সদরে একটি করে প্রেস কর্নার স্থাপনের চেষ্টা করা হচ্ছে।

সাংবাদিক, সংবাদপ্রতিষ্ঠান ও গণমাধ্যমগুলির সঙ্গে সরকার ইতিমধ্যেই যে কাজ করছে তাকে সুসংগঠিত করার জন্য গণমাধ্যম ও সরকারের সম্পর্ককে আরো সুনিশ্চিত করার জন্য একটি "গণমাধ্যম কল্যাণ কেন্দ্র" স্থাপন করার সিদ্ধান্ত হয়েছে। অদূর ভবিষ্যতে এই কেন্দ্রের নির্দিষ্ট কর্মসূচি রূপায়ণের চেষ্টা হবে।

রাজ্য সরকারের মুখপত্রস্বরূপ পত্র-পত্রিকা, প্রচার পুস্তিকা প্রকাশ ও বিতরণ করা এই বিভাগের দায়িত্ব। এই বিভাগ থেকে ইংরাজী, বাংলা, হিন্দি, উর্দু, নেপালী ও সাঁওতালী এই ছয়টি ভাষায় রাজ্য সরকারের মুখপত্র প্রকাশিত হয়। এছাড়া পঞ্চায়েতীরাজ পত্রিকাটিও এই বিভাগ থেকে প্রকাশিত হয়। গত বছর গোর্খাল্যাণ্ড আন্দোলনের পরিপ্রেক্ষিতে রাজ্য সরকারের বক্তব্য তথ্যসংবলিত দুটি পুস্তক বিভিন্ন ভাষায় প্রকাশিত ও বিতরণ করা হয়। বিশিষ্ট বুদ্ধিজীবী ও ঐতিহাসিক এবং স্বাধীনতা সংগ্রামীদের নিয়ে গঠিত কমিটির সাহায্যে ভারতের স্বাধীনতা সংগ্রামের স্মরণীয় ঘটনাসংবলিত একটি সচিত্র অ্যালবাম বাংলায় প্রকাশিত হয়েছে এবং তা সুলভ মূল্যে জনসাধারণের মধ্যে বিতরণের ব্যবস্থা করা হয়েছে। এই অ্যালবামের ইংরাজী সংস্করণ প্রকাশিত হবে শীঘ্রই।

সরকারি বিভিন্ন সিদ্ধান্ত, পরিকল্পনা এবং ঘোষিত নীতিগুলি জনসাধারণের কাছে আরো সংগঠিতভাবে জানানোর জন্য, অপরদিকে জনসাধারণের সাধারণ চিঠিপত্র, বিভিন্ন প্রশ্ন ও অভিযোগগুলি সরকারের কাছে পৌছনোর জন্য মহাকরণের একতলায় বর্তমানে যে জনসংযোগ অফিস আছে তাকে আরও শক্তিশালী করা হবে, কর্মীসংখ্যা বাড়ানো হবে এবং এটিকে আরও সফল করার জন্য উদ্যোগ নেওয়া হচ্ছে। উত্তর এবং দক্ষিণ কলকাতায়ও অনুরূপ অফিস খোলার ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

## সংস্কৃতি শাখা

এই বিভাগের অধীনে সংস্কৃতি শাখা বঙ্গ সংস্কৃতির বিভিন্ন ক্ষেত্রে বিস্তৃত ও উন্নয়নমূলক অনেকগুলি কর্মসূচি নিয়ে কাজ করছে। জাতি-ধর্ম-ভাষা নির্বিশেষে রাজ্যের সমস্ত জনগণের স্বার্থে

সুস্থ এবং বিকাশমুখী সাংস্কৃতিক কর্মকাণ্ড রূপায়িত হয়ে চলেছে। সংস্কৃতির বিভিন্ন ক্ষেত্রে বিশিষ্ট এবং বিশেষজ্ঞ ব্যক্তিদের পরামর্শ, উপদেশ ও সহায়তায় প্রকল্পগুলি কার্যকর করা হচ্ছে। নাটক, যাত্রা, সঙ্গীত, নৃত্য, লোকসংস্কৃতি, সাহিত্য উপজাতি সংস্কৃতি, চিত্রকলা ও ভাস্কর্য প্রভৃতি ক্ষেত্রে সংস্কৃতি শাখার প্রকল্পগুলি প্রসারিত।

দুঃস্থ শিল্পীদের বাৎসরিক অর্থ সাহায্য এবং সাংস্কৃতিক গোষ্ঠীগুলিকে অনুরূপ সাহায্য প্রকল্পগুলির অন্যতম। এছাড়া নাটক-যাত্রা, চিত্রকলা ও ভাস্কর্য এবং সঙ্গীতের অঙ্গনে বিশিষ্ট অবদানের স্বীকৃতিস্বরূপ প্রতি বৎসর যথাক্রমে দীনবন্ধু, অবনীন্দ্র ও আলাউদ্দীন পুরস্কার প্রদান করা হচ্ছে। প্রতিটি পুরস্কারের অর্থমূল্য দশ হাজার টাকা। এছাড়া, নাটক ও যাত্রার প্রযোজনার ভিত্তিতে অনেকগুলি বার্ষিক পুরস্কারও দেওয়া হয়, যার উদ্দেশ্য হল শিল্পের মাধ্যমে সৃজনশীল শিল্পীদের উৎসাহ ও প্রেরণা যোগানো। গত বছরে উত্তর কলকাতার বাগবাজার অঞ্চলে গিরিশ ঘোষের নামাঙ্কিত গিরিশ মঞ্চটি জনসাধারণের ব্যবহারের জন্য উন্মুক্ত করা হয়েছে এবং ইতিমধ্যেই এটি একটি জনপ্রিয় নাট্যমঞ্চ হিসাবে প্রতিষ্ঠা পেয়েছে। এছাড়া, দক্ষিণে মধুসূদন মঞ্চের কাজটিও ত্বরান্বিত হচ্ছে।

যে কোনো দেশ বা জাতির সংস্কৃতির উৎসমুখে যে লোকসংস্কৃতির গূঢ় অবদান থাকে প্রতি বছর সেই লোকসংস্কৃতি উৎসবের আয়োজন করা হয় ক্রমানুযায়ী জেলা, বিভাগ ও রাজ্য স্তরে। এই উৎসবের অঙ্গ হিসাবে থাকে সংশ্লিষ্ট বিষয়ে আলোচনাচক্রের ব্যবস্থা। বেহালায় একটি লোক-সংস্কৃতি চর্চাকেন্দ্র স্থাপন করে লোকসংস্কৃতির ঐতিহ্যবাহী প্রদর্শনসমূহ নিয়ে একটি সংগ্রহশালা এবং লোকসংস্কৃতি বিষয়ক একটি গ্রন্থাগার প্রতিষ্ঠিত হয়েছে। 'লোকশ্রুতি' নামে একটি মুখপত্রও প্রকাশ করা হচ্ছে। দুঃস্থ লোকশিল্পী ও তাঁদের প্রতিষ্ঠানকে প্রতি বছর কিছু আর্থিক সাহায্য করা হচ্ছে। অনুরূপভাবে, আদিবাসী সংস্কৃতি চর্চার ক্ষেত্রে সংরক্ষণ ও উৎসাহদানের জন্য ঝাড়গ্রাম, সিউড়ি, আলিপুরদুয়ার এবং পুরুলিয়ায় চারটি উপজাতি সংস্কৃতি চর্চাকেন্দ্র স্থাপন করা হয়েছে। উপজাতি সংস্কৃতির উৎসব ওই চারটি কেন্দ্রের উদ্যোগে গ্রামাঞ্চলে হয়ে থাকে। এদের মাধ্যমে সিধো-কানু এবং বিরসা মুণ্ডার স্মরণসভা প্রতিবছর পালন করা হয়।

দার্জিলিঙের পার্বত্য অঞ্চলে নেপালী আকাদেমি তার নিজস্ব কর্মসূচি অনুযায়ী ভালো কাজ চালাচ্ছিল। সাম্প্রতিক অস্বাভাবিক পরিস্থিতির দরুন কাজকর্ম অচল হয়ে পড়েছে। এই আকাদেমি থেকে নেপালী ভাষায় গ্রন্থ ও মুখপত্র প্রকাশ কবা হচ্ছে। বিখ্যাত নেপালী কবি ভানুভক্তের নামে নেপালী আকাদেমির পক্ষে সাহিত্য, নাটক, সঙ্গীত, চিত্রকলা ইত্যাদির ক্ষেত্রে প্রতি বছর কতক-গুলি পুরস্কার দেওয়া হয়। এছাড়া, নেপালী প্রেসে মুদ্রণের কাজও চলেছে।

বাংলা সাহিত্য সৃষ্টিশীলতায় ও উন্নত মানে আজ বিশ্বের গৌরব। কিন্তু অনেক লেখকই প্রকাশকের আনুকূল্যের অভাবে গ্রন্থ প্রকাশে অসমর্থন হন। এই প্রতিবন্ধকতা দূর করার উদ্দেশ্যে বিগত সাত বছর যাবৎ দলমতনির্বিশেষে কবি, সাহিত্যিক, নাট্যকারকে গ্রন্থ প্রকাশে আর্থিক অনুদান দিয়ে সহায়তা করা হয়েছে। প্রকল্পটির রূপায়ণের মাধ্যমে শুধু যে নবীন ও প্রবীণ সৃজনশীল লেখকরাই উপকৃত হয়েছেন তাই নয়, পাঠকসমাজও স্বল্পমূল্যে উন্নতমানের গ্রন্থ পাঠের সুযোগ পেয়েছেন। এই অনুদান প্রাপকদের তালিকায় অন্যান্যদের মধ্যে রয়েছেন প্রভাতকুমার মুখোপাধ্যায়, প্রবোধচন্দ্র সেন, মন্মথ রায়, দিনেশ দাস, দিগিন্দ্রচন্দ্র বন্দ্যোপাধ্যায়, সুশীল জানা প্রমুখ। এছাড়া, ধূর্জটি মুখোপাধ্যায়, সঞ্জয় ভট্টাচার্য, ত্রৈলোক্য মুখোপাধ্যায় প্রমুখ লেখকদের রচনা প্রকাশের জন্যও অনুদান দেওয়া হয়েছে।

মুন্সী প্রেমচন্দের নির্বাচিত রচনাবলীর (বঙ্গানুবাদ) প্রথম খণ্ড শীঘ্রই প্রকাশিত হবে। এছাড়া, সত্যেন্দ্রনাথ দত্তের রচনাবলী প্রকাশের জন্যও উদ্যোগ নেওয়া হয়েছে। সুলভ মূল্যে নজরুল ও মানিক গ্রন্থাবলী প্রকাশের বিষয়টিও আলোচনার স্তরে আছে। এ সম্বন্ধে কিছু আইনগত জটিলতাও আছে। বাংলা ভাষা, বানান ও লিপি সংস্কার প্রভৃতি বিষয়ে বছর দুই আগে বিশিষ্ট বুদ্ধিজীবী ও বিশেষজ্ঞদের নিয়ে দু'দিনব্যাপী আলোচনাচক্র অনুষ্ঠিত হয়েছিল তার প্রবন্ধগুলি গ্রন্থবদ্ধ করে প্রকাশ করা হয়েছে। গত বছরে এই রাজ্যে বাংলা আকাদেমির উদ্বোধন করা হয়েছে। বাংলা ভাষাচর্চা, গবেষণা, উন্নয়ন ইত্যাদির জন্য এই আকাদেমির ভূমিকা হবে গুরুত্বপূর্ণ। আকাদেমির উদ্যোগে 'বাংলা ভাষায় জ্ঞানচর্চা' শীর্ষক আলোচনাচক্র অনুষ্ঠিত হয়েছে বিগত ফেব্রুয়ারি মাসে।

গত বছরে যামিনী রায় শিল্প সংগ্রহশালা জনগণের জন্য উন্মুক্ত করা হয়েছে এবং কলকাতা তথ্যকেন্দ্র নির্মিত আর্ট গ্যালারি (গগনেন্দ্র শিল্প প্রদর্শশালা) উদ্বোধন করা হয়েছে। গত বছরে নবীন শিল্পীদের নিয়ে চিত্রকলা ও ভাস্কর্যের জন্য প্রতিযোগিতা, প্রদর্শনী ও কর্মশিবির অনুষ্ঠিত হয়েছে যা শিল্পী ও শিল্পরসিকদের মধ্যে যথেষ্ট সাড়া জাগিয়েছে।

সঙ্গীত ও নৃত্যচর্চার জন্য গঠিত রাজ্য সঙ্গীত আকাদেমির মাধ্যমে একাধিক কর্মসূচি রূপায়িত হয়ে চলেছে। সঙ্গীত ও নৃত্য প্রতিযোগিতা ছাড়াও গবেষণা প্রকল্প, স্থায়ী সংগ্রহশালা ও গ্রন্থাগার স্থাপন ইত্যাদি উন্নয়নমুখী কাজও এগিয়ে চলেছে। সংগ্রহশালার জন্য ভিডিও ক্যাসেটে বিশিষ্ট শিল্পীদের কণ্ঠ, বাদ্য স্বকীয়তা ও সঙ্গীত বিষয়ক বক্তব্য সাক্ষাৎকার-এর মাধ্যমে নথিবদ্ধ করে রাখার কর্মসূচিটির রূপায়ণ শুরু হয়েছে। এখনও পর্যন্ত যে সব শিল্পীর সাক্ষাৎকার নেওয়া হয়েছে তাঁদের মধ্যে আছেন প্রয়াত তিমিরবরণ, হীরু গঙ্গোপাধ্যায়, ধনঞ্জয় ভট্টাচার্য প্রভৃতি। এছাড়া, 'সঙ্গীতবার্তা' নামে একটি মুখপত্র প্রকাশ করা হচ্ছে।

পশ্চিমবঙ্গের জেলায় জেলায় বিভিন্ন সময়ে বিভিন্ন উপলক্ষে বহু মেলা অনুষ্ঠিত হয়ে থাকে যেগুলি কেবল বঙ্গ সংস্কৃতির চর্চা ও প্রসারের সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত নয়, সকল স্তরের মানুষের অকৃত্রিম মিলনভূমিও বটে। তাই এই বিভাগ থেকে আর্থিক অনুদান ও কোনো কোনো ক্ষেত্রে পরিচালনায় সক্রিয় সহযোগিতা দিয়ে মেলাগুলিকে সফল করে তোলা হয়। যেমন শান্তিনিকেতনের পৌষ মেলা, কৃষিমেলা ও চুরুলিয়ার নজরুল মেলা, হাওড়ার ভারতচন্দ্র মেলা, নদিয়ার কৃত্তিবাস মেলা, পানিত্রাসের শরৎ মেলা, বীরভূমের কেন্দুলি মেলা, জলপাইগুড়ির জল্পেশ মেলা প্রভৃতি।

গত বছরে সাংস্কৃতি শাখা থেকে যে একটি বিশেষ তাৎপর্যপূর্ণ কর্মসূচি সাফল্যের সঙ্গে রূপায়িত হয়েছে তা হল রবীন্দ্রনাথের ১২৫তম জন্মবার্ষিকী উদ্‌যাপন। গত বছরের প্রতিশ্রুতি মত একটি উদ্‌যাপন কমিটি গঠন করে বিশেষজ্ঞদের পরামর্শ ও সহায়তা নিয়ে সারা বছরব্যাপী আলোচনাচক্র, সঙ্গীতানুষ্ঠান, জেলায় জেলায় এবং রাজ্যের বাইরেও ১২৫তম জন্মবার্ষিকী পালন, রবীন্দ্রনাথের সৃষ্টি ও প্রতিভাভিত্তিক প্রদর্শনী, রবীন্দ্র চিত্রকলার প্রদর্শনী, রবীন্দ্রকাহিনী সংবলিত চলচ্চিত্র প্রদর্শনী, রবীন্দ্র নাট্য উৎসব এবং সর্বোপরি রবীন্দ্র মেলা রাজ্যব্যাপী রবীন্দ্রনাথ ও সাধারণ মানুষের মধ্যে সংযোগ ও সেতুবন্ধন উজ্জ্বল হয়ে উঠেছিল।

সর্বস্তরের জনসাধারণের মধ্যে সুস্থ ও গণমুখী সংস্কৃতি চর্চার উৎসাহ যোগাতে এবং সাংস্কৃতিক ফসলের সঙ্গে সাধারণ মানুষের পরিচয় করিয়ে দিতে এই বিভাগের অধীনে লোকরঞ্জন শাখাগুলি কাজ করে চলেছে। কলকাতা, শিলিগুড়ি, দার্জিলিং ও ঝাড়গ্রামে এই সব শাখার মাধ্যমে রবীন্দ্রনাথ, গোর্কী, নজরুল, মানিক বন্দ্যোপাধ্যায় প্রভৃতি যশস্বী লেখকদের সৃজনশীল নাটক, সঙ্গীত ইত্যাদি পরিবেষণ করা হয়ে থাকে। তরজা, পাঁচালী, লোকসঙ্গীত, দেশাত্মবোধক সঙ্গীত ইত্যাদির অনুষ্ঠান গ্রামেগঞ্জে মানুষের সাংস্কৃতিক চেতনা গড়ে তুলতে সাহায্য করেছে। লোকরঞ্জন শাখার জনপ্রিয়তা রাজ্য এবং রাজ্যের বাইরে উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে।

১৯৮৬-৮৭-র আর্থিক বছরে ২টি রবীন্দ্রভবনকে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে—উলুবেড়িয়া রবীন্দ্রভবনের অসম্পূর্ণ কাজ সম্পূর্ণ করার জন্য ৯৪ হাজার টাকা অনুদান মঞ্জুর করা হয় এবং চন্দননগর পৌর প্রতিষ্ঠানের উদ্যোগে নির্মীয়মান রবীন্দ্রভবনের জন্য ১৫ লক্ষ টাকার অনুদান মঞ্জুর করা হয়। এছাড়া, এই বিভাগের উদ্যোগে আসানসোল শহরে একটি রবীন্দ্রভবন নির্মানের কাজ দ্রুততার সঙ্গে এগিয়ে চলেছে। ১৯৮৬ সালের নভেম্বর মাসে নতুন দিল্লীতে অনুষ্ঠিত জাতীয় সাংস্কৃতিক উৎসবে পশ্চিমবঙ্গ থেকে ৮০ জন শিল্পীর একটি সাংস্কৃতিক দল পাঠানো হয়েছিল। আন্তঃরাজ্য সাংস্কৃতিক কর্মসূচি বিনিময় প্রকল্প রূপায়ন করা সংস্কৃতি শাখার একটি অন্যতম কাজ। বিগত আর্থিক বছরে এই রাজ্য থেকে এই প্রকল্প অনুযায়ী একটি সাংস্কৃতিক দল দমন ও গুজরাট রাজ্য সফর করেছে।

**ভাষা শাখা**

এই বিভাগে ভাষা শাখার কাজ মূলতঃ ত্রিমুখী—সরকারি কাজে সর্বস্তরে বাংলা ও দার্জিলিঙ জেলার তিনটি পার্বত্য মহকুমায় নেপালী ভাষার প্রচলন এবং কয়েকটি অঞ্চলে উর্দু ভাষায় চিঠিপত্রের জবাব দেওয়ার ব্যবস্থা।

সরকারি কাজে বাংলা ভাষার দ্রুত প্রচলনের উদ্দেশ্যে এই রাজ্যের জেলাস্থিত প্রতিটি ব্লক অফিসে পর্যায়ক্রমে অন্ততঃ পক্ষে একটি করে বাংলা মুদ্রলেখন যন্ত্র সরবরাহের সিদ্ধান্ত ইতিপূর্বেই গৃহীত হয়েছে। এই উদ্দেশ্যে এ পর্যন্ত বিভিন্ন ব্লক অফিসে ১৯৫টি বাংলা মুদ্রলেখন যন্ত্র সরবরাহ করা হয়েছে। এছাড়া ইতিপূর্বে এই বিভাগ থেকে বিভিন্ন সরকারি দপ্তরে (কলকাতা সহ) ২০০টি বাংলা মুদ্রলেখন যন্ত্র সরবরাহ করা হয়েছে।

বাংলা পরিভাষা পুস্তক পুনর্মুদ্রিত (ছয় খণ্ড এক সঙ্গে বাঁধাই) করে বিভিন্ন সরকারি দপ্তরে সরবরাহ করা হচ্ছে। আশা করা যায় খুব শীঘ্রই বিভিন্ন দপ্তরে এগুলি বণ্টনের কাজ সম্পন্ন হবে। পুনর্মুদ্রিত পরিভাষার সংখ্যা ৬,০০০।

প্রতিটি অধিকারে, জেলা-শাসকের এবং কমিশনারের দপ্তরে একজন করে বঙ্গানুবাদক নিয়োগ করার ব্যবস্থা হচ্ছে। পশ্চিমবঙ্গ পাবলিক সার্ভিস কমিশন এ বিষয়ে ইতিমধ্যেই সংবাদপত্রে বিজ্ঞাপন প্রচার করেছেন।

ইংরাজী মুদ্রলেখকদের বাংলা মুদ্রলেখন প্রশিক্ষণ কর্মসূচি এখনও অব্যাহত আছে। এই বিভাগ কর্তৃক পরিচালিত দুইটি বাংলা মুদ্রলেখন প্রশিক্ষণ কেন্দ্রের মাধ্যমে এ পর্যন্ত ৩৪৭ জন ইংরাজী মুদ্রলেখক সাফল্যের সঙ্গে বাংলা মুদ্রলেখন প্রশিক্ষণ সমাপ্ত করেছেন।

দার্জিলিঙ জেলার—দার্জিলিঙ, কার্শিয়াং ও কালিম্পঙ—এই তিনটি পার্বত্য মহকুমা অঞ্চলে সরকারি কাজে নেপালী ভাষার প্রচলনের উদ্দেশ্যে দার্জিলিঙে একটি 'নেপালী সেল' স্থাপিত হয়েছে।

ঐ সেলের দায়িত্ব বর্তমানে একজন বিশেষ আধিকারিকের উপর ন্যস্ত আছে। তাছাড়া দার্জিলিঙ, কার্শিয়াং ও কালিম্পঙ মহকুমাস্থিত নেপালী ভাষা শিক্ষণকেন্দ্র তিনটিতে অ-নেপালী ভাষাভাষী আধিকারিক ও কর্মীদের নেপালী ভাষা শিক্ষণ কর্মসূচী অব্যাহত আছে। দার্জিলিঙ নেপালী মুদ্রলেখন প্রশিক্ষণ কেন্দ্রে ঐ জেলাস্থিত ইংরাজী মুদ্রলেখকদের নেপালী মুদ্রলেখন প্রশিক্ষণ ব্যবস্থাও চলছে।

এই রাজ্যের যে সকল এলাকায় উর্দু ভাষাভাষী জনবসতি বেশি, সেই সকল অঞ্চলের জন্য এই বিভাগের অধীনে তিনটি "উর্দু পত্রলেখনমণ্ডলী" স্থাপণ করা হয়েছে। এই মণ্ডলীগুলি আসানসোল ও ইসলামপুর মহকুমা-শাসকের দপ্তরে এবং মহাকরণে এই বিভাগের সদর দপ্তরে অবস্থিত। উক্ত মণ্ডলীগুলির মাধ্যমে উর্দুতে লেখা পত্রের উত্তর উর্দুতে দেওয়ার ব্যবস্থা আছে।

**চলচ্চিত্র শাখা :**

পশ্চিমবঙ্গের চলচ্চিত্র শিল্পের সহায়তা ও উন্নতিকল্পে রাজ্য সরকারের প্রয়াস অব্যাহত রয়েছে। সরকারের প্রয়োজনায় চলচ্চিত্র নির্মাণ, বে-সরকারি পর্যায়ে নির্মিত চলচ্চিত্রের জন্য অনুদান, সিনেমা হল নির্মাণ প্রচেষ্টায় অর্থ সাহায্য, রঙিন চলচ্চিত্র পরিস্ফুটনাগার নির্মাণ ইত্যাদি এই প্রয়াসের অন্তর্ভুক্ত। ১৯৮৭-৮৮ সালেও এইসব পরিকল্পনার জন্য অর্থ সংস্থান রয়েছে।

পশ্চিমবঙ্গ সরকারের নিজস্ব কাহিনীচিত্র প্রকল্প সুস্থ ও শিল্প-গুণান্বিত ছবি তৈরির মাধ্যমে পশ্চিমবঙ্গ তথা ভারতের চলচ্চিত্র শিল্পে উজ্জ্বল দৃষ্টান্ত স্থাপন করেছে। এই প্রকল্পের মাধ্যমে সরকার নবীন ও সম্ভাবনাময় চলচ্চিত্রকারদের বিকাশে প্রভূত সহায়তা করেছে। পশ্চিমবঙ্গ সরকার প্রযোজিত বেশ কিছু কাহিনী ও তথ্য চিত্র স্বদেশে, বিদেশে ও আন্তর্জাতিক ক্ষেত্রে সম্মানিত বা প্রশংসিত হয়েছে। সরকার এ বছর নিজস্ব প্রযোজনায় নতুন কাহিনীচিত্র তৈরী করার প্রয়াস করেন নি, ইতিপূর্বে প্রস্তুত ছবিগুলির মুক্তি ত্বরান্বিত করার ব্যবস্থা করা হয়েছে। পশ্চিমবঙ্গ চলচ্চিত্র নিগমকে বাণিজ্যিক ভিত্তিতে কাহিনীচিত্র প্রদর্শনের দায়িত্ব দেওয়া হয়েছে। বিগত বছরে তাঁরা ৪টি সরকার-প্রযোজিত কাহিনীচিত্র মুক্তির ব্যবস্থা করেছেন। ঐ সময় প্রতি মাসে একটি করে সংবাদচিত্র ও একাধিক তথ্যচিত্র তৈরী করা হয়েছে। সরকার প্রযোজিত তথ্যচিত্র "দ্য ফ্লাওয়ারিং অব দ্য সয়েল" নতুন দিল্লীতে আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসবে প্যানোরামায় প্রদর্শিত হয়ে প্রশংসিত হয়েছে। এছাড়া ১টি কাহিনীচিত্র, ৫টি তথ্যচিত্র ও ২টি শিশুচিত্র ক্রয় করা হয়েছে।

এ রাজ্যে চলচ্চিত্র শিল্পে অর্থ লগ্নীর অভাব রয়েছে। রাজ্য সরকার তার সীমিত সামর্থের মধ্যে সেই অভাব কিছুটা পূরণ করতে সচেষ্ট। এই উদ্দেশ্যে সরকার তার অনুদান প্রকল্পের মাধ্যমে পশ্চিমবঙ্গে নির্মিত সম্পূর্ণ এবং সেন্সর হওয়া কাহিনীচিত্রের জন্য মানের ভিত্তিতে অর্থ সাহায্য দিয়ে চলেছেন যাতে অধিক সংখ্যায় সুস্থ ও সমাজ সচেতন চলচ্চিত্র নির্মাণে উৎসাহ দেখা দেয়। গত আর্থিক বছরে ( ১৯৮৬-৮৭ ) রাজ্য সরকারের অনুদান প্রকল্প অনুযায়ী সেন্সর প্রাপ্ত ৭টি পূর্ণ দৈর্ঘ্যের ছবিকে ৮,২৫,০০০ টাকা দেওয়া হয়েছে।

পশ্চিমবঙ্গ তথা সমগ্র পূর্ব ভারতের চলচ্চিত্র শিল্পের স্বার্থে কলকাতার সল্ট লেকে রঙিন চলচ্চিত্র পরিস্ফুটনাগার স্থাপন বিগত বছরের অন্যতম উল্লেখযোগ্য ঘটনা। পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন নিগমের অধীনে নির্মিত এই পরিস্ফুটনাগারটি গত অকটোবর মাসে আনুষ্ঠানিকভাবে উদ্বোধন করা হয়েছে। প্রখ্যাত চিত্র পরিচালক শ্রীসত্যজিৎ রায় এটির নামকরণ করেছেন 'রূপায়ণ'। ইতিমধ্যেই এই প্রতিষ্ঠানের কর্মকুশলতা পশ্চিমবঙ্গ ও প্রতিবেশী রাজ্যের চলচ্চিত্র নির্মাতাদের সপ্রশংস দৃষ্টি আকর্ষণ ও আনুকুল্য লাভ করেছে। এটির নির্মাণকল্পে এ পর্যন্ত ৫ কোটি ২৭ লক্ষ টাকা ব্যয় হয়েছে। বিগত বছরে সরকার ওয়ার্কিং ক্যাপিটাল হিসাবে নিগমকে ২১ লক্ষ টাকা ঋণ দিয়েছেন। এই প্রকল্পটির অন্যতম অংশ সাউণ্ড থিয়েটারটির নির্মাণ কাজ এখনও সম্পূর্ণ হয় নি। আলোচ্য বছরে এটি সম্পূর্ণ করার প্রচেষ্টা চলছে। এই প্রকল্প সম্পূর্ণ হলে পূর্ব ভারতের চলচ্চিত্র শিল্প পুরোপুরি স্বনির্ভর হবে।

সারা ভারতের অনন্য এক চলচ্চিত্র কেন্দ্র 'নন্দন'। ১৯৮৫ সালের সেপ্টেম্বর মাসে দ্বারোদঘাটন হওয়ার পর থেকে বিভাগের প্রত্যক্ষ অধীনে এটি পরিচালিত হচ্ছে। এই কেন্দ্রের জন্য শ্রীসত্যজিৎ রায়ের সভাপতিত্বে একটি উপদেষ্টা পর্ষৎ ও একটি কার্যকরী সমিতি গঠিত হয়েছে। সুস্থ চলচ্চিত্র ভাবনা সৃষ্টি ও প্রসারে পরিকল্পিত এই কেন্দ্রে বিগত বছরে নানাবিধ কর্মসূচি সাফল্যের সঙ্গে রূপায়িত হয়েছে। এগুলির মধ্যে রয়েছে বিভিন্ন চলচ্চিত্র উৎসব, আলোচনাচক্র, প্রদর্শনী, চিরমুক্তি প্রভৃতি। সরকারি ওবে-সরকারি স্তরেব এই প্রয়াস নন্দনের প্রতিষ্ঠাতাকে ক্রমশঃ অধিকতর তাৎপর্যময় করে তুলেছে। কলকাতার চলচ্চিত্রমোদীর কাছে 'নন্দন' এখন সবচেয়ে বড় আকর্ষণ। অদূর ভবিষ্যতে এই কেন্দ্রটিকে একটি স্বশাসিত সংস্থায় রূপান্তরিত করার উদ্যোগ নেওয়া হবে।

১৯৮৩ সালে অধিগৃহীত টালিগঞ্জের টেকনিসিয়ান্স স্টুডিওটির পরিচালনাভার চলচ্চিত্র উন্নয়ন নিগমের উপর দেওয়ার জন্য টেকনিসিয়ান্স স্টুডিও আইনটির প্রয়োজনীয় সংশোধন করা হয়েছে। আলোচ্য বছরে এই হস্তান্তরের কাজ সম্পূর্ণ হবার সম্ভাবনা। বিগত বছরে স্টুডিওটি ব্যবসায়ে উল্লেখযোগ্য উন্নতি ঘটিয়েছে। সরকার এটির যন্ত্রপাতি ক্রয়ের জন্য ১,৩১,৭৬০ টাকা অর্থ সাহায্য দিয়েছেন।

রাজ্য সরকার দুঃস্থ চলচ্চিত্র কলাকুশলীদের আর্থিক সহায়তার জন্য তহবিল গঠন করেছেন। ১৯৮৬-৮৭ সালে এই তহবিলে ২৫,০০০ টাকা অনুদান দেওয়া হয়েছে। এ বছরও অর্থ বরাদ্দের প্রস্তাব রয়েছে।

চলচ্চিত্র পরিবেষণার জন্য সরকারি উদ্যোগে অল্পমূল্যে প্রেক্ষাগৃহ নির্মাণের একটি কর্মসূচি রূপায়ণের জন্য বর্তমান আর্থিক বছরে উদ্যোগ নেবার পরিকল্পনা আমাদের বিবেচনায় আছে।

চলচ্চিত্রে অনুদান নীতি এবং সরকারি প্রযোজনায় ছবি তৈরির বিষয়গুলি পর্যালোচনা করা হচ্ছে। ভবিষ্যতে নতুন নীতি ঘোষণা করা হবে।

**প্রত্নতত্ত্ব শাখা :**

১৯৮৬-৮৭ আর্থিক বছরে প্রত্নতত্ত্ব অধিকার "পশ্চিমবঙ্গের পুরাতত্ত্ব" বিষয়ে একটি সর্ব-ভারতীয় আলোচনার আয়োজন করে। কলকাতার ( বেহালায় ) প্রত্ন-সংগ্রহশালায় তিনদিনব্যাপী এই আলোচনাচক্রের উদ্বোধন করেন পশ্চিমবঙ্গের রাজ্যপাল অধ্যাপক নুরুল হাসান। পশ্চিমবঙ্গসহ অন্যান্য রাজ্যের কয়েকটি বিশ্ববিদ্যালয় থেকে বিশিষ্ট অধ্যাপকবৃন্দ এতে অংশ গ্রহণ করেন। তাঁদের সুচিন্তিত প্রবন্ধাবলী গ্রন্থাকারে প্রকাশ করার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

বাঁকুড়া জেলার শুশুনিয়া পাহাড় অঞ্চলে এবং মেদিনীপুর জেলার লালজল পাহাড়ের নিকটস্থ স্থানে এই অধিকার অনুসন্ধান কার্য চালায়। সেখান থেকে প্রস্তর যুগের বেশ কিছু নদর্শন সংগৃহীত হয়েছে। এছাড়া ২৪ পরগণা জেলার বোড়াল অঞ্চলে অনুসন্ধান চালিয়ে পাল যুগের নানা নিদর্শন এই অধিকার সংগ্রহ করেছে। জলপাইগুড়ি জেলার মেন্দাবাড়ি জঙ্গলে 'নল রাজার গড়' এলাকায় সমীক্ষা চালিয়ে এই অধিকার বেশ কিছু নতুন তথ্য সংগ্রহ করেছে। এই গড় সম্বন্ধে কেন্দ্রীয় সরকার ইতিমধ্যেই তাঁদের আগ্রহের কথা জানিয়েছেন।

সংরক্ষণের ক্ষেত্রে এই অধিকার এ বছর কোচবিহার জেলার বাণেশ্বর শিব মন্দিরের কাজ আরম্ভ করেছে। আরও দুটি মন্দিরের সংরক্ষণের কাজ অনুমোদিত হয়েছে। সেগুলি হল— (১) মুর্শিদাবাদ জেলার গঙ্গেশ্বর শিব মন্দির এবং (১) বর্ধমান জেলার কাশীনাথ শিব মন্দির।

জেলাভিত্তিক পুরাকীর্তি পুস্তক প্রকাশ বহুদিন বন্ধ থাকার পর আবার চালু হয়েছে। শ্রীপ্রণব রায় প্রণীপ "মেদিনীপুর জেলার প্রত্নতত্ত্ব সম্পদ" পুস্তকটি ইতিমধ্যেই প্রকাশিত হয়েছে। শ্রীতারাপদ সাঁতরা প্রণীত "প্রত্নতত্ত্ব সমীক্ষা : মেদিনীপুর" পুস্তকটিও শীঘ্রই প্রকাশিত হবে। এ ছাড়া স্বর্গীয় আবিদ আলি প্রণীত "মেমোয়ার্স অব গৌড়- অ্যাণ্ড পাণ্ডুয়া', বইটিও বিশেষজ্ঞের ভূমিকাসহ পুনর্মুদ্রিত হচ্ছে। এ বছরেই এটি প্রকাশিত হবে।

পুরাকীর্তি ও তার সুরক্ষা বিষয়ে জনগনকে সচেতন করার জন্য জেলায় জেলায় যে আলোচনাচক্র শুরু হয়েছিল এ পর্যন্ত আটটি জেলায় ( কলকাতাসহ ) সেটি সম্পন্ন হয়েছে। বাকী জেলাগুলিতে অনুরূপ আলোচনাচক্রের আয়োজন এই বছরে করার ব্যবস্থা হচ্ছে।

অন্যান্য বছরের মত এবারেও বিভিন্ন মিউজিয়ামকে যথারীতি আর্থিক সাহায্য দেওয়া হয়েছে।

তথ্য ও সংস্কৃতি বিভাগ অতীতের মত ভবিষ্যতেও বস্তুনিষ্ঠ সংবাদ পরিবেষণার কাজ চালিয়ে যাবে। সারা দেশে বামফ্রন্ট সরকার সম্পর্কে যে আগ্রহ তার উপযুক্ত হওয়ার চেষ্টা করবে। বৃহৎ সংবাদপত্রের বিকৃত সংবাদ পরিবেষণার মুখোস খুলে দেবার চেষ্টা করবে। সংস্কৃতি ক্ষেত্রেও প্রগতিশীল ধারাটিকে সজীব করার জন্য সরকারি উদ্যোগের পাশাপাশি বেসরকারি উদ্যোগগুলোর সঙ্গেও হাত মেলাবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে আমি ৩৮ নং দাবির অধীনে মুখ্যখাত হইতে ২২২০-তথ্য ও প্রচার খাতে ৭,৩৫,৬৭,০০০ ( সাত কোটি পঁয়ত্রিশ লক্ষ সাতষট্টি হাজার ) টাকা "৪২২০ তথ্য ও প্রচারের জন্য মূলধনী বিনিয়োগ" খাতে ১৬,১১,০০০ ( ষোল লক্ষ এগারো হাজার ) টাকা এবং "৬২২০-তথ্য ও প্রচারের জন্য ঋণ খাতে ৪৮,০০,০০০ ( আটচল্লিশ লক্ষ ) টাকা ব্যয়বরাদ্দ মঞ্জুর করার জন্য সভার কাছে প্রস্তাব রাখছি।

( Here take the Budget printed '18' placed below )

**Mr. Speaker :** There is one cut motion on Demand No. 38, whichis in order and taken as moved.

**Shri Apurbalal Majumder :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100.

**Mr. Speaker :** The debete will start after recess,

( At this stage, the House was adjourned till 4-00 p.m. )

[4-00 —4-10 P.M.] (After Adjournment)

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্য সংস্কৃতি দপ্তরের যে বাজেট বরাদ্দ করা হয়েছে, আমি তার বিরোধিতা করছি। এই বিরোধিতার কারণগুলি আমি পরে বলছি। আমি প্রসঙ্গক্রমে আমাদের কাট মোশানগুলি রাখছি। বুদ্ধদেববাবু এক সময়ে ছিলেন। কাজেই আমি আশা করবো যে আমার কিছু কিছু প্রশ্ন আছে এবং কিছু সাজেশাস আছে, তিনি তার ইতিবাচক জবাব দেবেন। কারণ তিনি চেষ্টা করলে জবাব দিতে পারবেন যদি পার্টির ঊর্ধে যেতে পারেন। উনি অলরেডি চেষ্টা করছেন কিন্তু আমি জানি চেষ্টা করেও কিছু করতে পারছেন না।

যেমন ধরুন, ওনার দপ্তরটি উনি সাজাবার চেষ্টা করছেন। তবে উনি প্রারম্ভিকভাবে স্বীকার করবেন যে কংগ্রেস সরকারের সময়ে ১৯৭২ সালে এই দপ্তরটি তৈরী হয়। তারপরে এটা পুরো দপ্তর ছিল না। এর সেক্রেটারিয়েট ছিল না, এটা ডাইরেক্টোয়েট হিসাবে চালান হত। পরে এটাকে একটা পূর্ণাঙ্গ রূপ দেওয়া হয় দপ্তর হিসাবে এবং সেই কৃতিত্ব নিশ্চয়ই কংগ্রেস দাবী করতে পারে। কিন্তু তার পরবর্ত্তীকালে এখানে আমরা বারবার বলেছি যেটা আমরা অনেক সময়ে পারিনি। কিন্তু আজকে বাজেটে সব চেয়ে বড় দাবী করছি যে এ্যাট লিষ্ট ওয়ান পারসেন্ট অব দি টোটাল বাজেট যদি একটা দপ্তরে না হয় তাহলে তার সম্পর্কে আলোচনা আসে না, এটা করা ঠিক হয় না। সুতরাং আমরা আশা করবো যে উনি এটা গুরুত্বপূর্ণভাবে নেবেন এবং এটা নিয়ে অন্ততঃ ক্যাবিনেট পর্যায়ে আলোচনা করবেন, এ্যাট লিষ্ট ওয়ান পারসেন্ট অব দি টোটাল বাজেট যাতে ইনফরমেশান এ্যাণ্ড কালচারে দেওয়া হয় সেই চেষ্টা করবেন। নতুবা এটা অর্থহীন হয়ে দাঁড়ায়। উনি এবারে এসেছেন, এর আগে প্রভাস বাবু যা করে গেছেন সেটা উনি সামলাতে পারবেন কিনা জানিনা। সব থেকে আগে আপনাকে প্রশ্ন গোছানোর কাজ করতে হবে। কারণ যে যন্ত্র দিয়ে আপনি কাজ করবেন সেই যন্ত্রটা বিকল হয়ে আছে। আমি আগেও বলেছি যখন এখানে আপনি ছিলেন না। গত ৫ বছর আমরা খুবই অস্বস্তিতে ছিলাম। আপনি জানেন যে আগেও চেষ্টা করা হয়েছিল কিন্তু প্রভাসবাবু তার উল্টোটা করে গেছেন। প্রীতিন ভট্টাচার্যকে এস. ডি.ও থেকে প্রমোশান দিয়ে সমস্ত নিয়মনীতি লঙ্ঘন করে তাকে তথ্য অধিকর্তা করে দেওয়া হল। যোগ্যতার ভিত্তি কি? আগে বরাবরই এই বিশেষ পদটিতে একটা বিশেষ মাপকাঠিতে করা হত। কিন্তু এখন কোন যোগ্যতার মাপকাঠিতে করা হয়েছে? এখানে শুধু ম্যানিপুলেশানের জোরে এটা করে দেওয়া হয়েছে। এখন এই তথ্য অধিকর্তা এবং তথ্য অধিকারী—প্রভাসবাবুর দপ্তরের মধ্যে ঝগড়া বেধে গেছে। এই সম্পর্কে আপনি কি ষ্টেপ নিয়েছেন? আজেক প্রশাসনিক ডিপার্টমেণ্টের ক্ষেত্রে তাকে বানচাল করার জন্য চেষ্টা করে যাচ্ছে। আমি সংবদে হিসাবে আপনাকে জানাচ্ছি। আমরা অপোজিশান পার্টিতে আছি, স্বভাবতঃই তার দপ্তরের সংবাদ আমাদের রাখতে হয় এবং সেই সংবাদের কথা ওনাকে বলছি যাতে উনি এই সম্পর্কে যথাযথ ব্যবস্থা নিতে পারেন। স্যার, কি ধরনের কাজকর্ম হচ্ছে তার একটা উদাহরণ দিচ্ছি। একটা লিথোগ্রাফিক প্রেস, এই প্রেসে বারে বারে অর্ডার দেওয়া হয়। প্রেসটা কার, মানে কিভাবে অপব্যয় হচ্ছে অর্থ এবং কিভাবে স্বজনপোষণ হচ্ছে, আমি সেদিকে একটু বলছি। প্রশাসনের তো ১২টা বেজে গেছে। আমি এই প্রেসটার নাম করলাম, এর নাম হলো, প্রেসিশন লিথোগ্রাফিক প্রিণ্টিং প্রেস। এই প্রেসটা কার প্রেস? আমার প্রশ্ন হলো, এটা মুখ্যমন্ত্রীর কোন অত্মীয়ের প্রেস কি না, নাম করছি, হয়তো এক্ষুনি এক্সপাঞ্জ করবেন, কিন্তু কোশ্চেন রইলো মুখ্যমন্ত্রীর কোন আত্মীয়ের প্রেস কি না এবং এই প্রেসের কোন ঠিকানা আছে কি না, এই প্রেস থেকে ছাপিয়ে আনা হয়েছে কি না এখনও। তা হাউসকে সম্পূর্ণভাবে জ্ঞান করা হোক। আপটুডেট কত অর্ডার, এমন কি কোন কোন জায়গায় বিনা টেণ্ডারে অর্ডার এই প্রেসকে দেওয়া হয়েছে, আমার সংবাদ আছে যে এই প্রেসে নেই। এই প্রিণ্টিং প্রেসের নামে অন্য জায়গা থেকে

ছাপিয়ে সরবরাহ করা হয়ে থাকে। এবং একটা বিরাট অঙ্কের টাকা নিয়ে চলে যাওয়া হয়। একদিকে এটা স্বজনপোষণ, আমি বলছি it is irregular, it is illegal and it is improper. এবং আমি আশা করবো মন্ত্রী মহাশয় এই বিষয়ে স্পষ্টভাবে জবাব দেবেন। আপনি স্যার প্রগতি ময়দানে মাঝে মাঝে যান, মণ্ডপ তৈরী হয়, ঐ একই হচ্ছে নরনারায়ণ গুপ্ত. তিনি যা দেবেন সেটা পাশ করে দেওয়া হয়। দু তিনটে চারটে নিয়ে এসে কোন্ মণ্ডপটা কি, সেই সম্পর্কে এক্সপার্ট লোকদের দিয়ে দেখানো, কি কিছু যারা সাংস্কৃতিক বা এই জগতের মানুষ, শিল্প জগতের মানুষ, তাদের দিয়ে বিচার করিয়ে নেওয়া, এইসব করা হচ্ছে না। যার ফলে বারেবারে কয়েকটা জায়গায় আমরা অপদস্ত হয়েছি। ছোট ছোট রাজ্য তারা যে সমস্ত মণ্ডপ তৈয়ারী করে, সেই সমস্ত মণ্ডপগুলো দেখে চোখ ধাঁধিয়ে যায়। আমরা সেই বিষয়ে অনেক পিছিয়ে আছি। এবং শুধু পিছিয়ে আছি, তার একমাত্র কারণ হচ্ছে এক রকমের স্বজন পোষণতার জন্য। বুদ্ধদেববাবু যখন মন্ত্রী ছিলেন, আমি খুব স্পেসিফিক পয়েণ্ট বলছি, তার কারণ এই দপ্তরে যাতে আপনি ভাল কাজ করতে পারেন, একেবারে কিছু কাজ এই দপ্তরে হয়নি, এই কথা আমি বলি না, কয়েকটা উদ্যোগ নেবার চেষ্টা হয়েছে, আমি সেইগুলো বলবো। কিন্তু সেখানে ব্যর্থতা আছে। কিন্তু আপনি নিজে শিশির মঞ্চটাকে প্রস্তাব করেছিলেন, এই হাউসেও তার রেকর্ড আছে, শিশির মঞ্চটাকে আপনি প্রস্তাব করেছিলেন যে ওটাও আপনাদের দপ্তরের সঙ্গে যুক্ত হবে কালচারাল ডিপার্টমেণ্টের সঙ্গে। আপনি এখন আমাদের জানাবেন পাঁচ বছর হয়ে গেছে, এখনও কিন্তু শিশির মঞ্চটা যেটা আমরা শুরু করেছিলাম, তারপর আপনারা শেষ করেছেন, আপনাদের তো কাজই হলো নামকরণ করে দেওয়া, আজকে অন্য লোক করে দেবে, আপনারা নামকরণ করে দেবেন, সেই নামকরণটা আপনারা করেছেন, করে এখনও কিন্তু আপনার দপ্তরের মধ্যে আনতে পারেন নি। আমি নিজে ব্যক্তিগত ভাবে মনে করি, যতক্ষণ পর্যন্ত না আপনার দপ্তরের সঙ্গে আসবে,—এটা আপনারই প্রস্তাব, সেটা এখনও পর্যন্ত কার্যকরী করা হয়নি। এটা যাতে কার্যকরী করা হয় তা দেখবেন এবং দ্রুততার সঙ্গে করবেন। এই আবেদন আপনার কাছে রাখছি যে কেন এটা সাংস্কৃতিক শাখায় এটা আসছে না। স্যার, আমি এবার করাপশনের কথা বলি। গত এক বছরে এই তথ্য অধিকর্তা উড়োজাহাজে দিল্লী গেছেন কতবার, তার হিসাব উনি দেবেন, কত টাকা এবং কি কাজের জন্য—আমার কাছে যে সমস্ত টি.এ বিলের হিসাব আছে, আমি সেইগুলো দিচ্ছি না, টি.এ. বিল আমার কাছে আছে, তাতে দেখা যাচ্ছে একটা বিশাল অঙ্কের টাকা শুধু উড়োজাহাজে বিনা করণে, কতকটা অর্ধ কারণে তিনি ব্যয় করেছেন, এইগুলো মন্ত্রীর কাছে তথ্য আছে কি না জানি না এবং এটা কেন, একটা ডিপার্টমেণ্টের, যার ওয়ান পারসেণ্ট বাজেট নেই, সেখানে তথ্য অধিকর্তা উড়োজাহাজে বাঁইবাঁই করে ঘুরে বেড়াচ্ছেন। হোয়াট ফর? সম্প্রতি ঠিক একই জিনিস, শান্তিনিকেতনে অনুষ্ঠান হলো, কয়েক লক্ষ টাকা খরচ হলো, প্যাণ্ডেল তৈরী করতে কত টাকা খরচ হয়েছে, ৮॥ লক্ষ টাকা। বিল পাশ করেছেন কে? আপনার দপ্তরের মন্ত্রী প্রভাসবাবুর

যাহাষ্য নিয়ে যা পাশ হয়ে গেছে, আমি মনে করি, এটা তদন্ত করবেন। আমি বলছি না যে কি হয়েছে, তবে এইটুকু বলছি, এর পেছনে একটা বিরাট টাকার লেনদেন হয়ে গেছে। যেটা তদন্ত করলে আমি খুসী হবো। আমি নিজে বলছি না, কতটা এর বরাদ্দ হয়েছে। শুধু এইটুকু বলতে পারি, সরকারী টাকা অপচয় হয়েছে এই খাতে, আপনি তদন্ত করুন, এটা আপনি পেয়ে যাবেন সমস্ত চিত্র। স্যার, হসপিটালটি সেকশনে বহুদিন ধরে গাড়ি ভাড়া করার একটা নিয়ম আছে। আমাদের সময়েও ছিল গাড়ি ভাড়া করার নিয়ম। কিন্তু এখন দুর্নীতিটা কি রকম হচ্ছে, ডব্লিউ, এম. এ. গাড়ি নেওয়া হচ্ছে, যেটা প্রাইভেট গাড়ি। আর সমস্ত বিল ডব্লিউ. বি. ওয়াই.-এর নাম করে মেমো তৈরী করে টাকা নেওয়া হচ্ছে। কে নিচ্ছে, কারা নিচ্ছেন এবং এই গাড়ি বহু জায়গায়, এমর কি ডিরেক্টার অব স্কিমকেও এই গাড়ি দেওয়া হচ্ছে, কোনও সময়ে দেওয়া হচ্ছে ডব্লিউ. এম. এ. কিন্তু ভাড়া নেওয়া হচ্ছে ডব্লিউ. বি. ওয়াই. করে।

[4-10—4-20 P.M.]

এই গ্যাঙ আছে, গ্যাঙ অফ থ্রি-ফোর। এই গ্যাঙ পরিকল্পনা মাফিক বিভিন্ন খাত থেকে বিভিন্নভাবে টাকা নিচ্ছেন। তাঁরা নিজেরা একটা প্রতিষ্ঠান তৈরী করেছেন। প্রতিষ্ঠানটির নাম হচ্ছে সন্তোষী ট্রাভেল। অফিসারদের মধ্যে এই প্রতিষ্ঠানটি তৈরী করে ডব্লু. এম. এ গাড়ীকে ডব্লু. বি. ওয়াই করে ভাড়া নেওয়া হচ্ছে। এত ছোট একটা দপ্তর, এই দপ্তরের অন্য রকম কাজ হবে। সমাজের নানা রকম ব্যাপার এই দপ্তরের মাধ্যমে প্রতিফলিত হবে। এই দপ্তরের গুরুত্ব আমি অস্বীকার করিনা, সাংঘাতিক এর গুরুত্ব আছে। সেই গুরুত্বপূর্ণ দপ্তরে যদি দুর্নীতি চলতে থাকে তাহলে চিন্তার কথা। এই দপ্তরের মাধ্যমে "পশ্চিমবঙ্গ" বলে একটা পত্রিকা বের করেন। ভাল কথা। কখনও কখনও ভাল লেখা বেরোয়, কিন্তু "পশ্চিমবঙ্গ" পত্রিকার মূল উদ্দেশ্যে কি ছিল? সেই মৌলিক উদ্দেশ্য বা লক্ষ্যটা বিচার করবেন না? সেখানে ছিল না শুধুমাত্র মার্কসবাদ প্রচার হওয়ার কথা। দেশ আজকে ড্রাগ এ্যাডিকটেডে সর্বনাশ হয়ে যাচ্ছে, তার প্রচার আপনারা করছেন না, ব্যাপকভাবে প্রচার দপ্তর থেকে এর বিরুদ্ধে প্রচার করা দরকার যাতে এই জিনিষ বন্ধ হয়। কিন্তু তা আপনারা করছেন না। আপনারা লক্ষ লক্ষ টাকা খরচ করছেন। অন্যান্য মিডিয়া র মধ্যে "পশ্চিমবঙ্গও" একটা মিডিয়া। সেই মিডিয়াকে আপনারা ব্যবহার কবছেন না। শুধুমাত্র মন্ত্রীর ছবি ছাপছেন, প্রথম পাতা থেকে পত্রিকার লাষ্ট পাতা পর্যন্ত। সেই মৎস্য দপ্তর থেকে সুরু করে বিভিন্ন দপ্তরের মন্ত্রীদের ছবি ছাপছেন। এছাড়া আর কিছু কাজ নেই। সম্প্রতি অবশ্য রবীন্দ্র চর্চা সুরু করেছেন। আগে তো রবীন্দ্রনাথকে বুর্জোয়া রবীন্দ্রনাথ বলতে সুরু করে এইন আস্তে আস্তে রবীন্দ্র চর্চা সুরু করেছেন। বামপন্থী রবীন্দ্রনাথ কি করে করা যায়। এবং তারজন্য "পশ্চিমবঙ্গ" পত্রিকার মারফত উঠে-পড়ে লেগেছেন খুব তাড়াতাড়ি মার্কসীস্ট রবীন্দ্রনাথ করে ছেড়ে দেবেন। নেতাজীকেও আপনারা

মার্কসিস্ট করে ছেড়ে দিয়েছেন। সুতরাং "পশ্চিমবঙ্গের" মাধ্যমে প্রচার আরো ইতিবাচক এবং সমাজকল্যানমূলক প্রচার করতে হবে। সেই প্রচার হবে অপসংস্কৃতির বিরুদ্ধে প্রচার, শুধু পার্টির নয়। যা দেখছি, তাতে এটা পার্টির মুখপত্র না হয়ে যায়। সম্প্রতি কয়েকটি ইস্যুতে ভাল ভাল লেখা যে হয়নি তা নয়, কিছু কিছু ভাল লেখা বেরিয়েছে। আরও উদারতা দেখালে আরো ভাল হয়। এটা জনগনের সম্পত্তি, সেই জনগনকে নিয়ে চলার চেষ্টা করুন। এবার স্বজন-পোষণের কথা বলি। বুদ্ধদেববাবুর প্রাক্তন সি. এ. উনি এখন বর্তমানে মধ্যশিক্ষা পর্ষদের অফিসার আছেন। পি. এল- টি গোষ্ঠীর সঙ্গে প্রথম শ্রেণীর একজন অভিনেতা হিসাবে উৎপলবাবু যেদিন তার দলবল নিয়ে ওয়েস্ট জার্মানীতে গেলেন, উনি তাদের সঙ্গে চলে গেলেন। উনি যদি একজন বড় অভিনেতা হতেন তাহলে না হয় বুঝতাম উনি গিয়ে ঠিকই করেছেন। তিনি যে কিসে বিখ্যাত তাই জানি না। শুধু জানি, তিনি কেবল আবৃত্তি করতে পারেন। সেই রঞ্জতবাবু ( প্রাক্তন সি. এ ) কে উৎপলবাবুর সঙ্গে ওয়েস্ট জার্মানীতে ঘুরতে পাঠিয়ে দিলেন অভিনেতা হিসাবে। এর পিছনে অনেক কারণ আছে। এইসব তোয়াজ করে সর্বনাসের রাজনীতি করা হচ্ছে আপনার দপ্তরের, এ্যাজ ওয়েল এ্যাজ সরকারের এবং বাংলাদেশের ৫ কোটি মানুষের। আমি নিশ্চয়ই মাননীয় মন্ত্রীমহাশয়কে অভিযুক্ত করছি যে এর মধ্যে ওনার মদত ছিল। বর্তমানে উনি এখন সি. এ.নন, তিনি এখন মধ্যশিক্ষা পর্ষদের অফিসার। এইসব দুর্নীতি চলেছে। শুধু যদি দলবাজি হয় তাহলে কিছুটা লঘু আকারে আমরা নিতে পারি। কিন্তু কাজ করুন। হয়তো বলবেন পার্টির মাধ্যমে এসেছি দলবাজি তো করতেই হবে। কিন্তু দলবাজি যদি ইল্লিগ্যাল হয়ে যায়, যদি দুর্নীতিতে গিয়ে পৌছায় তখন আমরা সেটাকে আর শুধু দলবাজি বলতে পারি না। তখন বাধ্য হয়ে দুর্নীতির অপবাদ দিতে হয়। আমি পরিষ্কার করে বলছি, "মা" কখন বের হল আর কখন তার মৃত্যুহল সে মা-ও জানে না আর বাবা জানে না।

সেতো যা গেছে, তা গেছে; কিন্তু আসল সত্যটা কে না জানে? কমারশিয়ালি একটা ফুটো পয়সাও তো পান নি, টোটালী ফ্লস করেছে, অথচ আপনাদের দায়িত্ব কি ছিল? টাকাটা কি করা হয়েছে? একটা সমবায় করা হল, স্লোগান সমবায়, যার ঠিকানা হল ১৪০/২৪ নেতাজী সুভাষ রোড, কলকাতা-৪০, এর চেয়ারম্যান উৎপল দত্ত নিজেই। ইউনাইটেড ইনডাষ্ট্রিয়াল ব্যাঙ্কের কাছ থেকে ১২ লক্ষ টাকা এই ছবির জন্য চাওয়া হয়েছিল। ইউনাইটেড ইণ্ডাষ্ট্রিয়াল ব্যাঙ্ক দিলেন না। তাঁরা বললেন জোর ৫ লক্ষ টাকা দিতে পারি, প্রভাইডেড যদি সরকার গ্যারাণ্টার হয়। গ্যারাণ্টার, এখানে এন. এফ. ডি. সি. বললেন যে, এই ছবির টাকা দেওয়া যাবে না। ফাইনান্স ডিপার্টমেন্ট ১৯৮২ সালের অক্টোবর চিঠি দিয়ে বললেন যে, না, এটা ভায়াবল নয়, এর জন্য গ্যারাণ্টার হওয়া যায় না। বাধ্য হয়ে তখন চীফ মিনিষ্টারের শরণাপন্ন হলেন। চীফ মিনিষ্টার তখন ভায়োলেটিং দি অর্ডার অফ দি ডিপার্টমেন্ট, এ. এন. ভট্টাচার্য্য ডাইরেক্টার অফ ফিলিম্‌স-কে তিনি লিখলেন গভর্ণমেন্ট অফ ওয়েষ্টবেঙ্গলের পক্ষ থেকে

মুখ্যমন্ত্রী লিখলেন, **As desired by the Hon'ble Chief Minister the State Govertment is agreeable ro guarantee the loan.** ৫ লক্ষ টাকা গ্যারাণ্টার হয়ে গেলেন, তার ফল কি হল? ছবিতে গ্রস ফল্স হল আর আজকে এর জন্য সরকারের বিরুদ্ধে বাধ্য হয়ে মামলা করেছে, হাইকোর্ট নির্দেশ দিয়েছেন প্রয়োজন হলে সমস্ত জিনিষপত্র ক্রোক করতে। টাকার প্রশ্ন তো আছেই, এখন সম্মানের প্রশ্ন দেখা দিয়েছে। যেখানে নিজের দপ্তর—ফাইনান্স ডিপার্টমেণ্ট—বলছে যে, ফাইনান্স নেই, এর জন্য গ্যারাণ্টার হওয়া যায় না। মুখ্যমন্ত্রী নীতিগতভাবে অর্ডার দিতে পারেন না। তা সত্বেও মুখ্যমন্ত্রী নিজের জোরে বলে গ্যারাণ্টার হলেন। কিসের জন্য? 'মা' ছবি কোথায়? আজকে সরকারের বিরুদ্ধে মামলা করা হয়েছে সুদ সমেত টাকা ফেরত দেবার জন্য। আমি জিজ্ঞাসা করছি এটা খুব সম্মানের ব্যাপার হচ্ছে? প্রোডাকসান বাড়ান, আমাদের কোন আপত্তি নেই। বাংলা চলচ্চিত্রের উন্নতি হলে আমি ধন্যবাদ জানাব। সম্প্রতি প্রোডাকসান কিছু বেড়েছে, এটা ঠিক কথা, শুধু বাড়লে হবে না, ৩টি পদ্ধতিতে প্রোডাকসান, ডিসট্রিবিউসন, একজিবিসন—৩টি পদ্ধতিকে যদি একটা কম্প্রিহেন্সিভ ওয়েতে না নিয়ে যাওয়া যায় না, ফলটা কি হবে? নর্মস না পালন করলে আগামী ছবি ফ্লপ করতে বাধ্য এবং ২/১ বছরের মধ্যে ফ্লপ করবেই। ইট ইজ এ কমারশিয়াল বিজনেস, আপনি এমন একটা জায়গা দেখান যেখানে আমরা ফ্লপ করেছি? আমরা গণদেবতা, সোনার কেল্লা যেগুলি করেছি সেগুলি সত্যজিতবাবু তরুণবাবু এঁদের মত রুচিবান মানুষদের দিয়েই করান হয়েছে, অপর দিকে ফিল্ম ইণ্ডাষ্ট্রিকে সাহায্য করা হয়েছে। পরবর্তীকালে এই সমস্ত ছবির নাম করে সরকারের নিজেদের প্রচার না হয় সেদিকে নজর রাখতে হবে, আর এগুলিকে উদ্ধার করতে হবে। পরিষ্কার করে বলতে চাই যে, এ সরকার আমাদের সরকার। তার বিরুদ্ধে মামলা হবে, কেলেঙ্কারী হবে, আবার তাদের গ্যারাণ্টার হতে হবে। কই? কলকারখানার শ্রমিকদের বাঁচাতে তো গ্যারাণ্টারহন না? উৎপল দত্ত ও শোভাদেবীকে বাঁচাবার জন্য—নিজের দপ্তর পর্যন্ত আপত্তি করা সত্বেও—কেন এরকম হবে? এবার আর একটু বলি, ১৯৬৪ সাল, কত বছর আগের কথা বুঝেছেন, ঐ উৎপলবাবু আর একটা নাম দিয়ে বই করেছেন এবং ভায়োলেটিং এস নর্ম প্রায় এক লাখ ৭৫ হাজার টাকা ফিল্ম ফাইনান্স কর্পোরেশনের কাছ থেকে নিয়ে 'ঘুম ভাঙ্গার গান' ছবিটি করলেন, এখন টাকা দেন নি। বছর নয়, ১২, ১৩, ১৪ বছর পরে ১ লাখ ৭৫ হাজার টাকার সুদ সমেত ফেরত দেওয়ার জন্য যখন নোটিশ দেওয়া হচ্ছে তখন ব্যাপারটি বুদ্ধদেববাবুর সামনে এল।

[4-20—4-30]

সমস্ত চিঠি আমার কাছে আছে। এবং যখন সেণ্ট্রাল গভর্ণমেণ্ট থেকে বাধ্য করা হোল তখন শোভাদেবী ১১.৪.১৯৮০ তারিখে মুখ্যমন্ত্রীকে একটা চিঠি লিখলেন। যে ছবিটা

১৯৬৪ সালে হয়েছিল, যার ৩০,০০০ টাকা রিকভারী হয়েছে মাত্র—সেই ১৯৬৪ সালের ছবি, যেটা কমার্শিয়ালী ফ্লপ্ করেছে, যার জন্য ১৭৫ হাজার টাকা প্লাস্ সুদ আরো ১৭৫ হাজার টাকা, মোট প্রায় ৪ লক্ষ টাকা খরচ করা হয়েছে—সেই ছবিটা যাতে কিনে নেওয়া হয় তার জন্য শোভাদেবী যে চিঠি মুখ্যমন্ত্রীকে লিখেছেম সেটা পড়ে দিচ্ছি। তিনি চীফ মিনিষ্টারকে লিখেছেন—'ঘুম ভাঙ্গার গান" ছবির জন্য ফিলম্ ফিনান্স কর্পোরেশন আমাদের নামে মামলা করেছে এবং আমাদের বসদবাটী ক্রোক করতে চাইছে, হাইকোর্টে মামলা করেছে। আমরা তথ্যমন্ত্রীর কাছে আশ্বাস পেয়ে ওঁদের জানাই, পশ্চিমবঙ্গ সরকার আসল ১,৭৫ লক্ষ টাকা দিয়ে ঐ ছবিটি কেনার পরিকল্পনা করেছে, কিন্তু সুদ মকুব করে দিতে হবে। ওঁরা তার উত্তরে যে চিঠি দিয়েছে তার কপি পাঠালাম। এবারে দয়া করে আপনি যদি এর একটা ব্যবস্থা তাড়াতাড়ি করেন, আমরা এতবড় একটা বেইজ্জতি থেকে রেহাই পাই। শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য সবকিছু শুনে যে সহায়তা দেখিয়েছেন তাতে আমরা কৃতজ্ঞ।" অবাক হবার মত ব্যাপার! ১৯৬৪ সালের ছবি—তাকে মুক্তি দেবার জন্য বলা হোল। ইট ইজ ওয়ান টাইপ অফ ফ্রড্। এটা যদি ঐ শিল্পের উন্নতির জন্য উৎপলবাবু হোক বা অন্য কেউ হোক দেওয়া হোত কথা ছিল না. কিন্তু একজন জোচ্চোর ব্যক্তিকে রক্ষা করবার জন্য ১৯৬৪ সালের সেই ছবি ১ লক্ষ টাকা দিয়ে কিনে নেওয়া হোল। বলা হোল—বইটি 'নন্দনে' দেখান হবে। মিনিষ্টার তাঁর বক্তব্যের মধ্যে বলেছেন যে, প্রিণ্ট পাওরা গেছে। কিন্তু প্রভাসবাবু বলেছিলেন যে, বইটি কেনা হচ্ছে এবং 'নন্দনে' দেখান হবে। আজকে সেটা 'নন্দনে' দেখাবার ব্যবস্থা করে সন্দেহ ঘুচাবেন। এখন সন্দেহ দেখা দিয়েছে যে প্রিণ্ট এবং নেগেটিভ আছে কিনা। হয় প্রিণ্ট আছে, নেগেটিভ নেই; না হয় নেগেটিফ আছে, প্রিণ্ট নেই। সম্পূর্ণ টাকাটা দিয়েছেন। কে একজন ব্যক্তিকে শুধুমাত্র উপঢৌকন দেবার জন্য এই জিনিস করা হয়েছে। আমি আশা করবো, জবাবী ভাষণে মন্ত্রী নিশ্চয়ই এর উত্তর দেবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়. মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে বলেছেন, 'দুটি সরকারী গণমাধ্যম ছাড়া বৃহৎ পুঁজির স্বার্থবাহী কিছু দৈনিক সংবাদপত্রের ভূমিকাও বিপজ্জনক। কায়েমী স্বার্থের চাপে সত্য সংবাদ পরিবেষণার ঐতিহ্য ক্রমান্বয়ে কলুষিত হচ্ছে। এই প্রতিকূল পরিস্থিতিতে গণতান্ত্রিক সরকারের অন্যতম কর্তব্য হিসাবে আমাদের সরকারের নীতি ও কর্মসূতি জনসাধারণের কাছে পৌঁছে দেওয়ার জন্য গ্রামীণ তথ্য শাখার সম্প্রসারণ, শ্রুতিদর্শন ইউনিটের সাহায্যে তথ্যচিত্র পরিবর্ধণ, প্রদর্শনীর আয়োজন, বিজ্ঞাপন প্রচার, পত্র-পত্রিকা-পুস্তিকা-পোষ্টার প্রকাশ, হোর্ডিং, ব্যানার, সিনেমা স্লাইড, সভা-সমিতি, আলোচনাচক্র এবং নানা সাংস্কৃতিক অনুষ্ঠান প্রভৃতি প্রচলিত মাধ্যমগুলিয় সাহায্যে জনসংযোগের ব্যবস্থা নিবিড় করা হয়েছে।" কি করে বলছেন এসব কথা? আজকে ক্রমাগত যেসব পুস্তক-পুস্তিকা প্রকাশিত হয় আপনি যদি সেগুলো পড়েন তাহলে দেখবেন যে, শুধুমাত্র একটা বিশেষ জিনিস প্রচার করা ছাড়া কোন কিছু প্রকাশ করা হয় না। বুর্জোয়া সংবাদপত্র তবুও কিছু থাকে কিন্তু প্রগতিশীল সংবাদপত্রে যে সব থাকে তার মধ্যে পাঠের যোগ্য কিছু থাকে না।

এবারে বিজ্ঞাপন প্রসঙ্গে আসি। এক্ষেত্রে টাকা তো চেয়েছেন, কিন্তু এক্ষেত্রে সার্কুলেশনের ভিত্তিতে কি বিজ্ঞাপন দিচ্ছেন? কারণ আজকে গণশক্তির সঙ্গে অন্যান্য সংবাদপত্রের বিজ্ঞাপনের ক্ষেত্রে তফাৎ হয়ে যাচ্ছে। আগে সংবাদপত্রে ৭-৮ কলম ছেড়ে ৯ নম্বরে বিজ্ঞাপন থাকতো। কিন্তু গ্রুপ অফ গণশক্তি যেভাবে বিজ্ঞাপন দিচ্ছে সেটা আদিভৌতিক। যে নীতি ভিত্তি করে তাঁরা সেটা পাচ্ছেন সেটা বলবার নয়। বাংলাদেশের মানুষ তো জানেন না যে, গণশক্তি কি বা আনন্দবাজার বা যুগান্তর কি। বলা যায় আজকে গণশক্তি একেবারে লুট করেছে। এই অধিকার বুদ্ধদেববাবুকে তাঁরা দেননি। এইভাবে লুট করবার অধিকার বুদ্ধদেববাবুকে দেননি।

স্বভাবতই একটা সংবাদপত্রের মান, যোগ্যতা এবং গুণগতমান দেখে ডি. এ. বি. পি. যেভাবে বিজ্ঞাপন নির্দেশ করে আমি মনে করি সেই নীতি ভিত্তিক যদি বিজ্ঞাপন দেবার ব্যবস্থা করেন তাতে গণশক্তি কমে যাবে এবং সেই নীতি ভিত্তিক সরকার চলবে বলে আমি মনে করি। উনি সংবাদপত্রের একটা কলমে একটা কথা লিখেছিলেন। সংবাদপত্রের একটা বেসিক জিনিস যেটা সেটা হচ্ছে পি. এ. কার্ড, এটা আইনের মাধ্যমে চলে। প্রভাষবাবু যেটা ঘোষণা করেছেন সেটা আপনি থামাতে পারবেন কিনা জানিনা, যে কোন কমিটি নয়। ওর একটা নিয়ম হল একটা কমিটি আছে, একটা আইন আছে সেই আইন মাফিক কাকে কার্ড দেওয়া সেটা তাঁরা ঠিক করবেন এবং তাতে কে কে মেম্বার হবে সেটাও ঠিক করে দেওয়া আছে আইন মাফিক। সেই আইনকে বাদ দিয়ে একেবারে ঢালাও ভাবে নিজেদের লোক তাঁদের যদি থাকে এবং কোন লোকাল মুখপাত্র যদি সাবডিভিসনে থাকে তাহলে তাদের প্রেস এ্যাক্রিডেসান কার্ড দিয়ে দেওয়া হচ্ছে। এইভাবে যদি প্রেস এ্যাক্রিডেসান কার্ড দিয়ে দেওয়া হয় তাহলে সেটা বেআইনী। এখানে দেয়ার ইজ এ স্পেসিফিক রুল এবং ল আছে। সেই ল-.ক ইমপ্লিমেণ্ট করার জন্য মন্ত্রী মহাশয় দায়িত্বে আছেন। পি. এ. কার্ডের ব্যাপারে যে নির্দিষ্ট আইন আছে সেই আইন মোতাবেক প্রেস এ্যাক্রিডেসান কার্ড ডিসট্রিবিউসান হচ্ছে না। আমরা বলেছিলাম যে ফ্লিম কেনার ব্যাপারে কি জিনিস চলছে এবং টাকা দিয়ে দেওয়া হচ্ছে। টাকা দিয়ে দলবাজী করা হচ্ছে এবং দুর্নীতিকে প্রশ্রয় দেওয়া হচ্ছে। যেখানে সত্যিকারের একটা ফ্লিম কেনা দরকার কোন কোন জায়গায় সেটা হচ্ছে না। আমি বারবার বলছি এবং আগেও বলেছি কল্পনা ফ্লিমের ব্যাপারে। এতে উদয়শঙ্করের একমাত্র স্মৃতি জড়িয়ে আছে। আমাদের এখানে যেমন রবীন্দ্রনাথ প্রথমে, পরে শিল্পের ক্ষেত্রে একমাত্র রয়েছে উদয়শঙ্কর-এর নাম, যাকে শুধু মাত্র ভারতবর্ষে নয় পৃথিবীর সমস্ত মানুষ চেনে। তার নাম করে একটা তথ্য চিত্র তৈরী হয়েছে সেটা হ'ল কল্পনা। এই তথ্য চিত্র কি কেনা যায় না? এই ব্যাপারে বারে বারে অমলা শঙ্কর চিঠি দিয়েছে। আমি যতদূর জানি বড়, মা, ঘুম ভাঙ্গার গান এইসব তথ্য চিত্র কেনা হবে কল্পনা কেনা হচ্ছে না এবং হবে না। নন্দনে আমরা লক্ষ্য করেছি এটা হয়েছে ভালই, আপত্তি নেই, ভালই তৈরী করেছেন। কিন্তু এখানে একটা রাজনৈতিক আখড়া তৈরী হয়েছে। সাধারণ মানুষ যদি ওনাদের দলের থ্রু দিয়ে না গিয়ে ওই হল ভাড়া করতে যান তাহলে সে ২ হাজার বছর পরেও কিছুতেই সেই হল পাবে না, দেখবেন বুক

হয়ে আছে। ঠিক তেমনি রবীন্দ্র সদনেও তাই করা হয়, মহাজাতি সদনেও তাই করা হয়। ওইগুলিই হচ্ছে কুরুচিসম্পন্ন মানসিকতা এবং এইগুলিই হচ্ছে অপসংস্কৃতি। অপসংস্কৃতির আর কোন সংজ্ঞা নেই। লোকোরঞ্জন শাখা আমাদের ডাক্তার রায় তৈরী করেছিলেন। কিন্তু এই লোকোরঞ্জন শাখাকে ওনারা কি তৈরী করেছেন? আমাদের লোকোরঞ্জন শাখাকে যদি ভালভাবে রাখা যায়, আমাদের কৃষ্টি, আমাদের ঐতিহ্য যদি সাধারণ মানুষের কাছে তুলে ধরেন তাহলে আপত্তিটা কোথায়? এই সরকারের এই জিনিসটা নেই বললেই আমার মনে হয়। আমাদের আর একটা পারফরমেন্স আছে বিরোধী দল হিসাবে। লোকোরঞ্জন শাখায় যান, সবচেয়ে নিম্ন মানের মানুষগুলিকে ভর্ত্তি করে টুগি তবলা বাজানো হচ্ছে আর মাঁও মাঁও করে মার্কস-এর গান গাওয়ানো হচ্ছে। সেখানে রবীন্দ্রনাথ নেই, বিদ্যাসাগর নেই, নীল দর্পন নেই, আজকে সমস্ত কিছু বাতিল করে দেওয়া হয়েছে। সুতরাং একটা বিরাট সর্বনাশ হয়ে যাচ্ছে। একটা ছেলে না খেতে পেয়ে মারা যায়, একটা পরিবার না খেতে পেয়ে মারা যায় কিন্তু একটা দেশ না খেতে পেয়ে মারা যায় না। একটা দেশ মারা যায় তখনই যখন তার কৃষ্টি, তার সংস্কৃতি এবং তার সাহিত্য থেকে দূরে সরে যায়। আপনারা সেটাকে মারছেন, একটা জাতিকে খুন করছেন তার সৃষ্টি, তার কৃষ্টি, তার ঐতিহ্য এবং তার মৌলিক সত্বাকে খুন করে। আমি এর তীব্র আপত্তি জানাচ্ছি। এর পর আসুন বাংলা ভাষার ব্যাপারে, এই ব্যাপারে আপনারা অনেক লিখেছেন। আমার কাছে যতদূর সংবাদ আছে কোন ফাইল বাংলা ভাষাও চালু করা হচ্ছে না। বাংলা ভাষায় চালু করার ব্যাপারে আমি মনে করি আরো বেশী দ্রুত করা উচিত। উনি হয়তো একটা ব্যাখ্যা দেবেন যে কটা টাইপ রাইটার হয়েছে, কটা ষ্টেনো হয়েছে। প্রকৃতপক্ষে বাংলা ভাষায় নিজেদের ফাইল এখনও চালু করছেন না। এখনও আমলাতন্ত্রে কাছে ক্রীতদাস হয়ে আছেন। যদি এই আধা সামন্ততান্ত্রিক মানুষগুলির কাছ থেকে আপনারা বেরিয়ে আসতে না পারেন তাহলে বাংলা ভাষায় কয়েকটি টাইপ মেসিন কিনে কতকগুলি ষ্টেনো ট্রেনিং দিয়ে কি হবে?

[4-30—4-40 P.M.]

এখন তো বৃটিশদের কর্তৃত্ব রাইটার্সের ভিতর থেকে হয়ে আছে। আমি স্বভাবতই মনে করি বাংলা ভাষায় চালু করার ব্যাপারে উনি আরও ব্যবস্থা করবেন ও উদ্যোগ নেবেন। আমি সবশেষে প্রত্নতত্ব-এর ব্যাপারে একটা কথা না বলে শেষ করতে পারছি না। প্রত্নতত্বের ব্যাপারে আমরা কতকগুলো জেলাওয়াইজ ব্যবস্থা করেছিলাম। প্রত্নতত্বের রিপোর্টে আমরা বলেছিলাম যে তাদের এক্সক্যাভেশানের ব্যাপারে বিশেষভাবে নেওয়া দরকার। এখনও বহু জায়গা আনএক্স-ক্যাভেটেড হয়ে রয়েছে, সেগুলোতে কলকতা বিশ্ববিদ্যালয়ের ছাত্রদের নিয়ে অথবা এখন প্রত্নতত্বের

মানুষদের নিয়ে—তাঁদের মধ্যে যাঁরা তাত্বিক আছেন, সেই মানুষদের সাথে নিয়ে এই কাজ করতে হবে। রাজ্য সরকার এক্সক্যাভেশানের ব্যাপারে উত্তর চব্বিশ পরগণার একটা জায়গায় ছাড়া আর কোন এক্সক্যাভেশানের কাজ করেন নি। উপরন্তু সেখানকার মূল্যবান সব জিনিসপত্র সেখান থেকে চুরি হয়ে গেছে। আজ পর্যন্ত এই সরকার ভালো করে একটা আর্কিওলজিক্যাল মিউজিয়াম তৈরী করতে পারেন নি। যেখানে মানুষ গিয়ে সব দেখতে পারেন, সেই রকম কিছু করতে পারেন নি। আপনি একটা জায়গায়—পৃথিবীর যে কোন কসমোপলিটন টাউনে গেলে দেখতে পাবেন সেখানে ভাল একটা করে আর্কিওলজিক্যাল মিউজিয়াম আছে। এই সরকার তো আজ এক বছরের নয়, দশ বছর হয়ে গেল, আজ পর্যন্ত এঁদের আমলে একটা ভাল মিউজিয়াম হ'ল না এবং সংরক্ষণেরও কোন ব্যবস্থা হ'ল না। সুতরাং আমি মনে করি যে, উনি এই ব্যাপারে বিশেষ গুরুত্ব দেবেন। আমি জানি না, উনি কতটা গুরুত্ব দেবেন—তবে উনি তো বাংলার ছাত্র, প্রত্নতত্বটা একটা টেকনিক্যাল ব্যাপার, তবু আমি মনে করি এটার উপর একটু গুরুত্ব দেওয়ার দরকার আছে। কারণ এটা একটা কম্পাস, একটা জাতির পরিচয় নির্ভর করে এই মিউজিয়ামগুলির মধ্য দিয়ে। উনি তো একজন কমিউনিষ্ট, রাশিয়াতে গেলে দেখতে পাবেন প্রতি দুটো বাড়ির মধ্যে একটা করে মিউজিয়াম আছে—কোনটা অমুক মিউজিয়াম, কোনটা বা ওয়ার মিউজিয়াম ইত্যাদি ইত্যাদি। গ্রাম বাংলায় একটা কথা আছে—আওতার ঢেঁড়স হয়ে থাকা—বড় গাছের তলাশ ছোট গাছ থাকলে তার বৃদ্ধি হয় না। এই প্রত্নতত্ব বিভাগটা এই রকম হয়ে গেছে। সেজন্য আশাকরি, এটাকে উনি গুরুত্ব দিয়ে দেখবেন। এই আশা রেখে, এই কথা বলে আমি এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাটমোশানকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুবোধ চৌধুরী:** মাননীয় সভাপাল মহাশয়, আমি তথ্য ও সংস্কৃতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের বাজেট বরাদ্দকে সমর্থন করে দু'একটি কথা বলতে চাই। আমি এতক্ষণ ধরে বিরোধী পক্ষের মাননীয় সদস্যের ভাষণ শুনছিলাম—মনোযোগ দিয়ে শুনছিলাম। আমি অবাক হয়ে গিয়েছি, তিনি এই তথ্য ও সংস্কৃতি দপ্তরের ইতিবাচক কর্মকাণ্ডের দিকে না তাকিয়ে এই দপ্তরের কোথায় কি রয়েছে, সেই নোংরা ও আবর্জনাগুলোকে হাজির করার চেষ্টা করেছেন। বাংলার সংস্কৃতির প্রতি যদি বিন্দুমাত্র দরদ থাকতো, তাহলে তিনি আজকে মুক্ত কণ্ঠে ঘোষণা করতেন যে এই দপ্তরের বহু বৃহৎ কর্মধারার ফলে পশ্চিমবঙ্গ এক উল্লেখযোগ্য নজিরবিহীন দৃষ্টান্ত রাখতে পেরেছে। মাননীয় সভাপাল মহাশয়, পশ্চিমবঙ্গের প্রশাসনে বামফ্রন্ট প্রতিষ্ঠিত হবার পর তথ্য ও সংস্কৃতি দপ্তর তার বহু বৃহৎ কর্ম প্রচেষ্টার দ্বারা যে দৃষ্টান্ত রেখেছে, যে নজিরবিহীন দৃষ্টান্ত রেখেছে তাতে একটা কথা আমি মুক্ত কণ্ঠে বলতে পারি যে, বাংলা ভাষা ও সংস্কৃতির ক্ষেত্রে এই দপ্তর উল্লেখযোগ্য অবদান রেখেছে যা আগামী দিনের মানুষ মুক্ত কণ্ঠে স্বীকার করবে। মাননীয় সভাপাল মহোদয়, তথ্য ও সংস্কৃতি দপ্তরকে যদি একটা প্রস্তরের সঙ্গে তুলনা করা যায় তাহলে এই কথা বলা যায় যে, বামফ্রন্ট পর্ববর্তী আমলে এই দপ্তর ছিল অনুর্বর, উষর নিস্ফলা একটা

ক্ষেত্র। কিন্তু বামফ্রন্ট প্রতিষ্ঠিত হওয়ার পর এই উষর, অনুর্বর নিষ্ফলা ভূমি হয়ে উঠেছে ফলে ফুলে পত্র- পল্লবে প্রস্ফুটিত, একদিন যা ছিল প্রাণহীন তা হয়ে উঠেছে প্রাণবন্ত।

এককালে যেগুলি ছিল বিষীর্ণস্রোতধারা আজকে সেখানে বিভিন্ন কর্মোদ্যমের জলোচ্ছাস দেখা দিয়েছে। আজকে এই দপ্তর উজ্জ্বল হয়ে উঠেছে তার বিভিন্ন কর্মকাণ্ডের ফলে। মাননীয় সদস্য শ্রীসুব্রতবাবু উল্লেখ করলেন এবং ছুঁয়ে গেলেন নন্দনের কথায়। তিনি স্বীকার করতে পারলেন না যে তাঁর আমলে পশ্চিমবঙ্গ পত্রিকার যে চেহারা ছিল সেই পত্রিকার সঙ্গে আজকের পশ্চিমবঙ্গ পত্রিকার আকাশ-পাতাল তফাৎ। এককালে 'পশ্চিমবঙ্গ' পত্রিকা পূর্ববর্তী সরকারের প্রচার যন্ত্র হিসাবে ব্যবহৃত হোত। আজকে তিনি স্বীকার করে গেছেন যে পশ্চিমবঙ্গে রবীন্দ্রচর্চা আরম্ভ হয়েছে কিন্তু এতে কিছু কুণ্ঠাবোধ রয়েছে যে রবীন্দ্রনাথকে নাকি আমরা মার্কসিস্ট রবীন্দ্রনাথে পরিণত করেছি। সত্যকে স্বীকার করতে শিখুন এবং এই কথা আজকে বলুন যে পশ্চিমবঙ্গে যে রবীন্দ্র চর্চা রবীন্দ্র ভাবনা এবং রবীন্দ্র অধ্যায়ন শিক্ষা শুরু হয়েছে তার পেছনে এই 'পশ্চিমবঙ্গ' পত্রিকার একটা বিরাট অবদান রয়েছে। তিনি কিন্তু সেটা বললেন না কেবল 'নন্দন'কে ছুঁয়ে গেলেন। এইকথা তিনি বলতে পারলেন না যে এই 'নন্দন' শুধু ভারতবর্ষে নয়, দু একটি জায়গা ছাড়া এই রকম চলচ্চিত্র কেন্দ্র আর কোথাও নেই। এইকথা বলতে তাঁর ভীষণ কুণ্ঠা, ভীষণ দ্বিধা, এই কথা বললে যে বামফ্রন্ট সরকারের তথ্য ও জনসংযোগ দপ্তরের প্রশংসা করতে হয়। সেই প্রশংসা তিনি করতে পারলেন না। আমি বলি আগে কি হয়েছিল সুব্রতবাবুর আমলে— তখন রবীন্দ্রভবনগুলি সি আর পি এফ ক্যাম্পে পরিণত হয়েছিল। ইন্দিরা গান্ধীর আমলে জরুরী অবস্থার সময়ে রবীন্দ্র ভাবনাকে কণ্ঠরোধ করেছিলেন। আজকে আপনারা কি করে রবীন্দ্রনাথের নাম উচ্চারণ করেন? আজকে যখন জেলায় জেলায় রবীন্দ্র ভবনগুলি কাজ করছে, রবীন্দ্র চর্চার প্রসার ঘটছে বলে ঘোষণা করলেন সেখানে আপনারা বলছেন রবীন্দ্রনাথকে নাকি আমরা মার্কসিস্ট রবীন্দ্রনাথে পরিণত করেছেন। আসলে সুব্রতবাবুর পড়া নেই, উনি রাজনীতির নিয়েই পড়াশুনো করেন, বাইরের পড়াশুনো করেন না। তিনি যদি রবীন্দ্রনাথের শেষ জীবনের, শেষ দশটি বছরের অধ্যায়ের কথা পড়ে থাকতেন তা হলে এই ধরনের কথা বলতেন না। রবীন্দ্রনাথ তাঁর 'রাশিয়ার চিঠি' বইটিতে তাঁর মনের কথা লিখেছেন। রাশিয়ার সমাজতান্ত্রিক দেশ পরিদর্শন করে মুক্ত কণ্ঠে তিনি বলেছিলেন—এই রাশিয়া যদি দর্শন না করতাম তাহলে এই জীবন তীর্থ দর্শন অপূর্ণ থেকে যেতো। রাশিয়ার শিক্ষা, রাশিয়ার সংস্কৃতি সম্পর্কে রবীন্দ্রনাথ মুক্ত কণ্ঠে প্রশংসা করে গেছেন। এই কথা আগামিদিনের মানুষের কাছে পৌছে দিতে পারবো। রবীন্দ্রনাথ এতোদিন বুদ্ধিজীবি ব্যক্তিদের কাছে একচেটিয়া চর্চার বিষয় ছিল। সেখানে রবীন্দ্রনাথকে আমরা যখন সারা পশ্চিমবঙ্গের আকাশে-বাতাসে, গ্রামে-গঞ্জে রবীন্দ্রনাথের জনমুখী দিকগুলি আলোচিত হচ্ছে বলে আপনাদের গা জ্বালা করছে। রবীন্দ্রনাথ আজকে আমাদের কাছে সীমা- অসীমের মধ্যে থেকে আগামী প্রজন্মের কাছে চির ভাস্বর হয়ে থাকবেন এবং আমরা যে গণমুখী প্রচেষ্টা চালিয়েছি সেটা কংগ্রেসীদের সহ্য হচ্ছে না। সেখানে মানুষের কাছে রবীন্দ্রনাথ-আজকে

দিনের পর দিন উজ্জীবিত হয়েছেন আরো হবেন এবং এই কারণে কংগ্রেসীরা আরো আতঙ্কিত হয়ে পড়েছেন !

[ 4-40—4-50 P.M. ]

রবীন্দ্রনাথের শেষ জীবনের যে চর্চা. তাঁর যে জীবন দর্শনের ক্ষেত্র তা যে তিনি নোতুন করে নোতুন দিকে এগিয়ে নিয়ে যাচ্ছেন একথা তাঁরা বাঙ্গালীর কাছে গোপন রাখার প্রয়াস চালিয়েছিলেন। কিন্তু সেই প্রয়াস যখন ব্যর্থ হতে চলেছে তখন তাঁরা আতঙ্কিত বোধ করছেন। আমরা গর্বের সঙ্গে আজ রবীন্দ্রনাথকে স্বমহিমায় প্রতিষ্ঠিত করার যে প্রয়াস সেই প্রয়াস চালিয়ে যাচ্ছি এবং আগামীদিনে চালিয়ে যাবো। আমি সংস্কৃতি শাখার লোক সংস্কৃতি সম্পর্কে ২।১টি কথা বলতে চাই। জাতীয় সংস্কৃতির উৎসভূমি হল গ্রামীণ সংস্কৃতি এবং এটা পিতৃ পরিচয় রূপে থাকে। গ্রামের অশিক্ষিত মানুষের নৃত্য, গীতবাদ্যের যে ধারা তাকে সঞ্জীবিত করছে এই দপ্তর। লোক সংস্কৃতির ক্ষেত্রে আমরা দেখেছি এককালে বিদগ্ধ গবেষকরা এ বিষয়ে গবেষণা করে একে গবেষণার বিষয় করে রেখেছিলেন। কিন্তু সেই সংস্কৃতিকে অব্যাহত ধারায় জিয়িয়ে রেখেছে এই দপ্তর। অথচ আগে এদিকে দৃষ্টি দেয়া হয়নি। এই তথ্য দপ্তরের বিগত ১০ বছরের কাজকর্মের মধ্যে দিয়ে দেখছি এদের কাজকে সুষ্ঠু ভাবে পরিবেশন করা হচ্ছে। ১৯৮২ সালে সরকার লোক সংস্কৃতিকে পঞ্চায়েতের হাতে তুলে দিতে চেয়েছিলেন পঞ্চায়েতের হাতে লোক সংস্কৃতির প্রসার এবং চর্চার দায়িত্ব দেয়া যায় কিনা সেটা একবার চিন্তা করবেন। তারপর বিজ্ঞাপন দানের ক্ষেত্রে এই সরকার গণতান্ত্রিক নীতি পালন করছেন। কিন্তু আমরা লক্ষ্য করছি কিছু কিছু সংবাদপত্র জেলা স্তরে এবং বৃহৎ কিছু সংবাদপত্র এই সরকারের বিরুদ্ধে লাগাতার বিকৃত, অসত্য সংবাদ প্রকাশ করে যাচ্ছেন। সুতরাং এদের বিজ্ঞাপন দেয়া সম্পর্কে একটু বিবেচনা করবেন। না হলে এরা এই রকম বিরুদ্ধ প্রচার করবেন এবং বিজ্ঞাপনের মাধ্যমে আনুকূল্য লাভ করবেন। এই কথা বলে এই বরাদ্দকে সমর্থন করে শেষ করছি।

**শ্রীপ্রবোধ পুরকাইত :** মাননীয় সভাপাল মহাশয়, তথ্য ও সংস্কৃতি দপ্তরের ব্যয়-বরাদ্দের উপর আলোচনা করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর ভাষণে বলেছেন বামফ্রন্ট সরকারের যে সমস্ত কাজ সেগুলি জনসাধারণের কাছে তুলে ধরা এবং কিভাবে বামফ্রন্ট সরকার সেই কাজগুলি জনসাধারণের স্বার্থে করছে সেই দিকটা তুলে ধরার উদ্দেশ্যে তাঁর এই দপ্তরের কাজ চলছে। আমি সর্ব প্রথমে বলতে চাই এই তথ্য এবং সংস্কৃতি দপ্তরকে আজকে সংকীর্ণ দলীয় স্বার্থে ব্যবহার করা হচ্ছে। সাংবাদিকতা, সংবাদপত্রের স্বাধীনতা সম্পর্কে এখানে তিনি বলেছেন যে বৃহৎ সংবাদপত্রগুলি আজকে যথার্থ ভাবে দেশের সাধারণ মানুষের

বিষয়গুলি তুলে ধরছেন না, বামফ্রন্ট সরকারের কাজের তাঁরা সমালোচনা করছেন বা তাঁদের সম্পর্কে মিথ্যা সংবাদ তাঁরা দেশের মানুষের কাছে তুলে ধরছেন। এটা ঠিক কথা যে এই সমস্ত বৃহৎ সংবাদপত্র এই দেশের বুর্জোয়া পুঁজিপতি শ্রেণীর দ্বারা পরিচালিত, তাই তাঁরা পুঁজিপতি শ্রেণীর স্বার্থে এই জিনিসগুলি করছেন। কিন্তু সাথে সাথে বিভিন্ন সময়ে সংবাদপত্রে যখন বামফ্রন্ট সরকারের ত্রুটি-বিচ্যুতির জন্য জনস্বার্থ বিরোধী কাজের জন্য সমালোচনা হয় তখন দেখা যায় তাঁরা ক্ষিপ্ত হয়ে ওঠেন, আর সংবাদপত্রে সরকারের গুনকীর্তন করলে তাঁরা খুশী হন। এথিক্স অব জার্নালিজম হচ্ছে যে জিনিস হচ্ছে তা সঠিকভাবে জনগণের কাছে তুলে ধরা সে যে কাজই হোক না কেন। এই দৃষ্টিভঙ্গীতে যদি সংবাদপত্র পরিচালিত হয় তাহলে বুঝতে হবে সেই সংবাদপত্রগুলি ঠিকই চলছে। কিন্তু দেখা যায় বামফ্রন্ট সরকারের সমালোচনা হলেই তাঁরা মনে করেন সংবাদপত্র তাঁদের বিরোধিতা করছে, আর বংশবদ হয়ে চললেই তারা ঠিক চলছে। অপর দিকে সংবাদপত্রে বিজ্ঞাপন দেওয়ার যে প্রশ্ন উঠেছে সেই বিজ্ঞাপন, প্রচার সম্বন্ধে রাজ্য সরকারে নীতি দল-মত-নির্বিশেষে গণতান্ত্রিক আদর্শে পরিচালিত হয়ে থাকে বলেন। এই সভায় এই প্রশ্নের উত্তরে মাননীয় তথ্যমন্ত্রী বলেছিলেন তিনি যে বিজ্ঞাপন বিভিন্ন সংবাদপত্রে দেন সেগুলি দল-মত-নির্বিশেষে নিরপেক্ষভাবে দেন। আজকের ভাষণেও সেই কথা বলেছেন। কিন্তু আমরা দেখি যে যে সংবাদপত্রগুলি বামফ্রন্ট সরকারে গুনগান করেন, বংশবদ হয়ে চলেন তাঁদের ক্ষেত্রে এই বিজ্ঞাপনেব আনুকূল্য বেশী। তিনি প্রশ্নো-উত্তরে বলেছেন আনন্দ বাজারকে ১৯৮৬-৮৭ সালে ২২ লক্ষ ২৫ হাজার টাকার বিজ্ঞাপন দিয়েছেন, যুগান্তরকে দিয়েছেন ২৫ লক্ষ ৮১ হাজার টাকার, স্টেটসম্যানকে দিয়েছেন ১৫ লক্ষ ৭১ হাজার টাকার, বর্তমানকে দিয়েছেন ৪ লক্ষ ৭৩ হাজার টাকার, আজকালকে দিয়েছেন ১০ লক্ষ ৪৪ হাজার টাকার আর গণশক্তি যেটা সি পি এম দলের মুখপত্র সেই গণশক্তিকে দিয়েছেন ১৬ লক্ষ ৭৮ হাজার টাকার বিজ্ঞাপন।

[4-50—5-00 P. M.]

এই ক্ষেত্রে দলীয় দৃষ্টিভঙ্গীতে সরকারী টাকার অপচয় হয়েছে। দলমত-নির্বিশেষে গণতান্ত্রিক পদ্ধতিতে দেওয়ার কথা তিনি বলেন নি। উপরন্তু তিনি যে সংস্কৃতির কথা বলেছেন সেই সংস্কৃতির ক্ষেত্রেও ১০ বছর বামফ্রন্ট সরকারের রাজত্বে আমরা কি দেখছি? আমরা দেখছি যে, পর্ণগ্রাফী পত্র-পত্রিকায় দেশ ছেয়ে গেছে। বিভিন্ন সহর এবং সহরতলীতে পর্ণগ্রাফী পত্রিকার ছড়াছড়ি। যেখানেই যান সেখানে দেখবেন বিজ্ঞাপনে নগ্ন নারীদেহ, তারপর ক্যাসেট এবং ভি. ডি. ও. সুদূর গ্রামাঞ্চলে চলছে। গতকাল কেন্দ্রীয় সরকার দূরদর্শনের মাধ্যমে গভীর রাতে এ্যাডাল্ট ফিল্ম দেখিয়েছেন সেই সঙ্গে সমানে এই ব্লু ফিলিমের মাধ্যমে ঐ একই জিনিষ চলছে। ভি. ডি. ও. ক্যাসেট চলছে। মাননীয় মন্ত্রী মহাশয় অপসংস্কৃতির কথা বলেন এবং তার বিরুদ্ধে সুস্থ্য সংস্কৃতি

গড়ে তোলার কথা বলেন। সংস্কৃতির কার্যকলাপে যে সমস্ত জিনিষ দেশে ব্যাপকভাবে চলছে তাতে অপসংস্কৃতি দূর করা যাবে? কার্য্যতঃ আমরা দেখছি ১০ বছরের রাজত্বে দেশের লোক এবং যুবসমাজকে অপসংস্কৃতির দিকে নিয়ে যাচ্ছে। এই রঙ্গে আর একটি কথা বলতে চাই যে, মাননীয় মন্ত্রী মহাশয় অপসংস্কৃতির বিরুদ্ধে বলছেন অথচ ক্যাবারে নাচের যে প্রচলন রয়েছে তাতে আমাদের দেশের যুব সমাজকে কোন পথে নিয়ে যাচ্ছে? আর বামফ্রন্টের আর একটি অপসংস্কৃতির কথা বলি, ১৯৮৬ সালে হোপ ৮৬ অনুষ্ঠান করে আর্ট ফিলিমের সমস্ত নায়িকা যারা তাদের নিয়ে নাচের অনুষ্ঠান করা হয়েছিল। তাই আমি আজকে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী:** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে মাননীয় তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী এখানে রেখেছেন আমি সেই ব্যয় বরাদ্দের দাবীকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় চেয়ারম্যান স্যার, বিরোধীদলের সদস্য সুব্রতবাবু অনেক কথা বলে গেলেন, মাননীয় এস. ইউ. সি'র সদস্য বললেন। যে আজকে সুস্থ্য সংস্কৃতি নিয়ে যে আন্দোলন সে কথাটা বোঝবার মত তাঁদের মানসিকতা আছে কি না আমার সন্দেহ। ভারতবর্ষের সংস্কৃতি আমাদের মনে আছে। উনবিংশ শতাব্দীর শেষ লগনে কবিগুরুর সেই কবিতা সুরু হল—"ওরে তুই ওঠ আজি, আগুন লেগেছে কোথা, কার শংখ উঠিয়াছে বাজি।" ভারতবর্ষের সংস্কৃতির আন্দোলনের ব্যাপারে আমরা জানি পরাধীন ভারতবর্ষে হয়েছিল সংস্কৃতির চিন্তা। আন্দোলনের মধ্যে দিয়ে আজকের ভারতবর্ষ পরাধীনতার শৃঙ্খল মোচন করবার জন্য যখন লড়াই সুরু করেছিল তখন তিনি উদাত্ত আহ্বান তুলেছিলেন, 'ওরে ওঠ জাগাতে জগত জনে' সেই থেকে সুরু হয়েছিল সুস্থ্য সংস্কৃতির লড়াই। এই সুস্থ্য সংস্কৃতির লড়াইয়ের মধ্যে দিয়ে কারার এই লৌহ কপাট, ভেঙ্গে তুই কর রে লোপাট' ভারতবর্ষের যুব সমাজ সেই থেকে সুস্থ্য সংস্কৃতির লড়াই সুরু করেছিল। আমরা জানি ওনাদের সঙ্গে আমাদের মৌলিক পার্থক্য রয়েছে চিন্তা ধারার রাজনীতির এবং সুস্থ্য সংস্কৃতির। আমরা জানি আজকে ভারতবর্ষে শুধু রাজনীতি এবং অর্থনীতির মধ্যে দিয়ে সুস্থ্য দেশ গড়ে উঠতে পারে না। সেই সুস্থ্য সংস্কৃতির সুরু করার মধ্যে দিয়ে আমরা কি দেখেছিলাম? ভারতবর্ষের স্বাধীনতার উত্তর কালে যে সংস্কৃতি আজকে সারা ভারতবর্ষকে গ্রাস করেছে আমি মনে করি সেখানে আজকে অত্যন্ত সংকট। জাতির লক্ষ্য সেই সংকটময় মুহূর্ত্তে শুধু এই ধনবাদী সমাজ ব্যবস্থার মধ্য দিয়ে দাঁড়িয়ে থাকা নয়। আমি মনে করি আমাদের সমাজতান্ত্রিক সমাজ বাবস্থার পরিপূরক হচ্ছে সুস্থ্য সংস্কৃতি।

তাই আমরা লড়াই শুরু করেছি এবং সেই লড়াই-এ আমরা দেখছি স্বাধীনতার এত বছর পরেও গোটা ভারতবর্ষে কংগ্রেস যে সংস্কৃতির ধারা প্রবাহিত করে রেখেছে তা অত্যন্ত মারাত্মক। তার মধ্য দিয়ে দেশের যুব শক্তি আজকে অবক্ষয়ের দিকে এগিয়ে চলেছে। স্বাধীন ভারতবর্ষে

যেখানে আজকে মানুষের বেকার সমস্যা মেটাতে পারছেন না, সেখানে তাদের এই অবক্ষয়ের দিকে ঠেলে দিচ্ছেন। আমরা আজকে দূরদর্শনে কি দেখতে পাই? দূরদর্শনে আজকে বিজ্ঞাপনের নাম করে উলঙ্গ মেয়ের ছবি প্রদর্শন করা হয়। কেন্দ্রীয় সরকারের এটা কি সুস্থ্য সংস্কৃতির পরিচায়ক? মধ্য রাত্রে যে সমস্ত ছবি দেখানো হয়, এটা কি সুস্থ্য সংস্কৃতির পরিচায়ক? এই সিনেমা দেখানোর মধ্য দিয়ে আমরা প্রশ্ন করি, এর দ্বারা কোন্ সুস্থ্য রাজনীতি এবং সুস্থ্য সংস্কৃতি গড়ে উঠবে জাতীয় জীবনে? এখানে আমরা তার বিরুদ্ধে বার বার প্রতিবাদ করেছি। শুধু তাই নয়, মাননীয় চেয়ারম্যান, স্যার, এটা অত্যন্ত লজ্জার কথা যে, ভারতবর্ষের সুস্থ্য সংস্কৃতির জন্য আমরা যখন লড়াই করি তখন আমরা দেখতে পাচ্ছি দূরদর্শনে ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনে জড়িত মনীষীদের চরিত্র রূপায়নে কলঙ্ক লেপন করা হচ্ছে। কে যে তার ধারক বাহক তা আমরা জানি না। কে যে তার পরামর্শদাতা তাও আমরা জানি না। সেখানে যে ছবি দেখানো হয় তা অত্যন্ত লজ্জাজনক এবং নক্কারজনক। আমরা এর প্রতিবাদ করি। এটা আমাদের কাছে অত্যন্ত আশ্চর্য্যের বিষয়। শুধু তাই নয়, গতকাল এই সভায় বলেছিলাম আমাদের অবক্ষয় কোথায় গিয়ে দাঁড়িয়েছে, আপনারা বিশ্বাস করেন নি। একটা জাতি তার ঐতিহ্য বহন করে সুস্থ্য সংস্কৃতির মধ্য দিয়ে, তার অধ্যায়ের সূচনা হয় সুস্থ্য সংস্কৃতির মধ্য দিয়ে। কবিগুরু রবীন্দ্রনাথ সেই অধ্যায়েরই সূচনা করে গেছেন ভারতবর্ষে এবং তাঁর সেই ঐতিহ্য নিয়েই ভারতবর্ষ এগিয়ে চলেছিল। কিন্তু স্বাধীনতার পরবর্তীকালে যে মনোভাব, দৃষ্টিভঙ্গী নিয়ে যারা কেন্দ্রীয় সরকার চালাচ্ছেন তারা গোটাভারতবর্ষের যুব শক্তিকে নষ্ট করবার ষড়যন্ত্র করে চলেছেন। তাই সুস্থ্য সংস্কৃতির বদলে তারা যেসব জিনিস পরিবেশন করছেন, তারই ফলশ্রুতি হচ্ছে এই সমস্ত চলচিত্র। শুধু এই সমস্ত চলচিত্র নয়, আজকে আমরা ঐ সমস্ত পর্ণগ্রাফি পত্র-পত্রিকাও দেখতে পাচ্ছি, যার কথা আমরা বারে বারে বলেছি। এই সমস্ত পত্র-পত্রিকায় কলকাতার সমস্ত বুক ষ্টল, ষ্টেশনের বুক ষ্টল ছেয়ে গেছে। সেই পর্ণগ্রাফি উপন্যাসে মহিলাদের উলঙ্গ ছবি ছাপানো হয়েছে, সেগুলি সেনসাসে পর্যন্ত আটকাচ্ছে না। এটা কি ষড়যন্ত্র নয়? মাননীয় মন্ত্রীর কাছে আমি আবেদন করব যে, আপনি এই সমস্ত জিনিসগুলি বন্ধ করুন। আমরা সুস্থ্য সংস্কৃতির জন্য লড়াই করছি। আমরা জানি আমাদের লড়াই অত্যন্ত কঠিন লড়াই। আমরা আজকে সমাজতান্ত্রিক এক সমাজ ব্যবস্থার জন্য লড়াই করে যাচ্ছি। সেখানে আমরা জানি যে, সুস্থ্য সংস্কৃতিই হচ্ছে তার পরিপূরক ব্যবস্থা। সেই পরিপূরক ব্যবস্থা গড়ে তোলার জন্য আমরা আন্দোলনের মধ্য দিয়ে এগিয়ে যেতে চাই এবং এই এগিয়ে নিয়ে যাবার ক্ষেত্রে তারাই বাধা সৃষ্টি করবে, যারা ষড়যন্ত্র করছে। এই বাধা সৃষ্টি করার ক্ষেত্রে তাদের মাধ্যমে হচ্ছে এই সব ছবি ও দূরদর্শন এবং এই সমস্ত নক্কারজনক পর্ণগ্রাফি পত্র-পত্রিকা। শুধু তাই নয়, আমরা মনে করি আইন প্রয়োগ করে হবে না, আইন করে এটাকে আপনি বন্ধ করতে পারবেন না। আইন তো রয়েছে। কিন্তু আইন থাকা সত্বেও বেরোচ্ছে। আজকে দূরদর্শনে ঐসব উলঙ্গ ছবিগুলি কি আপনি বন্ধ করতে পারছেন? মধ্য রাত্রের ঐসব উলঙ্গ ছবি বন্ধ করতে পারছেন? বিরোধী দলের সদস্যদের কাছে

অনুরোধ জনমন সৃষ্টি করার ক্ষেত্রে, কৃষ্টিকে বাঁচিয়ে রাখার ক্ষেত্রে আপনারা কি করছেন? দূরদর্শনে আজকে কি হচ্ছে? সমস্ত হিন্দী ছবি, হিন্দী ফিল্ম দেখানো হচ্ছে। আমাদের তাতে কি হচ্ছে। বাঙালীর কৃষ্টি তাতে কি বাড়ছে? কই, আপনারা তো তার প্রতিবাদ করছেন না? যার জন্যই আমরা বলেছিলাম দূরদর্শনের দ্বিতীয় চ্যানেল যেটা হচ্ছে সেই চ্যানেলের দায়িত্ব আমাদের রাজ্য সরকারের হাতে দিতে হবে। এই চ্যানেলের ভার সরকারের উপর ন্যস্ত করতে হবে। কারণ, আমরা চাই এই দ্বিতীয় চ্যানেলের মধ্য দিয়ে আমাদের কৃষ্টি, সংস্কৃতিকে জনমানসের কাছে তুলে ধরতে। উনবিংশ শতাব্দীর প্রদীপ্ত আলোকে রবীন্দ্রনাথের কণ্ঠে ধ্বনিত হয়েছিল এই গান—

"ওরে তুই উঠ আজি,<br>আগুন লেগেছে কোথা,<br>কার শঙ্খ উঠিয়াছে বাজি।"

ভারতবর্ষের এই মাটিতে সেদিন এই গান ধ্বনিত হয়েছিল। ভারতবর্ষের বিপ্লবীদের কাছে সেদিন নজরুলের সেই গান ধ্বনিত হয়েছিল—'কারার ঐ লৌহ কপাট, ভেঙ্গে তুই কর রে লোপাট" সেই জন্য আমরা চাই এই দূরদর্শনে আমাদের সৃষ্টি, কালচারকে তুলে ধরতে। সেই জন্য আমাদের এই দাবীতে আন্দোলন গড়ে তুলতে হবে যে, দ্বিতীয় চ্যানেলের দায়িত্ব রাজ্য সরকারের হাতে দিতে হবে। আপনারা কি সংস্কৃতি গড়ে তুলবেন? আপনারা তো কোন কিছুই দেখতে পেলেন না যে, আমাদের বামফ্রন্ট সরকার কোন কিছুই করতে পারে নি।

[ 5-00—5-10 P. M. ]

মাননীয় চেয়ারম্যান মহাশয়, গত ৯ বছরে বামফ্রন্ট সরকার যে সমস্ত পজিটিভ কাজ করেছেন সেগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ কাজ। তবে এইসব কাজ করেই আমরা সন্তুষ্ট নই, আমরা চাই এই আন্দোলন প্রসারিত হোক। আমরা চাই এই আন্দোলন পশ্চিমবাংলার মধ্যেই শুধু সীমাবদ্ধ না রেখে সারা ভারতবর্ষে এর পরিব্যপ্তি ঘটাতে। আমরা এটা করতে চাই, তার কারণ, আমরা ভারতবর্ষকে ভালোবাসি। স্যার, আপনি জানেন, একটা জাতি সুস্থ সাংস্কৃতি নিয়ে বাঁচতে পারে, তাছাড়া সে বাঁচতে পারে না। সেই সুস্থ সাংস্কৃতিক করতে গেলে যেটা প্রয়োজন সেটা হচ্ছে এই পুঁজিবাদী সমাজব্যবস্থাকে ভাঙ্গতে হবে। স্যার, যে সমস্ত পজিটিভ কাজ করা হয়েছে তারমধ্যে রয়েছে—সঙ্গীত ও নৃত্যের প্রসারকল্পে রাজ্য-সঙ্গীত অ্যাকাডেমী তৈরী। আদিবাসী-সংস্কৃতির ধারা যাতে বিলুপ্ত না হয় তারজন্য সিউড়িতে, ঝাড়গ্রামে, পুরুলিয়াতে, আলিপুরদুয়ারে আদিবাসী

সংস্কৃতি কেন্দ্র খোলা। দার্জিলিং-এ নেপালী অ্যাকাডেমী তৈরী হয়েছে। স্বরচিত গ্রন্থ প্রকাশনার জন্য লেখকদের সাহায্য করা হচ্ছে। এছাড়া বিশেষ করে আমি পশ্চিমবঙ্গে বাংলা অ্যাকাডেমীর কথা বলব। এটা করার জন্য আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে বিশেষভাবে ধন্যবাদ দেব। দীর্ঘদীন ধরে আমরা আন্দোলন করেছি যে পশ্চিমবঙ্গে অ্যাকাডেমী হোক, সেটা করার জন্য মন্ত্রীমহাশয়কে আমি ধন্যবাদ জানাচ্ছি। স্যার, এছাড়া গত ৯ বছরে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ২৫টি কাহিনী-চিত্র প্রযোজনা করেছেন এবং তারমধ্যে ৮টি রাজ্য ও আন্তর্জাতিক পুরস্কার পেয়েছে। বামফ্রন্ট সরকার চলচ্চিত্রকেন্দ্র —'নন্দন' স্থাপন করেছেন। সর্বোপরি, পশ্চিমবঙ্গ তথা সমগ্র পূর্ব ভারতে চলচ্চিত্র শিল্পের স্বার্থে বামফ্রন্ট সরকার ৫ কোটি ২১ লক্ষ টাকা ব্যয়ে সল্ট লেকে একটি অত্যাধুনিক রঙ্গীন চলচ্ছিত্র পরিস্ফূটনাগার তৈরী করেছেন। স্যার, অপর দিকে কংগ্রেসের কালচারের কথা আমরা জানি এবং এই হাউসেই সেই কালচার আমরা দেখেছি। তাদের এই কালচারই আজকে সমগ্র ভারতবর্ষের সুস্থ সংস্কৃতিকে গ্রাস করেছে। স্যার, আমি আবার আমাদের মাননীয় তথ্য মন্ত্রীকে অভিনন্দন জানাই কারন তিনি বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে রবীন্দ্র অ্যধাপকের পদ সৃষ্টি করেছেন। এ ছাড়া বেহালায় একটি লোকসংস্কৃতির মিউজিয়াম ও একটি গ্রন্থাগার খোলা হয়েছে। স্যার, সংস্কৃতির মধ্যে দিয়েই একটি জাত তার ঐতিহ্য রক্ষা করে। আমাদেরও তাই দূরদর্শনের এইসব অপপ্রচারের বিরুদ্ধে আন্দোলন করতে হবে যাতে এগুলি বন্ধ হয় এবং এ সমস্ত পত্রপত্রিকা বা পর্নোগ্রাফি বিক্রি বন্ধ করার জন্য আন্দোলন করতে হবে, কারন শুধু আইন করে এসব বন্ধ করা যাবে না। পরিশেষে স্যার, মাননীয় মন্ত্রীমহাশয়ের ব্যয়বরাদ্দকে সমর্থন করে একটি কবিতা দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

"শশ্মানের ধ্বংসস্তুপের উপর
নক্ষত্র আলো দিতে গিয়ে
হয়েছে স্তব্ধ

সেই স্তব্ধতা ভেঙ্গে
নতুন ঝড়ের সঙ্কেত
শশ্মানের ধ্বংসস্তুপে

বয়ে আসুক
নতুন দিগন্ত
বিকশিত
আলোর বন্যা"।

**শ্রীসুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, তথ্য দপ্তরের ব্যয়বরাদ্দের উপর বলতে গিয়ে আমি প্রথমেই বলতে চাই যে ১৯৭৬/৭৭ সালে এই দপ্তরের ব্যয়বরাদ্দে ছিল ২ কোটি ৪ লক্ষ টাকা এবং আজকে এই পশ্চিমবঙ্গে সেই তথ্য দপ্তরের ব্যয়বরাদ্দ দাঁড়িয়েছে ৭ কোটি ৩৫ লক্ষ ৬৭ হাজার টাকায়। অর্থাৎ সাড়ে তিনগুণ ব্যয়বরাদ্দ এই তথ্য দপ্তরের বেড়েছে। পাবলিকেশনের জন্য যেখানে ১৯৭৬-৭৭ সালে বরাদ্দ ছিল ৭ লক্ষ ৫ হাজার ১২৪ টাকা। এবং এই বছরই সেটা দাঁড়িয়েছে ৮১ লক্ষ টাকায়। আপনার অবগতির জন্য জানাচ্ছি, ১৯৮৬-৮৭ সালে এই বাজেট বরাদ্দ পাবলিকেশান দপ্তরে ছিল ৭৬ লক্ষ টাকা, সেটা ১ কোটি ১ লক্ষ টাকা পৌঁছেছিল। অর্থাৎ বাজেটে যা বরাদ্দ ছিল তার থেকে ২৫ লক্ষ টাকা অতিরিক্ত পাবলিকেশানে খরচ হয়েছিল। পাবলিকেশান সম্পর্কে গতকাল একটা প্রশ্নের উত্তরে তথ্যমন্ত্রী মহাশয় যে তথ্য জানিয়েছিলেন তার একটা নমুনা আপনাদের সামনে উত্থাপন করছি। আপনি দেখুন যে কি ধরনের পুস্তক ছাপানোর জন্য সরকার টাকা-পয়সা খরচ করছেন। আমি বইগুলির নাম এবং লেখকের নাম এখানে উল্লেখ করছি। আমি সবিনয়ে জিজ্ঞাসা করছি আপনার এই নামগুলির সঙ্গে পরিচিতি আছে কি না? (১) 'কমন করে হল'—অসীম দাসগুপ্ত, (২) 'যুগ নাট্টকার শচীন সেনগুপ্ত'—ডঃ অজিত মণ্ডল, (৩) 'প্রসঙ্গ গণনাট্ট—শক্তি পদ বন্দ্যোপাধ্যায়, (৪) 'ক্ষুধার কড়চা'—কৃষ্ণ প্রসাদ মণ্ডল. (৫) 'কার্ডি গানে কুসুম প্রস্তাব'—কৃষ্ণা বসু, (৬) 'সাহিত্য ও সংস্কৃতি প্রথা বিরোধী'—বৈরাগী চক্রবর্তী, (৭) 'মার্কসীয় দৃষ্টিতে লোক সঙ্গীত'—সত্যেন্দ্র নাথ মজুমদার, (৮) 'মিছিলের গান'—প্রস্তর সেন। আমি জিজ্ঞাসা করছি যারা এখানে উপস্থিত আছেন তারা কয়জন এই নামগুলির সঙ্গে পরিচিত? এই নামগুলির সঙ্গে পরিচিতি থাকলেই সরকারী উদ্যোগে তাদের পাবলিকেশান করা হয়। কাজেই এটা সহজেই বোঝা যায় যে কি কারণে ১৯৭৬-৭৭ সালের ৭ লক্ষ টাকার পাবলিকেশান বাজেট ১৯৮৬-৮৭. ১৯৮৭-৮৮ সালে ৮১ লক্ষতে পৌঁছায়। আমার প্রস্তাব যে দেশ বরেণ্য প্রাতঃস্মরণীয় আমাদের দেশের মহাপুরুষদের জীবনালেখ্য নিয়ে পাবলিকেশান ম্যাগাজিনগুলি করুন এবং ছোট ছোট পুস্তক প্রকাশ করে আরো ব্যাপকভাবে সাধারণ মানুষের মধ্যে ছড়িয়ে দিন যাতে আমাদের দেশের কৃষ্টি, সংস্কৃতি ইত্যাদি সম্পর্কে একটা সম্যক ধ্যান-ধারণা দেশের মানুষ পেতে পারে। এই ব্যাপারে বিশেষ ব্যবস্থা নেওয়া উচিত। পাবলিকেশানের জন্য সরকারের যে এ্যাডভারটাইজমেণ্ট পলিসি আছে সে সম্পর্কে বুদ্ধদেববাবুকে আগের দিন একটা প্রশ্ন করা হয়েছিল। তাতে তিনি কোন কোন পত্রিকাকে কত টাকার বিজ্ঞাপন দেওয়া হয় তার একটা হিসাব দিয়েছিলেন। আমি অডিট ব্যুরো সার্কুলেশান থেকে কোন পত্রিকার কত সার্কুলেশান তার একটা হিসাব এখানে তুলে ধরছি আপনাদের অবগতির জন্য। এই হিসাবটা ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত সংগ্রহ করা হয়েছে। আনন্দ বাজার পত্রিকা ৩ লক্ষ ৯৬ হাজার, অমৃত বাজার ১ লক্ষ ৪০ হাজার, আজকাল ১ লক্ষ ১৫ হাজার, বিজনেস স্ট্যাণ্ডার্ড ২১ হাজার ১২০, বসুমতী ৪৪ হাজার ৯৪৩, যুগান্তর ৩ লক্ষ ৪১ হাজার, পশ্চিমবঙ্গ সংবাদ ৩০ হাজার, সন্মার্গ ৬১ হাজার, স্টেটসম্যান ১ লক্ষ ৮৯ হাজার, টেলিগ্রাফ ৮৭ হাজার, উত্তরবঙ্গ সংবাদ ৪৬ হাজার ৪০৭ টাকা। আমি বুদ্ধদেববাবুকে অনুরোধ করেছিলাম, আমি নিজে এই

সম্পর্কে কোন তথ্য বলতে চাই না, আপনি বলুন এই গণশক্তি পত্রিকার সার্কুলেশান কত ? আপনি সরকারের মন্ত্রী হিসাবে আপনার কাছে এই তথ্য জানতে চাচ্ছি। বিজ্ঞাপনের কথায় আপনি বলেছিলেন যে স্টেটসম্যান, আজকাল, বর্তমান এই পত্রিকাগুলি থেকে গণশক্তি বিজ্ঞাপন বাবদে বেশী টাকা পেয়ে থাকে। আজকে আপনাদের জানতে হবে যে, যেখানে ষ্টেটসম্যান পেয়েছিল ১৫।। লক্ষ টাকা, আজকাল পেয়েছিল ১০ লক্ষ ট্যকা, বর্তমান কাগজ পেয়েছিল ৪।। লক্ষ টাকা সেখানে গণশক্তি পেয়েছিল ১৬ লক্ষ টাকা। এটা রাজ্যসরকারের তথ্য মন্ত্রীর দেওয়া বিবৃতি, এটা আমার বিবৃতি নয়। এ ছাড়াও রাজ্যসরকার যে বসুমতী পত্রিকা পরিচালনা করেন, সেই বসুমতী পত্রিকা যা বলা হয়েছিল, ১৯৮২-৮৩ সালের বাজেট বক্তৃতা আমার কাছে আছে, সেই বক্তৃতায় তৎকালীন মন্ত্রী বলেছিলেম যে This newespaper is like to attain economic viability.

১৯৮২-৮৩ সালের বাজেট বক্তৃতায় যে বসুমতী পত্রিকার ভায়েবিলিটি সম্পর্কে প্রত্যাশা জ্ঞাপন করা হয়েছিল, আজকে মাননীয় তথ্য মন্ত্রী মহাশয় বলুন এই বসুমতী পত্রিকায় ১ কোটি ৪ লক্ষ টাকা লসে রান করছে কি না ?

[5-10 - 5-20 P.M.]

এ্যাকুমুলেটড লস্ ১ কোটি ৪ লক্ষ টাকা। ১৯৮২ সালের বাজেট বক্তৃতা আমার কাছে আছে, সেই বক্তৃতায় প্রত্যাশা কয়া হয়েছিল, প্রতি বছর বছর এক একটা বাজেট বক্তৃতায় প্রত্যাশা দেখানো হচ্ছে এবং প্রতি বছর বসুমতীর ক্ষতির পরিমাণ, লোকসানের পরিমাণ বাড়তে বাড়তে আজকে এক কোটি টাকায় গিয়ে পৌচেছে। সরকারী উদ্যোগে পরিচালিত একটা পত্রিকায় আজকে একই অবস্থা। ১৬টি ফিচার ফিল্ম তৈরী করা হয়েছে ১৯৭৯ ৮০ সাল থেকে ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত এই পিরিয়ডে। এই ১৬টি ফিল্মের মধ্যে কত টাকা খরচ করা হয়েছে, ১ কোটি ২৭ লক্ষ ৭৫ হাজার ৪০৩ টাকা। ১৬টি ফিচার ফিল্মের জন্য ১ কোটি ২৭ লক্ষ ৭৫ হাজার ৪০৩ টাকা খরচ হয়েছে। ১২টি ফিল্ম রিলিজ করা হয়েছে। ৪টি ফিল্ম রিলিজ হয়নি, যাদের জন্য ১ কোটি ২৭ লক্ষ টাকা খরচ কবা হয়েছে এবং রিয়্যালাইজেশন হয়েছে কত টাকা সরকারের ? সুব্রতবাবু তাঁর বক্তৃতায় সোনার কেল্লা দিয়ে শুরু করেছিলেন, সরকারী উদ্যোগে ছবি করলে কিভাবে তার টাকা ফেরত আসে। আজকে সরকারের এই ১৬টি ছবির পেছনে ১ কোটি ২৭ লক্ষ টাকা খরচ হবার পরও রিয়্যালাইজেশন হয়েছে ২৮ লক্ষ ৬৫ হাজার ৭৮১ টাকা, অর্থাৎ আপনাদের জানতে হবে কাদেরকে এই ছবিগুলো করতে দেওয়া হয়েছে অনুদান দিয়ে। যে সরকারী অনুদানে তৈরী দুটো কি চারটে ছবির নাম তারা ঘুরিয়ে ফিরিয়ে গত তিন চার বছর ধরে বরছেন, আমরা জানি, কিন্তু এই ১৬টি ছবির মধ্যে এই যে বিপুল পরিমান অর্থ এখানে খরচ করা হয়েছিল, তার

থেকে মাত্র ২৮ লক্ষ টাকা বেরিয়ে এলো, বাকী টাকা সমস্ত ক্ষতির পরিমাণে চলে গেল, আর পার্টির লোকেদের স্বার্থে এই টাকাগুলো ব্যবহার হলো। উর্দু ভাষা সম্পর্কে বলা হয়েছে, উর্দু ভাষার আজকে কি পরিস্থিতি। কলকাতা, ইসলামপুর এবং আসানসোলে উর্দুর করসপনডেন্স কোর্স তৈরী হয়েছে। উর্দু করসপনডেন্স সেল সম্বন্ধে ১৯৮৩-৮৪ সালের বাজেট বক্তৃতায় যে কথা বলা হয়েছিল, সেই কথা ১৯৮৫-৮৬ সালের বাজেট বক্তৃতায়ও সেই কথা. আমার কাছে গত পাঁচ বছরের বাজেট বক্তৃতা আছে। আজকে আপনাদের জানতে হবে যে উর্দু কথসপনডেন্স সেলে আপনারা একজন মাত্র পার্ট টাইম টাইপিষ্ট, আর একজন মাত্র পার্ট টাইম ট্রানসলেটর করে রেখে দিয়েছেন। এই উর্দু করসপনডেনস সেলগুলোতে আপনাদের সরকারের এটা ঘোষিত নীতি যে পশ্চিমবাংলার যে সমস্ত জায়গায় ১০ পারসেন্টের অধিক উর্দু ভাষা ভাষী মানুষ থাকবে, সেখানে ভাষাগত প্রয়োজনে দ্বিতীয় ভাষা হিসাবে স্বীকৃতি দেওয়া হবে। কিন্তু সেখানে আপনারা উর্দু ট্রানস্‌লেটার দিয়েছেন, উর্দুকে আপনারা অবজ্ঞা করেছেন। যেহেতু উর্দু ট্রানস্‌লেটারের একজন করে পার্ট টাইম লেকচারার আপনারা রেখেছেন, পার্ট টাইম টাইপিষ্ট এবং পি. টি. লেকচারার, এটা আপনাদের বাজেট বক্তৃতায় আছে। এটা আমার কোন বক্তৃতা নয়। আপনারা বলেছিলেন, প্রত্যেকটি ব্লক অফিসে বাংলা টাইপ রাইটার পাঠিয়ে দেবেন, বাংলা ভাষাকে আরও বেশী করে সরকারী কাজে প্রচার করে দেবার জন্য। আমি জানতে চাই, পশ্চিমবাংলায় কটি ব্লকে বাংলা টাইপ রাইটার গিয়ে পৌচেছে। ১৯৮২ সাল থেকে আপনাদের বাজেট বক্তৃতায় আপনারা যে কথা বলেছেন ১৯৮৭ সালে আজকে সেই বক্তৃতার পরেও আপনারা কটা ব্লকে বাংলা টাইপ রাইটার পৌছে দিয়েছেন এবং সমস্ত ব্লকে প্রৌছে দিতে পেরেছেন কি না আমরা সেই কথা জানতে চাইছি। আপনাদেরকে জানতে হবে, যে আমার ইনফর্মেশন, এই কাজে তারা সফল হননি। কলকাতা শহরে একটা যাত্রামঞ্চ তৈরী করার প্রস্তাব ১৯৮৫-৮৬ সালের বাজেট প্রস্তাবে আপনারা রেখেছিলেন সেই বাজেট প্রস্তাবের অগ্রগতি কি, আজকে আপনার কাছ থেকে জানতে চাইছি। আপনারা এই বাজেট বক্তৃতাতেও বলেছেন মুন্সী প্রেমচাঁদ ছোট গল্পের লেখক, আপনারা জানেন ১৯৮২-৮৩ সালের বাজেট বক্তৃতায় ৬নং পাতায় আপনারা দেখবেন। উনি বামপন্থী ভাবাদর্শের কবি লোক, আমি ১৯৮২-৮৩ সালের বাজেট বক্তৃতায় দেখলাম মুন্সী প্রেমচাঁদ-এর একটি চার খণ্ডের সম্বলিত রচনাবলী আপনারা প্রকাশ করবেন। আজকেও ১৯৮২-৮৩ সালের বাজেট বক্তৃতায় মুন্সী প্রেমচাঁদ শুনিয়েছেন, আজকেও এই বছর, পাঁচ বছর পর আজকেও, সেই একই প্রতিশ্রুতি শোনাচ্ছেন যে আমরা মুন্সী প্রেমচাঁদের চার খণ্ডের রচনাবলী শীঘ্রই প্রকাশ করবো। এখনও প্রকাশিত হলো না। ১৯৮২-৮৩ সাল থেকে আজকে ১৯৮৬-৮৭ সাল, এটা আমরা জানতে চাইছি, কেন আপনারা সেই বাজেট বক্তৃতায় ১৯৮২-৮৩ সালে বলেছেন কাজী নজরুল ইসলামের রচনা প্রকাশে আপনাদের আগ্রহ আছে।

আপনি ঐ মুন্সী প্রেমচন্দ্রের রচনাবলীর সঙ্গে সঙ্গে ১৯৮২-৮৩ সালের বাজেটে কাজী নজরুল ইসলামের রচনাবলী প্রকাশ করার কথা ঘোষণা করেছিলেন। তাতে বলেছিলাম, আপনাদের

কিছু অসুবিধা আছে তবে চেষ্টা করছি অবিলম্বে যাতে সফলতা লাভ করা যায়। কাজী নজরুল ইসলামের রচনাবলী প্রকাশের ক্ষেত্রে আজ থেকে ৫ বছর আগে বাজেট বিবৃতিতে যে প্রতিশ্রুতির কথা আমাদের শুনিয়েছিলেন সেই প্রতিশ্রুতি আজ রূপায়িত হচ্ছে না কেন? ১৯৮৫-৮৬ সালে আপনি বলেছিলেন পশ্চিমবাংলার বাইরের ৩টি রাজ্যে, মহারাষ্ট্রে, রাজস্থানে এবং কেরালায় ৩টি ইনফরমেসান সেন্টার খুলবেন বলেছিলেন। কিন্তু আজও পর্যন্ত তা খোলা হয়নি। আমি জানতে চাই এই ব্যাপারে আপনাদের কতদূর অগ্রগতি ঘটেছে। এ ব্যাপারে আপনার কাছ থেকে উত্তর জানাবার আগ্রহ আমাদের আছে। তারপর আপনার বাজেট বিবৃতিতে মেলার কথা উল্লেখ করেছেন। জলপাইগুড়ি জেলার জলপেশ মেলা, বীরভূম জেলার কেন্দুলি মেলা, নদীয়ার কৃত্তিবাস মেলা, বর্ধমান জেলায় নজরুলের চুরুলিয়া মেলা, হাওড়া জেলায় ভারতচন্দ্র মেলা, এগুলি বাংলার লোক-সংস্কৃতির প্রাণ-প্রাচুর্যে ভরা বলে আপনি দাবী করেছেন। এবং আরোও বলেছেন মেলা-গুলিকে আর্থিক সহায়তা এবং সাহায্য দিয়ে আরোও প্রাণবন্ত করেছেন। আমি জানতে চাই, মেলাগুলির পিছনে সরকারী তরফ থেকে আর্থিক অনুদান দেওয়ার যে দাবী করেছেন—এক-একটি জেলার এক-একটি প্রধান মেলা সংস্কৃতির পীঠস্থান বলে পরিগণিত হয়। সেইসব মেলাতে লোক-সংস্কৃতির প্রতিফলন ঘটে। এক-একটি জেলার এক-একটি প্রধান মেলায় লোক-সংস্কৃতির প্রতিফলন ঘটাবার পিছনে কি পরিমান আর্থিক অনুদান দিয়েছেন এটা আমরা জানতে আগ্রহী। আপনার কয়েকটি পর পর বাজেট বক্তৃতায় বলেছেন এই সমস্ত লোক-সংস্কৃতি মেলাগুলির জন্য আর্থিক অনুদান দিয়েছেন। এই দাবী আপনি বারেবারে করে এসেছেন। আমি অনুরোধ করবো, আপনি এই সম্বন্ধে সুনির্দিষ্ট প্রস্তাব আমাদের কাছে রাখুন, কি ব্যাপারে কত আর্থিক অনুদান দিয়েছেন তা বলুন। আপনি বাজেট বক্তৃতায় আরো একটি জায়গায় দূরদর্শন এবং আকাশবানী সম্বন্ধে বলেছেন। দূরদর্শন এবং আকাশবানী এই দুই বিভাগ থেকে পশ্চিমবঙ্গ সরকার যথাযথ প্রচার পায় না। এই অভিযোগ আর একবার উঠেছিল। তখন আমি বলেছিলাম, প্রয়োজন হলে এখান থেকে হাউস কমিটি করে দেওয়া হোক। মাননীয় স্পীকার মহাশয়ের পক্ষ থেকে প্রত্যেকটি দলের প্রতিনিধি নিয়ে আমরা গত ৫ বছর, ১০ বছরের প্রতিদিনকার রেকর্ড কালেক্ট করি, কোন দল কতখানি প্রচার পেয়েছে দলের পক্ষ থেকে এবং সরকারের পক্ষ থেকে তার বিস্তৃত একটা রিপোর্ট তৈরী করি। এটা করলে ভালভাবে সমস্ত কিছু উপস্থিত হতে পারে। আর একটা জায়গায় বলেছেন, উপরোক্ত দুটি সরকারি গণমাধ্যম ছাড়া বৃহৎ পুঁজির স্বার্থবাহী কিছু দৈনিক সংবাদপত্রের ভূমিকাও বিপদজনক। কায়েমী স্বার্থের চাপে সত্য সংবাদ পরিবেষণার ঐতিহ্য ক্রমান্বয়ে কলুষিত হচ্ছে"। মাননীয় মন্ত্রীমহাশয়, আপনি একটা ভয়ানক অভিযোগ করেছেন। এই বিধানসভার অভ্যন্তরে দাঁড়িয়ে এই অভিযোগের আরোও বিস্তৃত বিবরণ আপনার কাছ থেকে আমরা জানতে চাই। এই সংবাদপত্র কারা? আপনি এই যে দুটি সরকারী গণমাধ্যম ছাড়া বৃহৎ পুঁজির স্বার্থবাহী কিছু দৈনিক সংবাদপত্রের ভূমিকা বিপজ্জনক বললেন—এটা কাদের সংবাদপত্র, আমি এইসব সংবাদপত্রের চরিত্র উদ্ঘাটিত করতে চাই। আপনি এইসব সংবাদপত্রের চরিত্র উদ্ঘাটিত করতে সুস্পষ্টভাবে বক্তব্য রাখুন। কায়েমী স্বার্থের চাপে সত্য সংবাদ পরিবেষণার

ঐতিহ্য ক্রমান্বয়ে কলুষিত হচ্ছে বলে যে কথাটা বাজেটে বিবৃতিতে রাখলেন ঐ কায়েমী স্বার্থ চিহ্নিত করতে সুস্পষ্টভাবে এবং পরিষ্কারভাবে আপনার বক্তব্য রাখবেন। শেষে আর একটা কথা বলতে চাই, জীবদ্দশায় কিংবদন্তীতে পরিণত হয়েছেন যিনি সেই শম্ভু মিত্র যিনি নাট্য জগতের অন্যতম পথিকৃৎ, তাঁর বিখ্যাত কাজগুলি পরবর্তী প্রজন্মের কাছে তুলে ধরার জন্য উদ্যোগ গ্রহণ করুন।

[5-20—5-30 P.M ]

শ্রীশম্ভু মিত্র, জীবদ্দশায় যিনি কিংবদন্তীতে পরিণত হয়েছেন, নাট্যজগতের তিনি অন্যতম পথিকৃত। আজকে তাঁর রচিত রক্তকরবী, চার অধ্যায়, গ্যালিলিও প্রভৃতি বিখ্যাত কাজগুলিকে যাতে আগামী প্রজন্মের এবং বাংলার মানুষের সামনে আবার তুলে ধরতে পারি আপনি তার জন্য একটু উদ্যোগ গ্রহণ করবেন। আজকে আপনার কাছে আবেদন এই যে, শম্ভু মিত্রের মত মানুষকে দিয়ে প্রযোজনা করিয়ে বাংলার মানুষের সামনে আবার যাতে তুলে ধরতে পারেন, তার জন্য আপনি যদি কিছু উদ্যোগ গ্রহণ করেন তাহলে আমার মনে হয় আপনি সর্বত্র প্রশংসার পাত্র হবেন। আর যাত্রাগান, যে যাত্রাগান বাংলার মানুষকে একদিন দারুণভাবে উৎসাহিত করেছিল সেই যাত্রাগান আজ কোথায় গিয়ে পৌছেছে? পাঁচ টাকার বউ, সাড়ে তিন টাকার ছেলে, গব্বর আসছে; এই হচ্ছে আজকে যাত্রার নমুনা এবং লোক-সংস্কৃতির অংগ। সেই যাত্রা সংস্কৃতিকে আরও ভাল এবং বলিষ্ঠভাবে বাংলার মাটিতে প্রতিষ্ঠিত করার ব্যাপারে যদি উদ্যোগ গ্রহণ করেন তাহলে বাংলার মানুষ আপনাকে সাধুবাদ জানাবে। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে, আমাদের কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস:** মাননীয় চেয়ারম্যান মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় ৩৮ তম দাবীর অধিনে যে ব্যয়বরাদ্দের দাবী উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে, বিগত দশ বছরে ভাষা, সংস্কৃতি, সঙ্গীত, নৃত্যকলা, চলচ্চিত্র তথ্য সর্বক্ষেত্রে যে পরিমাণগত ও গুণগত পরিবর্তন ঘটে গিয়েছে তার জন্য তাকে সাধুবাদ জানাতেই হয়। আমি-আমার বিতর্কে প্রবেশ করার আগে আমার বন্ধু শ্রীসুদীপ বন্দোপাধ্যায় মহাশয়ের একটা কথার প্রতিবাদ না করে পারছি না। মাননীয় মন্ত্রীমহাশয় রাজ্য সরকারের প্রকাশনায় কিছু নূতন প্রতিভাকে আহ্বান জানিয়েছেন। উনি সে ক্ষেত্রে এরা কারা, কোথা থেকে এল, এসব কথা বলছেন। কুঁড়িতো এই রকম করেই প্রস্ফুটিত হয়। মাননীয় মন্ত্রী মহাশয় কুঁড়ির স্ফুটন ঘটানোর জন্য উদ্যোগ গ্রহণ করেছেন। আসল বস্তুতে প্রবেশ করলে—যারা লিখেছেন, সেই লেখকরা স্বনামধন্য কিনা এটা বিচার্য্য বিষয় নয়—তাঁরা যা

লিখেছেন তার মধ্যে ঢোকার চেষ্টা করলে তার সারবত্তা বুঝতে পারতেন। মাননীয় মন্ত্রী মহাশয় আজকে খুবই সঙ্গত কারণে আকাশবাণী এবং দূরদর্শন প্রসঙ্গে বলেছেন যে এগুলি গণমাধ্যম এবং সার্বজনীন হয়ে উঠতে পারল না! আকাশবাণী, দূরদর্শনের একদেশদর্শিতাই আজকে তা প্রমাণ করছে। সাহিত্য তো জীবনের দর্পন জীবনের দর্পণ বলে তিনি সাহিত্যিক প্রেমচাঁদ. সত্যেন্দ্রনাথ দত্ত, মানিক গ্রন্থাবলী ইত্যাদি প্রকাশের উদ্যোগ গ্রহণ করেছেন। কিন্তু তাকে তাঁরা স্বাগত জানাতে পারছেন না, বলছেন—বিলম্ব হচ্ছে। বিলম্ব হতেই পারে। কিন্তু এসব উদ্যোগ ওঁরা গ্রহণ করেননি। সুব্রতবাবু বক্তৃতা করছিলেন। কিন্তু তার সময়ে কি ছিল? তিনি যাত্রা নিয়ে পড়েছিলেন। তিনি সংস্কৃতির মানে বুঝেছিলেন চিৎপুরের যাত্রা। সংস্কৃতি মানে চিৎপুরের যাত্রা নয়, ওটা হচ্ছে একটা পরিকাঠামো। আমাদের সাংস্কৃতিক জীবনে যে স্পন্দন, যে লোক-সংস্কৃতি—তাকে আমরা যদি অনুধাবন করতে চাই তাহলে এর গভীরে যেতে হবে। সেদিকটায় যাননি তিনি। তিনি চিৎপুরের যাত্রার পৃষ্ঠপোষকতা করেছিলেন এবং তাতে ভেবেছেন যে, সংস্কৃতির ক্ষেত্রে তাঁরা অনেক কিছু করেছেন। সেই ব্যাপারে আমি যাচ্ছি না। আমার সময় খুব সংক্ষিপ্ত। শুধু কয়েকটি কথা আমি সমীক্ষার ভঙ্গীতে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে রাখতে চেষ্টা করছি। একটি বিষয় আপনি দেখবেন যে, একটি অভূতপূর্ব কৃতিত্ব আপনি অর্জন করেছেন। সেটা হোল—ভারতের জাতীয় আন্দোলনের সঙ্গে যুক্ত সংগ্রামের বহু অকথিত ঘটনা লিপিবদ্ধ করে একটি গ্রন্থ প্রকাশ করেছেন। কিন্তু পূর্ণতা তার মধ্যে আসেনি। তার মধ্যে যে অসম্পূর্ণতা আছে তাতে পূর্ণতা আনবার জন্য ঐ 'মুক্তি সংগ্রামে বাঙালী' গ্রন্থটির দিকে আপনাকে দৃষ্টি দিতে হবে। সঙ্গে সঙ্গে আপনার কাছে আর একটি আবেদন জানাবো যে, আজকে বামফ্রন্ট গোটা ভারতবর্ষের মধ্যে একটা নতুন পরীক্ষা; একটা পুঁজিবাদী রাষ্ট্রব্যবস্থার মধ্যে, একটা চৌহদ্দির মধ্যে থেকে এখানে যে বামফ্রন্ট সরকার পরিচালিত হচ্ছে, একটা যে অভিনব পরীক্ষা চলছে, সেই পরীক্ষার কথাটুকু অন্য রাজ্যের মানুষের মধ্যে ছড়িয়ে দেবার জন্য যে সব বর্ষপূর্তী উৎসবগুলি হয়—একবার আমার সৌভাগ্য হয়েছিল দিল্লীতে এক বর্ষপূর্তী উৎসবে থাকবার—আমি বলছি, তাতে আরো বেশী করে দৃষ্টি দিতে হবে। পশ্চিমবঙ্গের কৃতবিদ্য মানুষ যাঁরা; শিল্পে, সাহিত্যে, বিজ্ঞানে, ললিতকলায় বা চারুকলায় যাঁরা কৃতবিদ্য মানুষ—তাঁদেরকে আজকে সেখানে নিয়ে যান, প্রগতিশীল চিন্তা-ভাবনার মানুষদের সেখানে উপস্থিত করুন এবং তার মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারের যে সদর্থক দিনগুলি তুলে ধরুন মানুষের সামনে। সেগুলোকে আজকে উপস্থাপিত করবার চেষ্টা করুন। শুধুমাত্র রাজনীতির মানুষ দিয়ে সেটা হবে না বলেই আমার ধারণা। আর সেটা হচ্ছেও না, কারণ আমি সেখানে উপস্থিত থেকে যে অভিজ্ঞতা সঞ্চয় করেছি তাতে সেখানে কিছু রাজনৈতিক কথা শুনিয়েছি মাত্র, কিন্তু গুণগতভাবে আজকে সমাজ পরিবর্তনের ক্ষেত্রে যে পরিবর্তন ঘটে যাচ্ছে সেইসব কথাগুলি সেখানে অনুপস্থিত থাকছে। আর একটি প্রসঙ্গে বলছি। সংস্কৃতির একটা দিকে আপনি উল্লেখযোগ্য কাজ করেছেন। সংস্কৃতির দুটি ধারা, যার একটি হচ্ছে মধ্যবিত্ত সংস্কৃতি। সেক্ষেত্রে আপনি 'নন্দন' প্রেক্ষাগৃহ করেছেন যেখানে মধ্যবিত্তের মানসিকতা, জীবন-জিজ্ঞাসার প্রতিফলন ঘটবে। ওখানে চলচ্চিত্রের ক্ষেত্রেও একটি বড় কাজ করেছেন। কিন্তু আমাদের সাংস্কৃতির ক্ষেত্রে দ্বিতীয়

ধারা যে লোক-সংস্কৃতি যাতে ব্যাপকভাবে মানুষ জড়িত আছে, সেই সংস্কৃতির ক্ষেত্রে আপনাকে দৃষ্টি দিতে হবে। সেখানে রাজ্য সরকার এখনও পর্যন্ত যে সমস্ত কর্মসূচী গ্রহণ করেছেন তা অত্যন্ত অপ্রতুল। লোক-সংস্কৃতির ক্ষেত্রে একটি পত্রিকা আপনি প্রকাশ করেছেন—'লোকশ্রুতি'। তার একটি সংখ্যা দেখেছি, যার দুটি সংখ্যা প্রকাশিত হয়েছে। সেখানে লেখক যাঁরা—সেইক্ষেত্রে বড় সৌখিন মজদুরী হয়ে যাচ্ছে। একটি গ্রামীন জীবনে প্রবেশ করলাম, সেখানে কিছু ছড়া সংগ্রহ করলাম, কিছু লোকের কাছ থেকে কিছু কিংবদন্তী সংগ্রহ করলাম এবং ওখানে সেসব লিখলাম, তারপর ছাপার অক্ষরে নাম প্রকাশিত হয়ে গেল—এই পর্যন্ত। এই ব্যাপারটার ক্ষেত্রে আরো দেখার দরকার আছে যাঁরা সেখানে আছেন তাঁদের। তাঁরা এই সংস্কৃতিজগতের কৃতবিদ্য মানুষ, তাঁদের কাছে আবেদন জানারো, সেই লেখাগুলির ক্ষেত্রে আরো মননশীলতা, আরো গভীরতা দিয়ে আরো গভীরে প্রবেশ করতে হবে। এ-ব্যাপারে আপনাকে দৃষ্টি দিতে হবে। সঙ্গে সঙ্গে আর একটি কথা বলছি, যে ব্যাপারে আজকে আপনাকে দৃষ্টি দিতে হবে। অপসংস্কৃতির বিরুদ্ধে লড়াই-এর ক্ষেত্রে অঙ্গীকার-বদ্ধ বামফ্রন্ট সরকার। এবং সেই কারণেই বামফ্রন্টের সমস্ত কর্মসূচীর মধ্যে সেটা থেকে গেছে। আজকে অপসংস্কৃতির বিরুদ্ধে লড়াইটা করতে গেলেই আমরা জানি যে, অপসংস্কৃতি দূর করা যাবে না। আমরা যে অর্থনৈতিক এবং সামাজিক কাঠামোর মধ্যে বাস করছি তাতে সেটা একেবারে দূর করা যাবে না—এইকথা ঠিকই, কিন্তু সঙ্গে সঙ্গে মনে রাখতে হবে, যেসব অশ্লীল পত্র-পত্রিকা, যৌন পত্রিকায় সমাজ ছেয়ে গেছে-সেগুলোকে বাজেয়াপ্ত করবার জন্য চেষ্টা নিতে হবে। এই ব্যবস্থার মধ্যেও সেটা হয়, প্রচলিত আইন-কানুনের মধ্যে থেকেও সেটা হয়। সর্বশেষে আর একটি কথা বলছি। আপনার বাজেট বিবৃতির মধ্যে আপনি উল্লেখ করেছেন যে, জেলা এবং মহকুমা স্তরে বহু তথ্যকেন্দ্র স্থাপন করেছেন। নিশ্চয়ই সেগুলোর কার্যকারিতা আছে, কিন্তু এখনও পর্যন্ত তাঁদের সামনে যেহেতু কোন কর্মসূচী দেওয়া যায়নি, কর্মমুখর কয়ে তোলা যায়নি সেহেতু সেখানকার কর্মীবৃন্দ—আমার বাস্তব অভিজ্ঞতা আছে—১১টায় আসছেন এবং সারাদিন কাটিয়ে ৫টায় বাড়ি চলে যাচ্ছেন।

[ 5-30—5-40 P. M. ]

এই সব জায়গায় কর্মসূচী দিতে হবে। সর্বশেষে বলি আপনার বাজেট বিবৃতির মধ্যে দৃঢ়তা আছে, কর্মসূচী আছে, বিকল্প চিন্তা-ভাবনা আছে এবং যা করেছেন তার ইতিবৃত্ত এই বাজেট ভাষণের মধ্যে লিপিবদ্ধ আছে। কংগ্রেস আমলে যা হয়েছে তার অনেক গুণ গুণগত বৈশিষ্ট আপনার কর্মসূচীর মধ্যে আছে। সেই কারণে এই ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Mohan Singh Rai :** Mr. Chairman, Sir, at the outset, I support the budget of the Honourable Minister-in-charge of the Department of Information and Cultural Affairs because I found in it a qualitative valuu and prrcticability. The information Department which is the mass media of the Left Front Government would look after it so that its services may reach to the common people.

Sir, during the Cougress regime they were always thinking for the interest of the Upper Class but this Government is always thinking for the common and down-trodden people. So this budget is, no doubt, appreciable.

The State Government has laid special emphasis on strengthening the Rural Information Wing. Prior to 1977, there were no rural information agencies beyond the sub-divisional level to establish public contact in the villeges. Special attention has been given to the interest of all and medium newspapers on the recommendation of the Fact Finding Committee. Allocations to districts in this regard have been increased. It has been decided to establish teleprinter link with defferent districts.

The Language wing of the Department has three fold functions to introduce the use of Bengali is Government officers, to introduce Nepali for the same purpose in three hill sub-divisions of Darjeeling.

This Information Departme t has taken a decision to introduce Bengali Languages in Government and Sami-Government offices in the Hill districts. Typists, clerks are being provided there. A Nepali Cell has been set up at Darjeeling to ensure the Nepali language under Government offices in the three Hill sub-divisions of Darjeeling, Kursesong, and Kalimpong.

The Nepali Academy in the Hills has been doing good work according to the programme. This academy publishes books and journals.

Every year a few awards are given in the memory of Bhanu Bhakt, the literary Nepali poet on behalf of the Nepali aeademy for work of literature, drama, music and dancing.

Inspite of so many developments and progressive work done by the Left Front Government I have some proposal to the Honourable Minister that talented and deserving writers should get help from the Government for publications of their books. Singers and musicians who are talented should get chance to record their music and also should get help from the Governmeut. Talented and poor artists should also get help from the Government for the preparation of progressive art films.

**শ্রীতপন রায়ঃ** মাননীয় সভাপাল মহাশয়, তথ্য ও সংস্কৃতি দপ্তরের যে বাজেট এখানে পেশ করা হয়েছে তাকে আমি সমর্থন করছি। সমর্থন করছি এই কারণেই যে, এই দপ্তরের মাধ্যমে যে কাজ করা হচ্ছে সেটা প্রকৃতই গণমুখী। এই দপ্তরের কাজের মধ্যে দিয়ে আমাদের পশ্চিমবাংলায় একটা সুস্থ সংস্কৃতি ও চেতনা গড়ে উঠেছে। আমি বিরোধীপক্ষের সদস্যদের বক্তব্য শুনলাম। তাঁদের অনেকে অনেক কিছুই বলে গেলেন, কিন্তু কংগ্রেসের আমলে তাঁরা এখানে কি করেছেন জানিনা, সংস্কৃতি বলতে তাঁরা কি বুঝেছেন তাও আমার জানা নেই। তাঁরা বামফ্রণ্ট সরকারের যে ইতিবাচক দিকগুলো, বিভিন্ন কর্মকাণ্ড যা গ্রামাঞ্চলে ছড়িয়ে রয়েছে, সেদিকে কোন নজর নেই। আমি এখানে এই কথাটা বিশেষভাবে বলতে চাই যে, আজকে এই দপ্তরের কলকাতায় ও গ্রাম-গঞ্জের বিভিন্ন জায়গায় যে সমস্ত শিল্পীরা রয়েছেন, গ্রামাঞ্চলে বিশেষ করে যে লোক-শিল্পীরা রয়েছেন, তাঁদের যে সংস্কৃতিগুলো রয়েছে, সেগুলোর প্রতি, যাঁদের প্রতি আমাদের বিশেষভাবে নজর থাকে না, তাঁদের সমন্বিত করে গড়ে তোলার ক্ষেত্রে, তাঁদের শিল্প-কলাকে ছড়িয়ে দেওয়ার ক্ষেত্রে এই দপ্তরের যে ভূমিকা তা নিঃসন্দেহে প্রশংসনীয়। আজকে এই দপ্তরের মধ্যে দিয়ে আমরা বিভিন্ন জায়গায় দেখছি, শুধুমাত্র পশ্চিমবাংলার বুকেতেই নয়, বিভিন্ন রাজ্যে আমরা দেখতে পাচ্ছি, এঁরা যে সমস্ত সাংস্কৃতিক অনুষ্ঠান সম্পন্ন করেছেন, সেগুলোর মধ্যে দিয়ে গড়ে উঠছে জাতীয় ঐক্য, সংহতি। পারস্পরিক ভাবের আদান-প্রদান -এর মধ্যে দিয়ে যে ভাবে হচ্ছে তার মূল্য আমাদের সাংস্কৃতিক জীবনে কম নয়। আমরা দেখছি যে সমস্ত অবহেলিত সাহিত্যিক ও নাট্যকার পশ্চিমবাংলায় রয়েছেন, যাঁদের আর্থিক অবস্থা খুবই দুর্বল এবং যারফলে তাঁরা নিজ নিজ শিল্প চেতনায় বিকাশ ঘটাতে অপারগ ছিলেন, তাঁদের নানা ভাবে আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে। বিভিন্ন শহরে এবং গ্রামাঞ্চলে যে সমস্ত নাট্যদল বা সাংস্কৃতিক প্রতিষ্ঠান রয়েছে, তাদের আর্থিক অসঙ্গতির জন্য তাঁরা তাঁদের অনুষ্ঠান করতে পারেন না, তাঁদের

সাহায্য প্রদানের ক্ষেত্রে এই দপ্তরের যে ভূমিকা আমা লক্ষ্য করছি, তা সত্যিই প্রশংসনীয়। সবচেয়ে বড় কথা এখানে যেটা, সেটা হচ্ছে এই যে, আমরা আজ এখানে কাদের কাছ থেকে সংস্কৃতির কথা শুনবো ? তাঁরা সংস্কৃতি বিকাশের জন্য কতখানি প্রচার করেছেন এবং কি সংস্কৃতির প্রচার করেছিলেন পশ্চিমবাংলার মানুষের কাছে তা আমরা লক্ষ্য করেছি। তাঁদের মধ্যে যদি সত্যিকারের সংস্কৃতির চেতনা, সামাজিক ধারণা ও চেতনাবোধ থাকতো তাহলে আমাদের পশ্চিমবাংলার মানুষ তা গ্রহণ করতেন। তাঁরা যা পারেন নি তা আমাদের এই বামফ্রণ্ট সরকার বিগত দশ বছরের মধ্যে গড়ে তোলার চেষ্টা করেছেন। তাই আজ আমরা দেখছি. যে লোক-শিল্পীরা দীর্ঘদিন ধরে অবহেলিত হয়ে ও উপেক্ষিত হয়ে ছিলেন, আমরা গ্রামাঞ্চলের 'ভাদুই' গানের কথা বিশেষভাবে জানি দীর্ঘদিন ধরে অবহেলিত অবস্থায় ছিল, আজকে তাঁদের প্রতিভাকে বিকশিত করার ক্ষেত্রে এই দপ্তর এক উজ্জ্বল ভূমিকা পালন করে চলেছেন। এঁদের বিকশিত করার মধ্যে দিয়েই সত্যিকারের সংস্কৃতিবোধের পরিচয় পাওয়া যায়। এই সংস্কৃতি ও কর্মকাণ্ড ছড়িয়ে দেওয়ার ক্ষেত্রে, সাধারণ মানুষের মধ্যে ছড়িয়ে দেওয়ার ক্ষেত্রে এই দপ্তর যে ভূমিকা পালন করেছেন তার মূল্য কোন অংশে কম নয়। আমরা দেখছি, পশ্চিমবঙ্গ পত্রিকা অন্যান্য যে সমস্ত পত্রিকা আছে, সেই পত্রিকার প্রচার দিনের পর দিন বাড়ছে। এই পত্রিকাগুলোর যাতে আরও বেশী করে প্রচার করা যায়, বিশেষ করে জেলায় জেলায় যাতে এই সমস্ত পত্রিকার প্রচার আরও বৃদ্ধি পায় তার জন্য চেষ্টা দরকার।

সেই সঙ্গে বলতে চাই যে প্রচার মাধ্যমগুলি রয়েছে আকাশবাণী ও দূরদর্শন প্রভৃতি সেখানে পশ্চিমবঙ্গের সমস্ত স্তরের মানুষ এইগুলি সম্পর্কে বলেছেন যে নিরপেক্ষ প্রচার করুন। সেখানে মানুষের দাবী, সারা পশ্চিমবঙ্গ মানুষের দাবী সংস্কৃতকামী মানুষের দাবী যে আকাশবাণী ও দূরদর্শন দলীয় প্রচার করে যাচ্ছে এটা ঠিক নয়। আমাদের দাবী হচ্ছে আজকে দূরদর্শনের দ্বিতীয় চ্যানেল রাজ্যগুলির হাতে দেওয়া হোক। এই কথা শুনে কংগ্রেস বন্ধুরা ঠাট্টা করেছেন কিন্তু এই দাবী শুধু আমাদের নয় ভারতবর্ষের প্রত্যেকটি রাজ্যের হাতে যাতে এই দ্বিতীয় চ্যানেল তুলে দেওয়া হয় তারজন্য কথা বলা হয়েছে। আজকে জাতীয় সংহতির ক্ষেত্রে নেপালী সমাজের প্রতি দৃষ্টি দেওয়া হয়েছে। নেপালী কবি ভানু ভক্তের এখন জন্ম তারিখ পালন করা হচ্ছে যা এতোকাল কংগ্রেসীরা কখনোই করেন নি। গ্রামের যারা শিল্পী,সাহিত্যিক তাদের প্রতি মূল্য দেওয়া হয়েছে বিশেষ করে বলতে হয় আদিবাসী সমাজ যারা এতোদিন অবহেলিত ছিল তাদের আজকে শিক্ষার আলোকপাত প্রবাহ স্বচ্ছ করার ক্ষেত্রে যে ভূমিকা পালন করেছে তা প্রশংসনীয়। পুরুলিয়া, ঝাড়গ্রাম, আলিপুরদুয়ার প্রভৃতি যতগুলি আদিবাসী অধ্যুষিত এলাকা আছে সেখানে এই দপ্তর বিরাট দায়িত্বের ভূমিকা পালন করেছেন। সামাজিক ক্ষেত্রে তাদের যে ভাষা সেই ভাষাকে প্রস্ফুটিত করার সুযোগ দিয়েছে। তাদের সংস্কৃতির মর্য্যাদা দেওয়া হয়েছে। :এই দপ্তরের কাজ দিনের পর দিন সাধারণ মানুষের আরো গ্রহনীয় হয়ে উঠেছে। এই দপ্তর আজকে বিজ্ঞানের যুগে কুসংস্কারের বিরুদ্ধে জীবন মুখী চিন্তা প্রবাহ করে তার বিরুদ্ধে আমরা লাগাতারভাবে একদিকে

সংগ্রাম করেছি এবং শুধু তাই নয় এই দপ্তরের কাজকর্মে সাহায্য করেছি। সর্বশেষে বলতে চাই যে এখনো পর্যন্ত জেলায় জেলায়, মহকুমার বিভিন্ন স্তরে তথ্যকেন্দ্রের যে কাজ সেই কাজকে আরো সক্রিয় করে এই কাজ যাতে গ্রামে-গঞ্জে আরো প্রসার লাভ করে সেটা আমরা দেখছি। আজকে আমরা যেরকম সংস্কৃতির মধ্যে দিয়ে জনগণের মনে আলোকপাত করতে পেরেছি আপনারা তো আপনাদের রাজত্বে পারেন নি। আমি আর আমার বক্তব্য দীর্ঘায়িত করতে চাই না। সর্বশেষে এই কথা বলি যে এই বাজেট বরাদ্দের দাবীকে সমর্থন করে এবং সমস্ত কাটমোশানের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য:** মাননীয় সভাপতি মহাশয়, আমাদের ব্যয়বরাদ্দের যে প্রস্তাব এখানে উত্থাপন করেছিলাম সেই সম্পর্কে যে আলোচনা হচ্ছে আমি তার কয়েকটি বিষয় সম্পর্কে আমার বক্তব্য রাখবো। বিশেষ করে বিরোধী সদস্যরা যেগুলি বলেছেন সেইগুলিকে গুরুত্ব দিয়ে আমার বক্তব্য তার মধ্যে সীমাবদ্ধ রাখবো। এখানে এই প্রস্তাবে একটি বিষয়ের উপরে বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে এবং দৃষ্টি দেওয়া হয়েছে এটি আরেকবার আলোচনা করা হয়েছিল এবং সেখানে প্রস্তাব এসেছিল যে রেডিও এবং দূরদর্শন সম্পর্কে রাজ্য সরকারের প্রস্তাব কেন্দ্রীয় সরকার প্রত্যাখ্যান করে চলেছেন। বিশেষ করে টি. ভির দ্বিতীয় চ্যানেল সম্পর্কে। তবে আমরা যতদূর জানি যে সেপ্টেম্বর মাসের মধ্যে এখানে শুরু হবে।

এবং এই প্রস্তাব আমাদের রাজ্যসরকারের নয়। ইতিমধ্যে অকংগ্রেসী সরকারের মূখ্যমন্ত্রীদের সভায় এই প্রস্তাব দাবী করাহয়েছে এবং আমাদের দেশের ইতিহাস এবং সংবিধান ইত্যাদি সমস্ত কিছু বিচার করে করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছে বাজেট প্রস্তাবের মধ্যে দিয়েও বলা হয়েছে এই বিষয়টা। তাঁরা যদি গুরুত্ব দিয়ে এটা বিবেচনা না করেন তাহলে যে বিপদ তাঁরা সৃষ্টি করছেন তা থেকে বিরত রাখা যাবে না এবং তার ফলে দেশের চার দিকে আজ আগুন জ্বলছে। তাঁদের ধারণা ক্ষমতা কেন্দ্রীকরণ যত বেশি হবে, যত বেশি ক্ষমতা দিল্লীর হাতে কেন্দ্রীকরণ করা যাবে ততবেশি ভাল হবে। আমাদের ধারণা যতবেশি ক্ষমতা কেন্দ্রীকরণ হবে ততবেশি সমস্যা বাড়বে। এ দিক আমরা বলছি টিভির দ্বিতীয় চ্যানেল রাজ্যের হাতে দেয়া হোক। আমাদের রাজ্যের শিক্ষা ব্যবস্থা, কৃষি ব্যবস্থা, সাংস্কৃতিক জীবন আমরা এর মধ্যে দিয়ে দেখাব। এই দাবী করাটা কি ন্যায় সঙ্গত নয় এবং এর পেছনি কোন রাজনৈতিক উদ্দেশ্য নেই। দেশের সামগ্রিক স্বার্থে এই প্রস্তাব করা হয়েছে। এ সম্পর্কে তো বিরোধীপক্ষ বললেন না। সুদীপবাবু বললেন আমাদের কমিটি আছে তা থেকে দেখাতে পারি কার বক্তৃতা কতক্ষন বলা হয়। সেটা নিয়ে আমরা চিন্তা করছি না। আমরা চিন্তা করছি আমাদের শিক্ষা ব্যবস্থা, লোক সংস্কৃতি আমরা দেখাব কিনা? না কি আমরা ঘণ্টার পর ঘণ্টা হিন্দি সিনেমা দেখবো। আমাদের যারা স্কুল কলেজে যাবার

সুযোগ পায় না তাদের জন্য কি টিভি ব্যবহার করা যায় কিনা সেটা দেখতে হবে। কৃষি, শিক্ষা, সংস্কৃতি ইত্যাদি সব কিছু বিবেচনা করে রাজ্যের হাতে এই চ্যানেলের দাবী আমাদের করতে হবে যতদিন না কেন্দ্র একটা বাস্তব দৃষ্টিভঙ্গী গ্রহণ করছেন। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে দৈনিক সংবাদপত্র সম্পর্কে সরকারের দৃষ্টিভঙ্গী কি। আমাদের এখানে বিকৃত সংবাদ পরিবেশনের জন্য একটা সমস্যা সৃষ্টি হয়েছে এবং আমাদের ধারণা এর পেছনে একটা বৃহৎ পুঁজির স্বার্থ রয়েছে। অনেক সম্পত্তি হলে এসব হয়। তাঁরা আমাদের সম্বন্ধে কেন লিখছেন না সেটা কথা নয়। জন্ম থেকেই আমরা জানি বৃহৎ সংবাদপত্রেরা আমাদের বিরুদ্ধে লিখবে। আমাদের কথা হচ্ছে সংবাদ বা তথ্য তাঁরা যেন ঠিকভাবে লেখেন। অর্থাৎ দক্ষিণকে দক্ষিণ লেখেন, উত্তরকে উত্তর লেখেন দক্ষিণকে উত্তর যেন না লেখেন। আর মিথ্যা কথার উপর দাঁড়িয়ে এডিটোরিয়াল যেন না লেখেন। এতেই সমস্যা সৃষ্টি হচ্ছে। আমরা সাংবাদিক বন্ধুদের সঙ্গে সম্পর্ক ভালই রেখে চলছি। সেজন্য আমরা ভাবছি এই বন্ধুত্বপূর্ণ কিভাবে ভাল করা যায়। তার জন্য গণ উন্নয়ন মাধ্যম আমরা তৈরী করবো।

[5-50—6-00 P.M.]

এই প্রসঙ্গে সুব্রতবাবু বলেছেন এ্যাক্রিডেশান কমিটি কাজটা করছে না। করছে না ঠিকই আমি জানি দীর্ঘদিনের একটা সমস্যা আছে, একটা মামলা হওয়ার ফলে দীর্ঘদিন কাজটা আটকে ছিল, সেই মামলার সমস্যাটা মেটার পর এখন নতুন করে একটা কমিটি করে অল্প দিনের মধ্যে আমরা সিদ্ধান্ত নেব। ইতিমধ্যে রুলসগুলি একটু এদিক ওদিক করার চেষ্টা করছি। কেননা পুরান রুলসে অনেক ধরনের সমস্যা হচ্ছে, এ্যাক্রিডেশান কার্ড নিয়ে অতীত থেকে যারা আছেন তারা এখনও আছেন কি না আছেন এগুলি যাচাই করার ক্ষমতা সরকারের থাকে না অনেক সময় সেগুলি আমরা দেখছি। এটা খুব তাড়াতাড়ি আমরা করব। পশ্চিমবঙ্গ পত্রিকা সম্বন্ধে বিরোধী পক্ষ থেকে সমালোচনা হচ্ছে। আমি শুধু সুব্রতবাবুকে অনুরোধ করব তিনি তো ঐ পত্রিকা করতেন, তখন কত সার্কুলেশান ছিল—১।। থেকে ২ হাজার, বড় জোর ৫ হাজার, আর এখন ৫০ হাজার থেকে ৭০ হাজার, খুব কম হলে ৫০ হাজার, বাড়লে ৭০ হাজার। এখানে যে কথা হচ্ছে সেটা যদি একটু নির্দিষ্টভাবে লিখে দিতে পারতেন যে কি লেখা হয়েছে সরকারী পত্রিকায় যেটা লেখা উচিত হয়নি তাহলে কোন নীতি ছাপা হবে? উনি বললেন মন্ত্রীদের ছবি ছাপা হয়। মন্ত্রীদের ছবি ছাপানোর জন্য যদি ওনার আপত্তি থাকে তাহলে যাতে কম ছাপানো হয় আমি দেখব। কিন্তু সরকারী নীতি, সরকারী বক্তব্য যদি একটা সরকারী পত্রিকায় ছাপান উচিত না হয় তাহলে কি ছাপা হবে বলতে পারেন? উনি আজ পর্যন্ত তা বলেননি। উনি বললেন মার্কসবাদ প্রচার করা হচ্ছে। ওখানে মার্কসবাদ কি লেখা হয়েছে লেনিনের আমি জানি না, কিন্তু

ভাবখানা এমন যে মার্কসবাদ ছাপাটা অপরাধ। গান্ধীবাদ ছাপালে ন্যায়সঙ্গত হত নাকি? মার্কসবাদ কি অপরাধ বিজ্ঞান যে ছাপান হবে না? পৃথিবীর সর্বোচ্চ শ্রেষ্ঠ বৈজ্ঞানিক মানবতা বোধ হচ্ছে মার্কসবাদ।. তার যদি কিছু কথা ওখানে ছাপান হয় তাহলে পত্রিকার গৌরব বাড়বে বই কমবে না। আমি জানি না মার্কসবাদের কি ওখানে লেখা হয়। মার্কসবাদের অনেক বই আছে পৃথিবীতে সব দেশে, সবচেয়ে বেশী মার্কসবাদের বই বিক্রি হয়। শুধু পশ্চিমবঙ্গে লিখে এত পরিশ্রম করতে হবে কেন? আর এই প্রসঙ্গে সুব্রতবাবু পাবলিকেশানের ব্যাপারে একটা তালিকা দিয়ে বললেন যে এদের লেখা ছাপা হচ্ছে কেন? আংশিক কথা বলে লাভ কি? এঁদের লেখাও তো ছাপা হচ্ছে—শ্রীপ্রভাত কুমার মুখার্জী, প্রবোধ চন্দ্র সেন, মন্মথ রায়, দীনেশ দাস, দিগিন বন্দ্যোপাধ্যায়, সুশীল জানা, ধূর্জটি মুখার্জী, সঞ্জয় ভট্টাচার্য্য, ত্রৈলক্য মুখার্জী, জানি না এই নামগুলি আপনি জানেন কি না, কিন্তু এঁদের লেখাগুলিও ছাপা হয়। প্রভাত মুখার্জীর লেখা ছাপিয়ে আমরা গর্বিত। সুব্রত মুখার্জী বললেন রবীন্দ্রনাথের বিতর্ক—যখন ঐ সিউড়ির রবীন্দ্র সদনে সিদ্ধার্থবাবু সি আর পি ঢুকিয়ে ছিলেন তখন এই প্রভাতবাবু শান্তিনিকেতন থেকে চিঠি দিয়েছিলেন সিদ্ধার্থ বাবুকে যে দয়া করে রবীন্দ্র সদন থেকে সি আর পি ভাগান। প্রভাত বাবুর সেই চিঠির উত্তর পর্যন্ত সিদ্ধার্থ বাবু দেন নি যখন সি আর পি বসে ছিল সিউড়িতে। তারপর চলচ্চিত্র সম্বন্ধে সুব্রত বাবু বলেছেন কয়েকটি কথা। উনি নিশ্চয়ই সমস্যাটা খানিকটা জানেন, কারণ, সমস্যাটা ব্যাপক সমস্যা। প্রোডাকশান, ডিসটিবিউশান এণ্ড এগজিবিসান সব দিক থেকে পরিকল্পনা না হলে সমস্যাটা একটা দিক থেকে সমাধান করা যায় না এবং কতকগুলি পদক্ষেপ নেওয়া সত্বেও সঙ্কটের মধ্যে আমরা এখনও আছি। উনি একটা দিকের সমস্যা বলেছেন সেটা হচ্ছে প্রোডাকসানের দিকে সরকার কি করছেন। প্রোডাকসান উনিও করেছেন, আমরাও করছি। উনি করেছিলেন ১॥ টা—সোনার কেল্লা, আর গণদেবতার অর্ধেক, বাকী অর্ধেকটা আমি শেষ করেছিলাম। আমি করেছিলাম সেই অর্থে ১৬॥ টা—তার মধ্যে আছে সত্যজিৎ বাবুর হিরক রাজার দেশ, আমরা যেসব বই করেছি সেখানে আছেন মৃণাল সেন, উৎপল দত্ত, বুদ্ধদেব দাশগুপ্ত, গৌতম ঘোষ, উৎপলেন্দু ও অজয় কর। ১৬টা বই আমরা করেছি। এখানে প্রশ্ন এসেছে তাঁদের টাকা দিয়ে দেওয়া হয় কিনা, তাঁদের টাকা দিয়ে দেওয়া হয় না, এই বইগুলির প্রযোজক সরকার, মালিকানা আমাদের হাতে, টাকা নিয়ে কেউ পালিয়ে যেতেঁ পারে না। সুব্রত বাবু এইসব জানেন না। হ্যাঁ, রিয়েলাইজেসান হয় না সব ক্ষেত্রে। কারণ, কিছু বই-এর ক্ষেত্রে হয়, কিছু বই-এর ক্ষেত্রে বেশী হয় না, কিছু বই-এর ক্ষেত্রে শুধু রিয়েলাইজেসানটা একমাত্র লক্ষ্য হওয়া উচিত নয় যদিও সরকারের লক্ষ্য হওয়া উচিত যতটা বেশী সম্ভব টাকা তুলে নিয়ে আসা। কিন্তু এটা আপনি বুঝবেন একটা কমার্সিয়াল ফার্ম যখন প্রোডিউসার হয় তার সরকার যখন প্রোডিউসার হন তার মধ্যে একটু পার্থক্য হয়। একজন ব্যবসায়ী প্রোডিউসার অমিতাভ বচ্চনকে নিয়ে ১ কোটি টাকা খরচ করে একটা বই করে ৪ কোটি টাকা তুলে নিয়ে আসতে পারে। কিন্তু আমাদের একটু পার্থক্য হয়, আমাদের লক্ষ্য থাকে মানুষের শিল্প, সাহিত্য, নন্দন তাত্বিকের দিক থেকে যাতে রুচি-

সম্মত সুন্দর বই হয়। এই বই করতে গেলে সব সময় আর্থিক দিক থেকে লাভ হয় না, তবুও সরকারকে এটা করে যেতে হয়।

যে টাকা বাইরে পড়ে আছে সেই টাকা তোলার দিক থেকে আমরা উদ্যোগ নেব এবং যে টাকা আটকে আছে সেটা তোলার ব্যাপারে যে পদ্ধতি আছে সেটা অবলম্বন করব। উৎপল বাবু সম্বন্ধে সুব্রত বাবু অনেক কথা বললেন- এবং "নন্দন"-এ "ঘুম ভাঙ্গার গান" দেখাবার কথা বললেন। আপনি যদি দেখতে চান তাহলে বলুন, আপনাকে বাড়ী থেকে এনে দেখিয়ে দেব। ভাল মন্দের প্রশংসা যেটা উঠেছে সেটা বিচার করা বড় মুস্কিল। আপনার কাছে "শোলে" বইটা ভাল, কিন্তু আর একজনের কাছে সেটা নাও হতে পারে। লোকরঞ্জন শাখা সম্বন্ধে বলা হয়েছে এটা ডাঃ বিধান চন্দ্র রায়ের সৃষ্টি, কিন্তু এখন এসব কি করা হচ্ছে? রবীন্দ্রনাথের নাটক যে কয়টা ওঁরা করেছে, তাসের দেশ, বিসর্জন, শাস্তি মুক্তি, চিত্রাঙ্গদা, চণ্ডালিকা, তোতা কাহিনী—এগুলি যদি সুব্রত বাবু দেখতে চান তাহলে তাঁকে দেখাব। প্রত্নতত্ত্বের ব্যাপারে গুরুত্ব দেওয়া উচিত এটা ঠিক কথা। এর কয়েকটা টেকনিক্যাল দিক আছে এবং সেইজন্য আমরা একটা উপদেষ্টা কমিটি করেছি। সুব্রতবাবুর সময় একজন এ্যাডভাইসর ছিলেন, কিন্তু আমরা একটা উপদেষ্টা কমিটি করেছি। বসুমতীর ধর্মঘটের কথা বলা হয়েছে। আমি আপনাদের পরিষ্কার করে বলতে চাই, এই পত্রিকা একটা সঙ্কটের মধ্যে পড়েছে। এই ব্যাপারে আমি এখনই কোন মন্তব্য করব না। একটা এনকোয়ারী কমিটি করা হয়েছে, তাঁদের প্রস্তাব পাবার পর চেষ্টা করা হবে।

**মিঃ স্পীকার :** আলোচনার জন্য নির্ধারিত সময় প্রায় শেষ হয়ে যাচ্ছে। কাজেই আমি সকলের মত নিয়ে আরও ১৫ মিনিট সময় বাড়িয়ে দিচ্ছি।

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য :** বাংলা ভাষার ব্যবহার নিয়ে এখানে সমালোচনা উঠেছে। আমরা নানারকম উদ্যোগ এবং টাইপরাইটার ইত্যাদির ব্যবস্থা করা সত্ত্বেও কাজ ঠিকভাবে এগুচ্ছে না। রাইটার্স বিল্ডিং-এ বসে কে কি ভাষায় লিখছেন সেটা বড় কথা নয়, সরকারী কাজকর্মে, মাঠে ময়দানে যেখানে বাংলাভাষা ব্যবহার করা প্রয়োজন সেই চেষ্টা আমরা করছি। তবে একথা এখনও পুরোপুরিভাবে এটা করতে পারি নি। উর্দু ভাষার কথা যা বলা হয়েছে তার উত্তরে জানাচ্ছি, আমরা আপাততঃ ৩টি জায়গায় ৩টি কেন্দ্র করে, ট্রেনিং-এর ব্যবস্থা করেছি এবং কিছু কিছু চিঠির উত্তর দেবার ব্যবস্থা হয়েছে।

"প্রেমচাঁদের" ব্যাপারে হতাশ হবেন না, কাজ প্রায় শেষ হয়েছে এবং শীঘ্রই প্রথম খণ্ড প্রকাশ করব। এডিটোরিয়াল বোর্ডে আমাদের রাজ্যের, বিহারের এবং দিল্লী ইউনিভারসিটির লোক রয়েছে—কাজেই একটু সময় লাগছে। তবে মনে রাখবেন যে সময় লাগার কথা সেটাই লাগছে। আপনাদের ১৯৬১ সালের কল্পনা "রবীন্দ্র সদন" আমরা এখনও শেষ করছি এবং

সেন্টিন্যারি ইয়ারে প্রায় ৫০টি শেষ করেছি। লোক সংস্কৃতির ব্যাপারটা পঞ্চায়েতের মাধ্যমে করতে হবে। বিভিন্ন রাস্তাঘাটে যে সমস্ত পত্র-পত্রিকা বিক্রি হয় সে সম্বন্ধে কিছু কিছু সদস্য উদ্বেগ প্রকাশ করেছেন। আমাদের এমন একটা সমাজে বাস করতে হচ্ছে যে সমাজ আমরা কেউ চাইনা। এই সমাজে পুঁজিপতি আছে, ভেজাল আছে এবং এই সমস্ত বইও রয়েছে। এটা শুধু আইন করে, পুলিশ দিয়ে বন্ধ করা যায় না। তবুও আমরা এটা দেখছি। এরজন্য প্রয়োজন একটা বিকল্প সংস্থা। একটা সংস্কৃতির ধারা। আমার ডিপার্টমেণ্ট সম্বন্ধে সুব্রতবাবু কয়েকটা কথা বলেছেন। আমার আগের সি. এ. সম্বন্ধে বলেছেন, আমাদের ডাইরেক্টর সম্বন্ধেও বলেছেন। আমার আগের সি. এ. আমার কাজ ছেড়ে দিয়ে আর একটা জায়গায় কাজ করতে করতে উৎপল বাবুর সঙ্গে বাইরে চলে গেলেন।

[6-00—6-10 P.M.]

উৎপল বাবুর দল কি সরকারী দল? আমার সি. এ. যিনি ছিলেন, তিনি কোথায় চাকরি করতেন, কোথায় কবে ছুটি নিয়েছিলেন, আমার জানার কথা নয়। উৎপল বাবুর দল, সরকারী দলে যায়নি।

**শ্রীসুব্রত মুখার্জী :** সবেতন ছুটি কি দিয়েছেন? ইনফর্মেসন ডিপার্টমেণ্ট ছুটি দেয় নি। তিনি সরকারী দপ্তরে ছিলেন না, অন্য দপ্তরে ছিলেন—সেই জবাব কে দেবে? ইনফর্মেসন বাজেটের আলোচনার সময় এইগুলি বলা ঠিক হচ্ছে না। তিনি উৎপল দত্তের দলে নাটক করছেন। নাটক করার কি ক্ষমতা, আপনি একবার গিয়ে দেখে আসবেন 'কল্লোল', আমার ধারণা আপনার মত আপনি পাল্টাবেন। ডিরেক্টর অব ইনফর্মেসন কতবার দিল্লী যান, আমি হিসাব রাখি না। তবে ডিরেক্টর তার সেক্রেটারি যতবারই যান আমার মত নিয়েই যান, এই হচ্ছে কথা। সুদীপবাবু শম্ভু মিত্র সম্বন্ধে যে কথা বলেছেন, সেই সম্বন্ধে আপনাকে বলি যে, আমি শম্ভু মিত্রের বাড়ী গিয়ে এই প্রস্তাব করেছি, এবারে নয়, আগের বার, আপনি অভিনয় করুন। টি. ভি. তুলে. ক্যাসেট তুলে রাখতে হলে আপনি আর একটি অনুষ্ঠান করুন, এই প্রস্তাব আমি নিজে ব্যক্তিগত ভাবে তাঁর বাড়ীতে গিয়ে বারবার করেছি। কিন্তু এখনো পর্যন্ত কোন সদুত্তর পাইনি, সন্তুষ্ট উত্তর পাই নি, এই হচ্ছে সাধারণ কথা। (ভয়েসঃ গণশক্তির সার্কুলেসন কত জানান নি।) সৌগত বাবু এর আগের দিন এটা বলেছিলেন, আজকে আবার সুদীপ বাবু বলছেন। এই ব্যাপারে যেকটি নির্ভরযোগ্য প্রতিষ্ঠান আছে, সেই নির্ভরযোগ্য যে কোন প্রতিষ্ঠানের কাছ থেকে কোন সংবাদপত্রের সঠিক সারকুলেসনের তথ্য পাওয়া যায় না, এটাই আমার স্পষ্ট অভিমত। কোন কাগজের কাছ থেকেই পাওয়া যায় না। 'গণশক্তি' যে বিজ্ঞাপন পেয়েছে—আমি আবার বলছি 'গণশক্তি' সি. পি. এম.-এর মুখপত্র বলে তার অপরাধ নাকি? আপনাদেরও নামকরা অনেক

মুখপত্র আছে। 'গণশক্তি' সি. পি. এম.-এর মুখপত্র হওয়াতে অপরাধ নয়। সেই পত্রিকার সারকুলেসন, পাঠক সংখ্যা, সামগ্রিক পাঠক, কোন্ কোন্ জায়গায় যায় ইত্যাদি সব কিছু বিচার করে, 'গণশক্তি' যেখানে আছে, সেখানেই থাকবে, এই হচ্ছে আমাদের নীতি। এই কটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। আর যে সমস্ত কাট মোসান এখানে উপস্থিত করা হয়েছে তার বিরোধিতা করছি।

The motion of Shri Apurbalal Majumder that the amount of demand be reduced by Rs. 100/—, was then put and a division taken with the following results :—

The Ayes being 15, and the Noes 93, the motion was lost.

# West Bengal Legislative Assembly

*Date* *19. 6. 1987* *Division No. 3*

**AYES 15**
**NOES 93**
**ABSTENTIONS 1**

## NOES

Abul Basar, Shri
Abdul Quiyom Molla, Shri
Anisur Rahaman Biswas, Shri
Bagchi, Shri Surajit Swaram
Basu, Shri Bimal Kanti
Bera, Shri Bishnupada
Bera, Shrimati Chhaya
Bhattacharya, Shri Buddhadeb
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kanti
Biswas, Shri Kumud Ranjan
Chakraborti, Shri Umapati
Chatterjee, Shri Anjan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Santi
Chattopadhyay, Shri Sadhan
Choudhuri, Shri Subodh
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Sibendranarayan
Das, Shri Ananda Gopal
Das, Shri Bidyut
Das, Shri Binod
Das, Shri Jagadish Chandra
Das, Shri Paresh Nath
Das Gupta, Shrimati Arati
De, Shri Bibhuti Bhusan
De, Shri Sunil
Deb Sharma, Shri Ramani Kanta
Dey, Shri Lakshmi Kanta
Dey, Shri Narendra Nath
Doloi, Shri Siba Prasad
Ghatak, Shri Santi Ranjan

Ghosh, Shrimati Minati
Ghosh, Shri Susanta
Goppi, Shrimati AParajita
Goswami, Shri Subhas
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hira, Shri Sumanta Kumar
Jana Shri Manindra Nath
Koley, Shri Barindra Nath
Kundu, Shri Gour Chandra
Mahata, Shri Kamala Kanta
Mahamuddin, Shri
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Malakar, Shri Nani Gopal
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mazumdar, Shri Dilip Kumar
Mitra, Shri Biswanath
Mitra, Shri Ranjit
Mahanta, Shri Madhabendu
Majumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Mir Quasem
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sailendra Nath
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Manabendra
Mukherjee, Shri Niranjan
Mukhapadhyay, Dr. Ambarish
Murmu, Shri Maheswar
Naskar, Shri Sundar
Nazmul Haque, Shri
Pakhira, Shri Ratan Ckandra
Rai, Shri Mohan Singh
Ray, Shri Achinta Krishna
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Narmada
Roy, Shri Hemanta
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tapan
Roy Barmrn, Shri Khitibhusan
Santra. Shri Sunil
Sar, Shri Nikhilananda
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Dipak
Seth, Shri Lakshman Chandra
Shish Mohammad, Shri
Sinha, Shri Khagendra
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
Soren, Shri Khara
Tudu, Shri Bikram

## AYES

Abdus Satter, Shri
Bandyopadhyay, Shri Sudip
Banerjee, Shri Amar
Banerjee, Shri Ambika
Basu Mallick, Shri Subrid
Bhunia, Dr. Manas
Ghosh, Shri Asok
Goswami, Shri Arun Kumar
Habibur Rahaman, Shri
Mannan Hossain, Shri
Motahar Hossain, Dr.
Mukhopadhyay, Shri Subrata
Naskar, Shri Gobinda Chandra
Roy, Shri Saugat
Singh, Shri Satya Narayan

**Abstentions**: Shri Prabodh Purkait

The motion of Shri Buddhadev Bhattacharjee that a sum of Rs. 7,99,78,000 be granted for expenditure under Demand No. 38,

Major Heads: "2220—Information and Publicity, 4220—Capital outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity"

(This is inclusive of a total sum of Rs. 2,66,57.000 already voted on account in March, 1987),

Was then put and agreed to.

**Demand No. 12**

**Major Head:** 2041—Taxes on Vehicles.

**শ্রীশ্যামল চক্রবর্তী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৮৭-৮৮ আর্থিক বছরে **১২নং** দাবির অধীন মুখ্যখাত "২০৪১-যানবাহনের উপর কর" বাবদ ব্যয়নির্বাহের জন্য ১,৩৯,৫৪,০০০ টাকা মঞ্জুর করা হোক ( ১৯৮৭ সালে মার্চ মাসে অনুমোদিত আংশিক বরাদ্দ ৪৬,৫২,০০০ টাকা সমেত )।

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিকাতা ও জেলাগুলিতে পরিবহণ বিভাগের যে প্রবর্তন সংস্থা রয়েছে সে সম্পর্কে ব্যয়নির্বাহের জন্য এই দাবি জানানো হচ্ছে। সংস্থাটি জেলা স্তরের ও কলিকাতা জনযান দপ্তরের বিভিন্ন স্তরের কর্মীদের মাধ্যমে মোটরযান আইন, পশ্চিমবঙ্গ মোটরযান কর আইন এবং এই দুইটি আইন অনুসারে প্রণীত নিয়মাবলীর বিধান বলবৎ হচ্ছে কিনা সেদিকে নজর রাখে। তাছাড়া, মোটরযান কর ও ফী ঠিকমত আদায় এই সংস্থার কর্মকুশলতার উপর বহুলাংশে নির্ভর করে।

৩। মহাশয়, এই কথা বলে আমি সভার বিবেচনার জন্য এই দাবি পেশ করছি।

**Demand No. 77**

**Major Head : 3051—Ports and Lighthouses.**

**শ্রীশ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৮৭-৮৮ আর্থিক বছরে ৭৭ নং দাবির অধীন মুখ্যখাত "৩০৫১-বন্দর ও আলোকস্তম্ভ" বাবদ ব্যয়নির্বাহের জন্য ৫৭,২২,০০০ টাকা মঞ্জুর করা হোক ( ১৯৮৭ সালের মার্চ মাসে অনুমোদিত আংশিক বরাদ্দ ১৯,০৮,০০০ টাকা সমেত )।

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিবহণ বিভাগের অন্তর্দেশীয় জলপথ পরিবহণ শাখা সম্পর্কে ব্যয় নির্বাহের জন্যই এই দাবি জানানো হচ্ছে। এই শাখার পাঁচটি উপশাখা রয়েছে, যেমন, (১) সমীক্ষা ও নিবন্ধন উপশাখা, (২) পুলিং উপশাখা, (৩) পরীক্ষা গ্রহণ উপশাখা, (৪) সরকারী পোতাঙ্গন এবং (৫) অন্তর্দেশীয় জলপথ পরিবহণ নাবিক প্রশিক্ষণ কেন্দ্র।

৩। অন্তর্দেশীয় জলযান আইন অনুসারে রাজ্য সরকারকে কিছু সাংবিধিক কাজ করতে হয়, যেমন, নাবিকদের পরীক্ষা পরিচালনা এবং অন্তর্দেশীয় জলযানগুলির সমীক্ষা ও নিবন্ধন। অন্তর্দেশীয় জলপথ পরিবহণ শাখার অধিকর্তার হেপাজতে এবং জেলা আধিকারিকদের হেপাজতে নদীবহুল জেলাগুলিতে যে সমস্ত লঞ্চ ও ডিজেল-চালিত নৌকা রয়েছে সেগুলির রক্ষণাবেক্ষণ, সংস্কার ও সুরক্ষার জন্য রয়েছে পুলিং উপশাখা। সরকারী পোতাঙ্গনটিতে পুলের জলযানগুলির ছোটখাট মেরামতের কাজ করা হয়ে থাকে। অন্তর্দেশীয় জলপথ পরিবহণ নাবিক প্রশিক্ষন কেন্দ্রে লঞ্চ নাবিকদের প্রাথমিক প্রশিক্ষণ দেওয়া হয়ে থাকে। ৩নং গার্ডেনরীচ রোডে যেখানে বর্তমানে নাবিক প্রশিক্ষণ কেন্দ্র এবং সরকারী পোতাঙ্গনটি অবস্থিত তা ভারত সরকারের প্রতিরক্ষা মন্ত্রকের অধীন এবং তাঁরা নিজেদের প্রয়োজনে ঐ জায়গা চাইছেন। ভারত সরকার তাই রাজ্য সরকারকে ঐ নাবিক প্রশিক্ষণ কেন্দ্র এবং সরকারী পোতাঙ্গনটি অবিলম্বে অন্যত্র সরিয়ে নিতে বলেছেন। ঐগুলিকে অন্য কোন নতুন জায়গায় স্থানান্তরিত করার বিষয়ে পদক্ষেপ নেয়া হচ্ছে।

৪। এই রাজ্যে স্থায়ীভাবে বসবাসকারী যে সমস্ত ক্যাডেট কলিকাতার তারাতলায় অবস্থিত নৌ-যন্ত্রবিদ্যা প্রশিক্ষণ কলেজে শিক্ষালাভ করছেন এবং বোম্বাইতে প্রশিক্ষণ জাহাজ 'রাজেন্দ্র'তেও শিক্ষালাভ করছেন, রাজ্য সরকার প্রতি বছর শিল্প ও বাণিজ্য বিভাগ মারফত তাঁদের বৃত্তিদান করছেন।

৫। মহাশয়, এই কথা বলে আমি সভার বিবেচনার জন্য এই দাবি পেশ করছি।

**Demand No. 78**

**Major Head : 3053—Civil Aviation.**

**শ্রীশ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৮৭-৮৮ আর্থিক বছরে ৭৮নং দাবির অধীন মুখ্যখাত "৩০৫৩-অসামরিক বিমান চলন" বাবদ ব্যয়নির্বাহের জন্য ২৯,৭৮,০০০ টাকা মঞ্জুর করা হোক ( ১৯৮৭ সালের মার্চ মাসে অনুমোদিত আংশিক বরাদ্দ ৯,৯৩,০০০ টাকা সমেত )।

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেহালায় পরিবহণ বিভাগের অধীন যে বিমান চালনা প্রশিক্ষণ প্রতিষ্ঠান রয়েছে সেটির পরিচালনার জন্যই ব্যয়-বরাদ্দের এই দাবি জানানো হচ্ছে।

৩। বেহালার বিমান চালনা প্রশিক্ষণ প্রতিষ্ঠানটি ভারতের অন্যতম পুরাতন প্রতিষ্ঠান। রাজ্য সরকার এই প্রশিক্ষণ প্রতিষ্ঠানটির উন্নয়নের ব্যাপারে বিশেষ গুরুত্ব দিয়েছেন। এই প্রকল্পের জন্য প্রশাসন ভবন নির্মাণ, কর্মচারী/আধিকারিকদের আবাস-গৃহ নির্মাণ ও শিক্ষার্থীদের জন্য হোস্টেল নির্মাণ এবং অন্যান্য প্রয়োজনীয় নির্মাণকার্যের জন্য ৭·৭০ একর জমি অধিগ্রহণ করা হয়েছে। অধিগৃহীত জমি প্রাচীরবেষ্টিত করা হয়েছে এবং কর্মচারী ও আধিকারিকদের জন্য আবাস-গৃহ নির্মাণের কাজ শুরু হচ্ছে।

৪। বর্তমানে প্রতিষ্ঠানটিতে শিক্ষার্থীদের প্রশিক্ষণের জন্য দুটি 'পুষ্পক' বিমান আছে এবং আরও কিছু আধুনিক বিমান সংগ্রহের চেষ্টা চালানো হচ্ছে। উপযুক্ত প্রার্থীদের বিমান চালানো শিক্ষণের জন্য সম্প্রতি একজন মুখ্য প্রশিক্ষক নিয়োগ করা হয়েছে।

৫। বেহালার বিমান চালনা প্রশিক্ষণ প্রতিষ্ঠানটির সামগ্রিক উন্নয়ন এবং সম্প্রসারণের কর্মসূচি রূপায়ণের উদ্দেশ্যে ১৯৮৭-৮৮-র পরিকল্পনা খাতে ২০ লক্ষ টাকার অর্থ বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

৬। মহাশয়, এই কথা বলে আমি সভার বিবেচনার জন্য এই দাবি পেশ করছি।

**Demand No. 80**

**Major Heads :** 3055—Road Transport, 3056—Inland Water Transport, 5055—Capital Outlay on Road Transport, 5056—Capital Outlay on Inland Water Transport, 7055—Loans for Road Transport and 7075—Loans for Other Transport Services.

**শ্রীশ্যামল চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৮৭-৮৮-র আর্থিক বছরে ৮০ নং দাবির অধীন মুখ্যখাত "৩০৫৫-সড়ক পরিবহণ", "৩০৫৬-অভ্যন্তরীণ জল পরিবহণ", "৫০৫৫-সড়ক পরিবহণ বাবদ মূলধনী ব্যয়", "৫০৫৬-অভ্যন্তরীণ জল পরিবহণ বাবদ মূলধনী ব্যয়" এবং "৭০৫৫-সড়ক পরিবহণ বাবদ ঋণ" খাতে ৬৯,৪৪,৬৯,০০০ টাকা মঞ্জুর করা হোক। (এই অর্থ ইতিপূর্বে ১৯৮৭ সালের মার্চ মাসে ভোট-অন-অ্যাকাউণ্ট বাজেটে মঞ্জুরিকৃত মোট ২৩,১৪,৯২,০০০ টাকা সমেত।)

পূর্বোক্ত দাবি উত্থাপন করতে গিয়ে মাননীয় সদস্যদের অবগতির জন্য চলতি আর্থিক বছরে পরিবহণ বিভাগের সমস্যাবলী, কাজকর্ম ও উন্নয়ন কর্মসূচি আমি সংক্ষেপে বর্ণনা করতে চাই।

পরিবহণ, বিশেষত শহরাঞ্চলের পরিবহণ, প্রতিটি তৃতীয় বিশ্বের দেশের কাছেই একটি সঙ্কট-পূর্ণ বিষয়—প্রাপ্তির তুলনায় ক্রমবর্ধমান দাবির পরিমাণ যেখানে বেশি। যানবাহনের সংখ্যা বৃদ্ধি করে পরিবহণের সুযোগ-সুবিধা বৃদ্ধির চেষ্টা বিগত কয়েক বছর ধরেই করা হচ্ছে। এ ব্যাপারে যে উল্লেখযোগ্য উন্নতি ঘটেছে সেটা এ দিয়েই বোঝা যায় যে, গত তিন বছরে মিনি বাস চলাচল প্রায় দ্বিগুণ বেড়েছে এবং কলকাতা শহরে বাস চলাচল প্রায় ৮০% বৃদ্ধি পেয়েছে। এই একই সময়কালে কলকাতায় বেসরকারি বাস ও মিনি বাস যথাক্রমে ২৭ মিনিট ও ২৪ মিনিটের পরিবর্তে ১৭ মিনিট ও ২০·৫ মিনিট পর পর পাওয়া গেছে। একটি নির্দিষ্ট অবস্থান ধরলে, যেমন হাওড়া পুল ও বিধান সরণি-তে, একটি গড় কাজের দিনে ১২ ঘণ্টা সময়কালে বাসের সংখ্যা ১৯৮২ সালে যেখানে যথাক্রমে ছিল ২৯৩১ ও ৭৭১, সেটাই ১৯৮৬ সালে বেড়ে হয়েছে যথাক্রমে ৪৭১২ ও ১১৩৩।

এতে অবশ্য সমস্যার সমাধান হয় নি, কারণ ঐ একই সময়কালে যাত্রী পরিবহণ যানের ঘুরে আসার সময় সমানুপাতিক হারে হ্রাস পেয়েছে। মনে রাখতে হবে যে, যান চলাচল নির্ভর করে রাস্তাঘাটের পরিসরের উপর সরাসরি সমানুপাতিক হারে এবং যানবাহনের সংখ্যার বিপরীত

সমানুপাতিক হারে। এই পরিপ্রেক্ষিতে পরিবহণ ব্যবস্থায় ভূমি ব্যবহার পরিকল্পনা এবং সংশ্লিষ্ট নিয়ন্ত্রণাদি প্রাসঙ্গিক হয়ে পড়ে। পরিবহণের সুযোগ-সুবিধা বৃদ্ধির যে-কোনও পরিকল্প প্রয়োজনীয় মূল কাঠামোর সঙ্গে সমান তালে হওয়া চাই, কেননা শহরাঞ্চলের দ্রুত উন্নয়ন যে-কোনও পরিবহণ ব্যবস্থার উপযোগিতাকেই কমিয়ে দেয়—সেই পরিবহণ ব্যবস্থা অপেক্ষাকৃত কম সময়ে যত কল্পনাশীলতা ও দক্ষতার সঙ্গেই তৈরি হোক না কেন। উদাহরণস্বরূপ বলা যায় যে, বিগত চার বছরে একমাত্র কলকাতা অঞ্চলেই নিবন্ধভুক্ত যানবাহনের সংখ্যা ৬৪% বৃদ্ধি পেয়েছে এবং এর ফলে অনুরূপভাবে আমাদের সীমিত চলাচল স্থানের পরিবহণ ঘনত্বকেও বাড়িয়ে দিয়েছে। এর স্বাভাবিক ফলশ্রুতি যা হয়েছে তা হল, ঘিঞ্জি আরো বেড়েছে, যাত্রী ও যান চলাচল সংক্রান্ত বিধি-নিয়ম ভঙ্গের ঘটনা আরো বেশি ঘটেছে, দুর্ঘটনার সম্ভাবনা আরো বৃদ্ধি পেয়েছে এবং যাত্রী ও যান চলাচল ব্যবস্থাপনার সমস্যাদি জটিলতর হয়েছে। ভূগর্ভ রেলপথ নির্মাণের দরুন টালিগঞ্জ থেকে শ্যামবাজার পর্যন্ত প্রধান উত্তর-দক্ষিণ যাতায়াত পথ দিয়ে এখনও আংশিকভাবে কলকাতা মহানগরীর স্বাভাবিক যাত্রী ও যান চলাচল করতে পারছে বলে যাত্রী ও যান চলাচলের ক্ষেত্রে খরচও বেড়ে গেছে, কেননা সরকারি যানবাহন ছাড়াও বেসরকারি মালিকানাধীন যান চলাচলেও বিলম্ব ঘটছে এবং তা খারাপও হয়ে পড়ছে।

এটা স্পষ্ট যে, কয়েক বছর ধরে সুসমন্বিত পরিকল্পনার মধ্য দিয়ে আরো রাস্তাঘাট নির্মাণের জন্য অতিরিক্ত ব্যয় মঞ্জুরির ব্যবস্থা না করতে পারলে শুধু বাসের সংখ্যা বাড়িয়ে পরিবহণের ক্ষেত্রে উল্লেখযোগ্য উন্নতি ঘটানো যাবে না। আরো ভাল ও আরো বেশি সংখ্যক সড়ক নির্মাণ যেহেতু পরিবহণ বিভাগের আওতার বাইরে, সেজন্য বর্তমানের মূল কাঠামোর সর্বোচ্চ উন্নতিসাধনই এই বিভাগের প্রধান নীতি হয়ে উঠেছে। এরই জন্যে পরিবহণ ক্ষেত্রের সমস্ত পরিকল্পনা চালু মূল কাঠামোর উন্নতিবিধানের উদ্দেশ্যেই পরিচালিত হচ্ছে। ঐসব পরিকল্পনার মধ্যে আছে যানবাহন ইঞ্জিনীয়ারিং প্রকল্প, যেখানেই প্রয়োজন সেখানেই রাস্তাঘাট চওড়া করা, পরিবহণ টার্মিনাল স্থাপন, বাস ডিপোর উচ্চবর্গীকরণ/উন্নয়ন, ফুটপাত ব্যবহারে বিধিনিষেধ, যান চলাচল গলিপথের/পথরেখার সংরক্ষণ এবং সবশেষে বিভিন্ন পরিবহণ ব্যবস্থার মধ্যে সংহতিসাধন। এ ছাড়াও আছে ব্যয়ের দিক দিয়ে সর্বোচ্চ সুবিধালাভের স্তরে পৌছতে যেসব কারণ পরস্পর ক্রিয়াশীল সেগুলি খুঁটিয়ে পরীক্ষা করা। এ-ব্যাপারে কলকাতা নগর পরিবহণ প্রকল্প অনুযায়ী চেষ্টা চালানো হয়েছিল, কিন্তু বিশেষ করে কাজকর্মের উন্নতির ক্ষেত্রে যে-লক্ষ্যমাত্রার কথা ভাবা গিয়েছিল তা অর্জন করা সম্ভবপর হয় নি, মূলত, মূল কাঠামোগত দুর্বলতাজনিত অসুবিধাগুলির জন্য।

পরিবহণের সুযোগ-সুবিধাদির জন্য ক্রমবর্ধমান চাহিদা এবং জনগণের বর্ধমান আশা-আকাঙ্ক্ষার দরুন পরিবহণ ব্যবস্থা আরো সুদক্ষ, সাশ্রয়কর ও পরিবেশের দিক দিয়ে গ্রহণযোগ্য হওয়াটা জরুরী

হয়ে পড়েছে। এইরূপ ব্যবস্থা গড়ে তোলার জন্য নজরদারি, পরিকল্পনা ও ইঞ্জিনীয়ারিং-এর কাজকর্ম পেশাদারি ধাঁচে একই সঙ্গে ঢেলে সাজাতে হবে এবং আরো শক্তিশালী করে তুলতে হবে।

মহানগরীর পরিবহণ ব্যবস্থার প্রাতিষ্ঠানিক কাঠামোটিকে জোরদার করে তুলতে সরকারি যান অধিকার ( পি ভি ডি ) পুনর্গঠন ও যুক্তিসঙ্গতকরণের প্রস্তাব করা হচ্ছে। এজন্য যেসব ব্যবস্থাদির কথা ভাবা হয়েছে তার মধ্যে আছে প্রশাসনিক দপ্তর এবং পরীক্ষণ/পরিদর্শন ইউনিটের নব অবস্থান, তথ্য মজুতকরণ ও পুনরুদ্ধার ব্যবস্থাদি আধুনিকীকরণ প্রভৃতি।

যাত্রী ও যান চলাচল এবং পরিবহণ সংক্রান্ত বিষয়গুলি দিন দিনই জটিল ও বৃহৎ আকার ধারণ করছে যার সমাধানকল্পে পেশাদারি দক্ষতার প্রয়োজন। এই পরিস্থিতির কথা মনে রেখে এই বিভাগের অধীনে একটি ট্রাফিক অ্যাণ্ড ট্রান্সপোর্টেশন প্ল্যানিং অ্যাণ্ড ইঞ্জিনীয়ারিং ডাইরেক্টরেট স্থাপিত হয়েছে যার কাজ হচ্ছে পরিকল্পনা, নজরদারি এবং বিশ্লেষণ সংক্রান্ত সবরকম কাজে সাড়া দেওয়া। বর্তমানে যে মূল ( কোর ) ইউনিটটি রয়েছে সেটি ঐসব প্রয়োজনে সাড়া দেওয়ার জন্য সম্প্রসারিত হচ্ছে। এ ছাড়াও এই উইং ইতিমধ্যেই বহুসংখ্যক ট্রাফিক ইঞ্জিনীয়ারিং-এর ক্ষেত্রে উন্নতিসাধক প্রকল্প, রাস্তাঘাট প্রশস্তকরণ, টার্মিনালের পরিকল্পনা, সড়ক বিশ্লেষণ প্রভৃতি কাজ করেছে এবং পরিকল্পনা ও সংশ্লিষ্ট কাজকর্মেও নিযুক্ত রয়েছে।

এবার আমি আমার অধীনস্থ ব্যক্তিগত ক্ষেত্রে ও সংস্থাগুলিতে যে সমস্ত উন্নয়নের কাজ অর্জিত ও পরিকল্পিত হয়েছে সে-বিষয়ে কিছু বলব।

## সড়ক পরিবহণ সংস্থা

### কলকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা ঃ

গত বছর কলকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার যোজনা বরাদ্দ প্রথমে ১০ কোটি ৫০ লক্ষ টাকা ধরা হয়েছিল এবং পরবর্তীকালে তা বাড়িয়ে ১১ কোটি ৪০ লক্ষ টাকা করা হয়েছিল। ঐ বাড়তি অর্থের দ্বারা শ্যাসির বর্ধিত মূল্য এবং কেন্দ্রীয় কর্মশালায় নির্মিত বাসের কাঠামোর উপর ধার্য কেন্দ্রীয় অন্তঃশুল্কের ব্যয়ভার বহন সম্ভব হয়েছে। গত বছর সি এস টি সি যোজনা তহবিলের অর্থে ২০৯টি বাস ক্রয় করেছে। এর মধ্যে ১৯৬টি একতলা ও ১৩টি এস এ ডি ডি (SADD) বাস। এর জন্য মোট ৮ কোটি টাকা ব্যয় হয়েছে। বাকি টাকায় ১৯০টি পুরানো বাসকে পুনর্নির্মাণ, ডিপোর উন্নয়ন এবং ফ্লোট ইউনিট ও সাজ-সরঞ্জাম এবং যন্ত্রপাতি ক্রয় করা হয়েছে। ২০৯টি নতুন বাসের প্রবর্তন এবং ১৯০টি পুরানো বাসের পুনর্নির্মাণের ফলে বাসের বহরে কোন হেরফের হয় নি কারণ পুরানো বাসগুলি প্রায় ব্যবহারের অযোগ্য ছিল। এইসব ব্যবস্থার ফলে

বাসগুলির আয়ু বৃদ্ধি পেয়েছে। এর জন্য সি এস টি সি আরও বেশী বাস রাস্তায় নামাতে পারবে এবং বাসের বহরকে আরও কার্যকরভাবে ব্যবহার করা সম্ভব হবে। সি এস টি সি-র সাম্প্রতিক কাজকর্ম থেকে এইসব উন্নতির সাক্ষ্য মেলে। কারণ ইতিমধ্যেই রাস্তায় আরও বেশী বাস নামানো হয়েছে এবং বাস খারাপ হয়ে যাওয়ার ঘটনাও কমে গেছে। এর ফলে একটা বাসের যাতায়াত আরও বেশীবার করানো সম্ভব হয়েছে।

চলতি আর্থিক বর্ষে ( ১০৮৭-৮৮ ) সি এস টি সি-র যোজনা বরাদ্দ ১১ কোটি ৫০ লক্ষ টাকা ধরা হয়েছে। এই টাকায় ১৫০টি একতলা ও ১৫টি এস এ ডি ডি বাস নিয়ে মোট ১৬৫টি নতুন বাস ক্রয়, ২৪০টি পুরানো বাসের পুনর্নির্মাণ, ডিপোর উন্নয়ন, ফ্লোট ইউনিটিসমূহ ও সাজ-সরঞ্জাম এবং যন্ত্রপাতি ক্রয় ইত্যাদি করা হবে।

**উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা ঃ**

বাস রাস্তায় বের করা, বাস-বহরের সার্থক ব্যবহার ও যান চলাচল থেকে আয় প্রভৃতি ক্ষেত্রে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা বড় রকমের সাফল্য অর্জন করেছে। ১৯৮৭ সালের ফেব্রুয়ারি মাসে বাস-বহরের ৪৩৯টির মধ্যে ৩৯৯টি গাড়ি রাস্তায় বের করা হয়েছে। বাস বের করার ক্ষেত্রে এই দক্ষতা তুলনামূলকভাবে ভারতবর্ষের যে কোন জায়গার থেকে বেশী। গত বছর ঐ একই সময়ে মাত্র ৩১২টি বাস রাস্তায় বের করা সম্ভব হয়েছিল। এর ফলে যান চলাচল থেকে আয় ১৯৮৬ সালের ফেব্রুয়ারি মাসের ৬০ লক্ষ ৯৫ হাজার টাকা থেকে বেড়ে ১৯৮৭ সালের ফেব্রুয়ারি মাসে ৮০ লক্ষ টাকায় দাঁড়িয়েছে।

গত বছর যোজনা বরাদ্দ প্রথমে ২ কোটি ২৫ লক্ষ টাকা ধরা হয়েছিল এবং পরবর্তীকালে তা বাড়িয়ে ৩ কোটি ৩৯ লক্ষ টাকা করা হয়েছিল। ঐ বাড়তি অর্থের দ্বারা ৫১টি বাসের শ্যাসি সংগ্রহ করা সম্ভব হয়েছে। এই বছরের বাজেটে শ্যাসির উপরে বাসের কাঠামো নির্মাণের জন্য অর্থের সংস্থান রাখা হয়েছে। গত বছর উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা যোজনা তহবিলের অর্থে ৯২টি শ্যাসি ও ১টি রিকভারি ভ্যান ক্রয় করেছে এবং ৪১টি বাসের শ্যাসির উপর কাঠামো নির্মাণের কাজ শেষ হয়েছে। এই সংস্থা একটি টায়ার রিট্রিডিং প্ল্যাণ্ট ( 'কোল্ড প্রসেস' ব্যবহার করে ) স্থাপন করেছে। এর ফলে পুরানো ব্যবহৃত টায়ারগুলির আয়ু আরও বৃদ্ধি পেয়েছে। যোজনা বরাদ্দের বাকি টাকা বাস ডিপো ও কারখানার উন্নয়ন এবং যন্ত্রপাতি ও সাজ-সরঞ্জাম কেনার কাজে ব্যয় করা হয়েছে।

চলতি আর্থিক বছরে এই সংস্থার যোজনা বরাদ্দ বাবদ টাকার পরিমাণ দাঁড়িয়েছে ২ কোটি ৩৭ লক্ষ টাকায়। ৩১টি একতলা বাস ক্রয়, ৫১টি বাসের শ্যাসির উপর কাঠামো নির্মাণ, ডিপোর

উন্নতিসাধন এবং যন্ত্রপাতি ও সাজ-সরঞ্জাম ক্রয় ইত্যাদি কাজের জন্য যোজনা বরাদ্দের টাকা কাজে লাগানোর প্রস্তাব করা হয়েছে।

**দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা :**

গত বছর দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার বাজেট বরাদ্দের পরিমাণ ছিল ১ কোটি টাকা। পরে ঐ বরাদ্দে আরও ১৮ লক্ষ টাকা বাড়ানো হয়েছিল। ৬টি সেমি-লিল্যুক্স বাসসহ ২৩টি নতুন একতলা বাস সংগ্রহ, ডিপো ও গ্যারেজ নির্মাণ/সংস্কার, পুরানো বাসগুলিকে নতুনভাবে নির্মাণ ও সেগুলো কাজে লাগানো প্রভৃতি কাজে যোজনা বরাদ্দের এই টাকা ব্যবহার করা হয়েছে।

এই সংস্থা শহরের মধ্যে নিম্নলিখিত ৫টি নতুন রুট চালু করেছে :

(১) দুর্গাপুর থেকে বিজরা, (২) দুর্গাপুর থেকে সরপাই, (৩) দুর্গাপুর থেকে আমাজোড়া, (৪) দুর্গাপুর থেকে ধোবাঘাটা, (৫) দুর্গাপুর থেকে বাঁসিয়া।

এই সংস্থা দুর্গাপুর থেকে ভেদিয়া পর্যন্ত একটি নভুন দূরপাল্লার রুট চালু করেছে। ১৯৮৭-৮৮-র চলতি আর্থিক বর্ষে ডি এস টি সি-র বাজেট বরাদ্দের পরিমাণ ১ কোটি ৫ লক্ষ টাকা। ১৫টি নতুন একতলা বাস ও ২টি দোতলা/এস এ ডি ডি বাস সংগ্রহ করা, পুরানো বাসগুলির পুনর্নির্মাণ, ডিপোর উন্নয়ন, ফ্লোট ইউনিট, যন্ত্রপাতি, সাজ-সরঞ্জাম ক্রয় এবং জায়গা তৈরি প্রভৃতি কাজে বাজেট বরাদ্দের এই টাকা ব্যয় করার প্রস্তাব করা হয়েছে।

**কলকাতা ট্রামওয়েজ কোম্পানী :**

গত বছর ১০ কোটি টাকার বাজেট বরাদ্দ পরে আরও ১ কোটি ৫০ লক্ষ টাকা বাড়িয়ে মোট বরাদ্দের পরিমাণ ১১ কোটি ৫০ লক্ষ টাকা করা হয়েছিল। কলকাতা ট্রামওয়েজ কোম্পানীর কৃতিত্বের কাজ হল ধর্মতলা থেকে জোকা পর্যন্ত ট্রামলাইনের সম্প্রসারণ এবং ডিসেম্বর ১৯৮৬তে ৩৭নং ট্রামরুটেরপ্রবর্তন। এই সম্প্রসারণ কর্মসূচির মাধ্যমে প্রায় ৪ কোটি ৫০ লক্ষ টাকায় খুব কম সময়ে ৬ কিলোমিটার দীর্ঘ ডবল ট্রাকের এই লাইনের কাজ সম্পন্ন করা হয়েছে। কোম্পানী ঐ যোজনা বরাদ্দের টাকায় গুরুত্বপূর্ণ যন্ত্রপাতি ও অন্যান্য উপকরণ সংগ্রহ করতে সক্ষম হয়েছে। এইসব যন্ত্রপাতি ও উপকরণগুলির মধ্যে আছে ৫৫টি ট্রাকশন মোটর, ২,০০০ রোল্ড ইস্পাতের টায়ার, ৫০টি কম্প্রেশন মোটর, ৪০০ বিয়ারিং ও ১৪০টি ট্রাকশন পোল। এ ছাড়াও ৪৫টি ট্রামের জন্য বরাত দেওয়া হয়েছে। এর মধ্যে ২৫টি ট্রামের বরাত মেসার্স বার্ন স্ট্যাণ্ডার্ডকে এবং ২০টি ট্রামের বরাত মেসার্স জেশপ কোম্পানীকে দেওয়া হয়েছে। গত সেপ্টেম্বর, ১৯৮৬তে অতিবৃষ্টির দরুন ট্রাম চলাচল দারুণ ক্ষতিগ্রস্ত হয়েছিল।

চলতি আর্থিক বর্ষে কলকাতা ট্রামওয়েজ কোম্পানীর বাজেট বরাদ্দ ১৩ কোটি ৯২ লক্ষ টাকায় দাঁড়িয়েছে। এই সংস্থা বাজেট বরাদ্দের এই টাকায় বিভিন্ন ধরনের কাজ করবার প্রস্তাব করেছে। এর মধ্যে আছে বেহালা থেকে জোকা পর্যন্ত ট্রামলাইন সম্প্রসারণের বাকি কাজ সম্পাদন, হাজরা রোডের সংযোগস্থল থেকে টালিগঞ্জ ডিপো পর্যন্ত ট্রাম লাইনের নবীকরণ, এছাড়াও ওভারহেড সিস্টেম, রোলিং স্টক, ৫০টি কম্প্রেশন মোটর, ১৫ সেট ট্রাকশন ট্রাক, ৪৮টি ট্রাকশন মোটর, ২০০ বিয়ারিং এবং ১,৬০০ রোল্ড ইস্পাতের টায়ার প্রভৃতি নবীকরণের কাজ অব্যাহত রাখা ও গত বছরে বরাত দেওয়া নতুন ট্রামগুলি ক্রয় ইত্যাদি।

**পরিবহণ, কার্যরূপায়ণ, উন্নয়ন কর্মসূচি :**

সি ইউ টি পি-র ( কলকাতা নগর পরিবহণ প্রকল্প ) কাজ ডিসেম্বর, ১৯৮৬তে শেষ হয়েছে। সি ইউ টি পি-র অধীনে যেসব প্রকল্পের কাজ শেষ হয় নি সেগুলিও এই দপ্তরের বার্ষিক যোজনার মধ্যে বর্তমানে ঢোকানো হয়েছে। এখন থেকে এই ধরনের সমস্ত চালু ও ভবিষ্যৎ প্রকল্পের কাজ এই খাতের অধীনে ধরা হবে। সি ইউ টি পি-র চালু প্রকল্প যেগুলি বিভিন্ন পর্যায়ে শেষ হওয়ার মুখে নীচে সেগুলি দেওয়া হ'ল :

(১) ডানলপ সেতু ও দক্ষিণেশ্বর বাস টার্মিনাস নির্মাণ।

(২) বি টি রোড ও দমদম রোডে করিডর উন্নয়ন।

(৩) লেক টাউন, পশ্চিম হাওড়া, দমদম ক্যান্টনমেন্ট রেল স্টেশন ও বালিখালে বাস টার্মিনেটিং পয়েন্ট নির্মাণ।

(৪) বি বা দী বাগ, ব্যাণ্ড স্ট্যাণ্ড এবং হাওড়া স্টেশনে বিশেষ যাত্রী প্রতীক্ষালয় নির্মাণ।

(৫) সি আই টি কর্তৃক সি ইউ টি পি-র অধীনে পঞ্চাশটি নতুন যাত্রী প্রতীক্ষালয় নির্মাণ।

উপরি উক্ত প্রকল্পগুলির জন্য চলতি বছরের বাজেটে ১৬১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। প্রস্তাবিত নতুন প্রকল্পগুলি হ'ল :

(ক) ভি এল খান রোডে বাস টার্মিনাস নির্মাণ।

(খ) ব্যাণ্ড স্ট্যাণ্ড বাস টার্মিনাসের উন্নয়ন।

(গ) শিলিগুড়িতে ইণ্টার-সেকশন ( inter-section ) উন্নয়নের কর্মসূচি।

উপরি উক্ত নতুন তিনটি প্রকল্পের জন্য ৩০ লক্ষ টাকা নির্দিষ্ট করা হয়েছে।

**বাস ষ্ট্যাণ্ড:**

বাগনান, ঝাড়গ্রাম, কোচবিহার, বোলপুর, নবদ্বীপ, রামপুরহাট ও কাকদ্বীপে বাস ষ্ট্যাণ্ড এবং কোচবিহারে একটি যাত্রী-আচ্ছাদন নির্মাণে ১৯৮৬-৮৭ সালের ৫০ লক্ষ টাকার যোজনা বরাদ্দের সম্পূর্ণটাই ব্যয়িত হয়েছে। বর্তমান আর্থিক বছরের জন্য ৪০ লক্ষ টাকা ধার্য করা হয়েছে। এই টাকা ঐ বাস ষ্ট্যাণ্ডগুলি এবং তার সাথে আরও নতুন ষ্ট্যাণ্ড নির্মাণের জন্য কাজে লাগানো হবে।

**ফ্লাইং ট্রেনিং ইনস্টিটিউট:**

বেহালার এফ টি আই ভারতবর্ষে বিমান-চালনা প্রশিক্ষণ সংস্থাগুলির মধ্যে অন্যতম। এই প্রতিষ্ঠানটির উন্নয়নে রাজ্য সরকার বিশেষ গুরুত্ব দিয়েছেন। এই উদ্দেশ্যে একটি পূর্ণাঙ্গ এফ টি আই কমপ্লেক্স তৈরীর জন্য ৭.৭০ একর জমি সংগ্রহ করা হয়েছে। এই কমপ্লেক্সের মধ্যে থাকবে প্রশাসন ভবন, কর্মী/আধিকারিকদের জন্য বাসস্থান এবং শিক্ষার্থীদের জন্য একটি ছাত্রাবাস। প্রথম পর্যায়ে গোটা জমিটাকে প্রাচীরবেষ্টিত করা হয়েছে এবং কর্মচারী/আধিকারিকদের বাসস্থান নির্মাণের কাজ শুরু হয়েছে। বর্তমানে প্রশিক্ষণের জন্য এফ টি আই-এর দুটি পুষ্পক বিমান আছে। সংস্থাটি আধুনিক প্রশিক্ষণ-বিমান সংগ্রহের জন্য চেষ্টা চালাচ্ছে। এয়ারো ক্লাব অব ইণ্ডিয়া খুব শীঘ্রই একটি সেস্না এরোব্যাট বিমান লীজ দেওয়ার আশ্বাস দিয়েছে। ১৯৮৭-র এপ্রিলে একজন চীফ ফ্লাইং ইন্সট্রাক্টর নিয়োগ করা হয়েছে।

**আভ্যন্তরীণ জলপথ পরিবহণ:**

ক্রমশঃ দেখা যাচ্ছে, সড়ক পরিবহণের উন্নতির জন্য যে প্রচেষ্টাই নেওয়া হোক, তার ফল আশানুরূপ হচ্ছে না। এর কারণ বৃহত্তর কলকাতা অঞ্চলে রাস্তার জন্য নির্দিষ্ট জমি বড়ই কম। হুগলী নদী কলকাতা ও হাওড়ার জনবহুল এলাকা দিয়ে বয়ে চলেছে, কিন্তু এ পর্যন্ত প্রাকৃতিক/স্বাভাবিক জলপথ হিসাবে নদীটিকে কাজে লাগানো হয় নি। মাত্র কয়েক বছর ধরে জনসাধারণের কাছে হুগলী নদীকে ( সড়ক ) পরিবহণের পরিপূরক হিসাবে ব্যবহারযোগ্য করে তোলার জন্য এই নদী পথে পারাপারের জন্য ফেরী সার্ভিস চালু করার সচেতন প্রয়াস শুরু হয়েছে। পরিবহণের একটি নির্ভরযোগ্য মাধ্যম হিসাবে এর গুরুত্ব উত্তরোত্তর বেড়ে চলেছে।

বর্তমানে হাওড়া-আর্মেনিয়ান ঘাট, হাওড়া-চাঁদপাল ঘাট এবং শোভাবাজার হয়ে হাওড়া-বাগবাজার এই তিনটি রুটে ফেরী সার্ভিস চালু হয়েছে। এইসব রুটের লক্ষ লক্ষ যাত্রী প্রভূত উপকৃত হচ্ছেন। কটিঘাট (বরাহনগর) ও ফেয়ারলী প্লেসে টার্মিনাল সুযোগ-সুবিধা গড়ে তোলার ক্ষেত্রে জনগণের বিপুল সমর্থন উৎসাহ যুগিয়েছে। বর্তমানে হুগলী নদীর ফেরী সার্ভিসের নিত্যযাত্রীর সংখ্যা দাঁড়িয়েছে দৈনিক এক লক্ষ। আমাদের লক্ষ্য হল নাজিরগঞ্জ/মেটিয়াবুরুজ থেকে দক্ষিণেশ্বর/বেলুড় পর্যন্ত হুগলী নদী বরাবর এবং পারাপারের জন্য পরিবহণের একটি বিকল্প ব্যবস্থা গড়ে তোলা।

গত বছর চাঁদপালঘাট এবং হাওড়া রেলষ্টেশনে দুটি অতিরিক্ত জেটি তৈরী করা হয়েছে; ফেরী সার্ভিস চালানোর জন্য এগুলি ব্যবহার করা হচ্ছে। এছাড়া রতনবাবু ঘাটে আরেকটি জেটি তৈরী করা হয়েছে কয়েক সপ্তাহ আগে এটিও ফেরী সার্ভিসের জন্য চালু করা হয়েছে। কাটোয়ায় জেটি তৈরীর কাজও শেষ হয়েছে। গত বছর নাজিরগঞ্জে জেটি তৈরীর কাজে হাত দেওয়া হয়েছে। এটিও শেষ হয়ে এসেছে। নৈহাটী ও চুঁচুড়ায় জেটি তৈরীর কাজ গত বছর শুরু হয়েছে, এ বছর শেষ হবে। চারটি পুল ভেসেল তৈরীর কাজও শেষ হতে চলেছে, এ কাজও গত বছর শুরু হয়েছিল। উত্তর ২৪-পরগনা জেলার জলা যোজনা কমিটি (ডি পি সি)-র তত্ত্বাবধানে এল সি টি তৈরীর কাজও শেষ হয়েছে।

বর্তমানে আর্থিক বছরে, মেটিয়াবুরুজে একটি স্থায়ী জেটি তৈরীর কাজ হাতে নেওয়ার প্রস্তাব রয়েছে। আরও লক্ষ্য করা গেছে, সমস্ত সুবিধা সত্ত্বেও হাওড়া ও চাঁদপাল ঘাট এই দুটি ফেরী-ঘাটেই যাত্রীদের আসা-যাওয়ার জন্য এখনো প্রয়োজনানুগ ব্যবস্থা নেওয়া যায় নি। উপযুক্ত পরি-কাঠামো গড়ে তুলে যাত্রী নির্গমনের জন্য সুষ্ঠ্ ব্যবস্থা গড়ে তোলার প্রস্তাব নেওয়া হয়েছে। নদী-বহুল জেলাগুলির জেলা আধিকারিকদের প্রশাসনিক প্রয়োজন পূরণের জন্য পুল ভেসেল্ তৈরীর প্রস্তাবও নেওয়া হয়েছে।

অন্তর্দেশীয় জল পরিবহণের নৌচালন সেল সুন্দরবন অঞ্চলের যে সমস্ত এলাকায় জল পরিবহণই যোগাযোগের একমাত্র মাধ্যম সেখানকার যাত্রীদের সুবিধার্থে আটটি বড় জেটি তৈরী করেছে। ৮ নং লট (কাকদ্বীপ), কচুবেড়িয়া, চেনাগুড়ি, পাঠানখালি, হিঙ্গলগঞ্জ, সোনাখালি. রামগঙ্গা এবং পাথরপ্রতিমায় জেটিগুলি নির্মাণ করা হয়েছে। ফেরীঘাটগুলি ছাড়াও বাসন্তী, গোসাবা, পাঠানখালি. নাজাত, কচুবেড়িয়া এবং সোনাখালিতে যাত্রী প্রতীক্ষালয় তৈরী করা হয়েছে। গত বছর সাগর থানার বঙ্কিমনগরে. কুলতলী থানার দক্ষিণ দুর্গাপুরে এবং বসিরহাট থানার সংগ্রামপুরে আর সি সি জেটি তৈরীর কাজ হাতে নেওয়া হয়েছে। সবগুলির কাজই এ বছর শেষ হবে। হাড়োয়া থানার হাড়োয়াহাটে এ বছর নতুন একটি স্থায়ী জেটি নির্মাণের কাজ

শুরু হবে। মধ্য গুড়গুড়িয়া, পাথরপ্রতিমা এবং রামগঙ্গায় যাত্রী প্রতীক্ষালয় তৈরীর কাজ গত বছর শুরু হয়েছিল, এ বছরের মধ্যেই এ কাজগুলি শেষ হবে।

**রাজস্ব সংগ্রহ :**

১৯৮৬-৮৭তে মোটরযান কর এবং ফী বাবদ সংগৃহীত রাজস্বের পরিমাণ দাঁড়িয়েছে প্রায় ৩৮ কোটি ৪ লক্ষ টাকা।

বর্তমান বছর থেকে যদি সংশোধিত মোটরযান কর চালু হয় তবে ১৯৮৭-৮৮ থেকে বার্ষিক অতিরিক্ত ২ কোটি টাকা আয় হবে বলে আশা করা যায়।

**যাত্রী এবং মাল পরিবহণ :**

কোটা প্রথা এবং আঞ্চলিক পারমিট প্রথা বিলোপের পর রাজ্য সরকার কর্তৃক প্রদত্ত জাতীয় পারমিটের সংখ্যা অতি দ্রুত বৃদ্ধি পেয়েছে। ১৯৮৬তে ১,৫৩৩টি নতুন জাতীয় পারমিট দেওয়া হয়েছে।

যাত্রী পরিবহণের উন্নয়নের উদ্দেশ্যে এস টি এ ১৯৮৬তে আন্ত-রাজ্য, আন্ত-অঞ্চল এবং বিশেষ পারমিট প্রদানের জন্য বিশেষ প্রচেষ্টা চালায়। ১৯৮৬-র ডিসেম্বর পর্যন্ত প্রদত্ত বিভিন্ন পারমিটের সংখ্যা নীচে দেওয়া হ'ল :

| | | |
|---|---|---|
| (১) | লাক্সারী ট্যাক্সির পারমিটের সংখ্যা | ৪৪৯ |
| (২) | নতুন আন্ত-অঞ্চল পারমিটের সংখ্যা | ১৮১ |
| (৩) | নতুন আন্ত-রাজ্য পারমিটের সংখ্যা | ৬৪ |
| (৪) | নতুন সাময়িক/বিশেষ পারমিটের সংখ্যা | ৭৯,৯০৬ |

**দূষণ নিয়ন্ত্রণ পদক্ষেপ :**

১৯৮৬-৮৭ সালে যানবাহন থেকে উদ্ভূত পরিবেশ ও শব্দ দূষণ নিয়ন্ত্রণের জন্য বিভিন্ন পদক্ষেপ নেওয়া হয়েছে। গাড়ির ধোঁয়া নির্গমন নিয়ন্ত্রণের মান বজায় রাখার জন্য বি এম ভি রুলস্ ১৯৪০ সালের ১২৪ নং আইনকে সংশোধন করে প্রয়োজনীয় আইনের সংস্থান ইতিমধ্যেই করা হয়েছে।

মোটর গাড়িতে যথেচ্ছভাবে এয়ার হর্ন ব্যবহারের ফলে-শব্দ বিভ্রাটের সৃষ্টি হয়। এই শব্দ দূষণ রোধ করার জন্য কলকাতা ও জেলাগুলিতেও প্রায়ই হানা দেওয়া হয়।

শুরু হবে। মধ্য গুড়গুড়িয়া, পাথরপ্রতিমা এবং রামগঙ্গায় যাত্রী প্রতীক্ষালয় তৈরীর কাজ গত বছর শুরু হয়েছিল, এ বছরের মধ্যেই এ কাজগুলি শেষ হবে।

**রাজস্ব সংগ্রহ ঃ**

১৯৮৬-৮৭তে মোটরযান কর এবং ফী বাবদ সংগৃহীত রাজস্বের পরিমাণ দাঁড়িয়েছে প্রায় ৩৮ কোটি ৪ লক্ষ টাকা।

বর্তমান বছর থেকে যদি সংশোধিত মোটরযান কর চালু হয় তবে ১৯৮৭-৮৮ থেকে বার্ষিক অতিরিক্ত ২ কোটি টাকা আয় হবে বলে আশা করা যায়।

**যাত্রী এবং মাল পরিবহণ ঃ**

কোটা প্রথা এবং আঞ্চলিক পারমিট প্রথা বিলোপের পর রাজ্য সরকার কর্তৃক প্রদত্ত জাতীয় পারমিটের সংখ্যা অতি দ্রুত বৃদ্ধি পেয়েছে। ১৯৮৬তে ১,৫৩৩টি নতুন জাতীয় পারমিট দেওয়া হয়েছে।

যাত্রী পরিবহণের উন্নয়নের উদ্দেশ্যে এস টি এ ১৯৮৬তে আন্ত-রাজ্য, আন্ত-অঞ্চল এবং বিশেষ পারমিট প্রদানের জন্য বিশেষ প্রচেষ্টা চালায়। ১৯৮৬-র ডিসেম্বর পর্যন্ত প্রদত্ত বিভিন্ন পারমিটের সংখ্যা নীচে দেওয়া হ'ল ঃ

| | | |
|---|---|---|
| (১) | লাক্সারী ট্যাক্সির পারমিটের সংখ্যা | ৪৪৯ |
| (২) | নতুন আন্ত-অঞ্চল পারমিটের সংখ্যা | ১৮১ |
| (৩) | নতুন আন্ত-রাজ্য পারমিটের সংখ্যা | ৬৪ |
| (৪) | নতুন সাময়িক/বিশেষ পারমিটের সংখ্যা | ৭৯,৯০৬ |

**দূষণ নিয়ন্ত্রণ পদক্ষেপ ঃ**

১৯৮৬-৮৭ সালে যানবাহন থেকে উদ্ভূত পরিবেশ ও শব্দ দূষণ নিয়ন্ত্রণের জন্য বিভিন্ন পদক্ষেপ নেওয়া হয়েছে। গাড়ির ধোঁয়া নির্গমন নিয়ন্ত্রণের মান বজায় রাখার জন্য বি এম ভি রুল্‌স্ ১৯৪০ সালের ১২৪ নং আইনকে সংশোধন করে প্রয়োজনীয় আইনের সংস্থান ইতিমধ্যেই করা হয়েছে।

মোটর গাড়িতে যথেচ্ছভাবে এয়ার হর্ন ব্যবহারের ফলে-শব্দ বিভ্রাটের সৃষ্টি হয়। এই শব্দ দূষণ রোধ করার জন্য কলকাতা ও জেলাগুলিতেও প্রায়ই হানা দেওয়া হয়।

are 3 cut motions on Demand No. 80. All the cut motions are in order and taken as moved.

**Demand No. 12**

**Shri Apurbalal Majumder :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100/—

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100/—

**Demand No. 80**

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the demand be reduced by Rs. 100/—

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the demand be reduced by Rs. 100/—

**Shre Mannan Hossain :** Sir, I beg to move that the demand be reduced by Rs. 100/—

[ 6-10—6-20 P. M. ]

**শ্রীঅশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে পরিবহণ দপ্তরের মন্ত্রী শ্যামল চক্রবর্তী মহাশয় পরিবহণ খাতে যে ব্যয়-বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন, আমি তার সঙ্গে এক মত হতে পারছি না। এক মত হতে পারছি না এই কারণে যে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী একটা জিনিস প্রমাণ করে দিয়েছেন পশ্চিমবাংলার মানুষের কাছে। ১৯৮৭ সালের নির্বাচন হবার পরে পশ্চিমবাংলার মানুষের যে অভাব-অভিযোগ, পরিবহণের ব্যাপারে যে বিতৃষ্ণা সেটা তিনি বুঝতে পেরে পরিবহণ দপ্তরের ২ জন মন্ত্রী—রবীন মুখার্জী এবং শিবেন চৌধুরী মহাশয়দের নির্বাসন দিয়েছেন বিগত ৫ বছরের জন্য। এই মন্ত্রীরা যে ঘটনা ঘটিয়েছিলেন তাতে জনসমক্ষে পশ্চিমবাংলার পরিবহণ দপ্তর যে সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন সেটা প্রমাণিত হয়েছে। তারপরে সি. এস. টি. সি'র চেয়ারম্যান হিসাবে আমাদের আজকের তরুন মন্ত্রী কিছুদিন ছিলেন। তিনিও তার বিভাগের চরম দুর্নীতি সহ্য করতে না পেরে খুব তাড়াতাড়ি পদত্যাগ করে চলে গিয়েছিলেন।

এখন আবার মন্ত্রী হয়ে এসেছেন। তিনি একটা চমক দেবার জন্য ছদ্মবেশে ডিপার্টমেন্টে যাচ্ছেন, এ্যাটেনডেন্স দেখছেন, কখনও কখনও সারপ্রাইজ ভিজিট দিচ্ছেন। এটা খুবই ভাল কথা। মন্ত্রী মহাশয়ের কাছে আমার একটা অনুরোধ যে শুধু শহরের মধ্যে আপনার ছদ্মবেশ না রেখে আপনি দয়া করে একটু গ্রামের দিকে যান। সেখানে গেলে দেখবেন যে বাসের মাথায় চেপে বিপর্যস্ত অবস্থার মধ্যে মানুষ যাতায়াত করছে। এই গাড়ীগুলি আর. টি. এ. এবং মোটর ভিহকলস ইন্সপেক্টরদের দিয়ে চেক করান। আজকে শুধু শহরে না ঘুরে এটা যদি করতে পারেন তাহলে বাস্তব অবস্থাটা কি, প্রকৃতপক্ষে পশ্চিমবাংলার পরিবহণ সমস্যা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা আপনি বুঝতে পারবেন। আমরা দেখেছি যে এই বিভাগে যে সমস্ত ষ্টাফ আছে তাদের যদি বসিয়ে রেখে বেতন দেওয়া যায় তাহলে লোকসান হয় ১০ কোটি টাকা, আর যদি বাসগুলি রাস্তায় বের হয় তাহলে লোকসান হয় ১৬ কোটি টাকা। ১৯৮৬ সালে ৪টি সংস্থায় ৪২ কোটি ২৯ লক্ষ ৯৯ হাজার টাকা লোকসান হয়েছে। এর আগের বাজেটে দেখেছি যে ১৯৮৫-৮৬ সালে এবং ১৯৮৬-৮৭ সালে দু'বার এখান থেকে বাজেট পাশ হয়েছে। প্রথমে ৬৭ কোটি ৯০ লক্ষ ৫৬ হাজার টাকা, আর ১৯৮৬-৮৭ সালে ৬৫ কোটি ৮ লক্ষ ২২ হাজার টাকা।

কি হলো, এই টাকা নিয়ে কতজন মানুষের উপকার হলো, মানুষের পরিবহনের যে সমস্যা যে দুর্দশার মধ্যে তাঁরা চলেন, কতটা তারা সুফল পাচ্ছেন, এটা মাননীয় পরিবহণ মন্ত্রী, তাঁর জবাবী ভাষণে বলবেন। আমরা দেখছি বাস সকালে এক রকম বেরোচ্ছে, তারপর দুপুরের দিকে অর্ধেক বাস উঠে যায়। আমার ধারণা পরিবহণ মন্ত্রী তাঁর জবাবী ভাষণে এই বিষয়ে বলবেন। এই যে সাবসিডি দেওয়া হয়েছে লক্ষ লক্ষ টাকা, এর জন্য পশ্চিমবাংলার আবাল বৃদ্ধ বনিতাকে বছরে ৬'৮২ টাকা গুনে দিতে হচ্ছে। এই বিষয়ে পরিবহণ মন্ত্রী উত্তর দেবেন। আমি এখানে একটা কথা বলতে চাই সি. এস. টি. সি.'র যে অবস্থা, এটাকে সামাল দিতে গিয়ে বেসরকারী বাসের পারমিট আপনারা বাড়িয়ে চলেছেন। বিধানসভার রেকর্ড থেকে দেখলাম বিধানসভা লাইব্রেরী থেকে নিয়ে, কংগ্রেস আমলে যখন ওঁরা এপাসে বসতেন, এবং বর্তমান মুখ্যমন্ত্রী যিনি এপাশে বসতেন, এখন যা হচ্ছে, সমস্ত মন্ত্রীর সমালোচনা করতেন, যে কংগ্রেস টাকা নিয়ে বেসরকারী বাসকে শহরে আনার জন্য অনুমতি দিয়েছেন, আজকে আমি বলি, বর্তমান পরিবহণ মন্ত্রী কত বেসরকারী বাসকে বিভিন্ন মফস্বল থেকে এখানে আসার জন্য পারমিট দিয়েছেন এবং বিভিন্ন জায়গায় এই বেসরকারী বাস কত পার্সেন্ট বেড়েছে, আর. টি. এ. একটা ঘুঘুর বাসা হয়ে দাঁড়িয়েছে। সামান্য মেদিনীপুরের কথা বলছি, মেদিনীপুরের আর. টি. এ.'র যিনি ভাইস চেয়ারম্যান, তিনি আপনাদের দলের লোক, তিনি ৫০/৬০ হাজার টাকা নিয়ে পারমিট দিচ্ছেন। এই স্কীমে যে সমস্ত প্রতিদ্বন্দ্বী আছে, তারা বাস বার করে, বডি বার করে, রাস্তায় বাস বার করতে পারছে না। আজকে বলুন, আপনাদের দলবাজীর ফলে, ইউনিয়ন বাজীর ফলে ঘাঁটাল পাঁশকুড়া বাস কেন বন্ধ আছে, পরিবহণ মন্ত্রী এই বিষয়ে জবাব দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বেসরকারী বাস নিয়ে এত দুর্নীতি জমা আছে যে গঙ্গার পলিউশনকেও ছাপিয়ে গেছে পরিবহণ পলিউশন,—

দুর্গন্ধ ছাপিয়ে গেছে। আমি শুধু একটা কথা বলতে চাই, সেটা হলো বড় দুর্নীতি ওয়ার্লড ব্যাঙ্কের প্রায় ৪৪ কোটি টাকা পেয়েছেন, পরিবহণের জন্য, কি হলো সেই সমস্ত টাকা? ১৯৮২-৮৩ সালে বাস কিনলেন, বর্তমানে যিনি এই দপ্তরের চেয়ারম্যান হয়ে বসে আছেন, তখন মন্ত্রী ছিলেন, এখন বাদ গেছেন। ১৯৮২-৮৩ সালে বাস কিনলেন ৫৩০টি। ২৯১টি ডবল ডেকার এবং ২৩৯টি সিংগল ডেকার, স্পিড বোট তৈরী করে যে কোম্পানী, অশোক লেল্যাণ্ড, তাদের কাছ থেকে কিনলেন। মহারাষ্ট্র, হায়দরাবাদ, কানপুর, কেউ যে কোম্পানীর কাছ থেকে বাস কেনে না, এরা কিনলেন। সি এস. টি, সি.'র শুধু আই. এন. টি. ইউ. সি. বাধা দেয়নি, সি. আই. টি. ইউ.'ও বাধা দিয়েছে, কিন্তু কোন কাজ হয়নি। তার ফলে যথারীতি দু বছরের মধ্যে ডবল ডেকার বাসগুলো মুখ থুবড়ে পড়লো। কারণ এই সব ডবল ডেকার বাস কনজেস্টেড সিটিতে স্পীডি চলতে পারে না। কিন্তু আসল ব্যাপার তা নয়, এমন একজন তখন চূড়ামনি হয়ে বসে ছিলেন, এখন অবশ্য তিনি পদত্যাগ করেছেন এবং এত টাকা আত্মসাৎ তিনি করেছেন, তার জন্য এই সমস্ত মানুষকে দুর্ভোগের মধ্যে ঠেলে দিয়ে, এই বাসগুলো আনতে হয়েছিল। কিন্তু দু বছরের মধ্যে বাসগুলো অকেজো হয়ে পড়ে রইলো। কোন এগ্রিমেণ্ট করা হয়েছিল কি? কোন এগ্রিমেণ্ট করা হয়নি। অথচ শুনেছি এই দপ্তর থেকে বিভিন্ন জায়গায় অফিসার পাঠানো হয়েছিল, এনকোয়ারি করে রিপোর্ট দেবার জন্য, কিন্তু সেই রিপোর্ট জমা পড়েনি। পরিবহণ দপ্তর থেকে দেখতে পাইনি। এর যে মূল নায়ক ছিল সি. এম. ই. পি. কে. দাস, তিনি পদত্যাগ করে চলে গেছেন এবং তার পদত্যাগ পত্র এ্যাকসেপ্ট করা হয়েছে। এ্যাকসেপ্ট করা হলো এই কারণে, তিনি ভয় দেখিয়েছিলেন, কারা কারা এর মধ্যে জড়িয়ে আছে, সবার মুখোশ খুলে দেবেন, তখন ভয়ে ভয়ে তার পদত্যাগ পত্র এ্যাকসেপ্ট করা হয়েছে।

[ 6-20—6-30 P. M. ]

আমরা কি দেখেছি? কংগ্রেস আমলে দেখেছি, একটা ডবল ডেকার বাস ৮ বছর চালাবার পর সেই বাসটিকে কনডেম করে দেওয়া হতো। আর এখন সেটা ৫ বছর চলবার পরই কনডেম হয়ে যাচ্ছে। সিঙ্গল ডেকার ১২ বছর চলবার পর যে কনডেম করে দেওয়া হতো সেটা এখন বর্তমান বামফ্রন্ট সরকারের আমলে ৮ বছর চলছে। ১ হাজার কিলোমিটার রান করতে এখন বাসের অবস্থা কাহিল হয়ে যাচ্ছে। বাসের একটা ফ্যান বেল্ট সারাতে ১০ মিনিট লাগে। আর এখন সেই ফ্যান বেল্ট সারাতে গেলে তাকে অর্থাৎ সেই বাসটিকে ট্রেকারে করে টেনে নিয়ে গিয়ে ডিপোতে নিয়ে যাওয়া হয়। তারপর ফ্যান গার্ড নামিয়ে চেক করা হয়। এই যে সময় চলে যায় এই সময়টার ক্ষতিপূরণ কে করবে? মাননীয় মন্ত্রীমহাশয় তার নিজের পকেট থেকে দিয়ে করবেন? তারপর যে বাসগুলি খারাপ হয়ে গেল সেগুলি রাখার একটা প্রস্তাব হল ১৯ একর জমিতে। ৪৯ লক্ষ টাকার কনডেম বাসগুলি রাখা হয় বিড়লার একটি জায়গায়। এরজন্য

১৪০ জন অর্থব্য লোক যারা ছিল তাদের নেওয়া হল। সেখানে সিকিউরিটি রাখা হচ্ছে সি. পি. এম.-এর লোকজন নিয়ে। তাদেরকে সেখানে চাকরী দেওয়া হয়েছে। তারপর একটার পর একটা স্পেয়ার পার্টস চুরি যেতে আরম্ভ করলো। সুতরাং যেই রক্ষক সেই ভক্ষকের ভূমিকা পালন করলো। এই সব ডবল ডেকার বাসগুলি এক-একটি কেনা হয়েছিল ৮ লক্ষ ৬৪ হাজার টাকা খরচা করে আর বিক্রি হল কত টাকায়? বড় জোর ৩০ হাজার টাকায়। এই ক্ষতিপূরণ কে দেবে? মাননীয় মন্ত্রীমহাশয় তাঁর জবাবী ভাষণে যদি আমার অঙ্কের হিসাব ভুল থাকে তাহলে দয়া করে বলবেন প্রকৃত চিত্রটা কি? আমি এখানে আর একটি কথা স্মরণ করিয়ে দিই. কংগ্রেস আমলে আমাদের বিধানসভার বর্তমান সদস্য শ্রীজ্ঞান সিং সোহন পাল মহাশয় ট্রান্সপোর্ট মিনিষ্টার ছিলেন। দুটি বাস নিয়ে সেই সময় কথা উঠেছিল। সেই ব্যাপারে বিনায়ক ব্যানার্জী কমিশন গঠিত হয়। সেই বিনায়ক ব্যানার্জী কমিশন-এর রিপোর্ট আমি সভার জ্ঞাতার্থে জানাছি। The commission could not find any basis for the innuendis against the Hon'ble Transport Minister in the Press report referred to above. Abtar Sing the purchases of Bus no. WBS 1906, is no doubt a turbaned Sikh, but that does not go to establish that he was either a friend or a relation or a protege of the Hon'ble Transport Minister. এই বিনায়ক ব্যানার্জী কমিশন গঠিত হয়েছিল ৪ এপ্রিল, ১৯৭৪। আমি একটি কথা বলতে চাই, আমাদের হোক, আর. এস. পি হোক, ফরওয়ার্ড ব্লক হোক আর যেই হোক আপনাদের যদি সৎ সাহস থাকে, আমি যে দুর্নীতির কথা বলছি ডাবল ডেকার বাস নিয়ে, যে চুরির কথা উঠেছে ডাবল ডেকার বাস নিয়ে, তারজন্য একটা কমিশন গঠন করুন। মানুষের কাছে বলুন যে না এই টাকা নয়ছয় করা হয়নি। সৎ সাহস থাকে কমিশন নিয়োগ করুন। ডাবল ডেকার তুলে দেবে কাগজে হঠাৎ একদিন দেখলাম। মন্ত্রী হয়েই তিনি বানী ছড়াতে আরম্ভ করলেন যে তিনি ডাবল ডেকার বাস তুলে দিচ্ছেন। (ভয়েজ: কে একথা বলেছে?)) যদি না বলে থাকেন ভাল কিন্তু একথা খবরের কাগজে বড় করে ষ্টেটমেন্ট বেরিয়েছে এটা আমি দেখেছি ডাবল ডেকারে যে ক্যারিং কষ্ট্ তা সিঙ্গল ডেকারের চেয়ে অনেক কম এবং এতে প্রচুর লোক যাতায়াত করতে পারবে। সিঙ্গল ডেকারের পিছনে প্রচুর তেল খরচ হয়। আর ডাবল ডেকারে কত সাশ্রয় হয়। যাইহোক, মাননীয় মন্ত্রী মহাশয়ের মনে যদি এই রকম ধরণের কিছু করার জন্য থেকে থাকে তাহলে দয়া করে সেটা মন থেকে বের করে দেবেন।

সিটির জন্য আলাদা এবং লং ডিসট্যান্সের জন্য আলাদা এই দুটো ব্যাপার নিয়ে চিন্তা করছেন, দুটো ম্যানেজমেন্ট করার কথা। যদি এই কথা হয়ে থাকে তাহলে মানুষের উপকার না হোক, মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির কিছু কর্মচারী ও ক্যাডার সেখানে ঢুকবে, নতুন করে অফিস তৈরী হবে, প্রশাসন তৈরী হবে, ম্যানেজমেন্ট হবে, দুটো চেয়ারম্যান হবে, দুটো মেনটেনেন্স ডিপার্টমেন্ট হবে, দুজন ফাইনান্স অফিসার হবে, সমস্ত বাড়িয়ে দিয়ে খরচ বাড়বে। সাবসিটি বাড়বে, কাজেই যা ভাড়া আছে সেই ভাড়াও বাড়বে। সি. পি, এমের ক্যাডারদের খুবই লাভ হবে। আমি ১৯৭৭

সালের আগের কথা আমি একটু স্মরণ করতে বলছি মাননীয় মন্ত্রী মহাশয়কে। তখন পরিবহণ ব্যবস্থার অবস্থা কি ছিল ? এটা একটু লক্ষ্য করে দেখুন, ৫২ জন সিনিয়ার অফিসার, ৬ কোটি টাকা সাবসিডি, ৭৩০টি গাড়ী প্রতি শিফ্‌টে রাস্তায় বেরোত। আজ ২২ কোটি টাকা সাবসিডি, ১৬৪ জন অফিসার, গাড়ী বেরোয় ৪০০ থেকে ৫০০র মত। স্যার, আমি দেখেছি ডাঃ অসীম দাশগুপ্ত যিনি এখন মাননীয় অর্থমন্ত্রী ১৯৮৬-র পয়লা ডিসেম্বর ইনসেনটিভ স্কীম চালু করার কথা বলেছিলেন এবং নির্দিষ্ট কয়েকটা বাসের ফিগার ঠিক করে দিয়েছিলেন। কিন্তু এই বাসগুলি রেগুলার রাস্তায় বেরোয় না। এই জুন মাসেও ৪১৭ থেকে ৪৯৩ এই ধরণের ফিগারের মধ্যে সীমাবদ্ধ আছে। সেই বাসগুলি রাস্তায় বেরোয়, তার মধ্যে ব্রেক ডাউন হচ্ছে ৫৭, ৭১, ৮২ রেগুলার এই এ্যাভারেজে ব্রেক ডাউন হচ্ছে। ইনসেনটিভ স্কীমের কথা বললেন এর জন্য ফিগার দিলেন, সেই বাসগুলি রাস্তায় বেরোয় না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এইগুলির একটা ব্যবস্থা করার জন্য। ভাড়া আমাদের আমলে কমপক্ষে ছিল ২০ পয়সা, ৪ বার বেড়ে এখন হয়েছে কম পক্ষে ৫০ পয়সা। তাতে কি হল ? মানুষের পকেট থেকে টাকা আদায় করা ছাড়া আর কি হল ? ২২ কোটি টাকা সাবসিডি, এতে মানুষের উপকারে কত টাকা লাগছে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাই। ইনকাম বাড়বে কোথা থেকে ? কোন [illegible] নেই, আমরা দেখছি অফিসারের সংখ্যা বাড়ছে, চেকিং পোষ্ট এবং চেকিং ষ্টাফ যা ছিল উনি [illegible] ষ্টাফ তুলে দিয়েছেন। হঠাৎ বাসে চেক করত, এখন সেই চেকিং ষ্টাফদের উনি কোন কোল্ড [illegible] রেখে দিয়েছেন, রাস্তায় আর তাদের দেখা যায় না। যদি দেখা যেত তাহলে ভাড়া [illegible] বাড়ত। কণ্ট্রাক্টারদের কাজের কোন স্পৃহা নেই, ২৮/৩০ বছর এক জায়গায় কাজ [illegible] স্কোপ কম, সেই সব ক্ষেত্রে মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি দয়া করে এদিকটা দেখবেন। যাতে কণ্ডাক্টরদের কাজের স্পৃহা বাড়ে। কিছু কিছু ক্ষেত্রে দেখ যাচ্ছে অফিসারদের মধ্যে আপনার তাঁবেদার লোকদের বসানোর দরকার হয়ে পড়েছে, আপনার নীতির ঠিক নেই, কখন সিনিয়ারিটি দেখেন, কখন পরীক্ষা করেন, কখন অভিজ্ঞতা দেখেন, নীতির কোন বালাই আপনার ডিপার্টমেণ্টে দেখতে পাচ্ছি না। পরীক্ষা দিয়ে নাম প্যানেল হল অথচ চাকরিটা হল না। এই অবস্থায় পরিবহণ দপ্তরকে চালিয়ে নিয়ে যাচ্ছেন। ১৯৮২ সালে চেয়ারম্যান হয়ে বসলেন। অফিসারের জন্য এ্যাডভারটাইজমেণ্ট করা হল, ডিপার্টমেণ্ট থেকে ৪ জন দরখাস্ত করল, বাইরে থেকেও দরখাস্ত এল, সেই ৪ জনের প্যানেল হল কিন্তু চাকরি হল না, কেন ? না, তাদের গায়ে মার্কসবাদী গন্ধ নেই। লেবার অফিসারের জন্য এ্যাডভারটাইজমেণ্ট করা হল, ডিপার্টমেণ্ট থেকে প্রস্তাব গেল যে ৪ জন লোক সেখানেই আছে, তারা বললে, আমরা গভর্ণমেণ্ট অফ ওয়েষ্ট বেঙ্গল, লেবার ডিপার্টমেণ্ট থেকে পাশ করে এসেছি, আমাদের মধ্যে থেকে প্রমোশন দেবার ব্যবস্থা করুন। আপনি তা করলেন না, ৩৪ বছরের প্রথা ভেঙ্গে ৪ জনকে এ্যাপয়ণ্টমেণ্ট দিলেন। এ্যাপয়েণ্টমেণ্ট দেবার আগে দেখে নিলেন তাদের গায়ে কিসের গন্ধ আছে, মার্কসবাদের গন্ধ, না গান্ধীবাদের গন্ধ। আলীমুদ্দিন ষ্ট্রিটের স্লিপ অনুযায়ী ৪ জনের চাকরি দিয়েছেন।

[ 6-30—6-40 P. M. ]

স্যার, এরপর দেখুন, ট্রাফিক ম্যানেজার-২, যার ৯নং বি. টি. রোডে থাকবার কথা, তিনি থাকছেন শ্রমিকদের জন্য নির্মিত কোয়ার্টারে। তিনি সি. এস. টি. সির গাড়ী ব্যবহার করেন। সেই গাড়ীতে করে বাজার এবং ছেলেমেয়েদের স্কুলে পৌছাবার কাজ সারবার পর তিনি সেই গাড়ী নিয়ে ডিপার্টমেণ্টে পৌছান। আর একজন রয়েছেন—ট্রাফিক ম্যানেজার-১। এর জামাই-এর আবার এক গাড়ী আছে। সেই গাড়ী খারাপ হলে বা ভেঙ্গেচুরে গেলে সরকারী খরচায় সি. এস. টি. সির স্পেয়ার পার্টস দিয়ে সেটা সারিয়ে দেওয়া হয়। আজকে শ্যামলবাবুর আমলে টায়ার নিয়েও চুরি-জোচ্চুরি রয়েছে। সেখানে এমন দুটি কোম্পানীকে টায়ার রিসোলিং-এর দায়িত্ব দেওয়া হয়েছে যাদের রিসোলিং-এর যন্ত্রপাতি, সাজ-সরঞ্জাম বা কর্মচারী কিছুই নেই। সেখানে সি. এস. টি. সির যন্ত্রপাতি তাদের ব্যবহার করতে দেওয়া হোল, সি. এস. টি. সির কর্মচারী দেওয়া হোল, তাদের ওয়ার্কশপ্ ব্যবহার করতে দেওয়া হোল, কর্মচারীদের ওভার-টাইম পর্যন্ত দেওয়া হোল। তারপর কোম্পানী দুটোকে পেমেণ্ট করা হোল। আমি শ্যামলবাবুকে জিজ্ঞাসা করছি—ঐ টাকার কমিশন কে কে খেয়েছেন তাদের নাম বলুন। তাদের…

( লাল বাতি )

**মিঃ স্পীকার ঃ** অশোকবাবু, আপনার সময় শেস হয়ে গেছে। আপনি এখন যা বলে যাচ্ছেন তার কিছুই আর রেকর্ড হচ্ছে না। এবারে শ্রীলক্ষ্মী দে বলবেন।

**শ্রীলক্ষ্মীকান্ত দে ঃ** মিঃ স্পীকার স্যার, মাননীয় পরিবহণ মন্ত্রী যে বাজেট রেখেছেন তাকে আমি সমর্থন করছি কলকাতা শহরের মানুষ হিসাবে, কারণ এই কয়েক বছরের মধ্যে কলকাতা শহরের পরিবহণের অনেক উন্নতি হয়েছে বলে। কয়েক বছর আগে এর যে রকম ঝরঝরে অবস্থা ছিল তা নেই। এই জন্য একে সমর্থন করছি যে, অন্ততঃ সাধারণ মানুষের বাস-ট্রামে যাতায়াতের সুবিধা বৃদ্ধি পেয়েছে। এর আগে আমার বন্ধু অশোক ঘোষ মহাশয় কিছু কথা বলছিলেন। তিনি স্ববিরোধী সব কথাবার্তা বলছিলেন। তিনি বলছিলেন যে, দোতলা বাস নাকি বন্ধ করে দেওয়া হচ্ছে। আবার বলছিলেন, অশোক লেল্যাণ্ড খারাপ বাস দিয়েছে। কিন্তু তিনি বললেন না যে, ভারতবর্ষে আর কোন কোন কোম্পানী আছে যারা দোতলা বাস তৈরী করে। আমাদের জানা আছে যে, ঐ একটিমাত্র কোম্পানীই দোতলা বাস তৈরী করে। তিনি কিছু তথ্য এখানে দিয়েছেন, অবশ্য জানিনা সেসব তিনি কোথা থেকে পেয়েছেন। তিনি বলছিলেন, সি. এস. টি. সিতে ১৬ কোটি টাকা লোকসান হয়েছে। কিন্তু আমি ১৯৭৬-৭৭ সালের অর্থনৈতিক সমীক্ষা খুলে দেখেছি, সেখানেও ৬ কোটি টাকা লোকসান হয়েছে। তবে তিনি একবার অন্ততঃ অভিনন্দন জানিয়ে বলছিলেন যে, আমাদের মাননীয় মন্ত্রী মোটর ভেহিকেল

ডিপার্টমেন্টে গিয়ে যে চোর-জোচ্চোরদের ধরেছেন সেটা অভিনন্দনযোগ্য। তবে সেটা নিয়েও তিনি অন্য কিছু ভেবেছেন কিনা সেটা বুঝবার চেষ্টা করছি। তবে একথা নিশ্চয়ই স্বীকার করতে হবে যে সি. এস. টি. সিতে কিছু লোকসান হয়। কিন্তু এই লোকসান কেন হয় সেটা বুঝতে হবে। সি. এস. টি. সির জন্ম কি উদ্দেশ্য নিয়ে হয়েছিল, কিভাবে সেগুলো চালান হয় সেটা জানতে হবে। কেন্দ্রীয় সরকারের রেল পরিবহণই বলুন, কিংবা সরকারী যে কোন পরিবহণ-ব্যবস্থার কথাই ধরুন—তার একটা নির্দিষ্ট উদ্দেশ্য থাকে। এসব কিছুর খোঁজ রাখবেন না, এখানে অন্য কথা বলবেন। ওনার পিতৃপুরুষ, কংগ্রেসের সেই কৃতি মুখ্যমন্ত্রী বিধান চন্দ্র রায়—তিনি ১৯৫৪ সালে বাজেট বক্তৃতায় বলেছিলেন, "But as I said before the position of the Government as that of a welfare state, is not for profit. If there be any balance-Credit balance in a particular year I would recommend to Government that this balance should be utilised not to earn profit but to lower that fare of the passengers on the one hand or increase the wages of the workers on the other. That would be a real approach of a welfere state to a problem of this character. রেলের ব্যাপারে কেন্দ্রীয় সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন? সত্যিকারের ওয়েলফেয়ার স্টেট করতে গেলে, চলাফেরা ব্যবস্থার উপর কি কি করা উচিত সেটা বিধানচন্দ্র রায়ের বক্তব্য থেকে বোঝা যায়। সেই দিক থেকে ভাবনা চিন্তা করে দেখবেন কেন এই কাজগুলো করা হয়, কি উদ্দেশ্য নিয়ে করা হয়। বাসের জন্য সমস্ত জায়গায় সাবসিডি দেওয়া হয়েছে। সাবসিডি দেওয়ার ব্যাপারে কোথায় কি হয়েছে সেটা আমি বলে দিতে পারি। কোন রাজ্যে কত সাবসিডি দেওয়া হয়েছে আপনারা যদি চান তো আমি বলে দিতে পারি। তামিলনাড়ুতে সাবসিডি দেওয়া হয়েছে ১৫ কোটি টাকা, অন্ধ্রে দেওয়া হয়েছে ২১ কোটি ১৬ লক্ষ টাকা। বম্বেতে দিতে হয় না কারণ বোম্বেতে ইলেকট্রিক সাপ্লাই এবং বাসের করপোরেসানের সঙ্গে চলে, ইলেকট্রিক-এর লাভ লোকসান বাসের সঙ্গে শেয়ার করে। গুজরাটে বাসের জন্য সাবসিডি দেওয়া হয় ৫০ কোটি টাকা। দিল্লীতে আপনাদের সরকার রাজত্ব করছে, সেখানেও এবারে বাসের জন্য সাবসিডি দিতে হয়েছে ১৮৬ কোটি টাকা। দিল্লীর বাসের জন্য সাবসিডি দেওয়া হয়েছে! এই বছর আমাদের এখানে সাবসিডি দেওয়া হয়েছে সি. এস. টি. সি-তে ১২ কোটি ৭১ লক্ষ টাকা, যেটা খুবই কম। বিগত কয়েক বছরের তুলনায় এই অংক অনেক কমে গেছে। এই সাবসিডি সমস্ত জায়গায় দিতে হয় এবং দিল্লীতেও দিতে হয় এবং আমি সেই সংখ্যা উল্লেখ করেছি। সাবসিডি দেওয়া ছাড়া অন্য কোন উপায় নেই। উদ্দেশ্য হ'ল একটা মানুষকে কিভাবে এক জায়গা থেকে অন্য জায়গায় খুব কম খরচে নিয়ে যাওয়া যায়। এই ব্যবস্থা সঠিকভাবে চালাতে গেলে সাবসিডি দিতে হবে। মানুষ যাতে ঠিকভাবে চলাচল করতে পারে তার জন্য নূতন বাস কিনতে হয়। বিগত দিনে কংগ্রেস রাজত্বে কতগুলি নূতন বাস কেনা হয়েছিল এবং কিভাবে তারা বাস চালিয়েছে সেটা আমি একটু বলবো। সি. এস. টি. সি. বাস চালানো সুরু করেছিল বিধান চন্দ্র রায়। সেই সময় তাঁরা বছরে গড়ে ৭৬ খানা করে বাস কিনেছিল। তার ফলে বাস কম থাকার জন্য পুরানো বাসকেই বেশী করে

চালাতো। এইভাবে বাস চালানো চেষ্টা করেছিলেন বলে সেই সময় বাস ব্রেক ডাউন আমাদের বিগত পাঁচ বছর গড়ে প্রতি বছর বাস কেনা হয়েছে ১৬০টি করে। ফলে অবস্থা অনেক ভাল হয়েছে। আগেকার তুলনায় এখন অনেক বাস রাস্তায় চলছে। ওনাদের সময় বিধান চন্দ্র রায় কি বলেছিলেন সেটা নিশ্চয়ই তাঁরা শুনেছেন। বিধান চন্দ্র রায় বলেছিলেন যে সাধারণ শ্রমিকদের জন্য টাকা পয়সা বাড়ানো উচিত। আমরা জানি পশ্চিমবাংলায় ওদের সব চেয়ে বেশী আর্থিক সাহায্য দেওয়া হয় যা গোটা ভারতবর্ষের কোথাও এতো দেওয়া হয় না। বিধান চন্দ্র রায়ের কথা অনুযায়ী এখানে বাসের ভাড়া সবচেয়ে কম। উনি বলেছিলেন প্রফিট মোটিভ না রেখে সাধারণ মানুষের উপকার করার জন্য যা করণীয় সেটাই করা উচিত। সাধারন মানুষের কথা ভেবে সি. এস. টি. সি-তে সব চেয়ে ভাড়া কম অন্য জায়গার তুলনায়। তার হিসাব আমি এখানে দিচ্ছি। দিল্লীতে ৭ কিলোমিটার বাসে চড়লে ১·০০ টাকা দিতে হয়, বম্বেতে ৭ কিলোমিটার বাসে চাপলে ৯৫ পয়সা দিতে হয়, মাদ্রাজে ৭ কিলোমিটার বাসে চাপলে ৬৫ পয়সা দিতে হয়, আমেদাবাদে ৭ কিলোমিটার বাসে চাপলে ৮০ পয়সা দিতে হয় এবং সেই জায়গায় কলিকাতায় দিতে হয় ৫০ পয়সা। এবার আমি ১৭ কিলোমিটারের হিসাব দিচ্ছি। আমেদাবাদে ১৭ কিলোমিটার বাসে চাপলে ১.২০ টাকা, দিল্লীতে ১.০০ টাকা, মাদ্রাজে ১.১০ টাকা, বোম্বায়ে ১.৬৫ টাকা দিতে হয়। সেই জায়গায় কলিকাতায় ১৭ কিলোমিটার বাসে চাপলে ৬৫ পয়সা দিতে হয়। এবারে আমি ২০ কিলোমিটারের হিসাবটা দিচ্ছি। আমেদাবাদে ২০ কিলোমিটার বাসে চাপলে ১.৪০ টাকা দিতে হয়, দিল্লীতে ১.৫০ টাকা দিতে হয়, মাদ্রাজে ১.১৫ টাকা দিতে হয়, বোম্বাই-এ ১.৮০ টাকা দিতে হয়। সেই জায়গায় কলিকাতায় দিতে হয় মাত্র ৮০ পয়সা। আমাদের এখানে যাতে সাধারণ মানুষ বাসে চলাফেরা করতে পারে তার জন্য বাসের ভাড়া কম রাখা হয়েছে। কলিকাতার বেশীর ভাগ সাধারণ মানুষ বাসের উপর নির্ভরশীল, তারা বাসেই বেশী চলাফেরা করে। এখানে বাসের ভাড়া বেশী দিতে হয় না, তার জন্য লোকসান হয়। তা ছাড়াও বিভিন্ন জিনিস-পত্রের দাম বেড়েছে, টায়ারের দাম বেড়েছে, দোতলা বাসের দাম বেড়েছে, যন্ত্রপাতির দাম বেড়েছে, তেলের দাম বেড়েছে, সমস্ত কিছুর দাম বেড়েছে। এইসব জিনিসের দাম বাড়ার ফলে সমস্ত কিছুর দাম বেড়ে গিয়েছে।

[6-40—6-50 P.M.]

১৯৭৬-৭৭ সালে, আপনারা যখন চলে যান তখন ৬০৮টি বাস রাস্তায় চলতো, আর এখন চলে ৬৭৫টি বাস। সংখ্যার দিক দিয়ে এখন বেশী বাস চলে। সেই সময়ে রুট ছিল ৭৫টি, আর এখন রুট হয়েছে ১২৩টি। বাৎসরিক আয় তখন ছিল ১৭৪ লক্ষ টাকা, এখন হয়েছে ১,৬২৩ লক্ষ টাকা। তখন দৈনিক রোজগার হতো ২·৩৬ লক্ষ টাকা, এখন হচ্ছে ৪.৫০ লক্ষ টাকা। বাস পিছু কর্মীর সংখ্যা যা আপনারা প্রায়ই বলেন, তখন, কংগ্রেস আমলে ছিল ১ : ২৭। পরে আমাদের

আলিলে কমে হয়েছে ১:১২। তাহলে সংখ্যার দিক দিয়ে আমরা কমিয়েছি এবং এই ব্যবস্থার আরও উন্নতির জন্য আমরা চেষ্টা করছি। এছাড়া বাস বাড়াবার প্রশ্ন যদি এখানে তোলেন, এখানকার প্রাইভেট বাস সম্বন্ধে আমি বলছি, আপনাদের কেউ বা যে কেউ এখন যদি প্রাইভেট বাস নিতে আসেন, দেখবেন প্রাইভেট বাসের লাইসেন্স দেওয়া হচ্ছে। কেউ যদি কোথাও বাসের লাইসেন্স না পেতেন, তাহলে তো ঘুষের প্রশ্ন হতো, কেবলমাত্র তখনই এ সম্বন্ধে বলা যেতে পারতো। আজকে সি. এস. টি. সি'র বাস নিতে চান? বলবেন, বাস আছে, রুট ফাঁকা আছে। আপনি কোন রুটের জন্য লাইসেন্স চান, পেয়ে যাবেন। কয়েকদিন আগে আমি এ্যাডভার্টাইজমেণ্ট দেখেছি। বাস পাচ্ছে না, মিনিবাস পাচ্ছে না—একথা ঠিক নয়, লাইসেন্স দেওয়ার জন্য কর্তৃপক্ষ অপেক্ষা করে বসে আছেন। সুতরাং ঘুষ নেওয়ার প্রশ্ন ওঠে কি করে? যদি কোন জিনিস আটকিয়ে থাকে, যদি না পাওয়া যায়, তখনই তো ঘুষ নেওয়ার প্রশ্ন ওঠে। এখানে কেবলমাত্র কিছু অসত্য কথা বলে বাজারে এগুলো অন্য জায়গায় নিয়ে যাবার চেষ্টাকে আমার ধারণা, সেক্ষেত্রে শিক্ষা অন্য জায়গায় চবে যায়। আজকে প্রাইভেট বাসের সংখ্যা, মিনিবাসের সংখ্যা বেড়েছে। এবং এর সঙ্গে অটোরিক্সা, যেটা আগে ছিল না, তার সংখ্যাও বেড়েছে। আমি এখানে আর একটি কথা বলতে চাই তা হচ্ছে জলযান সম্পর্কে। আজকে এই জলযান ব্যবস্থা প্রবর্তনের ফলে সবচেয়ে বেশী উপকৃত হচ্ছেন কলকাতা ও হাওড়ার মানুষ তথা পশ্চিমবাংলার মানুষ। এই ব্যয়-বরাদ্দের প্রতি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুহৃদ বসু মল্লিক**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের পরিবহন মন্ত্রী মহাশয় এখানে যে বার্ষিক বাজেট পেশ করেছেন, তার বিরোধিতা করছি। আমি কেবলমাত্র বিরোধিতা করার জন্যই বিরোধিতা করছি না। তবে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের সামনে কিছু তুলে ধরতে চাই, কিছু তথ্য এখানে তুলে ধরতে চাই, এর সাহায্যে ওঁর দপ্তর যেভাবে চলছে তা অনেকখানি সচল করতে পারবেন। আজকে পশ্চিমবঙ্গের গ্রামগঞ্জ, শহর কলকাতা, যেখানেই যান না কেন, পশ্চিমবঙ্গের পরিবহন সম্পর্কে যদি কোন মানুষকে জিজ্ঞাসা করেন যে, এটা কেমন চলছে, সেখানে কেউই কিন্তু ভাল বলবেন না। সব মানুষই এখানে বিভিন্ন কেন্দ্র থেকে মাননীয় সদস্যরা নির্বাচিত হয়ে এসেছেন, আমরা জানি, প্রতিটি বিধানসভা কেন্দ্রে ট্রান্সপোর্টের সমস্যা আছে, মানুষ হয়রানি হচ্ছে। আজ কলকাতা পরিবহনের কি অবস্থা তা আমরা সকলেই জানি। এই অবস্থার মধ্যে দিয়েও আপনারা এখানে ক্ষমতায় এসেছেন এবং পরিবহণ দপ্তরের দায়িত্ব পেয়েছেন শ্যামলবাবু, যিনি আগে ছিলেন সি. এস. টি. সি.'র চেয়ারম্যান। উনি সেজন্য খুব স্বাভাবিকভাবেই বোঝেন যে আজকে পরিবহন ব্যবস্থা কোথায় অবস্থান করছে এবং এটা ঠিক করতে গেলে কি করা দরকার। তিনি আজ এখানে বার্ষিক বাজেট পেশ করেছেন, সরকারী পক্ষের সদস্যরা এখানে ভালো কথা বলছেন, জনগণের কাছে একথা বলতে হবে যে, আমরা এটা করেছি, আগামীদিনে এটা করবো। কিন্তু আমি এখানে যে কথাটা বলতে চাই তা হচ্ছে সরকারী বাস মেরামত করা দরকার। তার জন্য স্পেয়ার পার্টস্—আমি দায়িত্ব নিয়ে বলছি, যে স্পেয়ার পার্টস্গুলো ক্যালকাটা

স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনকে দেওয়া হচ্ছে তা জেনুইন নয়। সেগুলোর মধ্যে গুণগত মান কিছু নেই। সেগুলো স্টোরেজ হচ্ছে, কোন কাজে লাগছে না। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, এই যে হিউজ এ্যাকুমুলেটেড্ স্পেয়ার পার্টস্, এগুলো পরবর্তীকালে স্ক্র্যাপ মেটেরিয়ালস্ হিসাবে বিক্রি হয়। মাননীয় মন্ত্রীমহাশয় এটা খুব ভালো করেই জানেন, যে স্পেয়ার পার্টস্গুলো ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন কিনছেন লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা খরচ করে, সেগুলো জেনুইন নয়। সেগুলো স্টোর হচ্ছে, এ্যাকুমুলেটেড্ হচ্ছে এবং পরবর্তীকালে তা স্ক্র্যাপ মেটিরিয়ালস্ হিসাবে বিক্রি হচ্ছে।

দেখুন কারা দায়িত্বে রয়েছেন—আমার কাছে খবর আছে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির বিশিষ্ট নেতার একজন আত্মীয় এই ঘটনার সঙ্গে জড়িত। জানিনা তিনি এই ডিপার্টমেন্টের সঙ্গে যুক্ত কিনা, এই দুর্নীতির সঙ্গে যুক্ত কিনা তবে এইসব ঘটনা ঘটছে। আমি আপনাকে বলছি যে অষ্টম ফিনান্স কমিশন সারা ভারতবর্ষের পরিবহণের উপর একটা কম্পারেটিভ স্টাডি করেছেন তাতে ফ্রেট ইকুলাইজেশান করে দেখা গেছে যে পশ্চিমবঙ্গে যতগুলি সরকারের বাস রয়েছে তার ৬৪ পার্শেন্ট ৭৭ পার্শেন্ট বাস রাস্তায় চলে। উড়িষ্যায় ৮৩ পার্শেন্ট, মহারাষ্ট্রে ৮৬'৩ পার্শেন্ট, মধ্য প্রদেশ ৮৪ পার্শেন্ট, হরিয়াণায় ৯৭ পার্শেন্ট, অন্ধ্রপ্রদেশ ৮৮'৩ পার্শেন্ট, কর্ণাটকে ৮৪ পার্শেন্ট আর আসামে ৭১ পার্শেন্ট। সুতরাং এই তো হচ্ছে ঘটনা—এটা আমাদের তথ্য নয়, ৮ম ফিনান্স কমিশনের কম্পারেটিভ স্টাডির রিপোর্ট। আজকে এখানে ৬৪ পার্শেন্ট বাস এখানে বেরুচ্ছে, সেখানে অন্যান্য রাজ্যে অনেক বেশী বাস রাস্তায় বেরুচ্ছে একথা কেউ অস্বীকার করতে পারবেন না। তারপরে স্টাফ বাস রেসিওর দিক থেকেও দেখুন পশ্চিমবঙ্গে কি অবস্থা—পশ্চিমবঙ্গে সি. এস. টি. সি. ১২.৬, নর্থ বেঙ্গল এস. টি. ১৭.২, উড়িষ্যা ৭.৭, হরিয়াণায় ৪.৬, কর্ণাটকে ৬.২, মধ্যপ্রদেশ ৭.৪, পাঞ্জাবে ৪.৯, মহারাষ্ট্রে ৭'৪, বিহারে ৯'৫। এখানে স্টাফ বাস রেসিও অনেক বেশী। এরজন্য যে খরচ পড়ছে তা অন্যান্য রাজ্যের থেকে বেশী। এখানে ওভার টাইম আর মজুরী দিতে গিয়েই খরচ অনেক বেশী পড়ে যাচ্ছে। যদি বেশী লোক নিয়োগ করে পশ্চিমবঙ্গের মানুষ সার্ভিস পেতো ঠিকমত, বেশী বাস চালাতে পারতেন এবং আমরা যদি দেখতাম বেশী লোকএরদ্বারা উপকৃত হচ্ছে তা হলে বেশী লোকনিয়োগের পক্ষে আমরা থাকতাম। কিন্তু সেখানে আমরা দেখছি ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় এখানে স্টাফ বাস রেসিও বেশী অথচ ওভার টাইম ইত্যাদি দেওয়ার জন্যে খরচ অনেক বেশী। সেই তুলনায় কাজ কিছুই পাওয়া যাচ্ছে না। আমি মন্ত্রী মহাশয়কে বলবো এই ব্যাপারে একটা তদন্ত করুন এবং এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করুন। আরেকটি পয়েন্ট আমি বলছি যেটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ফুয়েল কনজামশান। পশ্চিমবঙ্গে ফুয়েল কনজামশান হচ্ছে ২'৮২ কিলোমিটার পার মিটারে, অন্ধ্রে ৪.১৭ কিলোমিটার পার মিটারে, সেখানে আসামে ৪.৩০ কিলোমিটার পার মিটার প্রভৃতি। সুতরাং এখানে ডিজেল চুরি হচ্ছে।

(এই সময়ে বক্তার মাইক অফ হয়ে যায় এবং স্পীকার অন্য বক্তাকে বলার জন্য ডাকেন)

**শ্রীশৈলেন্দ্র নাথ মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিবহণ মন্ত্রী শ্রীশ্যামল চক্রবর্তী যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। আজকে এই বাজেট বক্তৃতার প্রথমেই বিরোধী দলের সদস্য শ্রীঅশোকবাবুর বক্তৃতার কথা বলেই আমার বক্তৃতা শুরু করলাম। শ্যামল চক্রবর্তীর নির্বাসিত হওয়ার ঘটনা বিশেষ করে কংগ্রেস দলের প্রতিনিধি হিসাবে তাদের মুখে শোভা পায় না। কারণ প্রতিনিয়তই কেন্দ্রীয় সরকার এটা করে যাচ্ছেন যে দপ্তর বোঝবার আগেই তাকে দপ্তর পরিবর্তন করতে হচ্ছে। সুতরাং সেক্ষেত্রে এইকথা বলে কোন লাভ নেই। তাছাড়া আরো যেকথা বলার চেষ্টা করলেন সেটা হচ্ছে—তিনি বললেন এই দপ্তর নাকি দুর্নীতিতে ভরে গেছে, কাজের কাজ কিছু হচ্ছে না। আমি জানি মাননীয় মন্ত্রী তাঁর বাজেট বক্তৃতার প্রথমেই বলছেন যে শুধু ট্রান্সপোর্টের সংখ্যা বাড়িয়ে, গাড়ীর সংখ্যা বাড়িয়ে সমস্যার সমাধান করা যাবে না।

[ 6-50—7-00 P. M. ]

কারণ রাস্তার যে অবস্থা থাকা দরকার তা নেই। তা সত্বেও জনগণের সমস্যা উপলব্ধি করে সরকার থেকে বিকল্প চিন্তা করা হচ্ছে। বিশেষ করে কোলকাতা এবং হাওড়ার মধ্যে যোগাযোগের সমস্যা দূরীকরণের ব্যবস্থা হিসেবে যে জলপথের ব্যবস্থা করেছেন তাতে যাত্রী সাধারণের সমস্যা অনেক দূরীভূত হয়েছে। এই ব্যবস্থা যাতে আরো করা যায় সেদিকে তিনি দৃষ্টি দেবেন বলে বলেছেন। এ বিষয় যাতে সঠিক সময় তা করা যায় সেদিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি। পরিসংখ্যান দিয়ে আমরা বলতে পারি যে গাড়ির সংখ্যা অনেক বাড়ান হয়েছে। হাওড়া আমতা রেল যোগাযোগের ব্যবস্থা করার দিকে মানুষ অনেকদিন ধরে দাবী করে আসছে। কেন্দ্র তা অনুমোদনও করেছেন, কিন্তু টাকার অনুমোদন দেয়া হয়নি। হাওড়া আমতার কিছুটা কাজ অগ্রসর হয়ে বড়গেছিয়া পর্যন্ত হয়ে আছে। যাত্রী সাধারণের কথা বিবেচনা করে সরকার দূরপাল্লার বাস চলাচলের ব্যবস্থা করেছেন। হাওড়ার বিভিন্ন গ্রামাঞ্চলে যাবার ব্যবস্থা হিসেবে নতুন পারমিট দেবার যে ব্যবস্থা করা হয়েছে এটা বাস্তব ঘটনা। দূরপাল্লার বাসগুলির এ্যাক্সিডেন্ট যাতে কম হয়, বিশেষ করে জাতীয় সড়কের উপর যাতে বেশি না হয় সেজন্য তিনি কনট্রোল আউট-পোস্টের কথা বলেছেন। ৬ নং জাতীয় সড়কের উপর যাতে এই কনট্রোল অউটপোস্ট করা যায় সেদিকে তিনি আশা করি দৃষ্টি দেবেন। রাজ্যে ৩টি পরিবহন ব্যবস্থা আছে এবং তাদের বিভিন্ন রকমের ব্যবস্থা আছে। ওদের পেনসন ব্যবস্থা যাতে চালু করা যায় সেদিক থেকে ব্যবস্থা গ্রহণ করার আবেদন জানাচ্ছি। গাড়ির সংখ্যা কংগ্রেসী আমলের চেয়ে তুলনামূলকভাবে বেশি। অনেক নতুন বাসও কেনা হয়েছে এবং তা রুটে বের হচ্ছে, আবার কিছু গ্যারেজে চলে যাচ্ছে। কিন্তু আনুপাতিক হার যাতে বাড়ে সেদিকে লক্ষ্য দেবেন। পরিবেশ দূষণের কথা তিনি বলেছেন। সরকারী বাসগুলি যাতে এই আইন মেনে চলেন সেদিকে দেখা দরকার।

সেই সঙ্গে মাননীয় মন্ত্রীমহাশয়কে একটা ব্যাপারে একটু উল্লেখ করার জন্য অনুরোধ করব সেটা হচ্ছে টেলিগ্রাফ পত্রিকায় ২৮শে মে তারিখে উত্তরবঙ্গ পরিবহনের ৬টি বাস উধাও হয়ে গেছে বলে একটা খবর প্রকাশিত হয়েছে। আমরা যদিও মনে করি এটা অপপ্রচারমূলক, তবুও তিনি একটু উল্লেখ করবেন এই ব্যাপারে সঠিক তথ্য কি। আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব সেটা হচ্ছে মোটরযান আইনের ৬৩(ক) (খ) ধারা অনুযায়ী বিহার প্রদেশের সাথে পশ্চিমবঙ্গ প্রদেশের যে আন্তঃরাজ্য চুক্তি হয়েছে এই এই চুক্তির ১১ নং ধারাতে পরিষ্কার উল্লেখ আছে যে "দেয়ার উইল বি সিংগল পয়েন্ট ট্যাকসেসান" অর্থাৎ পশ্চিমবঙ্গের বাস বা ট্রাকগুলি কেবল পশ্চিমবঙ্গেই রোড ট্যাক্স দিবে এবং বিহারের গাড়ী বিহারেই রোড ট্যাক্স দিবে। কিন্তু উক্ত আন্তঃরাজ্য চুক্তিকে অমান্য করে বিহার সরকার পশ্চিমবঙ্গের সমস্ত যাত্রী পরিবহণের বাসগুলির উপর এবং বাণিজ্যিক গাড়ীগুলির উপর বেআইনীভাবে এ্যাডিসন্যাল মোটর ভেহিকল ট্যাক্স আদায় করছে এবং উক্ত আদায়ীকৃত অর্থের পরিমাণ অস্বাভাবিক। এই ব্যাপারে আমি পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই কথা বলে আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Satya Narayan Singh :**

अध्यक्ष महोदय, परिवहन मंत्री द्वारा जो व्यवस्था पेश किया गया है, मैं इसका निम्न विरोध सिरोध करता हूँ। सर, मैं बजट पुस्तिका आदि से अन्त तक पढ़ गया ताकि श्रमिक मजदूर इलाके के सुविधा के बारे में कुछ बातें मिल जाय। किन्तु बैरकपुर लाल कोठी की बातें मिलीं। सिर्फ उसी के बारे में पढ़ा। बड़े दुख के साथ कहना पड़ता है कि हमारे इलाके में ५ कांस्टिट्यून्सी हैं, वह इलाका ५ एम० एल० ए० का इलाका है। किन्तु जहाँ बसों के बारे में नाना लोगों ने तरह-तरह की बातों का उल्लेख किया, वहीं पर बैरकपुर और लालकोठी के बारे में कुछ नहीं किया। हमारे इण्डस्ट्रीयल इलाके में एकमात्र ८५ नम्बरथबन चलती है। इसके अलावा कोई भी सरकारी बस नहीं चलती है। ८५ नम्बर बस की ऐसी अवस्था है, जिसका वर्णन नहीं किया जा सकता है। सरकार द्वारा बसें बढ़ाने की बात करती हैं। कलकत्ते में ट्रामें बढ़ाई जा रही हैं; और भी परिवहन व्यस्थायें की जा रही हैं: लेकिन बड़े आफसोस के साथ कहना पड़ता है कि बैरकपुर बेल्ट के श्रमिक-मजदूर इलाके के लिए कुछ नहीं किया जा रहा है। इस बजट स्पीच में गरीब मजदूर इलाके पर विशेषकर कुछ भी जगह नहीं दी गई है। मैं पूछना चाहता हूँ कि जालपरी जो लालकोठी तक चलती है और उसके बाद वह बारामान जाती है, उसको श्रमिक-मजदूर इलाके की सुविधा के लिए हमारे इलाके तक क्यों नहीं बढ़ाया जाती है! यदि बढ़ा दिया जाता तो मजदूर इलाकों को कुछ सुविधा अवश्य मिलती। परन्तु ऐसा नहीं किया गया, ८५ नम्बर बस के साथ वहाँ के निवासियों का भाग्य बाँध दिया गया है। वहाँ पर सरकारी बसों को चलाने की क्यों नहीं व्यवस्था की जा रही है, यह मेरे समझ में नहीं आता है। क्या कारण है कि गरीब इलाके के लोगों की

सुविधा के लिए सरकारी बसें नहीं चलाई जा रही है ? ८५ नम्बर एकमात्र बस चलती है जो प्राइवेट बस है। उस इलाके को एकमात्र ८५ नम्बर बस से क्या मदद मिलती है। बड़े शर्म की बात है कि गरीब श्रमिक-मजदूरों की जहाँ आबादी है, उस जगह पर माननीय परिवहन मंत्री की नजर क्यों नहीं पड़ी। गरीबों की सुविधा के लिए आप ने कुछ नहीं सोचा है तो फिर हम आपके बजट को कैसे मंजुर करें ? २५ लाख गरीब श्रमिक-मजदूरों के लिए अगर यह सरकार कुछ की है तो एकमात्र यही की है कि उस इलाके के मिलों के धूओं को बन्द कर दिया है—मिलों को बन्द कर दिया गया है। उनकी अवहेलना करके वहाँ पर सरकारी बसें नहीं चलाई जा रही हैं।

उस इलाके में २५ लाख गोग रहती हैं। और उम इलाके से ५ एम० एल० ए० चुनकर आते हैं। जब कलकत्ता के अगल-बगल में सरकारी बसें चलती है तो क्या कारण है कि लालकोठी के बाद बैरकपुर इण्डस्ट्रीयल बेल्ट में सरकारी बसें नहीं जलनीं है : जो बसें चलती हैं वे केवल लाल कोठी तक ही जाती है और अगर कुछ बसें जाती है तो वे लालकोठी से बारासात चली जाती हैं। उस इलाके में ५ एम० एल० ए० हैं, उनमें तीन एम० एल० ए० सी० पी० एम० के हैं। लेकिन इन सी० पी० एम० एम० एल० ए० द्वारा सरकारी बसों को चलाने के लिए कोई आवाज नहीं उठाई जा रही है। मैं जानता हूँ कि ८५ नम्बर बस बेनामी उन्हीं के नाम पर चलती है। शायद इसी लिए सरकारी बसों के बारे में कुछ नहीं कहना चाहते है।

मैं माननीय परिवहन मंत्री से अनुरोध करता हूँ कि हमारे इलाके के लोगों की तकदीर को सुधार दें, मीनी बसों और सरकारी बसों की सुविधा दे कर। हमारा इलाका श्रमिक और गरीब मजदूरों का इलाका है। यह बामफ्रान्ट सरकार अपने को श्रमिकों की सरकार कहती है—मजदूरों सरकार कहती है। सी० पी० एम० के एम० एल० ए० उस इलाके से हँसुआ-हथौड़ा लेकर एलेक्शन जीतकर आये हैं। इसलिए आप लोग उस इलाके की अवेविधाओं की ओर ख्याल कीजिए। मैंने परिवहन मंत्री के बजट स्पींच को पढ़ा है, उसमें हमारे इलाके की सुविधा के लिए कुछ भी उल्लेख नहीं है। यदि उल्लेख है तो एकमात्र यही है कि नयो हट्टी में एक जेटी का निर्माण किया जायगा, चुचुड़ा आने-जाने के लिए। यों तो उस इलाके में मुझे लेकर ५ एम० एल० ए० हैं— यामिनी साहा, निहार बाबू, जगदीश दास, तरुण अधिकारी। फिर भी सी० पी० एम० के एम० एल० ए० से मैं अनुरोध करूँगा कि वे लोग कम-से-कम उस इलाके की ओर ध्यान दें। मैं विशेष और कुछ नहीं कहना चाहता हूँ। केवल यही कहना चाहता हूँ कि सी० पी० एम० गरीबों की हमदर्दी पार्टी कही जाती है। जब यह सरकार श्रमिकों की भलाई करने का दावा करती है, तो क्या कारण है, क्या उस इलाके के लोगों का दोष है, जो उस इलाके के लोगों का दोष है, जो उस इलाके के लोगों की भलाई की ओर यह सरकार ध्यान नहीं देती हैं।

बैरकपुर का ईलाका इण्डस्ट्रीयल इलाका है। यहाँ २२ कारखानें में। उनमें चार कारखाना बन्द है। मेघना बन्द है। २६ हजार मजदूर बिना खाये मर रहे हैं। हम बड़ा अ रमान लेकर

आये थे कि हमारे इलाके में लाल परी की जगह मिलेगी, किन्तु उसे जगह नहीं तिली। ३५ लाख श्रमिक और गरीब मजदूर वहाँ रहते हैं अतएव वहाँ सरकारी बसों को चलाने की व्यवस्था कीजिए। अन्यथा २५ लाख लोग ही इसकी विरोधिना करेंगे। मानकीय परिवहन मंत्री ने जो बजट पेश किया है. मैं भी उसका तीव्र विरोध करता हूँ। अगर आप हमारे इलाका में सरकारी बसें चलाते तो मैं इस बजट का समर्थन करता किन्तु नहीं चलाते हैं, अतएव मैं इसका विरोध करता हूँ।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য** : মাননীয় স্যার স্পীকার মহাশয়, মন্ত্রীমহাশয় আজকে হাউসে যে বাজেট উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। বৃহত্তর কলকাতার এবং বাইরের লক্ষ লক্ষ লোক আজ জব চার্নকের কলকাতায় চলাফেরা করছে। বামফ্রন্ট সরকার এই ১০ বছরে লক্ষ লক্ষ জনসাধারণের চলাফেরার ব্যবস্থা সুসম্পন্ন করেছেন বলে আমি মনে করি। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের এখানে সস্তাপরিবহণ ব্যবস্থা রয়েছে। জল পরিবহণের মাধ্যমেও প্রচুর সুব্যবস্থা করা হয়েছে যেটা এর আগে ছিলনা বললেই হয়। আজকে প্রচুর যাত্রী এল জল পরিবহণের মাধ্যমে পারাপার হচ্ছে। অন্যকোন প্রদেশে এত সস্তা পরিবহণ ব্যবস্থা নেই। আমি এইসব কারণে বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ দিচ্ছি। কলকাতায় যেমন বাস চলছে ঠিক তেমনি মফঃস্বলে দূর পাল্লার বাস চলছে বিভিন্ন রুটে এবং তাতে হাজার হাজার লোকের সুবিধা হয়েছে। বাস চলতে গেলে ভাল এবং চওড়া রাস্তার প্রয়োজন হয়। আজকে হকাররা যদি রাস্তাগুলো দখল না করত তাহলে আরও বেশী সংখ্যক বাস চলতে পারত। আজকে কলকাতার রাস্তার যা অবস্থা তাতে ভালভাবেই বাস চলছে বলতে হবে। এবারে আমি একটা সমস্যার কথা বলব এবং সেটা হচ্ছে, কিছু কিছু প্রাইভেট বাস মালদহ, বহরমপুর এবং আরও বিভিন্ন জায়গায় যায় এবং তারা কন্ট্রাক্ট ক্যারেজে যাবার ফলে সরকারের ট্যাক্স ফাঁকি দিচ্ছে এবং নর্থবেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেসনেরও ক্ষতি করছে। তাদের যদি সর্টেজ ক্যারেজের পার্মিশন দেন তাহলে তারা আর ট্যাক্স ফাঁকী দিতে পারবে না। আর একটা অসুবিধা হচ্ছে, যে জেলার উপর দিয়ে এই প্রাইভেট বাসগুলো যাচ্ছে সেখানকার কর্তৃপক্ষকে জানানো হচ্ছে না। কিছুদিন আগে বহরমপুরের ম্যাজিস্ট্রেট এটা বন্ধ করে দিয়েছিলেন।

কিন্তু পরবর্তী সুপারিশের ফলে বাস ছেড়ে দিতে হয়। কন্ট্রাক্ট ক্যারেজে যাবার ফলে কি হচ্ছে? যদি কোন লোক বাসে আহত হয় অথবা তার মৃত্যু হয় তাহলে সে কোন ক্ষতিপূরণ পাবেন না। কারণ, বাসের কোন টিকিট দেওয়া হয় না। তাছাড়া বাসের কোন লাইসেন্স আছে কিনা, ইনসিওরেন্স আছে কিনা যথেষ্ট সন্দেহ আছে। এই বাসগুলি আপনি দেখবেন। কয়েক বছর আগে পলাশীর কাছে একটি বাস পুড়ে গেল। মানুষ তার কোন ক্ষতিপূরণ পায় নি। বাসের টিকিট পর্যন্ত ছিল না, ইনসিওরেন্স পর্যন্ত ছিল না। এটা আপনার দেখার দরকার আছে। ট্রাভেল জার্নির একটি বাস কাশ্মীর যাবার পথে এ্যাকসিডেন্ট হয়ে গেল। সত্যিকারে তার কোন লাইসেন্স ছিল কিনা, ইনসিওরেন্স ছিল কিনা, সেটা না দেখেই এস. টি. এ পারমিট দিয়ে দিল।

এইভাবে পারমিট দেওয়া হচ্ছে কেন, সেটা আপনি তদারক করে দেখবেন। এস. টি. এ বিভিন্ন জায়গায় পারমিট দিচ্ছে, অথচ আর. টি. এ.-কে জানানো হচ্ছে না। আর. টি. এ.-কে ছোট করে ফেলা হয়েছে, আপনি সেদিকে লক্ষ্য রাখবেন। আর. টি. এ. এক্তিয়ারভুক্ত এলাকায় এস. টি. এ. বাস পারমিট দিচ্ছে কেন? রেসিপ্রোক্যাল সিস্টেম যদি বর্ধমান থেকে মুর্শিদাবাদ হয় তাহলে সেই রেসিপ্রোক্যাল সিস্টেম মুর্শিদাবাদও সেই পরিমাপ পাবে, সেটা কিন্তু দেখা হচ্ছে না। বর্তমানে আমরা শুনছি এস. টি. এ. ১৫০ খানা বাস বর্ধমান থেকে বিহার পর্যন্ত চালাচ্ছে। ফলে ষ্টেট বাসগুলি ওখানে মার খাচ্ছে। আপনি এই ষ্টেট বাসকে যদি ভাল করে চালাতে চান তাহলে ইন্টার ষ্টেট বাস চালানো উচিত। কলকাতা থেকে পুরী যাবার বাস চালানো উচিত, ইন্টার ষ্টেট বাস চালানো উচিত। কিছুদিন আগে দেখলাম কলকাতা থেকে ফুনসিলিং পর্যন্ত একটি বাস সার্ভিস চালু ছিল, কিন্তু হালে সেটি দেখা যাচ্ছে না। চণ্ডীগড় থেকে মানালি ইন্টার ষ্টেট বাস চলাচল করছে। পাঞ্জাব থেকে হরিয়ানা বাস চলছে। এই ধরনের ইন্টার ষ্টেট বাস সার্ভিস আমাদের এখানে অত্যন্ত কম। আমাদের সরকারী বাসের এই ধরনের রুট চালু করুন। আপনি যদিও মনে করেন মফঃস্বল থেকে কলকাতায় প্রাইভেট বাস আসার প্রয়োজন আছে তাহলে পার্মানেন্ট রুট ডিক্লেয়ার করুন। লাক্সারী বাসের নামে তারা বেআইনী মাল নিয়ে আসে এবং তারা রাত্রে চালায়, এইগুলি আপনার লক্ষ্য রাখা দরকার। আপনি রুট ডিক্লেয়ার করুন, প্রাইভেট বাসকে পারমিট দিন। তাতে কি হবে? তাদের ইনসিওরেন্স থাকবে। লোকে চড়ে ক্ষতি হলে সেখানে তারা ক্ষতিপূরণ পাবে। এই ক্ষেত্রে আমি আপনাকে অনুরোধ করব প্রাইভেট বাসের মফঃস্বল থেকে কলকাতায় আসার যদি দরকার হয় তাহলে তাদের রুট ডিক্লেয়ার করে দেওয়া হোক। এই প্রাইভেট বাসগুলি থাকার ফলে ষ্টেট বাসের ভাড়া কমতি হচ্ছে, ষ্টেট বাসে লোক কম হচ্ছে। এই প্রাইভেট বাসগুলি কখন যায়, কখন আসে তার কোন হিসাব আপনার নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিবেশ রক্ষার জন্য রাস্তার ধারে সামাজিক বনসৃজন প্রকল্প করা হয়েছে। তাতে কিছু ঝোপ-ঝাড় হয়েছে। সেই ঝোপ-ঝাড়ে থেকে ডাকাতি করছে। বিভিন্ন জায়গায় এই ডাকাতি হচ্ছে। মুর্শিদাবাদের কাছে মোড়গ্রামে বেশীর ভাগ রাত্রির বাসগুলি আক্রান্ত হচ্ছে এবং সম্পত্তি লুণ্ঠিত হচ্ছে। পরিবেশ দূষণ রোধ করার জন্য ঝোপ-ঝাড় হোক, কিন্তু সেই সঙ্গে সঙ্গে বাসগুলিকে রক্ষা করার জন্য রক্ষী রাখার প্রয়োজন আছে। তা না হলে রাত্রের বাসে চড়া, মানুষ নিরাপদ মনে করছে না। ষ্টেট বাসে রক্ষী দেওয়ার ব্যবস্থা করা হোক। আমি এক এক সময়ে দেখেছি ষ্টেট বাসগুলি রাত্রে যখন যায় তখন ডাকাতি হবার সম্ভাবনা আছে ভেবে প্রাইভেট বাসগুলি কতক্ষণে আসে তার জন্য অপেক্ষা করে এবং প্রাইভেট বাস, ট্রাক, ষ্টেটবাস এক সঙ্গে লাইন দিয়ে চলাচল করে। এইগুলির জন্য আপনি রক্ষী রাখুন, যাত্রীদের যাতে সুব্যবস্থা হয় এবং তাদের জিনিসপত্র যাতে চুরি না যায় সেটা দেখার জন্য আপনি বিশেষ ব্যবস্থা গ্রহণ করুন। দূরপাল্লার অনেক বাস বেড়েছে। দুর্গাপুর থেকে শিকারপুর, দুর্গাপুর থেকে কলকাতা, কলকাতা থেকে শিলিগুড়ি, আলিপুরদুয়ার, পশ্চিমদিনাজপুর বাস যাচ্ছে। সেগুলিকে আরো সুসংহত করে, আরো বেশী করে দূরপাল্লায় বাস নিয়ে যাবার চেষ্টা করুন এবং প্রাইভেট

ক্যারেজে না দিয়ে ষ্টেট পারমিট দিন। তাতে আপনার ট্যাক্স বাড়বে, মানুষের নিরাপত্তা থাকবে। এই কথা বলে আপনার বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমান্নান হোসেনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহণমন্ত্রী আজকে এই সভায় তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা এই সভায় রাখছি। স্যার, বর্তমানে মানুষের যে সমস্ত সমস্যা রয়েছে পরিবহণ সমস্যা তার মধ্যে অন্যতম প্রধান সমস্যা। কোলকাতা থেকে শুরু করে সুদূর গ্রামবাংলায় পর্যন্ত এই পরিবহণ ব্যবস্থা সংকটের মধ্যে দিয়ে চলেছে। এই দপ্তরটি দুর্নীতি, স্বজনপোষন এবং অযোগ্যতায় ভরে গিয়েছে। কিছুদিন আগে বাস রিপেয়ার করার জন্য কোলকাতার বেলগাছিয়াতে কয়েক কোটি টাকা খরচ করে একটি ইউনিট এক্সচেঞ্জ খোলা হয়েছিল। মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় সেই ইউনিটের উদ্বোধন করেছিলেন। দুঃখের বিষয় সেই ইউনিট এক্সচেঞ্জের কোন আউটপুট নেই, সেখানে কোন বাস পাঠান হয় না। বর্ষার সময় সেই ইউনিট এক্সচেঞ্জে একহাঁটু জল জমে থাকে। স্যার, আমাদের দলের মাননীয় সদস্য শ্রীঅশোক ঘোষ মহাশয় বলেছেন যে, যখন কংগ্রেস ক্ষমতায় ছিল তখন বর্তমানে যারা শাসক দল তাদের সদস্যরা বলতেন যে বেসরকারী বাস কমিয়ে সরকারী বাস বাড়ানো হোক কিন্তু স্যার, আমরা লক্ষ্য করছি, আজ শুধু কোলকাতায় নয়, গ্রামবাংলাতে এবং প্রতিটি শহরে প্রচুর পরিমাপে বেসরকারী বাস চালানো হচ্ছে। এমন কি সেখানে অন্য রাজ্য থেকেও উইদাউট পারমিটে বেসরকারী বাস আসছে। স্যার, সেখানে দুঃখের সঙ্গে আমরা আরো লক্ষ্য করছি যে সরকারী বাস ছাড়বার আগে প্রাইভেট বাস চালানো হচ্ছে। ধর্মতলাতে গেলেই দেখতে পাবেন প্রচুর প্রাইভেট বাস চালানো হচ্ছে কিন্তু সেখানে সরকারী বাসের সংখ্যা বাড়ানো হচ্ছে না। স্যার, সেখানে ষ্টোরে কি রকম দুর্নীতি চলছে সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলছি। কণ্ট্রোলার অব ষ্টোরস করা হয়েছে মাননীয় প্রয়াত মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির নেতা শ্রীহরেকৃষ্ণ কোঙারের পুত্রকে। সেখানে ষ্টোরে কোন পার্টস যায় না। সে সমস্ত পার্টস আছে সেগুলি নষ্ট হয়ে যাচ্ছে। কোটি কোটি টাকার পার্টস এইভাবে নষ্ট হচ্ছে। এরজন্য অনেক সময় কোলকাতায় সরকারী বাস কমিয়ে দেওয়া হচ্ছে। সরকারী পরিবহণ ব্যবস্থা স্যার, আমরা জানি, প্রচুর লোকসান হচ্ছে। এই প্রসঙ্গে মাননীয় পরিবহণ মন্ত্রীকে বলি, আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, সেখানে বোর্ডের ১১ জন মেম্বার, সেই বোর্ডের মিটিং যখন হয় তখন সেই মিটিং-এ যে কাটলেট খাওয়ানো হয় তার দাম ১১ টাকা এবং চপের দাম ৮ টাকা। এই দপ্তরে একদিকে যেমন দুর্নীতি চলছে অপর দিকে তেমনি অপচয়ও হচ্ছে। এইভাবে চললে এই দপ্তরের উন্নতি হতে পারে না। মাননীয় মন্ত্রীমহাশয় বেহালার ফ্লাইং ক্লাবের কথা বলেছেন। এই বেহালার ফ্লাইং ক্লাব থেকে গত ৮ বছরে একজনও পাইলট হয়ে বেরিয়ে আসতে পারেন নি। আমরা শুনেছি মাস তিনেক আগে হরিয়ানা থেকে একজন ট্রেনারকে নিয়ে আসা হয়েছে। তাকে টাকা, ফ্ল্যাট দেওয়া হয়েছে কিন্তু গত তিন মাসে সেখানে কোন ট্রেনিং-এর ব্যবস্থা হয়নি। স্যার, শুধু কোলকাতায় নয়, প্রতিটি জেলার আর. টি.

এ.-গুলি লক্ষ্য করলে দেখবেন, সেগুলিতে চরম দুর্নীতি চলেছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তো এখন গাড়ীতেই চাপেন, বাসে চাপেন না, আমরা গ্রামবাংলার ছেলে আমরা বাসে চাপি, আমি জানি বাসের অবস্থা কি। বহরমপুর শহর থেকে কান্দি হয়ে যদি পাঁচথুপি বাসে যেতে হয় তাহলে সেখানে মানুষের কি অবস্থা হয় সেটা আমরা সকলেই জানি। মুর্শিদাবাদ জেলার বহরমপুর থেকে লালবাগ হয়ে লালগোলা, ভগবানগোলা বাসে যেতে মানুষের কি অবস্থা হয় তাও আমরা জানি। লালবাগ একটি মহকুমা শহর। সেখানে একটা বাস টার্মিনাস করার কথা ছিল।

কিন্তু আজ পর্যন্ত লালবাগে কোন বাস টার্মিনাস হয়নি। নর্থ বেঙ্গল থেকে বাস যা কলিকাতায় আসে তার মধ্যে ২টি ছাড়া অন্য কোন বাস লালবাগের উপর দিয়ে যায় না। নর্থ বেঙ্গল থেকে যে সমস্ত বাস আসে তাতে প্যাসেঞ্জারে ভর্তি থাকে এবং তাতে কোন বসার সিট থাকে না। এই সমস্ত বাসে লালবাগ শহর থেকে ওঠার কায়গা পাওয়া যায় না। তাই আমি মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে অনুরোধ করছি তিনি যেন লালবাগ শহরে একটা বাস টার্মিনাস করেন। এই ব্যাপারে গুরুত্ব সহকারে নজর দেবার জন্য মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি। মুর্শিদাবাদ জেলা থেকে শুধু নয় নর্থ বেঙ্গল যে সমস্ত সরকারী বাস আসে তার আগে এবং পেছনে একটি করে বেসরকারী বাস আছে। ফলে সরকারী বাসে কোন লোক হয় না। এই জিনিস আজকে যদি বন্ধ করা না যায় তাহলে সত্যিই পশ্চিমবাংলায় পরিবহনের নূতন কোন উন্নতি হবে না, কোন ডেভলপমেণ্ট হবে না। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দলের মাননীয় সদস্যরা যে কাটমোসান দিয়েছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিভূতি ভূষণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান পরিবহন মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে রেখেছেন তাকে আমি সমর্থন করছি। কারণ আমরা দেখছি ক্রমশ পরিবহন দপ্তরের কাজ জনগনের মঙ্গলকর হয়ে উঠেছে। বাসের সংখ্যা জনসাধারণের স্বার্থে বাড়ানো হয়েছে। বামফ্রন্ট সরকারের যে পরিবহণ নীতি সেই পরিবহণ নীতি এখানে পরিলক্ষিত হচ্ছে। মানুষ যাতে করে এক স্থান থেকে অন্য স্থানে ভালভাবে পৌছে দেওয়া যায় সেই দিকে মাননীয় মন্ত্রী মহাশয় লক্ষ্য রেখেছেন। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেসান-এ ১৯৭৫ সালে বাসের সংখ্যা ছিল ৩২৬টি। ১৯৮৬-৮৭ সালে সেই বাসের সংখ্যা দাঁড়িয়েছে ৩৯৯টিতে। আমাদের সরকারের পক্ষ থেকে সিদ্ধান্ত নেওয়া হয়েছে এই বছরের শেষে ৫০০ বাস এই রাস্তায় নামানো হবে। দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেসানে ১৯৭৫ সালে কংগ্রেস আমলে বাসের সংখ্যা ছিল ১৪১টি এবং ১৯৮৬-৮৭ সালে সেই বাসের সংখ্যা দাঁড়িয়েছে ২২৭টি। বাস রুটও পরিমাণ মতো বাড়ানো হয়েছে। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ কর্পোরেসান-এ ১৯৭৫ সালে যেখানে রুটের সংখ্যা ছিল ১৬১টি আর সেই জায়গায় ১৯৮৬-৮৭ সালে রুটের সংখ্যা হয়েছিল ২২৪টি। দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন

সংস্থাতে ১৯৭৫-৭৬ সালে রুটের সংখ্যা ছিল ৩২টি সেখানে ১৯৮৬-৮৭ সালে রুটের সংখ্যা হয়েছে ৬৩টি। এর ফলে এখানে এমপ্লয়মেন্ট হয়েছে এবং তার সংখ্যা বেড়েছে। উত্তরবঙ্গ পরিবহন সংস্থায় ১৯৮৫-৮৬ সালে এমপ্লয়ীর সংখ্যা হ'ল ৪৫৫২ জন এবং ১৯৮৬-৮৭ সালে এমপ্লয়ীর সংখ্যা হ'ল ৪৮৪৯ জন। দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় ১৯৮৫-৮৬ সালে কর্মীর সংখ্যা ছিল ১২৬১ জন এবং ১৯৮৩-৮৭ সালে কর্মীর সংখ্যা দাঁড়িয়েছে ১৩৩৫ জন। সেই জায়গায় আয়ও ক্রমশ বেড়েছে। এই বছরের বাজেটে দেখছি ৮০ লক্ষ টাকা আয় হয়েছে। আমরা আরো লক্ষ্য করছি ব্রেক ডাউনের সংখ্যা মাত্র ২ পারসেন্ট। নর্থ বেঙ্গল রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাসের ব্রেক ডাউনের সংখ্যা কমানো গিয়েছে। জনসাধারণের যেটা দীর্ঘ দিনের দাবি ছিল যে প্রতিটি জেলার কেন্দ্র থেকে দূর পাল্লার বাস ছাড়া হবে সেই দাবি পশ্চিমবাংলায় পূরণ করা হচ্ছে। আমরা দেখছি মুর্শিদাবাদ জেলায় এই বছর থেকে এই ব্যবস্থা নেওয়া হবে এবং অন্যান্য জেলায় যাতে চালু করা যায় তার জন্য সরকার চিন্তা ভাবনা করছেন। এই বছর কলিকাতা হাওড়া ফেরী সার্ভিসে প্রতিদিন গড়ে দেড় লক্ষ মানুষ পারাপার হচ্ছে। ১৯৮৬ সালের ডিসেম্বার পর্যন্ত এই খাতে ১১৫ লক্ষ টাকা সরকার খরচ করেছে। সুন্দরবন অঞ্চলে জেটি ও প্যাসেঞ্জার সেন্টার এই বামফ্রন্ট সরকারের আমলে তৈরী করা হয়েছে যা আগে ছিল না। কিছু কিছু জেলাতে বাসরুট তৈরী করা হয়েছে, যেমন পুরুলিয়া হাওড়া এবং বর্ধমান। এর জন্য ২৫ থেকে ৩০ লক্ষ টাকা খরচ করা হয়েছে। কিছু কিছু মহকুমায় বাস টার্মিনার্স হয়েছে। ১৯৮৬-৮৭ সালে বাস স্টাণ্ড তৈরী করার জন্য ৫০ লক্ষ টাকার কর্মসূচী নেওয়া হয়েছে। এবারে আমি কিছু সাজেসান রাখতে চাই, এটা যাতে কার্য্যকারী করা যায় সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় যেন চেষ্টা করেন। এখন হলদিয়া আস্তে আস্তে গুরুত্বপূর্ণ হয়ে উঠেছে বিভিন্ন কারণে। রামচক এবং কুকড়াহাটিতে যদি ট্রান্সপোর্ট ফেরী, ভিকুপার ফেরী ব্যবস্থা করা যায় তাহলে কলিকাতা থেকে হলদিয়ার দূরত্ব ৬০।৭০ কিলোমিটার কমে যাবে।

[ 7-20—7-30 P. M. ]

এবং এছাড়া দীর্ঘদিন ধরে একটা প্রস্তাব কেন্দ্রের বিবেচনাধীন আছে, সেটা করলে অনেক অনেক উপকার হবে প্যাসেঞ্জারদের, সেটা হচ্ছে এলাহাবাদ থেকে হলদিয়া পর্য্যন্ত জলপথ পরিবহন। এটা কেন্দ্রের দীর্ঘদিনের পরিকল্পনা, এটা হলে অনেকেই উপকৃত হবেন এবং জলপথ পরিবহনে খরচ অনেক কম হয়। এটা রাজ্য সরকারের পক্ষ থেকে যাতে কেন্দ্রীয় সরকার এটা করেন তার জন্য যাতে চাপ সৃষ্টি করা হয়, এই প্রস্তাব রাখছি। এছাড়া পরিবহন শিল্পে বিশেষ করে সরকারী বাসে যদি আয় বাড়তে হয় তাহলে আমরা দেখছি যে গঞ্জ এলাকা বা বিভিন্ন শহরে দূরপাল্লার গাড়িগুলো যেখানে ঢুকছে, সেখানে স্ট্যাণ্ড ম্যানেজার রাখার পরিকল্পনা নিতে হবে, তারা টিকিট কেটে প্যাসেঞ্জারদের গাড়িতে তুলে দেওয়া বা মাল নামিয়ে নেওয়া ইত্যাদি করবেন, এই একটা প্রস্তাব

থাকছে। এছাড়া আমরা দেখছি যে বিভিন্ন জায়গায় কলকাতা শহরের বাইরে যদি লরী টার্মিনাস করা যায়, শহরের মধ্যে অত্যন্ত ভীড় হচ্ছে, যানজট হচ্ছে, ফলে একটা জায়গায় যাতে ট্রাক দাঁড় করানো যায়, সেই রকম একটা টার্মিনাস করার জন্য একটা প্রস্তাব থাকছে। এছাড়া অনেক সময় রেলের সঙ্গে স্থানীয়ভাবে বাসের করসপণ্ডেন্স থাকে না, এটা আমি দীর্ঘদিন ধরে বলে আসছি। এখানে বলা হয়েছে পারমিট দেওয়ার ব্যাপারে দুর্নীতি করা হচ্ছে, মেদিনীপুর জেলায়, যে সদস্য বললেন, আমি তাঁকে চ্যালেঞ্জ করছি, পারলে তিনি এটা প্রমাণ করবেন এবং পত্রিকাতে বিবৃতি দেবেন। দ্বিতীয়তঃ পাঁশকুড়া ঘাঁটাল রুট-এ বাস বন্ধ, তিনি এখানে অসত্য তথ্য রেখেছেন। বর্তমানে মেদিনীপুর জেলার পাঁশকুড়ায় বাস রুটে বাস বন্ধ নেই। আই. এন. টি. ইউ. সি. নেতৃত্ব দিয়ে কিছু কিছু মালিককে বাস বন্ধ করতে বলেছিলেন, কারণ সি. আই. টি. ইউ. এর দাবী ছিল চারদিন সবেতন ছুটি। শ্রমিকদের এই দাবীকে নস্যাত করার জন্য তারা এক শ্রেণীর মালিকের সঙ্গে হাত মিলিয়ে বাস বন্ধ রেখেছিলেন এবং তারা ১৪।১৫ তারিখে জেলাওয়ারী বাস ধর্মঘটের ডাক দিয়েছিলেন, তা ব্যর্থ হয়েছে। মালিকের একটা পক্ষ তার বিরোধিতা করেছে এবং সেখানে কোন ধর্মঘট হয়নি। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্যামলবাবু আজ তাঁর দপ্তরের ব্যয় বরাদ্দ পেশ করেছেন, সময় খুবই কম, তবুও দু-চারটি কথা তাঁকে বলবো। প্রথমেই তাঁকে অভিনন্দন জানাই, যে এই পূতিগন্ধময় দপ্তরে এসে মোটামুটিভাবে তিনি এই দপ্তরকে সচল করার চেষ্টা করছেন। বহুদিন ধরে যেটা একটা অচল খোঁড়া, একটা কব্জ পরিবহণ দপ্তরে পরিণত হয়ে ছিল।

পরিবহণ মানে গতিশীল দপ্তর, এই গতি একটা প্রতিবন্ধী দপ্তরে পরিণত হয়েছিল, শ্যামলবাবু চেষ্টা করছেন, জানিনা, তিনি কতখানি পারবেন। প্রাথমিকভাবে বেলতলার আবর্জনাকে পরিষ্কার করার মধ্যে দিয়ে যে দৃষ্টিভঙ্গির পরিচয় তিনি দিয়েছেন, তার জন্য তাঁকে ব্যক্তিগতভাবে, তাঁর এ উদ্যোগকে ধন্যবাদ জানাচ্ছি। নর্থ বেঙ্গল ষ্টেট ট্রান্সপোর্ট, এটা একটা ভয়ঙ্কর ব্যাপার। চুরি. দুনীতি, এমন কি একটা সরকারী বাস—আমরা স্যার, সাইকেল চুরির ঘটনা জানি, আমরা রিক্সা চুরির ঘটনা জানি, কলকাতায় হয়তো ট্যাক্সি চুরি হচ্ছে, সেই ঘটনাও জানি, কিন্তু খোদ সরকারের নর্থ বেঙ্গল ষ্টেট ট্রান্সপোর্টের পাঁচটা বাস. তার টায়ার থেকে শুরু করে, বডিটা পর্যন্ত হাওয়া হয়ে গেছে, এখনও ঐ দপ্তরের মন্ত্রী এবং দপ্তর সেইগুলো খুঁজে পাচ্ছেন না। তারা বলছেন, তারা নাকি কোন গ্যারাজে সারাই করতে দিয়েছিলেন. খুঁজে পাওয়া যাচ্ছে না। অদ্ভুত ব্যাপার? প্রাক্তন মন্ত্রী তিনি নর্থ বেঙ্গলের লোক ছিলেন এবং তিনি এখনও বহাল তবিয়তে নর্থ বেঙ্গল ষ্টেট ট্রান্সপোর্টের চেয়ারম্যান হয়ে বসে আছেন. আমি মন্ত্রী মহাশয়কে প্রগমে অনুরোধ করবো, এই সভায় আজকে প্রাক্তন মন্ত্রী এবং বর্তমান নর্থ বেঙ্গল ষ্টেট ট্রান্সপোর্টের চেয়ারম্যানের

বিরুদ্ধে একটা তদন্ত কমিশন করে ঐ পাঁচটি বাস কোথায় গেল, তা আগে খুঁজে বার করুন এবং সভাকে সেটা অবহিত করুন। দ্বিতীয় প্রশ্ন ইণ্টার ষ্টেট রুট দেবার ক্ষেত্রে বিহার থেকে পশ্চিমবঙ্গ, পশ্চিমবঙ্গ থেকে বিহার, উড়িষ্যা থেকে পশ্চিমঙ্গ. এই ইণ্টার ষ্টেট রুট দেবার ক্ষেত্রে একটা বিরাট দুর্নীতির চক্র বাসা বেঁধেছে। আপনি জানেন, এই ক্ষেত্রে অনেক ইল্লিগ্যাল পারমিট দেওয়া হচ্ছে অনেককে, আবার পারমিট নেই, তারা প্লাই করছে। গত কয়েক বছর আগে আপনারা জানেন, এই হাউসে আমরা উদ্বিগ্নভাবে একটা প্রস্তাব গ্রহণ করেছিলাম, একটা বাসে ইনফ্লেমেবল জিনিস নিয়ে যাচ্ছিল, সেই বাসটার কোন পারমিট ছিল না, আগুন ধরে গিয়ে ৩৩ জন সেখানে প্রাণ হারিয়েছিল। এই ধরনের দুর্নীতি সর্বত্র ইণ্টার ষ্টেট রুট দেবার ক্ষেত্রে চলছে। এটা আপনি দেখবেন। মেদিনীপুর জেলা পশ্চিমবাংলার বৃহত্তম জেলা এবং সবচেয়ে বেশী বাস সেখানে চলে, প্রায় ১৮০০ বাস সেখানে চলে অফিসিয়্যালি। সেখানে একটা দুর্নীতির বাসা আছে। মন্ত্রী মহাশয়কে আমি আবেদন করছি, আপনি ব্যক্তিগতভাবে একদিন মেদিনীপুরে চলুন। একদিন কাটান এবং সেখানকার আর. টি. এ.-র কাজকর্ম দেখুন। সেখানে একটা ভয়ঙ্কর ব্যাপার চলছে। একটা বিশেষ মহকুমায় একটি প্রতিষ্ঠিত বাস মালিক গোষ্ঠি তারা সক্রিয়ভাবে কি কংগ্রেসের আমলে আর কি আপনাদের আমলে আর. টি. এ. দপ্তরকে গিলে নিয়েছে এবং ৬০ হাজার থেকে ১ লাখ টাকার টেণ্ডারে বাস রুট বিক্রি করছে। আপনাদের দলীয় একজন সদস্য যিনি আর. টি. এ.-র ভাইস চেয়ারম্যান তিনি প্রত্যক্ষভাবে ওদের এইসব কাজকে মদত দিচ্ছেন এবং জেলা শাসক মাথা নেড়ে সেই অপকর্মকে সায় দিচ্ছেন। মাননীয় সদস্য বিভূতিবাবু বললেন, উনি আমার জেলার মানুষ। এটা অত্যন্ত দুঃখের ব্যাপার, লজ্জার ব্যাপার। ওঁরা কর্মচারীদের বন্ধু বলেন? ২৩৭ জন কর্মচারী যারা ২৮টি বাসের সাথে কর্মে নিযুক্ত আজ ২ মাস হয়ে গেল সেখানে বাসগুলি বন্ধ হয়ে পড়ে আছে প্রশাসনকে দাঁড় করিয়ে রেখে। এই অপকর্মের নায়ক সেখানকার ও. সি.। সিটু নেতারা কর্মচারীদের লাঠিপেটা করে রাত্রিবেলা বাসগুলিকে পার্টি অফিসের সামনে নিয়ে এসে ভাঙচুর করে আজ ২ মাস ধরে বাসগুলিকে বন্ধ করে রেখেছে। ঘাটাল পাঁশকুড়া রুট সিণ্ডিকেটের ২৮টি বাস আজ ২ মাস ধরে বন্ধ। এরফলে কর্মচারীরা অভুক্ত অবস্থায় আছে। এরা কংগ্রেস করে কি কমিউনিস্ট করে সেটা বড় কথা নয়, এরা আই. এন. টি. ইউ. সি.-র সদস্য না সিটুর সদস্য সেটা বড় কথা নয়। বড় কথা হচ্ছে, এতগুলি কর্মচারী অভুক্ত অবস্থায় আজ ২ মাস ধরে চালাচ্ছে। বাস মালিকরা কোন্ শ্রেণীভুক্ত, কোন্ শ্রেণী সংগ্রাম তাদের বিরুদ্ধে আপনারা লাল পতাকা নিয়ে করবেন সেটা আমার দেখার দায়িত্ব নয়। আমার দেখার দায়িত্ব, মেদিনীপুর জেলার একটা মহকুমায় ঘাটাল থেকে পাঁশকুড়া বাস সিণ্ডিকেটের ২৮টি বাস আজ ২ মাস ধরে বন্ধ হয়ে পড়ে আছে। আপনার দপ্তর, আপনার আর. টি. এ., আপনার জেলা শাসক এই বন্ধের পিছনে নীরবে তাদের মদত দিয়ে চলেছেন এবং প্রত্যক্ষভাবে আপনাদের দলের নেতারা এইসব অপকর্ম করে চলেছেন। সারা মেদিনীপুর জেলায় এইরকম নৈরাজ্য সৃষ্টি হয়েছে। আপনি খবর নিয়ে দেখুন। কাঁথি মধকুমার বাস মালিকরা আজকে আপনাদের প্রাক্তন মন্ত্রীর সঙ্গে ডেপুটেশন দিতে এসেছেন। এক-একটা বাস মালিক

২০।২২টি করে বাস করেছেন। তাদ্মা চক্র ফেঁদেছে। বেকার যুবকেরা, প্রতিবন্ধী যুবকেরা আপনাদের সরকারের এই এ্যাডিশন্যাল এমপ্লয়মেন্ট স্কীমে—যেখানে সরকার গ্যারেন্টার, যেখানে সরকার তাদের ১০ পারসেন্ট টাকা দিচ্ছেন আর ন্যাশানালাইজড ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে বাস করছে সেই সমস্ত বেকার, প্রতিবন্ধী যুবকদের আপনারা বাস রুট দিচ্ছেন না, বাস রুটের পারমিট দিচ্ছেন না। তার পরিবর্তে এইসব পুঁজিপতি, কোটিপতি বাস মালিকদের কোলে বসিয়ে তাদের গালে চুমু খেয়ে, তাদের রুটের পারমিট দিয়ে ঐসব রুটে বাসগুলিকে সাপ্লাই করাচ্ছেন—এটাই ঘটনা, এটাই বাস্তব সত্য। আমি ব্যক্তিগতভাবে শ্যামলবাবুকে চিনি, আপনি যে উদ্যোগ নিচ্ছেন —আমি জানি না—এই অন্ধকারময় আবর্তের মধ্যে কোন্ জায়গায় গিয়ে দাঁড়াবেন। আমি জানি, আপনি বেশী দিন পারবেন না। যে অবস্থার মধ্যে আপনাকে সি. এস. টি.সি-র চেয়ারম্যান থেকে দৌড়ে পালাতে হয়েছিল গনেশ এ্যাভিনিউর অফিস থেকে ঠিক তেমনিভাবে আপনাকে পালাতে হবে। কারণ আপনার প্রাক্তন সহকর্মী যেখানে ৫টি বাসের থেকে টায়ার থেকে আরম্ভ করে নাট-বল্টু পর্যন্ত হাওয়া করে দিতে পারে গ্যারেজ থেকে, তাদের খপ্পরে আপনি বেশী দিন থাকতে পারবেন না। তাই বেলতলায় সাময়িকভাবে আবর্জনা ঝাঁট দিয়ে পরিষ্কার করার উদ্যোগ নিতে পারেন কিন্তু আপনার আগে ২ জন মন্ত্রী মহাশয় যে কীর্তি কার গেছেন সেই পঙ্কিল আবর্তের মধ্যে থেকে পরিবহন দপ্তরকে যক্ষারোগগ্রস্ত পরিবহণ দপ্তরকে তার ফুসফুসে লাঙসে হাওয়া দিতে পারবেন কিনা সে বিষয়ে আমার সন্দেহ রয়েছে। আজকে আমরা দেখছি, মাথাভারী প্রশাসন হয়ে গেছে। পাবলিক আনডার টেকিং-এর একটা নার্সিং ইনষ্টিটিউট-এ একটা ডেভেলপিং কানট্রিতে পিপলের স্বার্থে, তাদের এমপ্লয়মেন্টের স্বার্থে, এমপ্লয়মেন্ট জেনারেশানের স্বার্থে পাবলিক আণ্ডারটেকিংকে সাবসিডি দিয়ে বাঁচিয়ে রাখতে হয় —সেটা আমরা জানি। কিন্তু কি ধরণের সাবসিডি? গভর্ণমেন্টের কত এক্সচেকার গুণতে হবে এর জন্য? মাথভারী আপনারা প্রশাসন করেছেন। যত বাস তার ১০ গুণ কর্মচারী। ডিজেল কনজামসান অত্যধিক বেশী। অল ইণ্ডিয়া পারসপেকটিভে যদি দেখেন তাহলে দেখবেন মহারাষ্ট্র, বিহার, উড়িষ্যা, ইউ- পি.-র চাইতে আমাদের ষ্টেটে ডিজেল কনজামসান সব চাইতে বেশী। যেখানে মাত্র ২.১ কিলোমিটারে পার লিটার কনজামসান হচ্ছে আর এখানে কনজামসান হচ্ছে মারাত্মকভাবে। আজকে আর্টিফিসিয়াল কনজামসান বেড়েছে, মাথাভারী প্রশাসন হয়েছে এবং বাসের সংখ্যার থেকে অনেকবেশী কর্মচারী হয়ে গেছে। এরফলে সি, এস. টি. সি, একটা সাংঘাতিক জায়গায় গিয়ে দাঁড়িয়েছে। আজকে দুর্গাপুর ষ্টেট ট্রান্সপোর্টের বাসগুলিকে দেখলে মায়া হয়। লে-ল্যাণ্ড বাস ৪ দিন চলার পর ঝরঝর শব্দ, মনে হয় যেন ভেঙে পড়ে এ্যাকসিডেন্ট হয়ে মানুষ মারা যাবে। আর প্রাইভেট বাস মালিকরা ১ বছর বাস চালিয়ে ২টি বাস করছে। আর ষ্টেট ট্রান্সপোর্টের ৪ খানা বাস ১ বছর বাদেই ১ খানা বাসে পরিণত হচ্ছে। এই ভয়ঙ্কর বিপদজনক অর্থনৈতিক অবস্থায় দাঁড়িয়ে এবং যে সাংঘাতিক রকন দুর্নীতি, মাথাভারী প্রশাসন এবং সাধারণ মানুষের টাকা নিয়ে যেভাবে ছিনিমিনি খেলছেন পরিবহণ দপ্তরের মাধ্যমে তাতে সাধারণ মানুষকে রিলিফ দেওয়া তো দূরের কথা একটা দুর্যোগপূর্ণ পরিস্থিতির সৃষ্টি

করছেন। সেইজন্য এই বাজেট বরাদ্দকে সমর্থন করতে পারছি না। আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[ 7-30—7-40 P. M. ]

**শ্রীবিশ্বনাথ মিত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যববরাদ্দের প্রস্তাব এখানে রেখেছেন তাকে আমি সমর্থন করি। আমি আশ্চর্য্য হয়ে বিরোধীদের বক্তব্য শুনলাম। অবশ্য যাঁরা আগে বলে চলে গেছেন তাঁরা এখন নেই। ওঁদের বক্তব্যের ভিতর থেকে একটা বিষয় পরিষ্কার হয়ে গেছে, বিরোধিতা করার জন্যই বিরোধিতা করবেন। আমি একটা নজির ওঁদের সামনে তুলে ধরছি, ওঁদের সামনে একটু আয়নাটা ধরুন, তাহলে দেখবেন ওঁদের চেহারাটা কি সাংঘাতিক, কি কদর্য্য। একটা কথা জিজ্ঞাসা করি, ১৯৭৭ সালের আগে পর্যন্ত তো ওঁরাই ছিলেন, তাহলে পরিবহন ব্যবস্থা এমন বিপর্যস্ত হল কেন? এত খারাপ হল কেন? ১৯৭৭ সাল পর্যন্ত হিসাবে দেখা যায় যে, কলকাতা এবং ২৪ পরগণা এলাকায় মোট গাড়ীর সংখ্যা ছিল ১ লক্ষ ৪২ হাজার ৯৮৩, আর ১৯৮৭ সালের মার্চ মাস পর্যন্ত সংখ্যা হচ্ছে ৩ লক্ষ ৫৭ হাজার ১৫০। এটাকে কি বলবেন? এটা বেড়েছে না বাড়েনি? এই বিষয়টা একটু চিন্তা করতে বলছি। দ্বিতীয় কথা হচ্ছে যে, শুধু গাড়ীর সংখ্যা বাড়ালেই পরিবহনের সমস্যা মিটবে না। পরিবহনের উন্নয়নের ক্ষেত্রে যেটা গুরুত্বপূর্ণ সমস্যা সেটা হচ্ছে জমি বা রাস্তা সেটা কি পরিমাণ রাখা হয়েছে? আমরা দেখেছি কলকাতা সহর যখন তৈরী হয়েছিল তখন চিন্তা ভাবনা করা হয় নি। রাস্তার জন্য মোট ৬ শতাংশ জমি রাখা হয়েছিল। যেসব আধুনিক বড় বড় সহর আছে সেখানে ১০, ১৫ এবং কোন জায়গায় ২৫ শতাংশ পর্যন্ত জমি রাস্তার জন্য রাখা হয়েছে। রাস্তা সরু থাকার ফলেও পরিবহনের অনেক অসুবিধা হয়, এগুলি ওঁরা চিন্তা করলেন না। পরিবহন মানে শুধু বাস বা লরী নয়। সবচেয়ে বড় যে পরিবহন সেই রেলের কথা তো ওঁরা একবারও বললেন না। পাতাল রেল কবে শেষ হবে? সার্কুলার রেল মাঝেরহাট পর্যন্ত করলে খুবই সুবিধা হয়। তারপর জলপথ পরিবহনের কথা, জলপথ পরিবহনের পরিচালনার জন্য জলের দরকার। ফারাক্কা তৈরী হল, ৪০ হাজার কিউসেক জল দেওয়ার কথা, সব জল শেষ হয়ে গেল? গঙ্গার জায়গায় জায়গায় চড়া পড়েছে, কাজেই জলপথ পরিবহনও কি করে চলবে? এঁদের কথাবার্তা শুনে মনে হয় এঁরা যেন পশ্চিমবঙ্গের মানুষ নন, দিল্লী বা অন্য কোন জায়গায় বসবাস করেন। সেই কবিগুরুর ভাষায় বলা যায় যে, "কোন দিকে কিছু লক্ষ্য না করি" পড়ে গেল শ্লোক বিরাট হাঁ করি, মটর কড়াইয়ে মিশায়ে কাঁকড়ে, চিবাইল যেন দাঁতে।' কোন দিকে একটুও ভাবনা চিন্তা না করে কথাগুলি বলে গেলেন। ওঁদের দৃষ্টিভঙ্গীটা দিল্লীর কর্তাদের হুকুম মত হয়। এ যেন বিরোধিতা করার জন্য বিরোধিতা করা। আমার আগের বক্তা বিভিন্ন তথ্যের কথা বলেছেন, আমি শুধু বলতে চাই যে বিরোধিতা করার জন্য বিরোধিতা করলে পশ্চিমবঙ্গের মানুষ কোন দিন ক্ষমা করবে না।

আজ কোথায় গিয়ে দাঁড়িয়েছেন? কই, রেলের কথা তো একবারও বলছেন না। বজবজ থেকে নামখানা পর্যন্ত রেল লাইনের কি হল? পরিবহনের মধ্যে রেল সব থেকে গুরুত্বপূর্ণ। মানুষের যাতায়াত, নানা জিনিষ, কাঁচামাল সরবরাহ এবং কম দামে জিনিষ পাওয়ার ব্যাপারে রেল একান্ত প্রয়োজন। কই, একবারও তো বললেন না? নির্বাচনের আগে যেমন বলেছিলেন যে, কৃষ্ণনগর থেকে করিমপুর পর্যন্ত রেল লাইন চালু করে দেব। বাসের কথা বলতে হবে। কিন্তু পরিবহণ মানে শুধু বাস নয়। শুধুমাত্র হাত-পা আছে বললেই মানুষ বোঝায় না। এখন কোন ছাত্রকে মানুষ সম্বন্ধে essay লিখতে বললে মানুষের হাত-পা আছে লিখলেই চলবে না; মানুষের বর্ণনা করতে গেলে হাত-পা, মাথাসহ দেহের অন্যান্য অংশেরও বর্ণনা করতে হবে তাকে। তা না হলে লেখাটি আংশিক হবে। এই ব্যাপারটা যদি আজকে তাঁরা চিন্তা করতেন তাহলে বিরোধিতা করতেন না। এই বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করছি।

**মিঃ স্পীকার:** এবারে শ্রীশিবেন চৌধুরী বলবেন। দেখছি তিনি হাইসে নেই। শ্যামলবাবু আপনিই বলুন।

[ 7-40—7-50 P. M. ]

**শ্রীশ্যামল চক্রবর্তী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এটা অকুণ্ঠ চিত্তে স্বীকার করছি যে, এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে যখন বাজেট উপস্থিত করতে এসেছি আমি শঙ্কিত চিত্তেই ছিলাম। কারণ বিরোধী পক্ষের বক্তাদের মধ্যে মাননীয় সদস্য অশোক ঘোষ, মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁঞা—এদের মত দক্ষ গোলন্দাজরা আছেন। আমি তাই ভেবেছিলাম, আমি আহত হব রক্তাক্ত হব। কিন্তু যা হয় তাই হয়েছে। সি. এস. টি. সির ষ্টোর থেকে স্পেয়ার বিক্রি হয়ে যাচ্ছে বলে বলেছেন। কিন্তু ষ্টোরের ওগুলো সমস্তটাই বাতিল স্পেয়ার পার্টস্ যার সমস্তটাই কংগ্রেস আমলে নেওয়া হয়েছিল। ষ্টোরের চার্জে যিনি আছেন তিনি ষ্টোর ইনস্পেকশনে এসে দেখেছেন যেগুলো বিক্রি করা দরকার। ঐ সমস্ত স্পেয়ার পার্ট্‌স তাঁরা কোন রকম কোয়ালিটি বিচার না করেই সাপ্লায়ারদের কাছ থেকে সাপ্লাই নিয়েছিলেন। সাপ্লায়ারদের সঙ্গে তাঁদের কি বন্দোবস্ত ছিল জানিনা। যে গোলাগুলি আমাদের লক্ষ্য করে, দপ্তরকে লক্ষ্য করে, তাঁরা দাগলেন তারমধ্যে কিছু ছিল না—ছাই ছিল। যেমন ধরুন—একজন মাল সাপ্লায়ার মাল সাপ্লাই করেছেন। তিনি যে টায়ার সাপ্লাই করেছেন সেগুলো ইনচেক টায়ার। সেই মেটেরিয়ালের মধ্যে নাকি গোলমাল হয়েছে। যে ইনচেক টায়ার তাঁরা বিক্রি করেছেন সেক্ষেত্রে সি. এস. টি. সির টায়ার শপে এসে নাকি ট্রেনিং নিয়েছে। ওনার পক্ষে জানা সম্ভব নয় যে লোক ট্রেনিং নিয়েছে। এই রকম যে সব গোলা প্রয়োগ করেছেন, সবটাই অসত্য। তবে এটা ঠিক

যে, পরিবহণ ব্যবস্থার উন্নতি হলেও এখনও মানুষ কিছু অসুবিধার মধ্যে রয়েছে। এ-বিষয়ে উদ্বেগটা স্বাভাবিক। সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সদস্যরা সবাই এ-ব্যাপারে উদ্বিগ্ন এবং আমিও তাঁদের সঙ্গে সমানভাবে উদ্বিগ্ন। কারণ এখনও বাসে জায়গা না থাকায় বাসের মাথায় চেপে গ্রামবাংলায় মানুষকে যাতায়াত করতে হয়। কারণ আজকে সেখানে যাত্রীসংখ্যা বেড়েছে। আজকে সেখানে পঞ্চায়েতের মাধ্যমে কাজ হচ্ছে, ক্ষেত-মজুরদের মজুরী বেড়েছে, ভাগ চাষীরা বেশী বেশী ফসলের অংশ পাচ্ছে, ফলে তাঁদের অবস্থার উন্নতি ঘটেছে বলে বাসের চাহিদাও বেড়েছে। সে কারণে সেখানে অনেক বাস দেওয়া সত্ত্বেও কিছু পকেটে সম্পূর্ণ চাহিদা আমরা মেটাতে পারছি না, সেখানে মানুষের চাহিদার সঙ্গে সঙ্গতি রাখতে পারছি না। আমি কিছু কেন্দ্রের কথা আপনার অবগতির জন্য উল্লেখ করছি। ডবল ডেকার বাস তুলে দেবার যে কথাটা উঠেছে সে সম্পর্কে অমি বলছি যে আমাদের সেই রকম কোন দুর্মতি হয়নি। ডবল ডেকার বাসের ব্যাপারে সি. ইউ. ডি. পি'র যে প্রজেক্ট ছিল সেখানে কেউ আপত্তি করেনি। আমি আবার বলছি যে আপনাকে যিনি ব্রীফ করেছেন, তিনি ভুল বুঝিয়েছেন। ডবল ডেকারের কিছু যন্ত্রাংশ সম্পর্কে আপত্তি ছিল। চীফ মেডিকেল অফিসার আমাদের ওখানে কেউ পদত্যাগ করেনি বলে আমার জানা আছে। আপনাকে কে এই খবর দিয়েছেন আমি জানিনা। তারপরে সি. এস. টি. সি. বিভাজন সম্পর্কে যে কথা বলেছেন, এটা কিভাবে জানলেন আমি জানিনা। নীলগঞ্জে আমরা জমি নিয়েছি একটা ডিপো করার জন্য, একটা কনডেমড বাস ডিপো করার জন্য নিয়েছি। এখানে কমডেমড বাসগুলি রাখা হবে। মাননীয় সদস্য সম্ভবতঃ ব্যারাকপুর শিল্পাঞ্চল থেকে নির্বাচিত, তিনি বলেছেন যে এখানে ষ্টেট বাস দেওয়া হোক। আর অশোকবাবু বললেন যে নীলগঞ্জে কেন জমি কেনা হয়েছে, কার কাছ থেকে কেনা হয়েছে ইত্যাদি সম্পর্কে। আসলে জমিটা কেনা হয়েছিল ওখানে ডিপো করার জন্য। বারাসাত জেলা শহর একটা বর্ধিষ্ণু অঞ্চল, মধ্যবিত্ত এলাকা। এই এলাকার পাশে কৃষক এলাকাও আছে। সেখানে যাতে বাস দেওয়া যায় সেই দিকে লক্ষ্য রেখে নীলগঞ্জে ডিপো তৈরী হচ্ছিল এবং সেটা তৈরী হওয়ার পথে। আমাদের যে কনডেমড পলিসি, সেটা আপনারা দেখলে বুঝতে পারবেন। এটা এক হাজার কিলো মিটার নয়, এটা প্রায় ২০ লক্ষ কিলো মিটার। কনডেমড পলিসি সি. এস. টি. সি এবং নর্থ বেঙ্গল-এর এক রকম হতে পারে না। কারণ কলকাতার রাস্তা, আর নর্থ বেঙ্গলের রাস্তা এক রকম নয়। কলকাতায় ৮ বছরের বেশী একটা বাস চলে না। আর নর্থ বেঙ্গলে ১৪।১৫ বছর ধরে একটা বাস চাস চলে। সেখানে এত তাড়াতাড়ি বাসগুলিকে কনডেমড বলে ঘোষণা করতে হয় না। অশোকবাবু বলেছেন যে বসিয়ে যদি লোককে বেতন দেওয়া যায় তাহলে অনেক কম ভরতুকী দিতে হয়। আমরা কি শুধু টাকার অঙ্কটাই বড় করে দেখবো? আমাদের কাছে শুধু টাকার অঙ্কটাই বড় নয়, আমাদের কাছে বড় কথা হচ্ছে মানুষ। মানুষের জন্য আমরা কতটা ট্রান্সপোর্ট সার্ভিস দিতে পারি সেটাই বড় কথা। এটা হচ্ছে, সার্ভিস ওরিয়েন্টেড অর্গানাইজেশান। আমরা তো কেন্দ্রীয় সরকারের মত করতে পারবো না। ৮টি রেল লাইন ওরা পশ্চিমবাংলা থেকে তুলে দেবেন বলেছেন। আমরা চিঠি লিখেছি। আমাদের পূর্বতন মন্ত্রী চিঠি লিখেছেন যে কেন এটা

তুলে দেবেন ? তারা উত্তর দিয়েছেন যে লাভ হচ্ছে না বলে এই ধরণের একটা অর্গানাইজেশান, এই ধরণের একটা প্রতিষ্ঠানকে তুলে দিতে পারেন, এটা কল্পনা করা যায় না। আজকে লোকসান হলেই তাকে তুলে দিতে হবে ? আজকে সব দিক থেকে বেশী লোকসানে চলছে কেন্দ্রীয় সরকার, প্রায় ৫ কোটি টাকায়। তাহলে তো কেন্দ্রীয় সরকারকে তুলে দিতে হয়। আমরা সেই চিন্তা করতে পারি না। তারপরে ফিউয়েল কনজামসানের কথা বলা হয়েছে। কলকাতায় ফিউয়েল কনজামসান বেশী হবে এটা কমনসেন্স থাকলে যে কোন বুঝতে পারবেন। কলকাতায় জ্যাম, যানজট ইত্যাদি যেভাবে হয় তাতে ফিউয়েল কনজামসান বেশী হওয়াই স্বাভাবিক। এখানে মাননীয় সদস্য মানস ভুঁঞ্যা একটা কথা বলেছেন। তার প্রতি আমার করুনা হয়। আমি তাকে অধ্যাবসার বলে জানতাম। তিনি কি ব্রীফ করলেন ? টেলিগ্রাফ বলে একটা পত্রিকা বের করে বলে দিলেন যে ফাইভ বাসেস আর মিসিং। তিনি আরো বললেন যে এ্যাকাউন্ট্যান্ট জেনারেল নাকি রিপোর্ট করেছেন। এ্যাকাউন্ট্যান্ট জেনারেল ( ওয়েষ্ট বেঙ্গল )-এর রিপোর্টে কোথায় পেলেন যে ৫টা বাস মিসিং ? ড: মানস ভুঁঞ্যাকে বলি যে একটু চেষ্টা করলেই আপনার দলের লোকের কাছ থেকে জানতে পারতেন। আপনাদের ইউনিয়ন তো সেখানে আছে, সেখানে থেকে খবরটা নিতে পারতেন। তিনি যদি চান আমার সঙ্গেও যেতে পারেন। ৫টি বাসই আছে। এ্যাকাউন্ট্যান্ট জেনারেল ( ওয়েষ্ট বেঙ্গল )-এর রিপোর্ট আমার কাছে আছে। সেই রিপোর্টে বলেছেন, "Observation alleged to have been made by audit regarding missing of 5 busses of NBSTC is not factually correct. Actually the audit commented that the vechicles under reference had been detained in the workshop of NBSTC for repairs as observed in August, 1983." এই তো বলেছে। ৫টিবাসের মধ্যে ৪টি রাস্তায় চলছে, একটি ডিপোতে কনডেমশান পর্যায়ে আছে। কাজেই এই সব কথার কি জবাব দেন। আমাদের যিনি চেয়ারম্যান আছেন তার পদত্যাগ আপনারা দাবী করেছেন। এখন যদি এই খবরটা অসত্য বলে প্রমাণিত হয় তাহলে এই কাগজ সম্পর্কে তারা কি সিদ্ধান্ত নিতে বলেন ? এই কাগজ সম্পর্কে কি সিদ্ধান্ত নিতে বলেন যে সমস্ত রিপোর্টাররা এই ধরণের দায়িত্বজ্ঞানহীন রিপোর্ট দিচ্ছেন ? তারপরে পি. ভি. ডি সম্পর্কে যে কথা উঠেছে যে দুর্নীতি ইত্যাদি আছে, বিভিন্ন আর. টি. এ ইত্যাদি সম্পর্কে মেদিনীপুরের যে কথা বললেন, আমি আপনাদের কাছে এই কথা বলবো যে যদি কোথাও দুর্নীতি হয় আমি সেটা দূর করার চেষ্টা করবো এবং আপনাদের সাহায্য নেব। তবে আমি একথা আপনাদের জানিয়ে দিতে চাই যে আমাদের রাজ্যস্তরে সংগঠনের কোন কর্মী, পার্টির কোন কর্মী যদি আর. টি. এ-তে দুর্নীতির অপরাধে অপরাধী হয় তাহলে তাঁকে পদত্যাগ করাবো এবং তার বিরুদ্ধে ব্যবস্থা নেব। কিন্তু আমাদের কংগ্রেস আই দলের নেতা আবদুস সাত্তার মহাশয়কে চ্যালেঞ্জ করছি, আপনি পারবেন ?

( গোলমাল )

কংগ্রেস আই নেতা, বিরোধী দলের নেতা মাননীয় সদস্য আবদুস সাত্তার সাহেব, আমি আপনাকে স্পীকারের মাধ্যমে জিজ্ঞাসা করছি, নারায়ণ বাজপেয়ী বলে কাউকে চেনেন কি না বহরমপুরের? বলুন, কে এই নারায়ণ বাজপেয়ী? আসাম থেকে শুরু করে পশ্চিমবাংলা পর্যন্ত বে-আইনী চোরাই বাসের সঙ্গে যুক্ত, আত্মগোপন করে আছেন, তাঁকে ধরা যাচ্ছে না, কংগ্রেস আই-এর কমিশনার, বহরমপুর থেকে নির্বাচিত। বলুন, তাঁর বিরুদ্ধে কী ব্যবস্থা অবলম্বন করবো? কিন্তু আমি জানি এই সাহস আপনার নেই। কিছু কিছু মানুষকে আমরা গ্রেপ্তার করা শুরু করেছি। কিন্তু গ্রেপ্তার শুরু করার পর থেকে দুর্নীতির বিরুদ্ধে তদন্ত শুরু করার পর থেকে—

( গোলমাল )

কিছু মানুষকে গ্রেপ্তার করা শুরু করার পর থেকে আমরা দেখছি কেঁাচা খুঁড়তে সাপ বেরিয়ে যাচ্ছে। কাংগ্রেসের একজন কমিশনার বহরমপুর মিউনিসিপ্যালিটির, ওঁদের দল থেকে নির্বাচিত, আজকে আত্মগোপন করে আছে। লজ্জা করে না ওঁদের?

( গোলমাল )

আর এঁরা আজকে এখানে দুর্নীতির অভিযোগ আনছেন? আমরা এখানে কাজ শুরু করে দিয়েছি। আমার ধারণা আগামী কয়েকদিনের মধ্যে, জুলাই মাসের মাঝামাঝি, আমরা এখানে আমাদের রিপোর্ট দিতে পারবো। কংগ্রেস আমলে জলপথ পরিবহণের কথা কেউ ভাবেন নি। আজকে সুদূর সুন্দরবন, সেখানে পর্যন্ত আমরা জলপথ পরিবহণের ব্যবস্থা করেছি। এটা তো কংগ্রেস আমলে কেউ ভাবতেই পারেন নি। পরিবেশ দূষণের কথা বলছেন? পরিবেশ দূষণ এমন একটা দপ্তর তো আমাদের আমলে সৃষ্টি হয়েছে। আমরা পশ্চিমবাংলায় প্রথম ক্ষমতায় আসার পর এই দপ্তর সৃষ্টি করেছি। আপনারা প্রথম এই দপ্তরের নাম শুনছেন। কাজেই মাননীয় স্পীকার মহাশয়, আমি এখানে বলছি, যদি কোন বাস মালিককে যদি উনি আনতে চান তাহলে তার জন্য সমস্ত ব্যবস্থা করা হবে, এখন বাস পাওয়াই যাচ্ছে না। পরিবহণের ব্যাপারে আমরা যেটা চাইছি, সেটা হচ্ছে—এটা ঠিক আমাদের যত সাধ আছে, সাধ্য তত নেই, তার মধ্যে যাতে আমরা সরকারী বাস প্রতিটি জেলাতে চালাতে পারি, যেমন মুর্শিদাবাদের কথা বলেছেন, এই রকম প্রত্যেক জেলাতে, হয়তো এক বছরের মধ্যে আমরা পারবো না, দু বছরের মধ্যে আমরা পারবো না, কিন্তু কয়েকটি জেলার, কয়েকটি সদর থেকে অন্ততঃ আমরা চাইবো এবং আমরা চেষ্টা করে যাচ্ছি যাতে সেখানে জেলার অভ্যন্তরে সরকারী বাস যাতে পরিচালনা করা যায়। যাতে মানুষের অন্ততঃ কিছুটা সুরাহা হয়। কাজেই সমস্ত দিক বিবেচনা করে করা হচ্ছে। আপনারা যা কিছু বলেছেন,

নর্থ বেঙ্গল-এ আমাদের সাফল্য হলো সবচেয়ে বেশী। আমাদের এই বছরের মধ্যে ৫০০ বাস সেখানে চালু করবো। উত্তরবঙ্গ পরিবহণের আওতায় মুর্শিদাবাদ এবং বীরভূম জেলাকে আমরা নিয়ে আসছি। দুর্গাপুর পরিবহণের আওতায় বর্ধমানের অভ্যন্তরে যাতে বাস চলে, বাঁকুড়ার অভ্যন্তরে যাতে বাস চলে, পুরুলিয়ার মানুষ যাতে সরকারী বাসে উঠতে পারে, তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা আমরা গ্রহণ করছি।

[ 7-50—8-00 P. M. ]

অতীতের কংগ্রেসের ৩০ বছরের আমলে কোনদিন যে চেষ্টা করা হয়নি আমরা সেই চেষ্টায় হাত দিয়েছি। আমি জানি এটাই আপনাদের অভিযোগের কারণ হয়েছে এবং সেইজন্য সমস্ত কাটমোশান বা ছাঁটাই মোশান আছে সেই সমস্ত ছাঁটাই আমি বাতিল করে দিয়েছি এবং আমি এর বিরোধিতা করছি। সেই সঙ্গে সঙ্গে অন্নদাশঙ্কর রায়ের একটি কবিতার লাইন বলে আমার বক্তব্য শেষ করবো—

"ও সব জনের নিন্দাবাদ
ওতো আমার জিন্দাবাদ;

ও সব জনের গাল মন্দ
এতো আমার অভিনন্দন

প্রশংসাকেই করি ভয়
ওটা আমার পরাজয়।"

**Demand No. 12**

The motions that the amount of Demand be reduced by Rs. 100/- were than put and lost.

The motion of Shri Shyamal Chakrabotty that a sum of Rs- 1,39,45,000 be granted for expenditure under Demand No. 12, Major Heads: 2041—Taxes on Vehicles. ( This is inclusive of a total sum of Rs. 46,52,000 already voted on account in March, 1987 ), was then put and agreed to.

**Demand No. 77**

The motion of Shri Shyamal Chakraborty that a sum of Rs. 57,22,000 be granted for expenditure under Demand No. 77, Major Heads : "3051 —Ports and Lighthouses". ( This is inclusive of a total sum of Rs. 19,03.000 already voted on account in March, 1987 ) was then put and agreed to.

**Demand No. 78**

The motion of Shri Shyamal Chakraborty that a sum of Rs. 29,78,000 be granted for expenditure under Demand No. 78, Major Head : "3053— Civil Aviation". ( This is inclusive of a total sum of Rs 9,93,000 already voted on account in March, 1987 ) was then put and agreed to.

**Demaud No. 80**

The motions that the amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Shyamal Chakraborty that a sum of Rs. 1,22,94,69,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "3055—Road Transport, 3056—Inland Water Transport, 5055—Capital Outlay on Road Transport, 5056—Capital Outlay on Inland Water Transport, 7055—Loans for Road Transport and 7075—Loans for Other Transport Services". ( This is inclusive of a total aum of Rs. 40,96,26,000 already voted on account in March, 1987 ) was then put and agreed to.

**শ্রীদীবেন্দ্র নারায়ন চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়. আজকে পরিবহন বাজেট আলোচনা প্রসঙ্গে মানস ভুঁইয়া মহাশয় উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সম্বন্ধে বলেছেন যে, ৫টি বাস

হাওয়া হয়ে গেছে। এটা সবৈব অসত্য কথা। তিনি এ সবন্ধে প্রাক্তন মন্ত্রী হিসেবে আমার নাম করেছেন এবং চেয়ারম্যানের নাম করেছেন। কাগজে যেটা বেরিয়েছে সেটা সম্পূর্ণ ভিত্তিহীন এবং অসত্য কথা। ৫টি বাস হাওয়া হয়নি, কংগ্রেসীরা হাওয়া হয়ে এখন ৪০ জনে এসে দাঁড়িয়েছে। ওখানে ৪টি বাস এখনও চালু আছে। মানসবাবুর যদি সাহস থাকে এবং কাগজে যে রিপোর্টার লিখেছেন তাঁর যদি সাহস থাকে তাহলে আমার সঙ্গে চলুন, আমি দেখিয়ে দেব। বাস হাওয়া হয়নি, হাওয়া হয়েছে কংগ্রেসীরা এবং হরিয়ানার খবরে দেখছি সেখানে আরও বেশী করে হাওয়া হয়েছে।

**Adjournment**

The House was then adjourned at 7-55 p. m. till 9 a. m. on Saturday, the 20th June, 1987 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assemblv Assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Saturday, the 20th June 1987 at 9- 00 A. M.

**Present**

Mr. Speaker/Deputy Speaker ( SHRI HASHIM ABDUL HALIM/ SHRI ANIL MUKHERJEE ) in the Chair 10 Ministers, 5 Ministers of State and 125 Members.

[9-00 9-10 A. M.]

**Mr. Speaker :** I have received one notice of Calling Attention from Shri Asok Ghosh on the subject of deplorable condition of G. T. Road from Ballykhal to Botanical Garden.

The Minister-in-charge will please make a statement today if possible or give a date.

**Shri Abdul Quion Molla :** On 26-6-87.

## VOTING ON DEMANDS FOR GRANTS

### Demand No. 26

**Major Head :** 2070—Other Administrative Services ( Fire Protection and Control )

Shri Buddhadeb Bhattacharjee to move that a sum of Rs. 8,43,27.000 be granted for expenditure under Demand No. 26. Major Head : "2070— Other Administrative Services ( Fire Protecrion and Control )".

( This is inclusive of a total sum of Rs. 2,81,09,000 already voted on account in March, 1987. )

**Demand No. 37**

**Major Heads :** 2217—Urban Development, 4217—Capital Outlay on Urban Development and 6217—Loans for Urban Development

Shri Buddhadeb Bhattacharjee to move that a sum of Rs. 1,21,39,75,000 be granted for expenditure under Demand No. 37. Major Heads : "2217—Urban Development, 4217—Capital Outlay on Urban Development and 6217—Loans for Urban Development".

( This is inclusive of a total sum of Rs. 40.61,59,000 already voted on account in March, 1987. )

**Demand No. 89**

**Major Head :** 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions ( Excluding Panchayati Raj )

Shri Buddhadeb Bhattacharjee to move that a sum of Rs. 95,00,05,000 be granted for expenditure under Demand No 89, Major Head ; "3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions ( Excluding Panchayati Raj )".

( This is inclusive of a total sum of Rs. 31,66,69,000 already voted on account in March, 1987. )

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীন পশ্চিমবঙ্গ অগ্নিনির্বাপণ কৃত্যকের নিয়মিত শাখার ব্যয়নির্বাহের জন্য এই অর্থ বরাদ্দ করা হয়েছে। পশ্চিমবঙ্গ অগ্নিনির্বাপণ কৃত্যকের কিছু কিছু অগ্নিনির্বাপণ কেন্দ্র রয়েছে অসামরিক প্রতিরক্ষা শাখায় এবং সেগুলির ব্যয়ভার স্বরাষ্ট্র ( অসামরিক প্রতিরক্ষা ) বিভাগ বহন করে থাকে। স্বরাষ্ট্র ( অসামরিক প্রতিরক্ষা ) বিভাগের ভারপ্রাপ্ত প্রতিমন্ত্রী ২৭নং দাবির

অধীনে "২০৭০-( অগ্নি প্রতিরোধ ও নিয়ন্ত্রণ ছাড়া ) অন্যান্য প্রশাসনিক কৃত্যক-১০৬-অসামরিক প্রতিরক্ষা-যোজনা-বহির্ভূত-২-বিমান আক্রমণ সংক্রান্ত সতর্কতা ( বি )-অগ্নিনির্বাপণ" বাবদ ৪,৯৮,০০,০০০ ( চার কোটি আটানব্বই লক্ষ ) টাকা ব্যয়নির্বাহের জন্য পৃথকভাবে প্রস্তাব পেশ করবেন।

২। বর্তমানে সারা রাজ্যে অগ্নিনির্বাপণ কেন্দ্রের সংখ্যা হলো ৭৬। এগুলির মধ্যে পশ্চিমবঙ্গ অগ্নিনির্বাপণ কৃত্যকের নিয়মিত শাখায় রয়েছে ৪০টি এবং অসামরিক প্রতিরক্ষা শাখায় ৩৬টি। এদের মধ্যে অনেকগুলো কেন্দ্রই ভাড়া-করা ভবন ও তৎসংলগ্ন স্থানে অবস্থিত। এরকম সমস্ত অগ্নিনির্বাপণ কেন্দ্রকে স্থায়ী সরকারী ভবনসমূহে স্থাপিত করার জন্য সরকারের একটি কর্মসূচি রয়েছে। উপযুক্ত জমি এবং প্রয়োজনীয় অর্থ পাওয়া গেলে, পশ্চিমবঙ্গে আরো বেশি শহরাঞ্চলকে যাতে অগ্নিনির্বাপণের ব্যবস্থার আওতায় আনা যায়, সেজন্য ক্রমপঃই আরো বেশি সংখ্যায় অগ্নিনির্বাপণ কেন্দ্র খোলা সম্পর্কেও সরকারের একটি কর্মসূচি রয়েছে। ১৮.৩.১৯৮৭ তারিখে কুচবিহার জেলার মেখলিগঞ্জে একটি নূতন অগ্নিনির্বাপণ কেন্দ্র খোলা হয়। আরামবাগ, হাবড়া এবং কাটোয়ায় নূতন অগ্নিনির্বাপণ কেন্দ্র নির্মাণের কাজ রাজ্য সরকার হাতে নিয়েছেন। অগ্নিনির্বাপণ কেন্দ্রের স্থায়ী ভবনের নির্মাণকার্য শুরু না হওয়া পর্যন্ত বিষ্ণুপুর, মাথাভাঙ্গা ও কাঁথিতে ভাড়ার ভিত্তিতে ব্যক্তিগত মালিকানাধীন ভবনসমূহে অস্থায়ীভাবে অগ্নিনির্বাপণ কেন্দ্র খোলার জন্য ব্যবস্থাদি নেওয়া হচ্ছে।

৩। অগ্নিনির্বাপণ কৃত্যক যে বর্তমানে আধুনিক অর্থনৈতিক বিকাশের সঙ্গে অঙ্গাঙ্গীভাবে জড়িত তা সকলেই জানেন। অগ্নিগ্রাস থেকে মানুষের জীবন ও সম্পত্তি রক্ষার মতো গুরুত্বপূর্ণ কাজের দায়িত্ব অগ্নিনির্বাপণ কৃত্যকের উপর ন্যস্ত রয়েছে। রাজ্য সরকার সুদৃঢ় নীতির উপর ভিত্তি করে রাজ্য অগ্নিনির্বাপণ কৃত্যকের পুনর্গঠন ও আধুনিকীকরণের জন্য উদ্যোগ নিয়ে চলেছেন। অগ্নিনির্বাপণ কৃত্যককে অগ্নিনিরোধ ও অগ্নিনির্বাপণ নিয়ে দুটি কাজই যুগপৎ চালাতে হয়; এবং ব্যবসা-বাণিজ্য, শিল্প এবং গঞ্জগুলির প্রসারের ফলে অগ্নিঘটিত বিপদ বৃদ্ধি পাওয়ায় সেই কাজ ক্রমেই গুরুভার হয়ে উঠেছে। অগ্নিনির্বাপণ কৃত্যকের সাংগঠনিক এবং প্রশাসনিক ক্ষেত্রে প্রয়োজনীয় উন্নতি ঘটাতে সরকার সচেষ্ট আছেন।

৪। অগ্নি নির্বাপণ কৃত্যকের সম্প্রসারণ ছাড়াও, পুরানো ও অকেজো সরঞ্জামের পরিবর্তে নূতন সরঞ্জাম নিয়ে এসে এবং আধুনিক ও অত্যাধুনিক যন্ত্রপাতি সহযোগে আধুনিকীকরণের মাধ্যমে এর যথোচিত দক্ষতার স্তর বজায় রাখার প্রশ্নটিও সরকারের মনোযোগ আকর্ষণ করছে। আগুনের সঙ্গে লড়াই ও উদ্ধার-কাজের জন্য অগ্নিনির্বাপণ কৃত্যকের দক্ষতা ও যোগ্যতা বাড়ানোর উদ্দেশ্যে আধুনিক ও অত্যাধুনিক যন্ত্রপাতি দেশের মধ্য থেকেই যেমন সংগ্রহ করা হচ্ছে, তেমনি বিদেশ থেকেও আমদানি করা হচ্ছে। পুরানো ও অকেজো সরঞ্জাম বদলানো হচ্ছে। অগ্নি-

নির্বাপণ কৃত্যকে দ্বিতীয় পর্যায়ে বেতার-যোগাযোগ ব্যবস্থা চালু করার জন্য ভারত সরকারের কাছ থেকে প্রয়োজনীয় অনুমতি পাওয়া গেছে এবং বেতার-সেট স্থাপনের জন্য প্রয়োজনীয় প্রাথমিক কাজকর্মও হাতে নেওয়া হয়েছে।

৫। রাজ্য সরকারের নিজস্ব সম্পদের পরিমাণ সীমিত হওয়ায়, রাজ্য অগ্নিনির্বাপণ কৃত্যকের আধুনিকীকরণের জন্য আগুনের সঙ্গে লড়াইয়ের উপযোগী প্রধান যন্ত্রপাতিগুলি সংগ্রহের উদ্দেশ্যে ভারত সরকারের অনুমতিক্রমে জেনারেল ইনস্যুরেন্স কর্পোরেশন অফ ইণ্ডিয়া-র কাছ থেকে এখন পর্যন্ত ৮৫৬'৯৫ লক্ষ টাকা ঋণ হিসাবে পাওয়া গেছে। হাইড্রলিক প্লাটফর্ম, টার্ন টেবিল ল্যাডার, পোর্টেবল পাম্প এবং অ্যামফায়ার ওয়াটার ড্রিল-এর মতো বিদেশে তৈরী উচ্চমানের অত্যাধুনিক যন্ত্রপাতি সংগ্রহ করা হয়েছে। হাই প্রেসার পাম্প, হাইড্রলিক ড্রিল, প্রক্সিমিটি স্যুইট এবং আরো কিছু বহনযোগ্য পাম্প-এর মতো অত্যাধুনিক যন্ত্রপাতি বিদেশ থেকে আমদানি করার জন্যও ব্যবস্থা নেওয়া হয়েছে। অগ্নিনির্বাপণ কৃত্যকের কর্মদক্ষতা বাড়ানোর উদ্দেশ্যে দেশের মধ্য থেকেই আরো কিছু যান ও পাম্প সংগ্রহের ব্যবস্থাও করা হয়েছে। উন্নয়ন কর্মপ্রকল্পের আওতায় আরো কিছু পরিমাণে যন্ত্রপাতিসহ ওয়াটার টেণ্ডার, যন্ত্রপাতিসহ ট্রেলার পাম্প, টাওয়ারিং ভ্যান, জীপ ফায়ার এঞ্জিন, এরিয়াল ল্যাডার এবং যন্ত্রপাতিসহ ক্র্যাশ টেণ্ডার সংগ্রহের একটি কর্মসূচিও রয়েছে।

৬। ১৯৮৬ সালে অগ্নিনির্বাপণ কৃত্যক আগুন নেভানোর জন্য ৪,৩৫০টি ডাকে এবং বিশেষ ধরনের কাজের জন্য ১,৬৯১টি ডাকে সাড়া দিয়েছে। এই সমস্ত দুর্ঘটনায় জড়িত সম্পত্তির মূল্য ছিল ২১৮,৮৭,৬০,১০৩ টাকা। এর মধ্যে প্রায় ১৯৯,৬৩,৭২,৮৫১ টাকা মূল্যের সম্পত্তি অগ্নি-নির্বাপণ কৃত্যকের দ্রুত উপস্থিতি এবং দক্ষতার সঙ্গে অগ্নিনিয়ন্ত্রণের ফলে রক্ষা পেয়েছে। এই সব ঘটনায় ১৩৮ জনের জীবনহানি ঘটেছে, কিন্তু অগ্নিনির্বাপণ কৃত্যকের সময়োচিত ব্যবস্থাগ্রহণের ফলে ১,৩৫৬টি জীবন রক্ষা পেয়েছে।

৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অগ্নিনির্বাপণ কৃত্যক যাতে সমাজের প্রতি তার দায়িত্বপালনে আরো কার্যকর ভূমিকা নেওয়ার উপযুক্ত হয়ে ওঠে, তার জন্য সরকারের মধ্যে থেকে আমরা তাকে নতুনতররূপে প্রতিষ্ঠিত করতে প্রতিশ্রুতিবদ্ধ। অগ্নিনির্বাপণ কৃত্যককে যাতে কর্মী ও উপকরণের অভাবে ক্ষতিগ্রস্ত হতে না হয়, সেজন্য আমরা তার ক্রমবর্ধমান আর্থিক চাহিদা পূরণে যথেষ্ট পরিমাণ সম্পদ সন্ধানের কাজে যে কোনো শ্রমকেই স্বীকার করতে সর্বদা প্রস্তুত। এ-বিষয়ে আমি সদস্যবৃন্দের সহযোগিতা কামনা করি।

মহাশয়, এই বলে, আমি সভার গ্রহণের জন্য আমার দাবি উপস্থাপিত করছি।

৮। কলকাতা নগর-উন্নয়নের প্রয়োজনীয়তা ও গুরুত্বের কথা সর্বজনস্বীকৃত। যে সমস্যার পাহাড় জমে আছে তা সমাধানের জন্য আর্থিক সঙ্গতির প্রশ্ন অতীব গুরুত্বপূর্ণ। আর, শুধু

কলকাতা নয়, অর্থবহ নগর-উন্নয়নের জন্য প্রয়োজন কলকাতার আশপাশের আধা-শহর ও মফঃস্বল অঞ্চলেরও সুষম বিকাশ। এবং, এই সার্বিক নগর উন্নয়ন পরিকল্পনাকে সার্থক করে তুলতে প্রয়োজন ব্যাপক উদ্যোগ, কঠোর শ্রম, এবং অবশ্যই প্রশাসনিক ব্যবস্থার সাথে জনসাধারণের স্বতঃস্ফূর্ত সহযোগিতা।

কলকাতা ও তৎপার্শ্ববর্তী অঞ্চলে টাউন এণ্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্ট ( ১৯৭৯ ) অনুসারে জমির উপযোগিতার প্রকল্প নীতি গ্রহণ করতে হবে এবং বে-আইনি বাড়ী তৈরি, জমি দখলের হস্তান্তরের বিরুদ্ধে সতর্কতা অবলম্বন করতেই হবে। এ ব্যাপারে সংশ্লিষ্ট কর্তৃপক্ষকেও জানানো হয়েছে ও মতামত নেওয়া হচ্ছে। ভূগর্ভস্থ মেট্রো রেল সম্পর্কিত জমি ব্যবহারের সমস্যা সম্পর্কেও দৃষ্টি দিতে হবে। কলকাতার পার্কগুলি যাতে সবুজ অস্তিত্ব বজার রাখতে পারে সে ব্যাপারেও উদ্যোগ নিতে হবে। পার্ক ও সবুজ আস্তরণগুলিকে বে-দখল করার বিরুদ্ধেও সতর্ক থাকতে হবে।

কলকাতার নগর জীবনের ওপর প্রবল চাপ সৃষ্টি করছে জনসংখ্যার ক্রমবর্ধমান বৃদ্ধি। বিশেষত: দিনের বেলায় কলকাতায় কর্মব্যাপদেশে আগত জনসংখ্যার চাপ দিন দিন বেড়েই চলেছে। এ ব্যাপারে কেন্দ্রীয় বাণিজ্য প্রকল্প এবং বি-বা-দী বাগ অঞ্চলের কর্মব্যস্ততাকে কিভাবে অন্যত্র সরানো যায় সে ব্যাপারে পরিকল্পিত ভাবনা-চিন্তা শুরু হয়েছে। ততদিন কলকাতা নগরীর সাধারণের জন্য সৌচাগার ব্যবস্থার উন্নতি ও বিস্তারের বিশেষ প্রয়োজন আছে। জলনিকাশী ব্যবস্থা ও রাস্তাঘাট অপরিকল্পিত ও অসংহতভাবে খোড়াখুড়ির ব্যাপারেও দৃষ্টি দিতে হবে।

৯। ১৯৮৭-৮৮ সালের জন্য সি এম ডি এ খাতে পরিকল্পনা বিনিয়োগের পরিমাণ ৬২,০৯,০০,০০০ টাকা রাজ্য সরকার ১৯৮৭-৮৮ সালে পরিকল্পনা খাত থেকে দেবেন— ৪৩,৫০,০০,০০০ টাকা। বাকী টাকা ( ১৮,৫৯,০০,০০০ টাকা ) সি এম ডি এ তার আভ্যন্তরীণ সম্পদ ব্যবহার করে মেটাবে।

১০। **জল সরবরাহ**

(ক) বরানগর-কামারহাটি ও শ্রীরামপুরে জল পরিশোধক প্রকল্পের কাজ এগিয়ে চলেছে। প্রথম প্রকল্পটি থেকে প্রতিদিন তিন কোটি গ্যালন জল ও দ্বিতীয় প্রকল্পটি থেকে দুই কোটি গ্যালন জল পাওয়া যাবে। অন্যান্য কাজ যা এগিয়ে চলেছে, তার মধ্যে রয়েছে টালা-পলতা সরবরাহ ব্যবস্থার উন্নতি, হাওড়ায় প্রাথমিক "গ্রিড" ও কলকাতায় ও হাওড়ায় মাধ্যমিক "গ্রিড", এবং কলকাতায় জল সরবরাহ ব্যবস্থার দুর্বল অংশগুলি মেরামত করা।

**(খ) আবর্জনা ও জল নিকাশী ব্যবস্থা**

শহরের জল জমার সঙ্গে আবর্জনা নিকাশী পথে ময়লা জমার নিবিড় সম্পর্ক রয়েছে। এ ব্যাপারে যথাযোগ্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। হাওড়া ও চন্দননগরে অঞ্চল ভাগ করে আবর্জনা নিকাশী পথগুলিকে সুনির্দিষ্ট করার কাজ চলেছে। টালিনালা, স্বর্ণময়ী খাল, ভাটপাড়া-নৈহাটি নিকাশী, অ্যান্টি ম্যালেরিয়া খাল, ছাতরা খাল প্রভৃতির কাজ এগিয়ে চলেছে। বেলিয়াঘাটা, কেষ্টপুর, বাগজোলা খাল, ডায়মণ্ডহারবার রোড নিকাশী ব্যবস্থার কাজ চলেছে। কলকাতার পূর্বদিকে নতুন নিকাশী ব্যবস্থার রূপরেখা দেওয়া হচ্ছে। পামার বাজার ও ধাপাতে পাম্পিং স্টেশন শীঘ্রই চালু হবে। আবর্জনা পরিষ্কারের জন্য কলকাতা পৌরসভা নতুন বেতারযন্ত্র, ট্যাংকার এবং ট্রাক ক্রয় করেছে। ১৫টি ওয়ার্ড ডিপোর কাজ শেষ হয়েছে ; ৫টি কাজ চলছে।

**পরিবহন ও যান চলাচল**

গজনবী ও জিরাট ব্রীজের নবীকরণের কাজ চলছে। টালিনালার ওপরে সেতু নির্মাণ করে দেশপ্রাণ শাসমল রোড ও মহাত্মা গান্ধী রোডের মধ্যে যোগ করার কাজের উল্লেখ্য অগ্রগতি হয়েছে। প্রিন্স আনোয়ার শাহ রোড এবং লায়লকা রোডের মধ্যে গল্ফগ্রীণের মধ্য দিয়ে যোগ করার কাজ বিজয়গড় কলোনী পর্যন্ত এগিয়েছে। ই এম বাইপাশের সঙ্গে রাসবিহারী কানেকটরের কাজ এগিয়ে চলেছে। হাওড়াতে বাস টার্মিনাস এবং কোনাতে একটি এক্সপ্রেস ওয়ে তৈরীর কাজ এগিয়ে চলেছে। কোনাতে একটি ট্রাক টার্মিনাস গড়ে তোলা হবে, যাতে কলকাতার কেন্দ্রীয় বাণিজ্য অঞ্চলের ওপর তথা জনজীবনের ওপর চাপ কিছুটা কমান সম্ভবপর হয়। নাগের বাজারে একটি বাস টার্মিনাস নির্মিত হয়েছে। গড়িয়াতে একটি বাস টার্মিনাসের পরিকল্পনা নেওয়া হয়েছে।

**বস্তি উন্নয়ন**

কলকাতা মহানগরীর ৩০.২৮ লাখ বস্তিবাসীর মধ্যে ২০ লাখকে খানিকটা নাগরিক স্বাচ্ছন্দ্য প্রদানের কাজ করা হয়েছে। এই প্রকল্পের মধ্যে রয়েছে : সেডগুলির নির্মাণ, জল সরবরাহ, নিকাশী ব্যবস্থা এবং রাস্তা নির্মাণ। বস্তিবাসীদের অর্থনৈতিক উন্নতির জন্য ও কমিউনিটিভিত্তিক অর্থনৈতিক সাহায্য দানের প্রকল্প রচনার চেষ্টা শুরু হয়েছে।

**বাসস্থান ও অঞ্চল উন্নতি**

বৈষ্ণবঘাটা-পাটুলিতে ১,২২৫টি গৃহ নির্মিত হয়েছে—মোট গৃহের সংখ্যা দাঁড়াল ৩,৭৪০। পূর্ব কলকাতা ও পশ্চিম হাওড়ায় পরিকাঠামোগত কাজ এগিয়ে চলেছে।

### কলকাতা ও হাওড়া ইম[illegible]ন্ট ট্রাষ্ট

কলকাতা ইমপ্রুভমেন্ট ট্রাস্ট শহরের বিভিন্ন খিঞ্জি এলাকায় উন্নয়নের কাজ করে চলেছে। চল্লিশ লাখ টাকা এ ব্যাপারে অনুমোদনের কথা বলা হয়েছে। একই ধরনের কাজের জন্য হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্টকে চব্বিশ লাখ টাকা মঞ্জুর করার অনুমোদন চাওয়া হয়েছে।

### কলকাতা পৌরসভা ও রাজ্যের পৌর প্রতিষ্ঠানগুলিকে সহায়তা

কলকাতা পৌরসভা, সি এম ডি এলাকার পৌর প্রতিষ্ঠান ও অন্যান্য স্থানীয় প্রতিষ্ঠানসমূহের জন্য সৃষ্ট পরিকাঠামো রক্ষণাবেক্ষণের জন্য ১১ কোটি টাকা দেওয়া হয়েছে। কলকাতা পৌরসভা ও রাজ্যের স্থানীয় পৌর প্রতিষ্ঠানগুলির সহায়তার জন্য ৪৫ কোটি ৫১ লাখ ৭৫ হাজার টাকা ধার্য করা হয়েছে।

### মিউনিসিপ্যালিটি বিকাশ প্রকল্প

মিউনিসিপ্যালিটি রাস্তা উন্নয়ন, বস্তি উন্নয়ন, জল সরবরাহ, নিকাশী ব্যবস্থা, আবর্জনা পরিষ্কার প্রভৃতি ব্যাপারে ৫,০০০টি প্রকল্প রূপায়িত করার রূপরেখা রচনা করেছে। এগুলির জন্য ব্যয় হবে ৬৭ কোটি টাকা।

জেলা পরিষদগুলির সহায়তায় ৬০০টি টিউবওয়েল, ১,৯০০টি শৌচাগার ও ২০ কিমি রাস্তা নির্মাণ করা হয়েছে।

### স্বাস্থ্য

কলকাতা মহানগরী প্রকল্প নিবর্তনমূলক চিকিৎসার ক্ষেত্রে কাজ চলছে। এর মধ্যে আছে স্বাস্থ্য, শিক্ষা, পরিবার কল্যাণ, পরিবেশ ও ব্যক্তিগত পরিচ্ছন্নতা, প্রতিষেধক ঔষধপ্রদান ইত্যাদি।

বিধাননগর এলাকাটি আশানুরূপভাবেই জনবহুল হয়ে উঠছে। এই এলাকায় নাগরিক সুবিধাগুলি সম্প্রসারণের জন্য বিশেষ উদ্যোগ নেওয়া হচ্ছে। কল্যাণীতে নাগরিক স্বাচ্ছন্দ্য বৃদ্ধির জন্য উদ্যোগ অব্যাহত আছে। মাঝারি ও ছোট শহরগুলির উন্নয়নের জন্য পরিকল্পনা করা হয়েছে।

হলদিয়া, আসানসোল, দুর্গাপুর, শিলিগুড়ি-জলপাইগুড়ি অথরিটিসমূহ নিজ নিজ অঞ্চলের পরিকাঠামোগত উন্নতির ব্যবস্থা নিয়েছে। এ ব্যাপারে আশি লাখ টাকা মঞ্জুরের জন্য বলা হয়েছে।

এই বলে সভার গ্রহণের জন্য আমি ব্যয়বরাদ্দের দাবী উপস্থাপিত করছি।

মহাশয়, এই সুযোগে আপনার অনুমতি নিয়ে আমি স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ১৯৮৬-৮৭ সালের কিছু কিছু কাজকর্ম এবং ১৯৮৭-৮৮ সালে রূপায়ণের জন্য এই বিভাগের কর্মসূচি-সমূহ সম্পর্কে সভাকে অবহিত করতে চাই।

মহাশয়, আপনার জানা আছে যে, কলকাতা পৌরনিগম ও হাওড়া পৌর নিগমের মতো বৃহৎ সংগঠন সমেত শহরাঞ্চলের সমস্ত স্থানীয় সংস্থার প্রশাসনের দায়িত্ব স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের উপর ন্যস্ত রয়েছে। এই দায়িত্ব পালন করতে গিয়ে, এই বিভাগ যেখানেই নূতন কোনো শহরাঞ্চল গড়ে ওঠার লক্ষণ দেখা যাচ্ছে সেখানেই পৌরসংঘের ব্যবস্থা করার জন্য একটি যুক্তিগ্রাহ্য নীতি উদ্ভাবনের কাজে নিরবচ্ছিন্নভাবে ব্যাপৃত রয়েছে। শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহের অধিকার অক্ষুণ্ণ রাখার জন্য নিয়মিত কাল-ব্যবধানে নির্বাচন অনুষ্ঠিত হচ্ছে। শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলির উন্নততর পরিচালন-ব্যবস্থার প্রয়োজনে ঐ সংস্থাগুলি যাতে অর্থনৈতিক দিক থেকে স্থিতিশীল হওয়ার উদ্দেশ্যে প্রাপ্ত সম্পদের পূর্ণ সদ্ব্যবহার করতে পারে সে-বিষয়ে ঐ সংস্থাগুলিকে পথনির্দেশ দেওরা হয়। শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলি যাতে জনসারধাণের প্রতি তাদের কর্তব্য ফলপ্রসূভাবে নির্বাহ করতে পারে সেজন্য ঐ সংস্থাগুলিকে আর্থিক সহায়তা দেওয়া হয়। শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলির বিভিন্ন উন্নয়ন কর্মসূচি রূপায়ন সম্পর্কে অর্থ-বিতরণ ও অগ্রাধিকারক্রম নির্ধারণের বিষয়ে প্রগতিশীল উন্নয়ন-নীতি অবলম্বন করা হয়। কেননা, রাজ্যের সর্বত্র সুষম ওষ্ঠ উন্নয়নের স্বার্থে এটা আবশ্যক।

### শহরাঞ্চলের জন্য পৌরসংঘের ব্যবস্থা এবং পৌরসংঘসমূহে নির্বাচন

আপনারা স্মরণ করতে পারবেন যে, ১৯৮৬-৮৭ সালে যেসব পৌরসংঘ, প্রজ্ঞাপিত অঞ্চল প্রাধিকার ও টাউন কমিটি গঠিত হয়ে গিয়েছিল বা গঠিত হওয়ার কথা ছিল সেগুলির কথা ঐ সালের বাজেট ভাষণে সভাকে বিশদভাবে জানানো হয়েছিল। সভা জেনে খুশী হবেন যে, ১৯৮৬-৮৭ সালে বীরভূম জেলার সাঁইথিয়া প্রজ্ঞাপিত অঞ্চল প্রাধিকার এবং কুচবিহার জেলার মাথাভাঙ্গা, মেকলিগঞ্জ ও তুফানগঞ্জ এই তিনটি টাউন কমিটিকে পৌরসংঘে রূপান্তরিত করা হয়েছে। নতুন পৌরসংঘ গঠনের আরো অনেক প্রস্তাব আছে। এই বিভাগ সেগুলি বিবেচনা করে দেখছে। ১৯৮৬ সালের ১৫ই জুন চন্দননগর পৌরনিগম সমেত ৭৫টি পৌরসংঘে নির্বাচন অনুষ্ঠিত হয়েছিল। ঐসব পৌরসংঘে নির্বাচিত কমিশনার-পর্ষদ কাজ করে যাচ্ছেন।

### শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহকে আর্থিক সহায়তাদান

সভা সম্যকভাবেই জানেন যে, শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলি সাধারণত স্থায়ী অর্থসংকট-কবলিত। শহরাঞ্চলের বিভিন্ন উন্নয়ন কর্মসূচিতে স্থানীয় সংস্থাগুলির অংশগ্রহণের পথে এটা একটা অন্তরায়। শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলি যাতে অতীতের দায়ভার থেকে মুক্ত হয়ে কাজ শুরু

করতে পারে সেই উদ্দেশ্যে, রাজ্য সরকারের স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ ১৯৮১ সালের ৩১শে মার্চ পর্যন্ত ঐ সমস্ত সংস্থার যেসব ঋণগত দায়িত্ব ছিল, তা পুরোপুরি ভাবে করে দিয়েছে। এর ফলে, শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলির আর্থিক অবস্থার অনেকটা উন্নতি হয়েছে এবং তারা এখন পরিকল্পনা ও কর্মসূচি রূপায়নের দিকে আরো ভালোভাবে নজর দিতে পারছে। অধিকন্তু, স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলিকে বিভিন্ন দিক থেকে আর্থিক সহায়তা প্রদান করে থাকে। ১৯৮৬-৮৭ সালের যে হিসাব নিচে দেওয়া হলো তা থেকে ঐ আর্থিক সাহায্যের পরিমাণ বোঝা যাবে :

| | টাকা |
|---|---|
| ১। মহার্ঘ ভাতা হিসাবে সরকারী সাহায্য | |
| (ক) সি এম সি | ২০,৫০,৬৯,৪৪৮ |
| (খ) শহরাঞ্চলের অন্যান্য স্থানীয় সংস্থা | ১৮,৪৪,৮৯,৬০১ |
| ২। চুঙ্গি অনুদান | |
| (ক) সি এম সি | ২৩,০১,০০,০০০ |
| (খ) শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহ ( সি এম ডি-র অন্তর্ভুক্ত ) | ৯,৫৫,০০,০০০ |
| (গ) শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহ ( সি এম ডি-র বহির্ভূত ) | ৫,৪৬,০০,০০০ |
| ৩। এম ভি ট্যাক্স | |
| (ক) সি এম সি | ৩,৩৭,৫০,০০০ |
| (খ) অন্যান্য স্থানীয় সংস্থা | ১,১২,৫০,০০০ |
| ৪। দার্জিলিং জেলার শহরাঞ্চলের স্থানীয় সংস্থার কর্মচারীদের জন্য শীতকালীন ভাতা | ১,৮৫,০০০ |
| ৫। সি এম সি-র জন্য জল-সরবরাহ, ময়লা-নিষ্কাশন ও জল-নিষ্কাশন | ৫০,০০,০০০ |
| ৬। সি এম সি-র জন্য বস্তি পরিসেবা খাতে | ১,০০,০০,০০০ |

৭। চিত্তবিনোদন কর

| | | |
|---|---|---|
| (ক) | সি এম সি | ২,৫৮,৭৫,০০০ |
| (খ) | শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহ ( সি এম ডি-র বহির্ভূত ) | ২,৩৪,৬১,৭৮৫ |
| (গ) | শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহ ( সি এম ডি-র অন্তর্ভুক্ত ) | ২,৫৫,৬৩,২১৫ |

**উন্নয়ন কর্মপ্রকল্প**

পশ্চিমবঙ্গের শহরাঞ্চলের মোট ১১১টি স্থানীয় সংস্থার মধ্যে ৩৬টি কলকাতা মেট্রোপলিটান জেলায় অবস্থিত। কলকাতা পৌরনিগম ও হাওড়া পৌরনিগম সমেত শহরাঞ্চলের এই ৩৬টি স্থানীয় সংস্থাকে সি ইউ ডি পি-৩-এর আওতায় নিয়ে আসা হয়েছে এবং এগুলির জন্য ১৯৮৩-৮৮ সালের মধ্যে পৌর উন্নয়ন কর্মসূচির অধীনে ২৪ কোটি টাকার এক বিপুল পরিমাণ অর্থ বিনিয়োজিত হতে চলেছে।

কলকাতা মেট্রোপলিটান জেলার অন্তর্গত শহরাঞ্চলের স্থানীয় সংস্থা এবং ঐ জেলার বাইরে শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহের মধ্যে মাথাপিছু বিনিয়োগের ক্ষেত্রে যে বৈষম্য রয়েছে তা দূর করার উদ্দেশ্যে ১৯৭৭-৭৮ সাল থেকে রাজ্য সরকার কলকাতা মেট্রোপলিটান জেলা-বহির্ভূত শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলির উন্নয়নের উপর গুরুত্ব দিয়ে আসছেন। কারণ, একমাত্র এই ধরনের উন্নয়নের মাধ্যমেই বসবাসের উদ্দেশ্যে গ্রামীণ মানুষদের শহরাঞ্চলে চলে আসার প্রবণতা কমিয়ে আনা এবং সবচেয়ে অনগ্রসর অঞ্চলসমূহে বসবাসকারী সমাজের দরিদ্রতম শ্রেণীর মানুষের অবস্থার উন্নতি সাধন করা সম্ভব হবে। পানীয় জল, জল নিষ্কাশন, স্বাস্থ্যরক্ষা ও রাস্তাঘাট ইত্যাদি সংক্রান্ত যে সমস্ত সমস্যা প্রকট হয়ে উঠছে সেগুলির প্রতি বিশেষ নজর দেওয়া হচ্ছে, এবং কমিউনিটি হল নির্মাণের মতো প্রকল্প ও অন্যান্য অনুর্বর কর্মপ্রকল্পগুলিকে অগ্রাধিকারের ক্ষেত্রে তুলনামূলকভাবে কম গুরুত্ব দেওয়া হয়েছে।

অস্বাস্থ্যকর শৌচাগারগুলিকে স্বাস্থ্যসম্মত শৌচাগারে রূপান্তরিত করার মাধ্যমে মেথর-প্রথা বিলোপের উদ্দেশ্যে ১৯৮৬-৮৭ সালে চারটি নূতন শহর—আসানসোল, বর্ধমান, টাকী ও মাথাভাঙ্গাকে 'স্পেশাল কম্পোনেণ্ট প্ল্যান'-এর আওতায় নিয়ে আসা হয়েছে। আগের বছরগুলিতে মুর্শিদাবাদ, সোনামুখী, ঘাটাল, শান্তিপুর, বোলপুর, আলিপুরদুয়ার, রামপুরহাট ও মেকলিগঞ্জ—এই আটটি শহরকে ঐ কর্মপ্রকল্পের আওতায় নিয়ে আসা হয়েছিল। এর মধ্যে মুর্শিদাবাদ ও সোনামুখী—এই দুটি শহরকে মেথর-প্রথাবিমুক্ত বলে ঘোষণা করা হয়েছে। অন্য শহরগুলিতেও এ ব্যাপারে কাজের অগ্রগতি প্রশংসনীয়। মেথর-বৃত্তি থেকে যেসব মানুষ এ পর্যন্ত অব্যাহতি পেয়েছেন তাঁদের এবং তাঁদের পোষ্যবর্গের প্রশিক্ষণ ও আর্থিক পুনর্বাসনের জন্য একটি বিস্তারিত কর্মপ্রকল্প

তফসিলী জাতি ও তফসিলী উপজাতি বিভাগের পক্ষ থেকে ইতিমধ্যে ভারত সরকারের কাছে পাঠিয়ে দেওয়া হয়েছে। তাছাড়া, ভারত সরকারের অনুমোদন পাওয়া যাবে বলে ধরে নিয়ে রাজ্য যোজনা বাজেটের টাকায় আরো আটটি পৌরসংঘকেও ঐ প্রকল্পের আওতাভুক্ত করে নেওয়া হয়েছে। বিগত আর্থিক বছরে কেন্দ্রীয় সাহায্য হিসাবে ৩৪,৪৫,৫২০ টাকা সংগ্রহ করা গেছে আর রাজ্যের দেয় অংশ হিসাবে মঞ্জুর করা হয়েচে ১'৯০ কোটি টাকা।

শহরাঞ্চলের ১৭টি স্থানীয় সংস্থাকে শহরাঞ্চলীয় বস্তির পরিবেশ উন্নয়ন কর্মপ্রকল্পের আওতায় নিয়ে আসা হয়েছে এবং এর জন্য ইতিমধ্যে ১৫৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। ঐসব পৌরসংঘের মেথরদের প্রয়োজনীয় সাজ-রঞ্জাম সরবরাহ করার জন্য আরো ১০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। বিগত আর্থিক বছরে ৬২,৪০০ জন বস্তিবাসীকে উল্লিখিত কর্মপ্রকল্পের আওতায় আনা হয়েছে। পৌরসংঘাধীন অঞ্চলসমূহের সাধারণ উন্নয়নের উদ্দেশ্যে শহরাঞ্চলের ৭৩টি স্থানীয় সংস্থাকে ৩১৮'০৬ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। নলকূপ খননের জন্যও ৭৩টি স্থানীয় সংস্থাকে ৪৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

ষষ্ঠ যোজনা কালে কুড়িটি শহরকে কেন্দ্র-প্রবর্তিত ছোট ও মাঝারি শহরের সুসংহত উন্নয়ন কর্মসূচির আওতায় নিয়ে আসা হয়েছে। ঐ শহরগুলি হলো—দার্জিলিং, কালিম্পং, কুচবিহার, শিলিগুড়ি, জলপাইগুড়ি, ইংলিশ বাজার, বালুরঘাট, রায়গঞ্জ, খড়্গপুর, মেদিনীপুর, তারকেশ্বর, বসিরহাট, বাঁকুড়া, বিষ্ণুপুর, কাটোয়া, পুরুলিয়া, রানাঘাট, বহরমপুর, সিউড়ি এবং কৃষ্ণনগর। কুচবিহার ও বালুরঘাটে উন্নয়নের কাজ সম্পূর্ণ হওয়ার পথে, আর অন্য শহরগুলিতেও কাজের অগ্রগতি বেশ আশাব্যঞ্জক। সপ্তম যোজনাকালে ঐ কর্মসূচির জন্য আরো পাঁচটি শহর অনুমোদিত হয়েছে। শহরগুলি হল: বোলপুর, আরামবাগ, কাঁথি, রানীগঞ্জ ও হাবড়া। ঐ ২৫টি শহরের জন্য ভারত সরকারের কাছ থেকে এ পর্যন্ত ৮১৫'৪৮ লক্ষ টাকা পাওয়া গেছে। তা থেকে শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলিকে ইতিমধ্যেই ৬৯৮'২৬ লক্ষ টাকা দেওয়া হয়ে গেছে। কেন্দ্রীয় সাহায্যের শর্তাবলী পূরণ করার জন্য রাজ্যের দেয় ৬১১'০৮ লক্ষ টাকার অনুদানও ঐ স্থানীয় সংস্থাগুলিকে মঞ্জুর করা হয়েছে।

ভারত সরকার দার্জিলিং জেলাকে শহরাঞ্চলীয় মৌল পরিষেবা কর্মসূচীর আওতায় নিয়ে আসার জন্য নির্বাচিত এবং অনুমোদিত করেছেন। শিলিগুড়িতে কাজের অগ্রগতি পরিলক্ষিত হলেও অন্য তিনটি শহর—দার্জিলিং, কালিম্পং ও কার্শিয়াং-এ বর্তমান আইন-শৃঙ্খলা পরিস্থিতির

দরুন, ঐ কর্মসূচি অনুযায়ী কাজ শুরু করা সম্ভব হয় নি। কর্মপ্রকল্পটি চালনার জন্য রাজ্য বাজেট থেকে ৪'০০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। কিন্তু এ ধরনের কর্মসূচিতে যাঁদের সাহায্য করার কথা সেই ভারত সরকার বা 'ইউনিসেফ'-এর কাছ থেকে এ উদ্দেশ্যে এখন পর্যন্ত কোনো অর্থ পাওয়া যায় নি। কারণ, ভারত সরকারের কাছে কাজের যে পরিকল্পনাটি পেশ করা হয়েছিল তা এখনো অনুমোদনের অপেক্ষায় রয়েছে। শহরাঞ্চলীয় মৌল পরিসেবা কর্মসূচির আদলে একটি কর্মপ্রকল্পের আওতায় রাজ্য সেক্টরের একটি প্রকল্প হিসাবে পুরুলিয়া শহরের উন্নয়নের কাজ এগিয়ে চলেছে। এর জন্য রাজ্য সরকার ১'৪৭ লক্ষ টাকা মঞ্জুর করেছেন, আর 'ইউনিসেফ'-এর কাছ থেকেও ৯০,০০০ টাকা পাওয়া গেছে।

## স্থানীয় সংস্থাগুলির কর্মচারীদের চাকরিগত অবস্থার উন্নতি

স্থানীয় সংস্থাগুলির কর্মচারীদের চাকরিগত অবস্থার উন্নতিসাধনকল্পে কিছু কিছু ব্যবস্থা নেওয়া হয়েছে। ১৯৮১ সালের ১লা এপ্রিল থেকে বেতনক্রমের যে সংশোধন চালু হয়েছে তা ছাড়াও, স্থানীয় সংস্থাসমূহের কর্মচারীদের জন্য ঐ তারিখ থেকে পেনশন-সংক্রান্ত সুবিধার ব্যবস্থা করা হয়েছে। এ পর্যন্ত প্রায় ৮১টি স্থানীয় সংস্থায় পেনসন-সংক্রান্ত নিয়মাবলী গৃহীত হয়েছে এবং ঐ নিনয়মাবলী সরকার কর্তৃক যাথাযথভাবে সমর্থিত ও অনুমোদিত হয়েছে। পেনশন প্রদানের কাজ ইতিমধ্যে শুরু হয়ে গেছে। অর্থ বিভাগের সঙ্গে পরামর্শক্রমে ছুটি-সংক্রান্ত নিয়মাবলীর চূড়ান্ত রূপ দেওয়া হয়েছে, আর প্রায় ৩৫টি স্থানীয় সংস্থা কর্তৃক গৃহীত নিয়ম সমর্থিত হয়েছে। স্থানীয় সংস্থাগুলির গ্রহণের জন্য রাজ্য সরকারী কর্মচারীদের ক্ষেত্রে প্রযোজ্য সাধারণ ভবিষ্যনিধি নিয়মাবলীর অনুরূপ নিয়মাবলী প্রণয়ন করা হয়েছে। স্থানীয় সংস্থাসমূহ কর্তৃক গৃহীত ঐ নিয়মাবলী সমর্থনের জন্য তাদের কাছ থেকে যে সমস্ত প্রস্তাব পাওয়া গেছে সেগুলি প্রক্রিয়াসম্মতভাবে পরীক্ষা করে দেখা হচ্ছে এবং সেগুলির কয়েকটি অনুমোদনও করা হয়েছে। ১৯৮১ সালের ১লা এপ্রিল যেসব কর্মচারী সম্প্রসারিত মেয়াদের চাকরিতে নিযুক্ত ছিলেন তাঁদের পেনশন ও সংশোধিত বেতনক্রমের সুবিধা দেওয়া হয়েছে। স্বীকৃত অ্যাসোসিনেশন এবং ইউনিয়নের কার্যনির্বাহকগণ যাতে তাঁদের ট্রেড ইউনিয়ন সংক্রান্ত কাজকর্ম চালিয়ে যেতে পারেন সেজন্য তাঁদের বিশেষ ছুটি মঞ্জুর করতে স্থানীয় সংস্থাগুলিকে অনুরোধ জানানো হয়েছে।

## নিয়ম ও প্রনিয়মাবলী প্রণয়ন এবং বর্তমান পৌর আইনগুলির সংশোধন

স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ কলকাতা পৌরনিগম আইন, ১৯৮০, হাওড়া পৌরনিগম আইন, ১৯৮০ ও বঙ্গীয় পৌরসংঘ আইন, ১৯৩২-এর বিধানাবলী নিয়মিত কাল-ব্যবধানে সমীক্ষা

করে থাকে এবং শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহ যাতে করদাতাদের পৌর প্রয়োজন মেটানোর মাধ্যমে তাঁদের প্রত্যাশা অনুযায়ী কাজ করতে পারে সেই উদ্দেশ্যে ঐ প্রতিষ্ঠানসমূহকে সফল ও স্বাধীনভাবে কর্মসম্পাদনের সুযোগ দেওয়ার জন্য উল্লিখিত বিধানাবলীর সংশোধন করে থাকে।

### ইনস্টিটিউট অফ লোক্যাল গভর্নমেন্ট অ্যাণ্ড আরবান ষ্টাডিজ

শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহকে শিক্ষা, গবেষণা ও পরামর্শগত সহায়তা দানের উদ্দেশ্যে ১৯৮২ সালে স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের অধীনে ইনস্টিটিউট অফ লোক্যাল গভর্নমেন্ট অ্যাণ্ড আরবান স্টাডিজ স্থাপিত হয়েছিল, জনসাধারণের কাছে যা 'ইলগাস' নামে পরিচিত। ১৯৮৬-৮৭ সালে এই ইনস্টিটিউট ১২টি প্রশিক্ষণ-ক্রম, একটি সেমিনার, ৩টি আলোচনাচক্র (কলোকুইয়াম), একটি ওয়ার্কসপ এবং এই রাজ্যে শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহের একটি রাজ্যস্তরীয় সম্মেলন সমেত ১৮টি কর্মসূচি পরিচালনা করেছে। তাছাড়া, এই ইনস্টিটিউট সি ইউ ডি পি-৩-এর অন্তর্গত পৌর উন্নয়ন কর্মসূতিগুলিতে প্রশিক্ষণ ও পরামর্শমত সহায়তা দিয়ে চলেছে। ভারত সরকারের নগর উন্নয়ন মন্ত্রকের পক্ষে নতুন দিল্লীস্থিত ন্যাশনাল উনস্টিটিউট অফ আরবান অ্যাফেয়ার্স পশ্চিমবঙ্গ এবং উত্তর-পূর্বাঞ্চলের অন্যান্য রাজ্যে 'ইউনিসেফ'-এর সহায়তাপুষ্ট শহরাঞ্চলীয় মৌল পরিষেবার যে কর্মসূচি বর্তমানে হাতে নেওয়া হচ্ছে সেই কর্মসূচির সঙ্গে সংশ্লিষ্ট কর্মচারীদের প্রশিক্ষণগত উপাত্ত সরবরাহ করার জন্য এই ইনস্টিটিউটকে ('ইলগাস'-কে) চিহ্নিত করেছে। 'ইলগাস' এ পর্যন্ত এর বার্ষিক প্রকাশনের পাঁচটি সংখ্যা, পৌর প্রশাসন বিষয়ে একটি হ্যাণ্ডবুক, নিজস্ব জার্নাল 'আরবান ম্যানেজমেন্ট'-এর দুটি সংখ্যা এবং আর একটি বার্ষিক প্রকাশন 'আরবান ওয়েস্ট বেঙ্গল' প্রকাশ করেছে। বর্তমানে ভাড়া করা ভূগৃহাদিতে অবস্থিত এই ইনস্টিটিউট শ্রেণীকক্ষ, অডিটোরিয়াম ও হোস্টেল সহ এর নিজস্ব ক্যাম্পাস সম্পূর্ণভাবে নির্মাণের জন্য সল্ট লেকের সেক্টর ৩-এ ১·৬ একর জমি সংগ্রহ করেছে।

### ডাইরেক্টরেট অফ লোক্যাল বডিজ

বিভিন্ন গুরুত্বপূর্ণ বিষয় শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলিকে কার্যকর নির্দেশ দানের দায়িত্ব স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের অধীন ডাইরেক্টরেট অব লোক্যাল বডিজ-এর উপর ন্যস্ত। তাই, এই ডাইরেক্টরেট শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলির সঙ্গে নিয়ত ঘনিষ্ঠ সংযোগ বজায় রেখে চলে।

### মিউনিসিপ্যাল ইঞ্জিনীয়ারিং ডাইরেক্টরেট

পৌর সংস্থাসমূহকে প্রায়োগিক সহায়তাদান, জল সরবরাহ, ময়লা নিষ্কাশন, জল নিষ্কাশন ও আনুষঙ্গিক অন্যান্য পরিষেবার পরিকল্পনা ও কর্মপ্রকল্প রচনা এবং শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলির

পরিকল্পনা ও প্রাক্‌কলন যথোপযুক্তভাবে পরীক্ষণের জন্য ১৯৮১ সালে মিউনিসিপ্যাল ইঞ্জিনীয়ারিং ডাইরেক্টরেট গঠিত হয়েছিল। এই ডাইরেক্টরেট যে সমস্ত কাজ করে থাকে তার মধ্যে রয়েছে: (১) শহরাঞ্চলের বস্তিগুলির পরিবেশ উন্নয়ন কর্মসূচিসমূহের অন্তর্গত কাজ, (২) স্বল্প ব্যয়ে 'পোর-ফ্লাশ' শৌচাগার নির্মাণ কর্মসূচি রূপায়ণের মাধ্যমে মেথর-প্রথা বিলোপ কর্মসূচির অন্তর্গত কাজ, (৩) বিভিন্ন পৌরসংঘের অধিক্ষেত্রে সড়ক, পয়োনালা, বাজার, পার্ক, খেলার মাঠ, পাবলিক হল, রাস্তার বাতি ও পরিবহনের সুযোগ-সুবিধার উন্নয়ন ও নির্মাণ, (৪) মেথর-বৃত্তি থেকে অব্যাহতিপ্রাপ্ত মানুষদের প্রশিক্ষণ, (৫) দার্জিলিং ও পুরুলিয়া জেলায় 'ইউনিসেফ'-এর সহায়তাপুষ্ট কর্মসূচিসমূহের অন্তর্গত কাজ, (৬) ডায়মণ্ডহারবার, পুরুলিয়া ও অন্য কয়েকটি শহরের জন্য মাস্টার প্ল্যান রচনা, (৭) 'ইলগাস'-এর জন্য ভবন নির্মাণ, (৮) ভূমি ব্যবহার নিয়ন্ত্রণ সমেত নগর উন্নয়ন কর্মপ্রকল্পসমূহের জন্য মানচিত্র অঙ্কন এবং (৯) শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলিকে তাদের মূল্যাবেদন সংক্রান্ত কাগজপত্র প্রস্তুত করার কাজে সহায়তাদান।

**কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদ**

স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের অধীন কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদ বৈজ্ঞানিক পদ্ধতি অবলম্বনে পৌরসংঘাধীন অঞ্চলসমূহে অবস্থিত জমি ও বাড়ির বাস্তব ও যুক্তিসম্মত মূল্যায়নের কাজ করে থাকে। এই পর্ষদ এখন পৌরসংঘাধীন পাঁচটি অঞ্চলে মূল্যায়নের কাজ শুরু করার জন্য প্রস্তুতি নিচ্ছে এবং ঐ সমস্ত অঞ্চলে সরকার এই মর্মে প্রজ্ঞাপন জারি করেছেন। ইতিমধ্যে, পর্ষদ হাওড়া পৌরনিগমের চারটি ওয়ার্ডে জমি ও বাড়ির সাধারণ মূল্য নিরূপণের কাজ সম্পূর্ণ করে ফেলেছে। এর পর, কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদ হাওড়া পৌরনিগমের অবশিষ্ট ওয়ার্ডগুলি সম্পর্কে গুচ্ছাকারে মূল্য নিরূপণের কাজ হাতে নেবে, যাতে ছয় বছর কালপর্বের মধ্যে ঐ পৌরনিগমের মোট ৫০টি ওয়ার্ডেরই কাজ সম্পূর্ণ করা যায়।

যথাযথ পরিপ্রেক্ষিতে পৌরস্তরে স্বশাসন-বোধকে সুদৃঢ় করতে এবং পৌর প্রশাসনের আরো সুষ্ঠু পরিচালনার জন্য একটি মিউনিসিপ্যাল সার্ভিস কমিশন গঠনের কথা ভেবে দেখা হচ্ছে। এই কমিশন অন্যদের মধ্যে সাধারণ, স্বাস্থ্য, অর্থ এবং ইঞ্জিনীয়ারিং আধিকারিকদের নিয়োগের সুপারিশ করবে, যে কাজ এতদিন বিভাগীয় স্তরে করা হয়ে এসেছে।

এবার আমি কলকাতা পুরসভা প্রসঙ্গে বলবো।

বিগত ১৯৮৬-৮৭ সালে কলকাতা পুরসভা নাগরিকদের জন্য ৭টি চেস্ট ক্লিনিক, ১৫০ শয্যা-বিশিষ্ট বোরাল টি. বি. হাসপাতাল, ৭টি প্রসূতি সদন (২০০ শয্যাবিশিষ্ট), ২৫টি ডিস্‌পেন্সারীর

মাধ্যমে প্রায় ৩'৫ লক্ষ নাগরিকের সেবা ও শুশ্রূষার কাজ করেছে। শিশুদের কল্যাণের জন্য ১০টি ই. পি. আই. সেন্টারের ব্যবস্থা করেছে। চেষ্টা করা হচ্ছে কলকাতা পুরসভার অধীনে অ্যাম্বুলেন্স সংখ্যা বাড়াবার। পুরসভা খাদ্যে ভেজাল রোধ করার জন্য কিছু প্রাথমিক চেষ্টা করছে। এখন কলকাতা পুরসভার অধীনে ২৫টি অ্যাম্বুলেন্স ভ্যান দিবা-রাত্র জনসাধারণের সেবায় কাজ করে চলেছে।

মহীশূর গার্ডেনে ২টি এবং নিমতলা শ্মশানঘাটে ২টি বৈদ্যুতিক চুল্লী স্থাপনের মাধ্যমে শব-দাহের কাজে অসুবিধা লাঘবের চেষ্টা করা হয়েছে। সি ইউ ডি পি-৩ কর্মসূচীর মাধ্যমে বস্তি অঞ্চলের অধিবাসীদের সামগ্রিক উন্নয়নের চেষ্টা চলছে। ১৯৮৭ ৮৮ সালে স্বাস্থ্যখাতে ব্যয় ধরা হয়েছে আনুমানিক ৮২৭'৮৩ লক্ষ টাকা।

কলকাতার রাস্তাঘাটের অবস্থা প্রতি বছরই বর্ষার সঙ্গে সঙ্গে নির্মমভাবে বিপর্যস্ত হয়ে পড়ে। তার জন্য হঠাৎ দ্রুত ব্যবস্থা নেওয়ারও প্রয়োজন হয়ে পড়ে। এ বিষয়ে পুরসভার সামগ্রিক সাফল্য উল্লেখযোগ্য না হলেও বলতে পারি ৫০টি বড় রাস্তা এবং ৪৩৮টি ছোট ছোট রাস্তার মেরামতির কাজ করা হয়েছে। ৯৮টি সদর রাস্তার কিছুটা উন্নতির ব্যবস্থাও নেওয়া হয়েছে। এ বছরে ২৫০ কি মি দৈর্ঘ্যের রাস্তা যার সংখ্যা প্রায় ৬০০-র কাছাকাছি হবে তার জন্য ১৯৮৭-৮৮ সালে ব্যয় হিসাবে ধরা হয়েছে ১,৪১৫'৮৭ লক্ষ টাকা।

কলকাতার জল এবং আবর্জনা জমার পরিমাণ ক্রমাগত বেড়ে চলেছে। বড় বড় নর্দমাগুলিতে জমে যাচ্ছে পলি। পাম্পিং ইউনিটগুলিতে যতখানি কাজ করার দরকার ছিল ততখানি কাজ করা সম্ভব হয়ে ওঠে নি, যার ফলে বর্ষার জল জমে যাচ্ছে বহু জায়গায়। এখনই দ্রুত কিছু ব্যবস্থা হাতে নেওয়ার জন্য ১৯৮৭-৮৮ র বাজেটে ১,৩৩০'৬৬ লক্ষ টাকা আনুমানিক ব্যয় ধরা হয়েছে। এতে আমূল পরিবর্তন সম্ভব না হলেও কিছু অসুবিধা কমাবার চেষ্টা নিশ্চয়ই থাকবে।

পানীয় জল সরবরাহের ক্ষেত্রে বলতে পারি এ সমস্যাটা উৎপাদনের ক্ষেত্রে ততখানি নয় যতখানি সরবরাহের ক্ষেত্রে রয়েছে। পানীয় জল সরবরাহের জন্য ১৯৮৭-৮৮-র বাজেটে ধরা হয়েছে ৩,১১৫'৯৯ লক্ষ টাকা। নতুন করে কিছু পাইপ লাইন বসাতে হবে এবং কিছু পাইপ লাইনের উন্নতি ঘটাতে হবে। গভীর ও অগভীর নলকূপ বসাতে হবে বেশ কিছু জায়গায়। তার জন্য চেষ্টা চলতে থাকবে।

বস্তিবাসীদের দুর্দশা লাঘবের জন্য সি ইউ ডি পি-৩ কর্মসূচীর মাধ্যমে ৫১টি বস্তিতে কাজ চলছে। এতে প্রায় ৯'১৮ লক্ষ বস্তিবাসীদের আংশিক সুবিধা হবে। ১৯৮৭-৮৮ আর্থিক বছরে সামগ্রিকভাবে ৬৫২'১৯ লক্ষ টাকা এই খাতে ব্যয় ধরা হয়েছে।

কলকাতা পুরসভার বৃহত্তর দায়-দায়িত্বের সঙ্গে বিশেষভাবে যুক্ত হয়ে রয়েছে 'পার্ক' এবং 'উদ্যান'-এর উন্নতিসাধন এবং বেশ কিছু বড় বড় বাজারের সংলগ্ন রাস্তার উন্নতিসাধন। এক্ষেত্রে প্রয়োজনীয় অর্থের তুলনায় বরাদ্দ কিঞ্চিৎ মাত্র রাখতে পেরেছি। ১০৫ লক্ষ টাকা সামগ্রিকভাবে রাখা হয়েছে অপেক্ষাকৃত অনুন্নত অঞ্চলের রাস্তাঘাট সংস্কার, পার্ক এবং খেলার মাঠ এবং সাংস্কৃতিক কর্মসূচীর ক্ষেত্রে কিংবা দাতব্য চিকিৎসালয় এবং শিক্ষাপ্রতিষ্ঠানের ব্যয়ভার বহন করার জন্য।

এ পর্যন্ত আমি যা বলেছি তাতে এই বিভাগের কর্মপরিধি, ১৯৮৬-৮৭ সালে এর কর্মসাফল্য এবং শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহের আরো সুষ্ঠু পরিচালনার মাধ্যমে শহরবাসী মানুষদের, বিশেষত তাঁদের দরিদ্রতর অংশের কাছে ফলপ্রসূভাবে পৌর পরিষেবা পৌঁছে দিতে ১৯৮৭-৮৮ সালের জন্য এর পরিকল্পনা ও কর্মসূচি সম্পর্কে আমি এই সভার মাননীয় সদস্যবৃন্দকে সবিশেষ অবহিত করতে চেষ্টা করেছি। এই বলে, সভার গ্রহণের জন্য আমি আমার দাবিগুলি চূড়ান্তভাবে পেশ করছি।

**Mr. Speaker**: There is one cut motion to Demand No. 26 which is in order and taken as moved. There are three cut motions to Demand No. 37 which are in order and taken as moved. There are no cut motion to Demand No. 89.

**Demand No. 26**

**Shri Deokinandan Poddar**: Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-. To discuss—

Failure of the Left Front Government to take effective step for modernizing the Fire Brigades in West Bengal.

**Demand No 37**

**Shri Apurbalal Majumdar**: Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-. To discuss—

Failure of the Government to meterialise schemes for integrated development of small and medium towns.

**Shri Mannan Hossain :** To discuss—

বহরমপুর শহরকে রক্ষা করার জন্য গঙ্গার ধারে রাস্তা নির্মাণে সরকারী ব্যর্থতা ; এবং মুর্শিদাবাদ জেলার ইসলামপুর চকে নতুন পৌরসভা গঠনে সরকারের ব্যর্থতা।

**শ্রীসুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় স্পীকার মহাশয়, আজকে আমাদের এখানে বুদ্ধদেববাবু সরকারের স্থানীয় নগর উন্নয়ন ও শাসন বিভাগের মন্ত্রীমহোদয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তার পরিপ্রেক্ষিতে আমি কিছু বক্তব্য এখানে উত্থাপিত করব এবং আমি আমার বক্তব্য এমনি একটি বিষয়ের উপর নিবন্ধ রাখব। আমার মতে পশ্চিমবাংলার বুকে এমন একটি ঘটনা ঘটতে চলেছে কলকাতার পৌর প্রতিষ্ঠানকে কেন্দ্র করে যে তার পরিপ্রেক্ষিতে এক বিরাট দুর্নীতির অভিযোগ মাননীয় মন্ত্রীর কাছে দাখিল করছি, মুখ্যমন্ত্রীর কাছে জমা দিয়েছি। স্পীকারের কাছে সেই কাগজ-পত্রও জমা দিয়েছি এবং গতকালকে কাগজ-পত্র দেখিয়েছি। আপনি আমাকে এই অভিযোগ উত্থাপন করবার জন্য যে সুযোগ দিয়েছেন তার জন্য আপনার প্রতি আমার কৃতজ্ঞতা জানাই। কলকাতা শহরে কতকগুলি বাজার আছে সেইগুলি প্রাইভেট ডেভলপার্স দিয়ে পুনর্গঠনের কাজ হচ্ছে। এই বাজারগুলি হচ্ছে এস. এস. হগ মার্কেট, ল্যান্সডাউন মার্কেট, নিউ আলিপুর মার্কেট এবং লেক মার্কেট। এই ৪টি বাজার সরকার ব্যবসায়ীর মাধ্যমে নতুন করে গঠন করার ব্যবস্থা করছেন। আমি যে বিষয়টির দিকে দৃষ্টি আকর্ষণ করছি সেটা হল কত সুকৌশলে কিভাবে ব্যবসায়ীদের এক ধরনের রেটে এই কাজগুলি দেওয়া হয়েছে তার একটা চাঞ্চল্যকর তথ্য উত্থাপন করছি এবং মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো এ বিষয়ে কর্পোরেশনের সঙ্গে কথাবার্তা বলা সুরু করুন এবং সমস্ত বিষয়টা পুঙ্খানুপুঙ্খরূপে বিচার করার জন্য হাইকোর্টের কোন জজকে দিয়ে বা অবসরপ্রাপ্ত কোন বিচারপতিকে দিয়ে তদন্ত করার ব্যবস্থা করুন। প্রথম হচ্ছে নিউ মার্কেট বা হগ মার্কেট। এই হগ মার্কেট সম্পর্দে ফতেপুরিয়া গ্রুপকে প্রাইভেট ডেভালাপার্স হিসেবে কাজ করার সুযোগ দেওয়া হয়েছে। কর্পোরেশানের সঙ্গে একটা চুক্তি হয়েছে সেই চুক্তি অনুযায়ী ১০৮০ স্কোয়ার মিটার মানে ১০৮ টাকা স্কোয়ার ফিট নিউ মার্কেটকে ডেভালাপ করার জন্য জায়গা ছেড়ে দেওয়া হয়েছে। ১২ হাজার ৬৫৪ স্কোয়ার ফিট জায়গা। অর্থাৎ ১০৮ টাকা স্কোয়ার ফিটে কর্পোরেশনের সঙ্গে একটা চুক্তি হয়েছে। আগুনের ফলে যে ডিভাস্টেশান হয় তাতে ৯ হাজার ৬০০ স্কোয়ার মিটার তাদের ছেড়ে দেয়া হবে এবং ১২ হাজার ৬৫৪ স্কোয়ার মিটার দেয়া হবে প্রাইভেট ডেভালাপার্স-এর হাতে। তারা ডেভালাপ করে সাধারণ মানুষের

কাছে বিক্রি করবে ১০৮ টাকা স্কোয়ার ফিট। কর্পোরেশান এই রেটে টাকা নিয়েছে যার বাজার দাম আড়াই হাজার টাকা স্কোয়ার ফিট এবং এটা যে কোন অবস্থায় পাওয়া সম্ভব। অর্থাৎ যে জায়গা দেয়া হচ্ছে সেই জায়গা ২৫ হাজার টাকা স্কোয়ার মিটার। কর্পোরেশান যদি নিজে উদ্যোগ নিয়ে এই জায়গা বিক্রি করতেন প্রাইভেট ডেভালাপার্সের হাতে না দিয়ে তাহলে ২৫ হাজার টাকা পর্যন্ত পাওয়া যেত। আপনাকে জানতে হবে এই টোটাল টাকা যেটা ফতেপুর গ্রুপের কাছে একটা প্রিমিয়াম দেওয়া হচ্ছে সেটাতে ১ কোটি ৪ লক্ষ ৭৮ হাজার ১৬০ টাকা প্রিমিয়ামের বিনিময়ে এদের জায়গা দেয়া হয়েছে অথচ এই ফতেপুর গ্রুপ ১২ হাজার ৬৫৪ স্কোয়ার মিটার জায়গা বিক্রি করবে ৩১ কোটি ৬৩ লক্ষ ৫০ হাজার টাকায়। যদি ২৫ হাজার টাকায় পার স্কোয়ার মিটারে এই জায়গা বিক্রী হয় তাহলে ১২ হাজার ৬৫৪ স্কোয়ার মিটার জায়গা সরকার করতে পারতেন ৩১ কোটি ৬৩ লক্ষ ৫০ হাজার টাকা। আর যেখানে এরা খরচ করছেন লাভ ধরেও লাভ হচ্ছে ২৭ কোটি ৭৩ লক্ষ টাকা একটি বাজারে। ল্যান্সডাউন মার্কেটের কথায় যদি আসি, তাহলে এই ফার্মটি পেয়েছে যুগোল কিশোর কাজোরিয়া এণ্ড ব্রদার্স এই গ্রুপ। এদেরকেও ডেভেলপার্স করা হয়েছে এবং আপনি শুনলে স্যার অবাক হয়ে যাবেন। ল্যান্সডাউন মার্কেটে একজন এ্যাপ্লাই করেছিলেন একজন ওয়ান এ. কে. জি. আর্থপ্রিন্থার প্রাইভেট লিমিটেড। বাড়ী তৈরী হবে, বাজার ডেভেলপ হবে এ. কে. জি আর্থ প্রিন্থার Private Ltd. তারা কিভাবে আসছে এখানে এবং আপনি শুনলে আশ্চর্য্য হবেন এই ল্যান্সডাউন মার্কেটে ৪৬৫ টাকা স্কোয়ার মিঃ করে জায়গা ৩০ হাজার স্কোয়ার মিঃ ডেভেলপ করার জন্য দেওয়া হয়েছে Rs. 465 per sq. mt.

[ 9-10—9-20 A. M. ]

অর্থাৎ ৩০ হাজার স্কোয়ার মিটার জায়গা ৪৬৫ টাকা স্কোয়ার মিটার রেটে এই প্রাইভেট ডেভেলপাররা কর্পোরেশানকে দেবে। আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব আপনি বিষয়টা তদন্ত করে দেখুন। ল্যান্সডাউন মার্কেট এরিয়াতে এই ৩০ হাজার স্কোয়ার মিটার রেটে কর্পোরেশান এই মার্কেট বিক্রি করতে পারেন। কিন্তু কর্পোরেশান এদের সঙ্গে চুক্তি করেছেন ৪৬৫ টাকা স্কোয়ার মিটার। এই যে ৬০ বছরের লিজে ৪৬৫ টাকা পার স্কোয়ার মিটার দেওয়া হচ্ছে তাতে এদের কন্সট্রাকসান কস্ট ২ হাজার টাকা পার স্কোয়ার মিটার ধরলে দেখা যাচ্ছে এই মার্কেট থেকে কাজোরিয়ারা লাভ করছে অন্ততঃ কম করে ৩০৫ পারসেন্ট অর্থাৎ ২২ কোটি ৬০ লক্ষ ৪১ হাজার টাকা। এইভাবে ৪৬৫ টাকা পার স্কোয়ার মিটার জায়গা নিচ্ছে আর বিক্রি করছে ১০ হাজার টাকা পার স্কোয়ার মিটার করে। তারপরে আসুন নিউ আলিপুর মার্কেটের

বিষয়ে। আপনি শুনলে চমকে উঠবেন নিউ আলিপুর মার্কেটে ৮৭ টাকা পার স্কোয়ার মিটার অর্থাৎ ৮ টাকা পার স্কোয়ার ফিট এই রেটে চুক্তি হচ্ছে। In terms of agreement signed on 17. 3. 78 This firm will pay a meagre amount of Rs. 20,00,000/ as premium @ Ks. 87/ per sq. mt. for an approximate area of 23,000 sq. mt. which would be available for allotment by this concern after construction. ৮৭ টাকা পার স্কোয়ার মিটার নিউ আলিপুর মার্কেটের জন্য কর্পোরেশান চুক্তি করছেন ফতেপুরিয়া কাজোরিয়া গ্রুপের সঙ্গে। আপনি নিজে যদি ওপেন টেণ্ডার ডাকেন এবং সেই টেণ্ডার-এ যদি এ্যালটমেণ্ট হয়ে থাকে তাহলে আপনাকে বলছি যে রেটে কর্পোরেশান প্রাইভেট ডেভেলপারদের বাজারগুলি করতে দিয়েছে তার চেয়ে ১০/২০ গুন বেশী রেটে ওপেন মার্কেটের প্রাইভেট ডেভেলপাররা নিতে প্রস্তুত হয়ে আছে। সেজন্য বলছি আপনি এই বিষয়ে দৃষ্টি দিন। কর্পোরেশানের সাথে নির্বাচনের আগে ফেব্রুয়ারী মাসে এই চুক্তি হয়েছে, চুক্তির দিন ১৭. ২. ৮৭। আপনি তখন মন্ত্রী ছিলেন না, আপনাকে অনুরোধ করব আপনি নতুন দপ্তরে এসেছেন, আপনি বিষয়টা দেখুন। এরপরে আসছি লেক মার্কেটে। আপনারা জমা দিচ্ছেন Rs. 175/- per sq. mt. for an approximate area of 17,662 sq. mt. Which would be available for allotment by this firm after construction. The prevailing rates of premium in Lake Mrrket area is Rs. 7,000/- per sq. mt. but the Corporation authorities have agreed to accept premium from this party at very low rates and granted them long term lease on premium of @ Rs. 175/- per sq. mt. ...আমরা বলতে চাই এই চুক্তি হয়, Settlement reached on 17. 3. 87...this firm will pay a sum of Rs. 31,00,000/- only as premium @ Rs. 175/- per sq. mt. for an approximate area of 17,662 sq. mt.

দিস ফার্ম আফটার কনট্রাকসান ১৭৫ টাকা পার স্কোয়ার মিটার কর্পোরেশানকে যে টাকা দিচ্ছে তাতে কর্পোরেশান ৭ হাজার টাকা পার স্কোয়ার মিটার এনি টাইম লেক মার্কেট এরিয়াতে যে কোন মুহূর্তে পেতে পারেন। আমরা দেখতে পাচ্ছি এই ডিলে টোটাল প্রফিট অব দিস ফার্ম হচ্ছে ৮ কোটি ৫২ লক্ষ ১০ হাজার টাকা, ৭ হাজার টাকা পার স্কোয়ার মিটার রেটে বিক্রি করলে। আপনি শুনে আরো আশ্চর্য্য হবেন সেই রেটে যে কোম্পানীকে দেওয়া হচ্ছে তার নাম মেসার্স অরুণ প্লাসটিক প্রাইভেট লিমিটেড। একটা প্রাইভেট ডেভেলপার সেই মার্কেট তৈরী করবে। আমরা এই রাজ্যের সমস্ত জায়গায় খোঁজ নিয়ে দেখেছি কোথাও এই অরুণ প্লাসটিক প্রাইভেট লিমিটেডের ট্রেড লাইসেন্স নেই। অপেনি নিজে খোঁজ করুন যে এই অরুণ প্লাসটিক প্রাইভেট লিমিটেডের পশ্চিমবঙ্গে কোন ট্রেড লাইসেন্স আছে কিনা।

মেসার্স অরুণ প্লাষ্টিক প্রাইভেট লিমিটেড-এর বাংলায় কোনো ট্রেড লাইসেন্স নেই। তাদের লেক মার্কেটে ১৭৫ টাকা পার স্কোয়ার মিটারে ১৭ হাজার ৬৬২ স্কোয়ার মিটার জায়গা দেওয়া হয়েছে। তার বাজার দর অন্ততঃ ৬০ হাজার টাকা। এই অরুণ প্লাষ্টিক-এর পশ্চিমবাংলায় কোথাও রেজিসট্রেশান পাওয়া যায়নি। এই বিষয়ে তদন্ত করতে বলব। তারপর হ্যাপী হোমস প্রাঃ লিমিটেড বলে আর একটি কনসার্ন পাওয়া যাচ্ছে। আরো দুটি বাজার আপনার অবগতির জন্য জানাই। এই হ্যাপী হোমস অ্যাণ্ড প্রাঃ লিঃ এদের অথরাইজড ক্যাপিটাল হচ্ছে ৫ লক্ষ টাকা! এটা জয়েন্ট স্টক কোম্পানী। ১৯৮৪ সালের পর কোনো রিটার্ন সাবমিট করেনি। এদের অফিস ৪ নগেন্দ্র নারায়ণ দত্ত লেনে। খোঁজ নিয়ে দেখুন যে এরা কোটি কোটি টাকার কন্সট্রাকশান নিয়েছে। এই কন্সট্রাকশানের দায়িত্ব আপনি ব্রিফ করুন। নিউ মার্কেট বিক্রি হয়েছে ১৮০ টাকা পার স্কোয়ার মিটার, ল্যান্সডাউন মার্কেট ৪৬৫ টাকা পার স্কোয়ার মিটার, নিউ আলিপুর মার্কেট ৮৭ টাকা পার স্কোয়ার মিটারে। লেক মার্কেট ১৭৫ টাকা পার স্কোয়ার মিটারে। আপনাকে জানাচ্ছি যে কোনো কোনো এলাকা অ্যালটমেন্ট হয়েছে। নিউ মার্কেট প্রাইভেট ওনারদের কাছে দেওয়া হবে ১২ হাজার ৬৫৪ স্কোয়ার মিটার জায়গা, ল্যান্সডাউন মার্কেট প্রাইভেট ওনারদের দেওয়া হবে ৩০ হাজার স্কোয়ার মিটার, নিউ আলিপুর মার্কেট প্রাইভেট ওনারকে দেওয়া হবে ২৩ হাজার স্কেয়ার মিটার, এবং লেক মার্কেট দেওয়া হবে যার টোটাল এরিয়া ১৭ হাজার ৬৬২ স্কোয়ার মিটার। এই ৪টি বাজারের। বিপুল পরিমাণ এরিয়া বিভিন্ন প্রতিষ্ঠানের কাছে দেওয়া হয়েছে। এটা আমি মুখ্যমন্ত্রীকে, আপনাকে জানিয়েছি, এবং স্পীকারের কাছে কাগজপত্র জমা দিয়েছি। এই ৪টি বাজারের জন্য বাই ইনভেস্টিং এ সাম অফ ১৯ কোটি ৪টি বাজার কন্সট্রাকশান করতে ১৯ কোটি টাকা খরচ হচ্ছে—প্রাইভেট ডেভালাপার্সদের এবং তার বিনিময়ে তারা প্রফিট করছে ৬৯ কোটি টাকার উপরে। এটা না করলে তো আপনার দপ্তরের আয় বাড়াতে পারতো। এ বিষয়ে যে টেণ্ডারগুলি হয়েছে সেই টেণ্ডারের ভিত্তিতে যেটুকু কাজের অগ্রগতি হয়েছে তাদের সেই কাজগুলি বন্ধ করে দিন এবং বন্ধ করে দিয়ে আপনি যদি ডিটেলস আলোচনা করতে চান তাহলে আমরা বিশদ তথ্য উপস্থিত করতে পারি। নির্বাচন হয়েছে মার্চ মাসে, ফেব্রুয়ারী মাসে এগ্রিমেন্টগুলি সই হয়েছে। মার্চ মাসে নির্বাচনের আগে এই রকম ধরণের এগ্রিমেন্টগুলি অনুসারে যে কাজগুলি আরম্ভ হয়েছে সেই চুক্তিগুলি যদি বাতিল বলে ঘোষণা করতে পারেন তাহলে মানুষ আশীর্বাদ করবেন। এদের কোনো অস্তিত্ব আছে কি না তা যাচাই করার জন্য মিউনিসিপ্যাল কর্পোরেশানের নোটিফিকেশান পেপারস আছে যাতে কর্পোরেশান কিভাবে চুক্তি করেছেন—যে চুক্তির কপিগুলি আমাদের কাছে আছে—সেই চুক্তির কপি যদি আপনাদের কাছে নিয়ে আসি তাহলে দেখবেন এমন এমন পার্টিকে টেণ্ডার ডাকা হয়েছে—যেমন ছাবোরিয়া ইঞ্জিনীয়ারিং, লাকি কন্সট্রাকশান, শোভনা কন্সট্রাকশান, জয়পুর মার্কেন্টাইল, গণেশ প্রপার্টিজ ইত্যাদি—সেখানে খোঁজ নিয়ে দেখলে দেখবেন এদের কোনোটাই ট্রেড লাইসেন্স কর্পোরেশানের কাছে নেয়নি।

[9-20—9-30 A.M.]

এবং এদের ঠিকানা পর্যন্ত নেই। অর্থাৎ একটা গ্রুপ অত্যন্ত ডিপলিকন্সিরাসি করে একটা ব্যাপক টাকা পয়সা লেনদেনের মধ্য দিয়ে এই কারবারগুলি গুছিয়ে নেবার চেষ্টা করছে। সময় মত হস্তক্ষেপ হলে কর্পোরেশনের অন্তত ৫০ কোটি টাকা আসবে। রাজ্য সরকার অর্থের অভাবে অনেক কিছুই করতে পারছেন না জলের জন্য। আমরা দেখতে পাচ্ছি হাই ড্রেনগুলির জল শুকিয়ে যাচ্ছে। ওয়াটার ট্যাংকগুলিকে আমরা আরো ভাল করে করতে পারতাম এবং কলকাতাকে সঠিকভাবে জল সরবরাহ করতে পারতাম এই টাকাগুলি থাকলে। তার মাধ্যমে আমরা প্রমাণ করতে পারতাম যে, সুব্রতাই এই বামফ্রন্ট সরকারের একজন প্রতিনিধি হিসাবে আপনি যথাযথ উদ্যোগ এবং দায়িত্ব নিয়ে এই ভয়ংকর দুর্নীতিকে প্রতিরোধ করবার জন্য উদ্যোগ গ্রহণ করেছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বিশেষভাবে আবেদন করে আমি বলেছি যে,

Apparently the terms os settlement finalised by the Calcutta Municipal Corporation authorities just on the eve of Assembly Elections are not economically beneficial to Calcutta Municipal Corporation. The financial interest of the Corporation has been sacrificed to save the interest of some businessmen. I wonld request you to kindly call for the relevant records and to order :a through inquiry by some competent impertial authority, prefarably by a retired or sitting judge of the Calcutta High Court so that the allegations of corruption of these deals may be examined judiciously and the improprieties/irregularities involved there in may be exposed.

আমার বিশ্বাস, আপনি বাংলার একজন তরুন মন্ত্রী হিসাবে যথাযথ যোগ্যতা এবং দায়িত্বের সঙ্গে দপ্তরের কাজ করবেন। এই প্রত্যাশা নিয়ে আমি বলছি যে, আপনি এই একটি বিষয়ে অন্তত করুন। কর্পোরেশন এবং রাজ্য সরকারের যেখানে ৫০ কোটি টাকা আয় হতে পারত, সেই আয়ের বাধা দেবার পিছনে কোন আমলাতান্ত্রিক চক্রান্ত কিম্বা যাদের অপেক্ষায় বসে আছেন তাদের চক্রান্ত কিম্বা পশ্চিমবাংলা বিধানসভার নির্বাচনের আগে সি. পি. এম.-এর পার্টি ফাণ্ডে ব্যাপক টাকা পয়সার একটা লেনদেন হয়েছে তার উদ্যোগ—যেটাই হোক না কেন, আজকে গোটা বিষয়টি নিয়ে একটা তদন্ত হোক। এ নিয়ে মানুষের মধ্যে নানারকম বিভ্রান্তি দেখা দিতে পারে এবং সেই বিভ্রান্তি এর মধ্য দিয়ে আপনি দূর করতে পারেন। এই বিভ্রান্তি ভুল মনে করছেন? আপনারা যে উদ্যোগ নিয়েছেন—আজকে একটা পত্রিকায় দেখছি চীফ্ আর্কিটেক্ট, ক্যালকাটা কর্পোরেশন, তিনি বিবৃতি দিয়ে বলছেন ব্যবসায়ীদের মদতে আরো প্রকল্পে হাত দেবে পৌরসভা। আমিও বলছি, ব্যবসায়ীদের মদতে আপনারা শহরকে আরো সুন্দর করুন, নিশ্চয় ব্যবসায়ীদের

সহযোগিতা নিন। কিন্তু ব্যবসায়ীদের সহযোগিতা নেবার নাম করে ব্যবসায়ীদের কাছে কর্পোরেশন যেন বিক্রয় না হয়ে যায়, সেই ব্যাপারে আপনাদের উদ্যোগ নিতে হবে, জানতে হবে। কলকাতায় জলের অভাবে এক বছরে যখন ৬টি বাড়ী পুড়ে যাচ্ছে তখন এটা আপনাদের দেখতে হবে। নিউ মার্কেট পোড়ার পিছনে তাহলে কি কোন অভিসন্ধি আছে? এই প্রশ্ন মানুষের মনে আজকে দেখা দিচ্ছে। নিউ মার্কেটের পিছনে তাহলে কি বিরাট টাকা পয়সা লেনদেনের কন্সপিরাসি ছিল? এই সমস্ত বাড়ীগুলিতে যে আগুন লাগাল তাহলে কি এই সমস্ত আগুন লাগার পিছনে কোন চক্রান্ত ছিল? একটা অংশ পুড়িয়ে দেবার পরে এই যে একটা বিশাল মার্কেট নতুন করে তৈরী করার পরিকল্পনা—এই পরিকল্পনার পিছনে কোন উদ্দেশ্য আছে কিনা? আমি আপনাকে আরো বলি এই ৭টি মার্কেট ছাড়া আরো ৮টি মার্কেট কর্পোরেশন অবিলম্বে দিতে চলেছে প্রাইভেট ডেভেলাপারদের কাছে, যে বাজারগুলিকে আপনারা আবার নতুন করে কন্সট্রাকসন করবেন। সেই বাজারের নামগুলি লিখে নিলে ভাল হয়। একটি হচ্ছে এণ্টালি মার্কেট, পার্কসার্কাস মার্কেট, উল্টোডাঙ্গা মার্কেট, স্যার চার্লস এ্যালেন মার্কেট, এস. এন. রায় মার্কেট, স্যার গুরুদাস মার্কেট, বরিষা মার্কেট, পূর্ব বীথিকা মার্কেট, সন্তোষপুর মার্কেট, এস. এস. হগ মার্কেট। আমি এই কারণে বলছি যে, আরো ১০টি কার্কেট সম্বন্ধে নতুন করে আবার চুক্তিপত্রে সই হতে যাচ্ছে। তাতে ক্যালকাটা কর্পোরেশন এই চুক্তিতে বলছেন, The plan for development is under preparation in respect of the following markets for their development work এবং প্রাইভেট ডেভেলাপারদের হাতে দিয়ে দেবার জন্য একটা উদ্যোগ নেওয়া হয়েছে।

মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলবো, এই ১০টি মার্কেটের ব্যাপারে আপনি উদ্যোগ নিন এবং যে চুক্তিগুলি হচ্ছে সে সম্পর্কে আপনি অবিলম্বে হস্তক্ষেপ করুন। ১০টি মার্কেটের কথা এবং নাম আমি আগেই বলেছি, আপনাকে বলব, আপনি অবিলম্বে এই মার্কেটগুলি সম্বন্ধে খোঁজ নিন এবং এ ব্যাপারে দৃষ্টি দিন। কারণ, এ বাপারে যথাযথ পদক্ষেপ গ্রহণ করলে আরো একটি ভয়ংকর দুর্নীতি এবং মানুষের সন্দেহের হাত থেকে আপনারা নিজেদের মুক্ত করতে পারবেন। এই বাজার সম্বন্ধে আজকে সকালে সংবাদপত্রে দেখলাম চিফ আর্কিটেক্টের একটি বিবৃতি বেরিয়েছে এবং তাতে একটি চুক্তি বার করেছেম কোলকাতা কর্পোরেশনের কর্তৃপক্ষ যে ব্যবসায়ীরা বাজার বানিয়ে দেবে এবং আমরা মাসে মাসে ভাড়া পাব। কত করে তারা ভাড়া পাবেন সেটা স্যার, আপনি একটু শুনে রাখুন। নিউ মর্কেটের ক্ষেত্রে ১৭.৫০ টাকা পার স্কোয়ার মিটার, পার মান্থ। ১০ টাকা করে নিউ আলিপুর মার্কেটের ক্ষেত্রে এবং ১৭ টাকা ৫০ পয়সা আরো তিনটি মার্কেটের ক্ষেত্রে। এগুলিও সব পার স্কোয়ার মিটার পার মান্থ। তিনটি বাজারকে ৭ বছরের জন্য এবং একটি বাজারকে ৩০ বছরের জন্য লিজ দেওয়া হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, অবিলম্বে প্রয়োজন হ'লে প্রাইভেট ডেভালপারসদের হাত থেকে এই ব্যবস্থা গুটিয়ে নিয়ে সরাসরি

বা প্রত্যক্ষভাবে এই বাজারগুলিকে ডেভালপ করার ব্যবস্থা করুন। স্যার, সত্যনারায়ণ পার্কের কথা আপনি জানেন, সেখানে আণ্ডারগ্রাউণ্ড বাজার হচ্ছে। এই বাজার যারা পেয়েছে বা যাদের সঙ্গে এই বাজারের ব্যাপারে চুক্তি হয়েছে তারা হচ্ছে এস. এস. হগ মার্কেট যারা করছে তারা। আমি আবার মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, এই বিষয়গুলি আপনি অবিলম্বে অনুসন্ধান করুন। অরুণ প্ল্যাষ্টিকস—যারা একটি বাজারের চুক্তি পেয়েছে দেখুন তাদের পশ্চিমবঙ্গের মাটিতে কোন ট্রেড লাইসেন্স আছে কিনা, তারা ওয়েষ্ট বেঙ্গলের রেজিষ্টার্ড অর্গানাইজেশান কিনা। হ্যাপি হোমস প্রাইভেট লিমিটেড, এর জয়েন্ট ষ্টক কম্পানীর রিটার্ন ফাইল করা হয়নি। স্যার, গোটা বিষয়টায় ৫০ কোটি টাকার যে চূড়ান্ত দুর্নীতির অভিযোগ সেই অভিযোগ তদন্ত করতে একজন হাইকোর্টের সিটিং জাজকে দিয়ে তদন্তের ব্যবস্থা করুন। এ ক্ষেত্রে আমরা সমস্ত কাগজপত্র দিয়ে সাহায্য করতে প্রস্তুত আছি। পরিশেষে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, বাংলার মানুষকে আপনারা এই ধারণা দৃঢ় হতে দেবেন না যে ফেব্রুয়ারী মাসে চুক্তিকৃত এই সমস্ত বিষয়ের ব্যাপারে সি. পি. এম-এর নির্বাচনী তহবিলে টাকা জমা পড়েছে কিনা। এই বলে এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দেওয়া কাটমোশানগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ স্পীকার:** সুদীপবাবু, কোন ব্যাপারে কোর্টের রায় হয়ে গেলে পর তার কি জুডিসিয়াল এনকোয়ারী চাওয়া যায়? না, তা যায় না। সত্যনারায়ন পার্কের ব্যাপারেও তো কি একটা মামলা হয়েছিল এবং তার কি একটা রায় হয়েছিল, সে সব তো আপনি জানেন। যাক, ছেড়েদিন, বসুন।

**শ্রীসুদীপ বন্দ্যোপাধ্যায়:** স্যার, আমি ৪টি মার্কেটের উপর জুডিসিয়াল এনকোয়ারী চেয়েছি।

**শ্রীগৌরচন্দ্র কুণ্ডু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আজ মাননীয় মন্ত্রী শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য মহাশয় তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবী এই সভায় উপস্থিত করেছেন তাকে সম্পূর্ণভাবে সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, কংগ্রেসের পক্ষ থেকে যাঁরা আজকে এখানে ভাষন দিলেন তাঁদের যে পুঁজিপাটা কিছুই নেই সেটা ভালোই বোঝা গেল। তার কারণ, সারা পশ্চিমবাংলার পৌরসভাগুলিতে এবং কর্পোরেশনে যে সব উন্নয়নমূলক কাজকর্ম হয়েছে তার কোন কথাই তাঁরা উল্লেখ করলেন না।

[9-30—9-40 A.M.]

সে সম্পর্কে কিছু বলেন নি, শুধু দুর্নীতি খুঁজে বের করছেন। আজকে কাগজ দেখলে আপনি দেখবেন যে জৈল সিং, কমলা প্রসাদ ত্রিপাঠী, এরা রাজীব গান্ধীকে বলছেন যে আপনি একটু ভি- পি. সিংকে ঠেকান। তাদের মধ্যে এই সব জিনিস থাকার জন্য আজকে তারা বাজে কথা এখানে বলছেন। মামনীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা কর্পোরেশান এবং কলকাতা শহর এশিয়ার মধ্যে তৃতীয় বৃহত্তর শহর। সেই শহরের উন্নয়ন করার জন্য কেন্দ্রীয় সরকারের যেটুকু দায়িত্ব ছিল সেটা তারা ৪০ বছরের মধ্যে পালন করেন নি। এর আগে ডাঃ বিধান চন্দ্র রায়, প্রফুল্ল চন্দ্র সেন, সিদ্ধার্থ শঙ্কর রায় ছিলেন, তারা তাদের দায়িত্ব পালন করেন নি। বামফ্রন্ট সরকার আসার পরে কিছু কিছু কাজ শুরু হয়েছে। আগে শিয়ালদহ থেকে যখন আসতাম তখন দেখতাম যে দৈনিক ২/৪টি করে এ্যাকসিডেন্ট হত। আজকে শিয়ালদায় উড়াল পুল তৈরী হয়েছে, হাওড়ায় উড়াল পুল তৈরী হয়েছে এবং আরো বিভিন্ন কাজকর্ম হওয়ার জন্য ওরা খেপে গেছে এবং খালি দুর্নীতি দেখছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সত্যনারায়ণ পার্কে যে আণ্ডারগ্রাউণ্ড বাজার করার জন্য ওদের গাত্রোদাহ হচ্ছে, কিন্তু এই রকম বাজার তো দিল্লীতেও রয়েছে। দিল্লীতে পালিকা বাজার আছে। আজকে এটাতো সেই রকম করা হচ্ছে! এতে ওদের এত গাত্রোদাহ কেন? নিউ মার্কেট বাজার যখন পুড়ে গেল তখন ওরা পুড়ে গেল, পুড়ে গেল বলে চিৎকার করছিলেন। আবার আমরা যখন নতুন কিছু তৈরী করছি তখনও ওরা চিৎকার করছেন। কাজেই আমরা ওদের এই সব কথা শুনতে চাই না। আমরা যে সব কাজ করছি সেগুলি আমরা করে যাব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সংক্ষেপে আপনার মাধ্যমে ২/৪টি কথা বলবো। ১৯৭২ সালের আগে এবং পরে ওরা ক্ষমতায় ছিলেন। ১২ বছর মিউনিসিপ্যালিটির ইলেকসান করেন নি, সেই ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করেন নি। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে আমরা সেই ইলেকসান করেছি। আমরা দু'দুবার ইলেকসান করেছি। ১৯৮১ সাল এবং ১৯৮৬ সালে আমরা ইলেকসান করেছি, জনগণের হাতে ক্ষমতা তুলে দিয়েছি গ্রামে এবং শহরে। ঢাল নেই তলোয়ার নেই নিধিরাম সর্দার—আমরা সেই ভাবে তাদের হাতে ক্ষমতা দেইনি। আমরা তাদের হাতে আর্থিক ক্ষমতা তুলে দিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বোধ হয় জানেন যে এই পৌরসভার হাতে এত ক্ষমতা দেওয়া হয়েছে, কর্পোরেশানের হাতে এত ক্ষমতা দেওয়া হয়েছে যে ষ্টেট গভর্ণমেণ্ট যে টাকা দিচ্ছেন সেটা কিভাবে খরচ হবে তা ঠিক করবেন বোর্ড অব কমিশনারস এবং কর্পোরেশানের বডি। এটা অফিসাররা ঠিক করে দেয় না বা ষ্টেট গভর্ণমেণ্ট ঠিক করে দেয় না। আজকে এত বড় ক্ষমতা বামফ্রন্ট সরকার তাদের হাতে তুলে দিয়েছে। সুব্রতবাবুরা মিউনিসিপ্যালিটিগুলিকে সুপারসীড করেছিলেন। তারা এগুলিকে সুপারসীড করে নির্বাচিত বোর্ড অব কমিশনারসকে বাতিল করে দিয়েছিলেন। আমরা সেগুলির আবার নির্বাচন করেছি এবং তার মধ্যে দিয়ে গণতন্ত্রকে প্রতিষ্ঠিত করেছি। আমরা ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করেছি। ১৯৭৭ সালের আগে একজন হরিজন বেতন পেতেন ২৭৭ টাকা। এখন একজন হরিজন বেতন

পান ৮৭৭ টাকা। আগে একটা ষ্টাফ, একটা ক্লার্ক বেতন পেতেন ৪॥ শত টাকা, আজকে তারা বেতন পাচ্ছেন ১২ শত টাকা। এই সব কথা তারা একবারও বললেন না। আগে মিউনিসিপ্যালিটির কর্মচারীদের জন্য কোন রকম লিভ রোল ছিল না। বর্তমানে ষ্টাফ থেকে আরম্ভ করে হরিজন পর্যন্ত সকলের জন্য লিভ রোলের ব্যবস্থা এই বামফ্রন্ট সরকার করেছেন। কংগ্রেসের যারা আজকে কাজ করছেন তারাও সেই সুযোগ পাচ্ছেন। আগে পেনসনের কোন কোন সুযোগ ছিল না। বামফ্রন্ট সরকার সেই পেনসান চালু করেছে। আগে গ্রাচুইটি ছিল না, এখন সেই সব ব্যবস্থা হয়েছে। সুব্রতবাবুরা এই সব ব্যাপারে কিছুই করেন নি, ওদের সরকার কিছু ক.রন নি। এই সব ব্যবস্থা ওরা কর্পোরেশানেও করেন নি, মিউনিসিপ্যালিটিতেও করেন নি। স্যার, ডেভলপমেন্টের কথা একটু বলি। পৌর সভাগুলিতে আগে একটা টিউবয়েল বসাতে গেলে টাকার অভাব ঘটতো। আমি আপনার কাছে সেই সম্পর্কে একটা হিসাব দিচ্ছি।

স্যার, '৪৭ সালের আগে এক একটি পৌরসভাকে দেওয়া হ'ত মোট ১৯ লক্ষ ৫৩ হাজার টাকা। বর্তনানে এক একটি পৌরসভাকে দেওয়া হচ্ছে ২ কোটি ৭৪ লক্ষ, প্রায় ৩ কোটি টাকা করে দেওয়া হয়। এটা একটা গড় হিসাব। এছাড়াও সি. এম. ডি. এ এবং কলকাতা কর্পোরেশনকে পূর্বের চেয়ে অনেক বেশী টাকা দেওয়া হচ্ছে। এর ফলে আজকে পৌরসভাগুলির উন্নয়নমূলক কাজ খুব দ্রুত গতিতে চলছে। আজকে এমন কোন পৌরসভা নেই যেখানে জল-কষ্ট আছে। তবে হাঁা, সব জায়গায় ওয়াটার ওয়ার্কস নেই ঠিকই, কিন্তু সে সব জায়গায় টিউবওয়েলের মাধ্যমে জল-কষ্ট নিবারণ করা হয়েছে। অথচ বিরোধীরা জলের অভাবের কথা তুলে এখানে চিৎকার করছেন। অবশ্যই বামফ্রন্ট সরকার চান মানুষ যেন জলের কষ্ট না পায় এবং সে জন্য তাঁরা এ ব্যাপারে অর্থ ব্যয় করছেন। বামফ্রন্ট সরকারের আর্থিক সহযোগিতায় পৌরসভাগুলি সে ব্যবস্থা করছে। স্যার, আপনি জানেন আই. ডি এস. এম. টি নামে বামফ্রন্ট সরকার একটা স্কীম নিয়েছেন এবং সেই স্কীমের মাধ্যমে পশ্চিমবঙ্গের ২০'টি পৌরসভায় ব্যাপক উন্নয়নমূলক কাজ হচ্ছে। তাতে বাজার তৈরী হচ্ছে, রাস্তাঘাট তৈরী হচ্ছে, বাস স্ট্যাণ্ড তৈরী হচ্ছে, টাউন হল তৈরী হচ্ছে, কমিউনিটি হল তৈরী হচ্ছে। অর্থাৎ বিভিন্ন উন্নয়নমূলক কাজ হচ্ছে। বিগত দিনে কংগ্রেসীরা এই সমস্ত কোন কাজই করেন নি। কংগ্রেসীরা ওখান থেকে রানাঘাট সম্বন্ধে চিৎকার করছেন! ওঁদের একটু স্মরণ করিয়ে দিতে চাই যে, ওঁরা যখন রানাঘাট পৌরসভায় ক্ষমতায় ছিলেন তখন ওঁরা ওখানে একটাও রাস্তা পর্যন্ত করেন নি, একটাও টিউবওয়েল করেন নি, একটাও বাজার তৈরী করেন নি, একটা বাস স্ট্যাণ্ডও করেন নি। বর্তমানে বামফ্রন্ট সরকারের সৌজন্যে আমরা রানাঘাটে এই সমস্ত কাজগুলি করেছি। এবং অনুরূপভাবে পশ্চিমবঙ্গের ২০টি পৌরসভায় কাজ হচ্ছে। স্যার, আপনি জানেন শুধু পৌরসভাগুলির মাধ্যমে এই সমস্ত কাজই হয় নি, এ ছাড়াও সর্বত্র আজকে বামফ্রন্ট সরকারের সহযোগিতায় স্যানিটারি প্রিভি এবং পোরফ্ল্যাস্ ল্যাট্রিন করবার ব্যবস্থা করা হয়েছে। আগে রাস্তাঘাটে, যেখানে সেখানে মানুষ

পায়খানা করত। আজকে বামফ্রন্ট সরকার নিজ উদ্যোগে গরীব মানুষদের পায়খানা করে দিচ্ছেন, ফলে লক্ষ লক্ষ মানুষ আজকে উপকৃত হচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কলকাতা কর্পোরেশন, হাওড়া কর্পোরেশন এবং প্রতিটি পৌর এলাকার বস্তিগুলির জন্য ব্যাপক পরিকল্পনা গ্রহণ করে সেগুলির উন্নতি করা হয়েছে এবং হচ্ছে। এ ব্যাপারে বামফ্রন্ট সরকার অকৃপণ হস্তে টাকা দিচ্ছেন। হরিজন ভাইদের জন্য এবং গরীব মানুষদের জন্য পৌরসভাগুলির মাধ্যমে ঘর তৈরী করে দেওয়া হচ্ছে। বিভিন্ন জায়গায় এ জিনিস হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন অতীতে পৌর এলাকাগুলিতে কোন টাউন হল ছিল না, স্টেডিয়াম ছিল না, আজকে বামফ্রন্ট সরকারের সহযোগিতায় জেলা শহরে এবং মহকুমা শহরে পর্যন্ত স্টেডিয়াম বা টাউন হল তৈরী হয়েছে এবং হচ্ছে। ইতিমধ্যেই এই জাতীয় জিনিস প্রচুর সংখ্যায় তৈরী করা সম্ভব হয়েছে। স্যার, আমি আপনার মাধ্যমে এই সভায় বলতে চাই যে, বামফ্রন্ট সরকার শুধু ক্ষমতা বিকেন্দ্রীকরণই করেন নি, সাথে সাথে উন্নয়ন পরিকল্পনায় সহযোগিতাও করে চলেছেন। ফলে শহরের অধিবাসীরা ভীষণভাবে উপকৃত হচ্ছেন। কংগ্রেস আমলে ওঁদের হাতে কেন্দ্রীয় সরকার ছিল এবং রাজ্য সরকারও ছিল, ওঁদের হাতেই বিদেশ থেকে এ ব্যাপারে টাকাও আসত, কিন্তু ওঁরা যেমন গ্রামের দিকে দৃষ্টি দেন নি, তেমন শহরের দিকেও দৃষ্টি দেন নি। ফলে দীর্ঘ দিন ধরে রাজ্যের গরীব মানুষরা জল থেকে বঞ্চিত হয়েছে, পায়খানার সুযোগ থেকে বঞ্চিত হয়েছে, রাস্তাঘাটের সুযোগ থেকে বঞ্চিত হয়েছে। আমরা আজকে শুধু মাত্র ক্ষমতা জনগণের হাতে ছেড়ে দিয়েই সব কাজ শেষ করি নি, তাদের করণীয় সমস্ত কাজ যাতে তারা সঠিক-ভাবে করতে পারে তার জন্য বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বিভিন্ন স্কীম তৈরী করে সে স্কীমগুলিকে বাস্তবায়িত করার জন্য আর্থিক সাহায্য করা হচ্ছে। অতীতে এই জাতীয় কোন ব্যবস্থা ছিল না। ফলে আজকে শহর ও গ্রামের মানুষ আমাদের সমর্থন করছে, ভোট দিচ্ছে এবং বিগত মিউনিসিপ্যাল নির্বাচনে কংগ্রেসের ভরাডুবি হয়েছে। ৮৭টি পৌরসভার মধ্যে মাত্র ৭টি পৌরসভায় কংগ্রেস জিতেছে, বামফ্রন্ট ৮০টি পৌরসভায় জয়লাভ করেছে। এর সাথে সাথে কলকাতা কর্পোরেশন এবং হাওড়া কর্পোরেশনও বামফ্রন্টের দখলে! তাই আজকে ওঁরা সর্বত্র দুর্নীতি খুঁজে বেড়াচ্ছেন। ওঁরা নিজেরা দুর্নীতি করে সব শেষ করে দিচ্ছেন, এমন কি দিল্লী পর্যন্ত শেষ হতে চলেছে, আর আজকে ওঁরা আমাদের পৌরসভাগুলিতে দুর্নীতি খুঁজছেন! রাজ্যের জনগণ এক বছর আগেই পৌর নির্বাচনে আমাদের পক্ষে রায় দিয়েছে। ওঁরা নির্বাচনের আগেও ঐ কথা বলেছিলেন, কিন্তু নির্বাচনের ফলাফলে কি দেখা গেল ? ওঁরা তো প্রায় সব ক'টি পৌরসভাতেই হেরে গেলেন। কৈ জনগণ তো ওঁদের কথা শুনলো না!

[ 9-40—9-50 A. M. ]

আমি রাণাঘাটের কথা বলি, ওঁরা আগে ছিলেন পাঁচ জন, এখন হয়েছেন দুজন। চাকদহে ১৪টির মধ্যে ১৪টিই উনারা হারিয়েছেন। সেখানে মানস ভূঁয়া গিয়ে বক্তৃতা করে এসেছেন।

আমি সেই জন্য বলছি, বামফ্রন্ট সরকারকে মানুষ চায়। মাননীয় মন্ত্রী মহাশয়ের কছে কয়েকটি অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি। এখন পর্যন্ত আমাদের পক্ষে লজ্জার বিষয়, কারণ এখনও কিছু কিছু জায়গায় খাটা পায়খানা রয়েছে, মন্ত্রী মহাশয় এমন একটা পরিকল্পনা গ্রহণ করুন যাতে সেখানে স্যানিটারি ল্যাকট্রিন, পোর ফ্লাশ ল্যাকট্রিন করা যায়। আমার দ্বিতীয় অনুরোধ হচ্ছে, জল সরবরাহ ব্যবস্থা, পাইপ ওয়াটার সাপ্লাই ব্যাপকভাবে যাতে করা যায় তার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। কারণ মানুষ আর একটু পর্য্যাপ্ত জলের ব্যবস্থা চায়। সর্বশেষে আমি বলবো, আমাদের নদীয়া জেলায় দু একটা কলোনী এরিয়া আছে, যেমন তাহেরপুর, এই তাহেরপুরকে যাতে নোটিফায়েড এরিয়া হিসাবে ডিক্লেয়ার করা হয়, এই বিষয়ে মন্ত্রী মহাশয় একটু নজর দেবেন। ঐ এলাকার মানুষের এটা দীর্ঘদিনের দাবী এবং এটার প্রয়োজন আছে বলে আমি মনে করি। এই কথা বলে মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দকে সর্বান্তঃকরণে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shrl Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, I rise to oppose Demands No. 26 and 37, We all had a very high hope when we learnt that honourable Shri Buddhadev Bhattacharyya was going to take charge of this department and we felt that a new hope like a new sun was rising on the horizon. But soon after we learnt again that he had been settled with other department like Information and Cultural Department and we are very sad that since this department like Local Self and Urban Development Department requires special attention, requires real work, is going to once again by side ride, During the last 10 years, every day we were told in this August House as to how much development would take place in urban areas. How the conditions in Calcutta city would improve. But what we find day after day, year after year conditions have deteriorated. My colleague Shri Sudip Bandyopadhyay while initiating the debate had high-lighted the manner in which the market after market had been given away to a handful of people who have no love lost for Calcutta. They are out only to make money and that too at the cost of the people as well as of Calcutta Municipal Corporation. But there is no judicial enquiry. Now Sir, if I may say so, the facts will speak for themselves because the facts are so naked. But on the very face of it, any person would find only the corruption story behind every deal.

Sir, you are right that the Honourable Higb Court has uphold the Satyanarayan Park matter and the matter is pending before the Supreme Court.

**মিঃ স্পীকার ঃ** সাব-জ্যুডিস কেস, বলা যাবে না ?

**Shri Rajesh Khaitan :** I am just informing you.

**মিঃ স্পীকার ঃ** আপনি বলতে গেলেন কেন ? সুপ্রীম কোর্টে পেণ্ডিং আছে, বলবেন না।

**Shri Rajesh Khaitan :** I am not questioning the merit. I was just informing you.

But then when the question of environment, pollution, health—public health—was raised by the Hon'ble Chief Minister in 1986, I wrote to him an open letter. I pointed out that how the issue of pollution and environment was being neglected, how the graveyards were proposed to be sold and whereas a graveyard was being prepared at Satyanarayan Park. I pointed out in that letter that it was reported that along with the person to whom it was given, two persons who were COFEPOSA detenues were behind it. I mentioned the names to the Press of Mr. Radheyshyam Tulsian and Mr. Shankar Saraf, the two COFEPOSA detanues who were, with the Happy Homes and its groups, the persons hehind the man who was digging up at the grave at Satyanarayan Park. You know, Mr. Speaker, Sir, what did I get in return ? The Happy Home issued a notice of defamation to me. They said : 'you legislators have no say, no right to interfere into our affairs; you should keep yourself out of it. If you utter a word against us, we shall bring a damage suit against you.' Today I speak—when I speak in this August House—and I challenge them to bring a notice of defamation and I know just as my friend Dr. Manas Bhunia was protected on the other day by all the honourable members of this House, I shall also be protected. Sir, these very persons have formed

the conspiracy. These very persons have get up a front man in the New Market deal who is behind these COFEPOSA detenues. I wish to inform the Hon'ble Minister where he is working. He has a small staff in the House of Sahu Jain. If it is only the story of rags to riches, I have no objection. But then he has risen from rags to riches at so much cost—selling New Market at rupees one hundred and eight per square metre—it does not require a judicial enquiry. A premium of only one crore of rupees. The Hon'ble Minister will look intc the facts. Shri Prasanta Babu is also in the House. When the New Market fire took place at that point of time many things cropped up in that connection along with other issues. But the Hon'ble Chief Minister had assured that—'a Committee will be formed to ensure that Calcutta Municipal Corporation is benefited, people are benefited. shopkeepers who are affected are rehabilitated and adjusted—let me await the report of the New Market fire'. Till today, we have not received it : the report of New Market fire has not seen the light of the day. Where is it ? Is not the Hon'ble Ministes Mr. Buddhadeb Bhattacharyya aware of it ? Without that report, without that Committee, how one man can proceed so far before the election, and it has been given to a set of persons who have no love for Calcutta. It is the question. It is not a political question as such, but a concern for one and all and I most humbly request the Hon'ble Minister to look seriously in this respect into the matter.

[9-50—10-00 A.M.]

Now, Sir, I want to draw the attention of the House to Prof. Bhabatosh Dutta's report on the West Bengal Municipal Finance Commision published in March, 1982. I quote from page 167, para 14 2 4 —"The Municipal bodie are expected to submit Annual reports to the Government and the concerned department is also expected to prepare an annual administration report. Apart from the fact that the Governments annual report is often delay, it does not served the putpose of providing

an aggregate picture of municipal affairs and developments year by year. "Sir, my submission is that this Govt. does not receive the .report from the municipal bodies likewise from the Calcutta Municipal Corporation. Therefore, the Hon'ble Minister and the Ministry may not be aware of the latest situation and position of the Municipal bodies. Why are the reports delayed? This House also does not receive the annual reports of municipal bodies and the Calcutta Municipal Corporation. On the one hand, we do not know anything about the perfomance, about the responsibility and the manner in which the Calcutta Municipal Corporation and other municipal bodies are functioning, and on the other hand, we are asked to support the Budgets, we are asked to put our seal without ques tioning the performance, without going into the affairs of these bodies. Sir, I further quote from the said paragraph—"It is essential that the municipal bodies be compelled to submit their annual report within three months of the completion of a year and it is also necessary that the agre-egated report from the gcvernment should be made available at the time when the state economic review is presented before the introduction of the budget. Some speradic attempts have been made to provide information booklet at the time of the motion for demand in the Budget Session of the Legislatute. This is commendable. But it is necessary to adept a standardised procedure and format for the presentation of the required data. Besides, it is not simply the income expenditure, government grants or loans that are important. The report must contain date about the services performed by the municipalities." Sir, this is what we are deprived of. We do not know how they are functioning. We do not know how market after market are being given away to the corrupt people who are indulging corruption. Sir, my friend, Shri Jayanta Kumar Biswas is in the House now. The other day, he said that there might havs been some arrangements with the Congress people. It is not that. There is no arrangement with any people of our party. It is with the Left Front Government, with whom your party is associate that there is private arrangement. Sir, now I came to the fire service. Sir, from the records,

it will be found that the actual expenditure in 1977 was Rs. 139 lrkhs. In 1985-86, it has been increased to Rs. 5 crores 67 lakhs—around that figure. In 1986-87, it was 6 crores, 89 lakhs which was later revised to 7 crores 66 lakhs. Now, the figure has risen to Rs. 8 crores 43 lakhs 27 thousand in 1987-88. Moreover, in fire service, the proceedes of 4 crores 98 lakhs were spent. So, in total 13 crores of rupees. I do not wish to say anything which will demoralige fire service personnal. We are very much responsible people, We are not like the people of the Left Front, who, on the other day, have brought a motion demoralising the army personnal. I for one do not want to challenge the performance of the fire service personnel. But yet I wonder that year after year the amounts are increasing and what sort of service are given by the department. I thought for one that perhaps money is being spent for equipment etc.. from budget allocation. But no. In para 5 of the Budget Speech, the Hon'ble Minister has stated that 8 crores of rupees have been obtained as loan from the General Insurance Corporation. The Central Govt. is providing loan of Rs. 856 lakhs to the State Govt. for the fire service in order to enabling modernising of some equipment as against the Budget [ as against the Budget ] allocation of the State Govt. of Rs. 843 lakhs. Now, I hope they will not say that the Central Government is not coming forward to show its concern for the modernisation of the State fire service. Sir, please see para 6. It says that out of 218 lakhs worth of properties 199 lakhs worth property had been salvaged. It is good. Have you looked into the aspect that the balance 19 lakhs worth of property could have also been salvaged ?

Now, I wish to come to Canning Street. Fire incident. There the fire has been taken place due to the burst of a transformer. Such transfor- mers are found in the residential areas and in the market places. I wanted to go into the depth of the matter. What I found is that the high tension line is provided by the CESC. Through this transformer it is converted into low tension. Who takes care of the transformer ? It is installed by the Calcutta Electric Supply Corparation. Through this transformer, lines are provided to the residential places and market places, shops areas, etc. Who

gives the sub-meters ? It is the landlords. They collect the money varying from Rs. 500 – 3000 which should have been gone to the CESC, which does not have enough staff and enough people to go once in a week to see that all the transformer in Calcutta are functioning properly.

And the landlords. tenants or the shop owners are not in a position to look after transformer and there is a point of law. The private electricians cannot take charge of such a high tention transformer. As a result, anything can happen there. Why the Calcutta Electric Supply Corporation does not take the full charge of the transformer and install sub-meters, take the reading of the sub-meters and charge the costs directly to the consumers and why not any alternative arrangements are being taken there ? In this connection, I suggest that there should be no transformer and the arrangements for a direct supply of a low tension electricity should be made for the consumers In relation to that yeasterday I have written a letter to the Minister. I hope by this time you will get it. I wrote the letter on behalf of the local people of my area. The people of that area expressed the views that no new transformer should be installed in the Mahta building, which is very nearer to the Canning Street. The people are frightened. They say that their shops, their residence and their offices are there. They have requested that please stop the installation of the transformer. Sir, the Calcutta Municipal Corporation and the CESC authorities are there, Why they don't take charge of these things. I humbly request you that the installation of the transformer should be stopped otherwise the same fire incident as in the Canning Street incident, may take place any day any time. Instead save the lives and the irresponsible comment what Sbri Birendra Narayan Roy has just made that the local MLA is involved, which the House will not have to hear any more as a result. Before I conclude my speech, I would again request you to look into the matter from all aspects and thank you, Sir,

[ 10-00—10-10 A. M. ]

**শ্রীনরেন্দ্র নাথ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে স্থানীয় শাসন এবং নগর উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন সেই দাবিকে সম্পূর্ণরূপে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এই দাবির বিরুদ্ধে বক্তব্য রাখতে গিয়ে কংগ্রেস পক্ষের প্রধান বক্তা সুদীপ বন্দোপাধ্যায় মহাশয়ের বক্তব্য শুনলাম। তাতে আমার মনে হচ্ছিল যে কলিকাতা কর্পোরেসানের মার্কেটের ব্যাপারে বাজেট বরাদ্দ পেশ করা হয়েছে, তিনি তার বিরুদ্ধে বক্তব্য রাখছেন। জানিনা কংগ্রেসীরা নিজেদের কলিকাতার মধ্যে সীমাবদ্ধ করে ফেললেন কিনা। পশ্চিমবাংলায় কংগ্রেসী আমলে পৌরসভাগুলিতে যে অবস্থা হয়েছিল তাতে নাভিশ্বাস উঠে গিয়েছিল। বামফ্রন্ট সরকার এসে এই পৌরসভাগুলি পুনরুজ্জীবিত করেছে। অনেক ঘটনা ঘটে গিয়েছে। তার মধ্যে দিয়ে এই কথা তথ্য দিয়ে প্রমাণ করা যায়, সংখ্যা তথ্য দিয়ে প্রমান করা যায় যে বামফ্রন্ট সরকারের আমলে গণতন্ত্র প্রসারিত হয়েছে, ক্ষমতার বিকেন্দ্রীকরণ হয়েছে। এই সব সত্য কথাগুলি কংগ্রেসীরা একবারও বললেন না।

অথচ এই সব কথা বললে বিরোধি চরিত্র নষ্ট হয়ে যেত না, বরং পশ্চিমবাংলার মানুষ একথা বুঝতেন যে কংগ্রেসীরা একটু একটু করে সত্যি কথা বলছেন। এখানে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে পৌরসভাগুলির যে দুরাবস্থা ছিল তা থেকে রক্ষা করার জন্য মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন গঠন করেছেন। মাননীয় রাজেশবাবু একটা অভিযোগ করেছেন এবং তারজন্য ভবতোষ দত্ত'র রিপোর্ট থেকে কয়েক লাইন পড়ে বললেন যে, বিভিন্ন পৌরসভা থেকে এ্যাড্মিনিষ্ট্রেটিভ্ রিপোর্ট দেওয়া হয় নি। কিন্তু ঘটনা তা নয়, বিভিন্ন পৌরসভা থেকে এ্যানুয়্যাল রিপোর্ট দেওয়া হয়। এখন ইনষ্টিটিউট অফ লোক্যাল গভর্ণমেণ্ট এ্যাণ্ড আর্বান স্টাডিস্ নামে একটা প্রতিষ্ঠান আছে, এই প্রতিষ্ঠানও নিয়মিত এ্যানুয়্যাল রিপোর্ট প্রকাশ করেন। এগুলো তাঁর জানা থাকলে তিনি এখানে এ সম্বন্ধে বলতেন না। কংগ্রেসী আমলে এই সমস্ত পৌরসভাগুলোর ট্যাক্স এবং লাইসেন্স ফি ছাড়া আয়ের আর কোন সংস্থান ছিল না। এখানে মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন গঠিত হবার পর প্রায় ২০ কোটি টাকা লোন যা পৌরসভাগুলোর লোন হিসাবে ছিল, সেগুলো মকুব করা হয়েছে। এবং এ্যামিউজমেণ্ট ট্যাক্স-এর একটা অংশ পৌরসভাগুলিকে দেবার ব্যবস্থা করা হয়েছে। এগুলো কি বামফ্রন্ট সরকারের উল্লেখযোগ্য কাজ নয়? আমরা দেখলাম এগুলো সম্বন্ধে মাননীয় সদস্য একবারও উল্লেখ করলেন না। ১৯৩২ সালে এখানে বেঙ্গল মিউনিসিপ্যাল এ্যাক্ট তৈরী হয়েছিল, সেটা বাতিল করে নতুন ভাবে এ্যামেণ্ডমেণ্ট করা হয়েছে। পুরোনো বি. এম.এ্যাক্টকে সংশোধন করে কালোপযোগী করার জন্য ১৯৮০ সালে তা নতুন করে তৈরী করা হয়েছে। গণতান্ত্রিক ব্যবস্থাকে সম্প্রসারিত করার ক্ষেত্রে এক উল্লেখযোগ্য পদক্ষেপ গ্রহণ করেছেন বামফ্রন্ট সরকার এবং ভোটাধিকারের ক্ষেত্রে বয়ঃসীমা ২১ থেকে ১৮ বছরে

নামিয়ে আনা হয়েছে। এছাড়া, আগে পে স্ট্রাকচার যেটা ছিল—এক একটা পৌরসভা এক এক রকম পে স্ট্রাকচার ছিল। ক্ষীরপাই চন্দ্রকোনা পৌরসভার হেড ক্লার্ক ২৫০ টাকা বেতন পেতেন, অথচ বরানগর দমদম পৌরসভার ক্ষেত্রে বেতন-হার ছিল অন্য রকম। এই সমস্ত এ্যানুমেলিস্‌গুলোকে দূর করার জন্য, সমস্ত পৌরসভার কর্মচারীদের একই ধরণের পে স্ট্রাকচার করা হয়েছে এই বামফ্রন্টের আমলেই। এটা কি উল্লেখযোগ্য ঘটনা নয়। মজদুরদের ক্ষেত্রে আগে কোন লীভ রুল ছিল না, বর্তমানে তাদের জন্য নতুন করে লীভ রুল প্রবর্তন করা হয়েছে—এগুলো করেছে আমাদের বামফ্রন্ট সরকার। ওঁরা তো এখানে এতকাল ধরে ছিলেন, ওঁরা এই সব ব্যবস্থার কথা আগে কখনও ভাবতেও পারেন নি। কারণ ওঁরা জনগণের জন্য কিছু ভাবেন না। আজকে কর্মচারীদের—পৌরসভা কর্মচারীদের—পেনসন, গ্রাচুইটি ইত্যাদি নতুন ভাবে তৈরী করা হয়েছে। সংশ্লিষ্ট দপ্তরের পেনসন, গ্রাচুইটির ক্ষেত্রে এখন যে সমস্ত কর্মচারী আছেন, তাঁদে.. সরকারী কর্মচারীদের সমতুল করার জন্য, লীভ এনক্যাসমেণ্ট, কমিউটেশান বা পেনসনের ক্ষেত্রে বা বোনাসের ক্ষেত্রে বিশেষ সুযোগ সুবিধা দেওয়ার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি। এই সঙ্গে সঙ্গে আমি তাঁকে অনুরোধ করবো, তিনি যেন কর্মচারীদের মধ্যে সরকারী কর্মচারীদের সমতুল গ্রুপ ইনসিওরেন্স, হাউস বিল্ডিং লোন চালু করার চেষ্টা করেন। ফিন্যানসিয়াল এই সমস্ত রেসপনসিবিলিটি যা সরকারের পক্ষে থেকে এই সমস্ত শ্রমিক কর্মচারীদের জন্য করা যায়, যেগুলো পালন করা যায়, আশাকরি, সেগুলো সরকার করবেন। আজকে এই সরকারের আমলে ট্যাক্স স্ট্রাকচার, হোল্ডিং ইত্যাদি যা করা হয়েছে, ওঁদের আমলে এই সব ছিল না। হোল্ডিং-এর ট্যাক্সের ক্ষেত্রে যাঁরা গরীব লোক, যাঁদের আর্থিক সঙ্গতি কম, তাঁদের যে রেটে ট্যাক্স দিতে হোত, এই সরকার নতুন ট্যাক্স স্ট্রাকচার প্রবর্তন করার ফলে তাঁদের আর সেইভাবে ট্যাক্স দিতে হয় না। আজকে বামফ্রন্ট সরকার ট্যাক্স স্ট্রাকচার পাল্টে দিয়েছেন। যেমন, ১—১০০ টাকা পর্যন্ত হোল্ডি ভ্যালুর ক্ষেত্রে সম্পূর্ণ টাই মুকুব করে দিয়েছেন। ১০১—২০০ টাকা যাঁদের ভ্যালু, তাঁদের মাত্র ২০টাকা ট্যাক্স দিতে হয়, অর্থাৎ ১০ পারসেণ্ট। ২০১—৫০০ টাকা পর্যন্ত দিতে হয় ১৮ পারসেণ্ট, ৫০১—২০০০ টাকা ভ্যালুর জন্য দিতে হয় ২৫ পারসেণ্ট, ২০০১—১০০০০ টাকা ভ্যালুর ক্ষেত্রে দিতে হয় ৩০ পারসেণ্ট এবং ১০০০০—২৫০০০ টাকা ভ্যালুর ক্ষেত্রে দিতে হয় ৩৫ পারসেণ্ট। অর্থাৎ এই নতুন হার হোল্ডিং-এর মালিকের আর্থিক সঙ্গতির কথা বিবেচনা করে তবেই নির্ধারণ করা হয়েছে।

[10-10—10-20 A.M.]

১০ হাজার থেকে ২৫ হাজার পর্যন্ত যে সমস্ত হোল্ডিংয়ের ভ্যালুয়েশান আছে তার শতকরা ৩৫ ভাগ ট্যাক্স দিতে হবে। আবার ২৫ ভাগের বেশী যাদের তাদের শতকরা ৪০ ভাগ ট্যাক্স দিতে হবে। আমরা এর জন্য গর্ব অনুভব করছি। কংগ্রেস পৌরসভার এই কর পার্থক্য করার

জন্য যাদের কর বেশী হয়েছে তাদের প্রতি বৈষম্যমূলক আচরণ বলে উস্কানি দেওয়ার চেষ্টা করছেন এবং আবেদন জানিয়েছিলেন তাদের ভোট দেওয়ার জন্যে। কিন্তু জনসাধারণ তাদের প্রত্যাখান করেছেন। আমরা গরীব লোকদের বেশী সুযোগ-সুবিধা দিতে পেরেছি। যাদের আর্থিক সংগতি বেশী তারা বেশী করে কর দেবেন। তার বিরুদ্ধে আপনারা বক্তব্য রেখেছেন এবং আমরা বলেছি যে বৈষম্যমূলক কর আমরা করেছি। গরীবদের সুযোগ-সুবিধা আমরা দিচ্ছি। আজকে যেখানে শতকরা ২৫ টাকা করে দেবেন সেখানে গরীব লোকেরা দেবেন মাত্র ১০ টাকা থেকে ১৮ টাকা দেবেন। এর জন্য আমরা গর্ব অনুভব করছি। আজকে সেণ্ট্রাল ভ্যালুয়েশান বোর্ডের নানা রকম এ্যানোমলির দিকটা আছে সেগুলির রিজনেবেল রিটেনিং ভ্যালুর প্রতিটি ক্ষেত্রে কিছু কিছু ত্রুটি থেকে গেছে। সেণ্ট্রাল ভ্যালুয়েশান বোর্ডকে আত্মপক্ষ সমর্থন করার ক্ষেত্রে ভালোভাবে কাজ করতে হবে। মিউনিসিপ্যাল এ্যাসোসিয়েশানের পক্ষ থেকে আমরা তাতে কতগুলি উল্লেখযোগ্য বাস্তব সমস্ত প্রস্তাব ভ্যালুয়েশান বোর্ডের কাছে দিয়েছি কিন্তু সেগুলি এখনো কার্য্যকরী হয় নি। এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণের জন্য মন্ত্রীকে অনুরোধ করবো। আশা করি এই বিষয়ে নজর দেবেন। মিউনিসিপ্যাল ইঞ্জিনীয়ারিং ডাইরেকটরেটের বিষয় নিয়ে আগে কোনোদিন কংগ্রেসীরা এই লাইনে চিন্তা করেন নি। আজকে বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার পরে মিউনিসিপ্যাল ইঞ্জিনীয়ারিং ডাইরেক্টরেট স্থাপন করেছে এবং বিভিন্ন পৌরসভার ডাইরেক্টরেটে ইঞ্জিনীয়ারিং বিষয়ে পরিমাণ মত জিনিষ দিয়ে থাকছি, এইগুলি একটার পর একটা উল্লেখযোগ্য ঘটনা। তারপরে মেয়র ইন কাউন্সিল ভারতবর্ষে এই প্রথম স্বীকৃত এবং এটি বামফ্রণ্ট সরকারের আরো একটি প্রথম পদক্ষেপ একথা কংগ্রেসীরা বললেন না। আমাদের মিউনিসিপ্যাল এ্যাক্ট এ্যামেণ্ডমেণ্ট কমিটি হয়েছে। এই এ্যামেণ্ডমেণ্ট কমিটির বিল্ডিং রুলস্ সম্পর্কে কিছু কিছু সাজেশান দেওয়া হয়েছে। আমরা জানি ট্যাক্স স্ট্রাকচারের ক্ষেত্রে কিছু ত্রুটি থেকে গেছে। এইগুলো দূর করতে হবে। মিউনিসিপ্যাল এ্যাসোসিয়েশান এই এ্যামেণ্ডমেণ্ট কমিটির কাছে কিছু প্রস্তাব দিয়েছে কিন্তু এই কমিটি এই প্রস্তাবকে বিচার-বিবেচনা করে গ্রহণ করেনি। এই বিষয়ে একটু বিচার-বিবেচনা করতে হবে একটা জনমুখী কাজ করতে হবে। আজকে গভর্ণমেণ্ট পেনসনের দিকটা দেখতে অনুরোধ করছি। আজকে সাবভেনশান দিনের পর দিন যেভাবে বাড়ছে তাতে স্টেট গভর্ণমেণ্টের পক্ষে জিনিষপত্রের দাম কমানো মুস্কিল। কেন্দ্রের ভুল নীতি অনুসরন করার ফলে জিনিষপত্রের দাম ক্রমশ বাড়ছে। আজকে সারা পশ্চিমবঙ্গ এবং ভারতবর্ষের অন্যান্য স্টেট গভর্ণমেণ্ট এই ব্যাপারে আন্দোলন করবে এবং পশ্চিমবঙ্গ এই ব্যাপারে অগ্রণী ভূমিকা গ্রহণ করবে। আরেকটি কথা বলি যে এখানে আমাদের অত্যন্ত লজ্জার কথা যে মানুষের মল এখনো মাথার বয়ে নিয়ে যাওয়ার ব্যবস্থা চালু আছে। আমাদের টারগেট আছে ১৯৯০ সালের মধ্যে পশ্চিমবঙ্গ থেকে এই প্রথা মুছে যাবে। এখানে যেটুকু খবর আছে তাতে দুটি মাত্র শহর যথা মুর্শিদাবাদ এবং সোনামুখী এই ব্যবস্থা দূর করা সম্ভব হয়েছে আর বাদবাকী ১১২টি পৌরসভা রয়েছে সেখানে এই ব্যবস্থা চালু আছে। আমি সরকারের কাছে অনুরোধ করবো এবং সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর কাছে অনুরোধ করবো এই বিষয়ে আরেকটু উদ্যোগ নিন যাতে ১৯৯০ সালে যে

টারগেট ডেট সেই ডেট অতিক্রম করতে না হয়। ওই দিনের মধ্যে এই ব্যবস্থা তুলে ফেলতে পারি যেন যাতে কোন মানুষকে মাথায় মল বয়ে নিয়ে যেতে না হয়। এই দিকটা দেখার জন্তে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বিশেষভাবে অনুরোধ করছি। এই কথা বলে ব্যয়বরাদ্দের দাবীকে সম্পূর্ণরূপে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Deokinandan Poddar :** Mr. Speaker, Sir, I oppose the Demands of the Hon'ble Local Self Government Minister who has placed for consideration of the House Demand Nos. 26, 27 and 89 and support all our cut motions.

Sir, I have to oppose the Demands not because of the political reasons but for the reasons that the Government and the Calcutta Municipal Corporation heve totally failed towards their obligations to the people of the State, to the people of Calcutra. Sir, there are obligations, which the Calcutta Municipal Corporation have to fulfil for the citizens—the civic amenities, proper water supply, adequate drainage system, constructions of roads, and maintenance of roads. But in all respect, the Municipal Corporation of Calcutta has, Sir, miserably failed and Government instead of arranging proper civic amenities for the people of the city and the people of the State, I am sorry to learn, Sir. the honourable members of the Treasury Bench, are only indicating through their speeches that the Congress has lost and we have come in the power. Sir, that is not sufficient for a party in power to prove that they are in power. They have to fulfil the obligations towards the public which they have got with them when they assumed powers with the public boards. I am coming to certain submissions before the House for consideration.

Sir, according to the Report of the West Bengal Municipal Finance Commission, under Professor Bhabatosh Dutta, West Bengal has been marked as sixteenth in whole of the couutry in terms of per capita

municipal revenue expenditure. West Bengal's per capita revenue expenditure of Rs. 28·12 was almost one half of all India average, one fourth of Maharashtra, one third of Gujrat, and I am sorry to say, one half of the Haryana State, which cannot be compared with ours according to the population and area of this State. Sir, as far as the civic amenities are concerned I come to point out the water supply. The Calcutta Municipal Corporation has to supply water, sufficient water, to the citizens of Calcutta. But the distribution system is so defective, Sir. that in all aspect the Municipal Corporation has failed to give proper supply not even for the domestic use. Filtered and unfiltered water. specially in Central Calcutta, in Burrabazar, in Jorasanko and in Jorabagan, are, Sir, so inadequate that the people suffer in Basti area in all of Calcutta, specially in the densely populated areas, without water The position is, Sir, that this Government feels that the people living in dwelling houses of Basti are not at all worthy of the attention of this Government. The Government which says that 'we are the people for the poor people' is not looking after them and not giving the unfiltered water to the dwelling house residents of the Basti areas. I would request and submit through you to the Honourable Local Self Government Minister to kindly visit some Bastis of Kalabagan and Machua Bazar where he would find that there is not even a drop of water is so scarce for the dwelling houses of Basti people.

[ 10-20—10-30 A. M. ]

And even then I do not understand why this Government wants to bring and get it granted this budget for the municipal amenitses ? What is the condition of the roads ? In whole of Calcutra, it is horrible. The main roads of the city, Stand Road, Rabindra Sarani, M- G. Road. Would the Hon'ble Minister kindly look into it ? The naked tram tracks lying on the roads, causing bard injuries to the moving people and traffic jams,

*This condition is continuing over the years. This governmeot is doing* nothing, This dumb government is trying to impose penalty by saying that trade licence can only be renewed after paying tax for garbages, During rains, the roads are filled with the filthy water so much so, Sir, there does not seem to have a drainage system in Calcutta. After rains, the filthy water of the drain flows on the roads causing environmental problems, causing health hazards to the people. Is the government taking actíon in this matter since assuming powers with so many years ? Sir, I am sorry to say that the Calcutta Municipal Corporation has miserably failed to comply with all its obligatory functions towards the people. You have been voted to power by the people but you have failed to fulfil the obligations which you have promised under the Constitution towards the people of the State. You have failed to fulfil the desire of the people of the State. Sir, what is the condition of the water supply ? It is horrible. Without having the proper drinking water, the people of Calcutta, the children of slums area are drinking the filthy water. Yesterday, my friend, Shri Subrata Mukherjee has presented before the House a bottle of water supplied by the Calcutta Corporation which was mixed with poison. This type of poisonous water is being used by the people and slum-dwellers. Will this dumb government kindly look after this which is one of their obligations under the Constitution. Sir, the Hon'ble Minister, the Hon'ble Chief Minister, has taken the oath under the Constitution to fulfil the desired amenities, the requirements of the State. Bbt they have failed to fulfil those oblsgations. You have chosen to quote and criticise the Prime Minister. Will the people of the state get any remedy out of this ? No, You came in power in 1977. I would request the Hon'ble Minister to kindly tell us about the civic amenities provided by this government in its 10 years of regime to the people of the State, The position of Calcutta, as far as water supply, environment, road condition and other civic amenities are concerned, has been deteriorated very much within the last 10 years. I would like to hear from the Hon'ble Minister whether rhe civic amenities have been improved or deteriorated ?

Sir, my friend has said about the illegal construction. This is the naked corruption of tbe Government and the Calcutta Municipal Corporation. Without the blessings of the Government can any illegal construction be built up in any part of Calcutta? If the Calcutta Municipal Corporation blesses, then only unauthorised and illegal construction caa be built. Will the Hon'ble Minister answer these charges? I do nor know whether he will sell the roads and footpaths or not? You are selling the markets of Calcutta. You have said that the outcome and revenues out of these markets are going to be spent for the improvement and development of the local area, If so, will you please kindly say how much of the earnings of the Satya Narayan Park will be spent for the improvement of the miserable condition of Burra Bazar area and how? You are in power and you are selling and leasing out the public properties. Don't do it.

Sir, with these words, I oppose the Demand and support thr cut motions.

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পীকার মহোদয়, নগর ও স্বায়ত্বশাসন দপ্তরের মন্ত্রী তাঁর যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন বিভিন্ন খাতে তা আমি সমর্থন জানাচ্ছি। স্যার, এতক্ষণ ধরে বিরোধী পক্ষের সদস্যদের বক্তৃতা শুনছিলাম, তাঁরা যে পরিমাণ ক্রুদ্ধ হচ্ছিলেন, ক্রোধের বহিঃপ্রকাশ ঘটছিল যেভাবে তাতে তার সঙ্গে তাঁদের বক্তব্যের কোন সারবত্তা নেই। তাঁরা দুর্নীতির অভিযোগ করেছেন কিন্তু তার কোন প্রামাণ্য দলিল উপস্থাপিত করতে পারেন নি। এর দুটো কারণ হতে পারে একটা হতে পারে তাঁদের বলার কিছু নেই, অথবা তাঁদের হাই প্রেসার হতে পারে যার জন্য বক্তব্য রাখার সময় তাঁয়া ঐভাবে ক্রুদ্ধ হয়ে যাচ্ছিলেন। স্যার, এই রাজ্যে কংগ্রেসের আমলের সঙ্গে তুলনামূলকভাবে কোন কিছু আলোচনা হোক এটা তাঁরা চান না। কারণ, তাঁরা সকলেই জানেন কি সি এম ডি এ'র ক্ষেত্রে কি পৌরসভার ক্ষেত্রে তাঁদের আমলে যে অর্থ বরাদ্দ হয়েছে তা এমনই অকিঞ্চিতকর ছিল বিশেষ করে মফঃস্বল শহরগুলির ক্ষেত্রে যে সেইসব শহরের উন্নয়নের কোন সুযোগ সেই সময় ছিল না।

[10-30—10-40 A.M.]

আজকে যে পরিমাণ বরাদ্দ হচ্ছে তাতে আপনি যদি পরিসংখ্যানের মধ্যে যান তাহলে দেখবেন এঁরা অতীতে কি করেছে। আজকে এটা প্রমাণিত এঁরা এঁদের দায় দায়িত্ব পালন করেন নি। মাননীয় স্পীকার মহাশয়, ২০ দফা কর্মসূচী আজকে পশ্চিমবাংলায় অনুসরণ করা হচ্ছে। এক্ষেত্রে নিয়ম হচ্ছে ৫০ ভাগ টাকা কেন্দ্রীয় সরকার দেবে। কিন্তু সেই টাকা তাঁরা দিচ্ছেন না। পশ্চিমবঙ্গের স্বার্থে বিরোধীপক্ষের বন্ধুরা যদি এইসব কথা বলতেন তাহলে ভাল হোত। আপনারা জেনে রাখুন কেন্দ্রীয় সরকার তাঁদের বাজেটে পৌর প্রতিষ্ঠান এবং নগর উন্নয়নের জন্য বরাদ্দ করেছেন মাত্র ১৯ লক্ষ টাকা। এতেই বুঝতে পারছেন এক্ষেত্রে তাঁদের দৃষ্টিভঙ্গীটা কি? শুধুমাত্র দিল্লীকে সুন্দর করে গড়ে তোলাই যদি তাঁদের দৃষ্টিভঙ্গী হয় তাহলে ভারতবর্ষের মফঃস্বলের শহরের উন্নয়ন অবহেলিত তো হবেই। পশ্চিমবঙ্গ সরকার তাঁদের আর্থিক সীমাবদ্ধতার মধ্যেও নানা রকম কর্মসূচী গ্রহণ করেছেন। আর্বান স্ল্যাম ডেভলপমেণ্ট প্রোগ্রামে ১ কোটি ৯২ লক্ষ টাকা বিগত বছরে খরচ করেছেন। বস্তিতে হাজার হাজার মানুষ একটা অমানবিক অবস্থার মধ্যে রয়েছে। বামফ্রণ্ট সরকার একটা সুনির্দিষ্ট পরিকল্পনা নিয়ে অগ্রসর হচ্ছে বস্তিবাসীদের জীবনের মান এবং পরিবেশের উন্নয়নের জন্য। বিগত বছরে ১ লক্ষ ৭৯ হাজার বস্তিবাসীকে পুনর্বাসিত করা হয়েছে, তাদের জন্য ১২ হাজার শৌচাগার নির্মাণ করা হয়েছে এবং রাজ্য সরকার তাঁদের নিজস্ব বাজেট থেকেই এটা করেছেন! এছাড়া আর একটা প্রসঙ্গ সেটা খুব গুরুত্ব দিয়ে দেখা দরকার সেটা হচ্ছে, ইতিপূর্বে কোন সরকার মফঃস্বলের পৌর অঞ্চলের প্রতি দৃষ্টি দেন নি। কুচবিহার, কৃষ্ণনগর, বহরমপুর এবং মুর্শিদাবাদ প্রভৃতি শহরগুলি শ্রীহীন হয়ে পড়েছে। বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার পর নন-সি এম ডি এ এলাকার পৌরসভার জন্য ডেভলপমেণ্ট গ্রাণ্ট ৩৩৭ লক্ষ টাকা রেখেছেন এবং ২ কোটি টাকা স্যানিটেসনের জন্য বাজেট প্রভিসন করেছেন। সুসংহত নগর উন্নয়নের কর্মসূচী রূপায়নের জন্য বহরমপুর, কৃষ্ণনগর, মুর্শিদাবাদ এবং কুচবিহারকে একটা পরিকল্পনার মধ্যে আনা হয়েছে এবং তাদের জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে। সেখানকার নাগরিকরা যাতে নাগরিক জীবনের সুখ, সুবিধা, স্বাচ্ছন্দ্য উপভোগ করতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। মুর্শিদাবাদ এবং আরও ২/১টি জায়গায় শৌচাগার নির্মাণ করা হয়েছে। বিভিন্ন শহরগুলিতে দেখবেন আলো, রাস্তা এবং সাজসজ্জা বৃদ্ধি পেয়েছে। আমাদের এই সুসংহত কর্মসূচীর অধীনে যে সমস্ত পৌরসভা রয়েছে তার মধ্যে কিছু কংগ্রেস পরিচালিত পৌরসভা আছে। উদাহরণস্বরূপ বলছি, বহরমপুর মিউনিসিপ্যালিটি। এই মিউনিসিপ্যালিটির ব্যাপারে মন্ত্রীমহাশয়কে তদন্ত করতে হবে কারণ এখানকার জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছে সেটা নিয়ে নয়-ছয় করা হচ্ছে। সেখানে প্রচণ্ড দুর্নীতি চলছে এবং টেণ্ডার থেকে সুরু করে বিভিন্ন ব্যাপারে বেআইনীভাবে টাকা ব্যয় করা হচ্ছে।

এই টাকা আজকে কিভাবে বিলানো হচ্ছে কন্ট্রাক্টর ইত্যাদির মাধ্যমে, অথচ শহরের হচ্ছে না। কোথাও একটু আলোটালো দিয়ে বাইরের চাকচিক্য ঘটানো হচ্ছে, কিন্তু অন্তদিকে পুকুর চুরি হয়ে যাচ্ছে। আমরা বাতিল করে দিতে বলছি না—কিন্তু এই বিধানসভায় কংগ্রেস থেকে বলা হয়েছিল বহরমপুর পৌরসভা বাতিলের চক্রান্ত হয়েছে। আমরা বাতিল করতে বলছি না, তদন্ত করতে বলছি। যদি হয় তাহলে কংগ্রেসের তাবড়ো তাবড়ো নেতাদের কোমরে দড়ি পড়ে যাবে। আপনি তদন্ত করুন—জনসাধারণের স্বার্থে আপনাকে তদন্ত করতে হবে। আপনাকে টাকা দিচ্ছেন, অথচ সেই টাকা ঠিকমত ব্যবহৃত হচ্ছে না। স্বভাবতঃই কংগ্রেস পরিচালিত সমস্ত পৌরসভা চালাবে, সেখানে তদন্ত হবে না, এতো হয় না। আমি বহরমপুর শহরের বাসিন্দা। আমি এই একটি বিষয় জানি—আপনি এটা তদন্তের ব্যবস্থা করার নির্দেশ দিন। জনসাধারণের স্বার্থে আপনাকে তদন্ত করতে হবে। অন্য একটি দপ্তর আপনার নিয়ন্ত্রনে আছে। সেই দপ্তরের ক্ষেত্রে আমি বলব যে, আপনি অগ্নি নিবারণের ব্যবস্থা করার জন্য নতুন নতুন ফায়ারব্রিগেড করেছেন। এইগুলি সবই অভিনন্দনযোগ্য। এই সঙ্গে আমি একটি কথা বলব যে, ব্লক স্তরেও এই ফায়ারব্রিগেডকে প্রসারিত হরতে হবে। আপনি জানেন বড়বাজারে অগ্নিকাণ্ড হল, সমস্ত সংবাদপত্রের মাধ্যমে তা প্রচারিত হল। ফলে একটা বিরাট ঘটনা ঘয়ে দাঁড়াল। কিন্তু মফঃস্বলে প্রতি বছর শয়ে শয়ে বাড়ী অগ্নিকাণ্ডে ভস্মীভূত হয়। প্রতিটি জেলায় মফঃস্বলে অগ্নি নির্বাপনের ব্যবস্থা নেই। কোথাও অগ্নিকাণ্ড হলে জেলা শহরগুলি থেকে ফায়ারব্রিগেডকে ডাকতে হয়। তারা যেতে যেতেই সমস্ত কিছু ভস্মীভূত হয়ে যায়। আমরা প্রত্যক্ষভাবে দেখেছি শুধু নদীয়া, মুর্শিদাবাদে নয়, পশ্চিমবঙ্গের সর্বত্রই এই ঘটনা ঘটে। সেই জন্য আমি আবেদন জানাব, শহর এবং শহরগুলিতে যেমন ফায়ারব্রিগেড স্থাপন করছেন খুব ভাল কাজ হচ্ছে, তেমনি গ্রামাঞ্চলের দু তিনটি ব্লক নিয়ে একটি ফায়ারব্রিগেড করা যায় কিনা সেটা আপনাকে ভেবে দেখতে হবে এবং সেখানে আগুন লাগলে দ্রুত ফায়ার-ব্রিগেড যাতে পৌছতে পারে সেটা আপনাকে বিবেচনা করে দেখতে হবে। এটা নিশ্চয় আপনি বিবেচনা করে দেখবেন। কারণ, এই সব ঘটনাগুলি সংবাদপত্রে আসে না, গণপ্রচারের মাধ্যমে আসে না। যার ফলে এই সব ঘটনা ঘটে যাওয়ায় মানুষ উদ্বিগ্ন হয়ে পড়ে। কলকাতায় থাকাকালীন বড়বাজারের ঘটনাটা আমি দেখলাম, কিভাবে কি হল। এখানে জীবন, ধনসম্পত্তির ক্ষতিপূরণ ইত্যাদি বিষয়ে সকলেই তৎপর হয়ে ওঠে। কিন্তু গ্রামাঞ্চলে গ্রীষ্মকালে প্রতি বছরই এই ঘটনা ঘটে। এই বিষয়ে আপনাকে গভীরভাবে চিন্তা-ভাবনা করতে হবে। সঙ্গে সঙ্গে আরো বলব, আপনি এখানে বিস্তৃত কর্মসূচী গ্রহণ করেছেন বিভিন্নভাবে এবং একটা সামগ্রিক পরিকল্পনা আপনার আছে। সেই পরিকল্পনা নিশ্চয় একদিনে রূপায়িত হয়ে যাবে, একদিনেই সব কিছু করা সম্ভব হয়ে যাবে, এই সব প্রত্যাশা আমরা করছি না। কিন্তু একটা পরিকল্পিত কর্মসূচীর মধ্য দিয়ে আপনি অগ্রসর হচ্ছেন, বামফ্রন্ট সরকার অগ্রসর হচ্ছেন, সেই কারণে আমি এই বাজেট বরাদ্দকে সমর্থন জানাচ্ছি। আর একটি কথা উল্লেখ করতে হবে যে, বামফ্রন্টের আমলে নতুন নতুন মিউনিসিপ্যালিটি হয়েছে। খুব সংগত কারণেই সেইগুলির আর্থিক দায়-দায়িত্ব

আমাদের নিতে হয়েছে। সেখানে নতুন শহর গড়ে উঠেছে। নতুন শহরের ইনফ্রাষ্ট্রাকচারাল দিক ইত্যাদি বিবেচনা করে ব্যয় বরাদ্দকে আরো বর্দ্ধিত করার দিকে দৃষ্টি দিতে হবে। আমি চোখের সামনে দেখেছি বেলডাঙ্গা মিউনিসিপ্যালিটি হয়েছে। টাকা বরাদ্দ হয়েছে। কিন্তু এই বেলডাঙ্গা যেহেতু নতুন মিউনিসিপ্যালিটি হয়েছে, সেইজন্য একে গড়ে তোলার ব্যাপারে বিশেষ করে দৃষ্টি দিতে হবে। বহু জায়গায় আজকে গ্রাম গঞ্জগুলি ক্রমশঃ শহরে রূপান্তরিত হচ্ছে। মফঃস্বলের বহু জায়গা আজকে শহরে রূপান্তরিত হয়েছে। সেখানে সমস্ত আধুনিক সুখ-সুবিধা তৈরী হয়ে যাবার পরে গ্রামের চরিত্র নষ্ট হয়ে শহরের চরিত্র অর্জন করছে। কাজেই সেইগুলিকে বাছাই করে আপনার ভবিষ্যৎ কর্মসূচীর মধ্যে, চিন্তা-ভাবনার মধ্যে সেইগুলিকে যাতে মিউনিসিপ্যালিটিতে, পৌরসভায় রূপান্তরিত করা যায় সেদিকে দৃষ্টি দিতে হবে। আপনি বিভিন্ন খাতে ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন এবং সামগ্রিক দৃষ্টিভঙ্গী তার মধ্যে আছে। আগামী ১ বছরের মধ্যে যাতে এইগুলি কার্যকরী করা যায় সেই সব চিন্তা ভাবনা আপনার বিবৃতির মধ্যে প্রতিফলিত হয়েছে। তাকে যদি বাস্তবে রূপায়িত করা যায় তাহলে আমাদের এই অবস্থায় বামফ্রন্টের পিছনে শহরগুলির জনসমর্থন বাড়বে। মফঃস্বল শহরগুলিতে ক্রমশঃ পালা বদল শুরু হয়ে গেছে।

[ 10-40—10-50 A. M. ]

যেখানে মানুষ আবার ভাবনা-চিন্তা করছেন। শহুরে জীবনের যে চাহিদা সেগুলি দীর্ঘদিন ধরে অবহেলিত থাকার ফলে মানুষের মধ্যে যে ক্ষোভ তৈরী হয়েছিল বামফ্রন্টের জনমুখী কর্মসূচীর জন্য সেটা দূর হয়েছে। মাননীয় মন্ত্রীমহাশয় যে কর্মসূচীগুলির কথা ঘোষণা করেছেন সেগুলি রূপায়নের জন্য তাঁকে দৃঢ় পদক্ষেপ অগ্রসর হতে হবে। এই কথা বলে এই ব্যয়বরাদ্দের প্রতি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীপ্রবোধ পুরকায়েত**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্থানীয় স্বায়ত্বশাসন ও নগর উন্নয়ন দপ্তরের মাননীয় মন্ত্রীমহাশয় আজ তাঁর দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবী এই সভায় পেশ করেছেন আমি সে সম্পর্কে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখতে চাই। স্যার, কোলকাতা এবং হাওড়া কর্পোরেশন এবং রাজ্যের বিভিন্ন জায়গায় যে সমস্ত পৌরসভাগুলি আছে সেখানে আমরা দেখছি দুর্নীতি, স্বজনপোষন, জনগনের অর্থ আত্মসাত, চরম বিশৃঙ্খলা এবং সর্বোপরি সংকীর্ণ দলীয় স্বার্থ সিদ্ধির কদর্যতম প্রতিযোগিতা চলেছে। সরকার পক্ষের মাননীয় সদস্যগণ বলেছেন যে সেখানে ২১ বছর থেকে কমিয়ে ১৮ বছর বয়স্কদের ভোটাধিকারের ভিত্তিতে সমস্ত

জায়গায় তারা নির্বাচন করেছেন এবং তা করে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছেন এবং আগের থেকে বর্তমানে পৌরসভাগুলিতে অর্থের বরাদ্দ বেশী করা হচ্ছে। অর্থাৎ জনগনের সুযোগ-সুবিধা তারা বাড়িয়েছেন এই কথাই তাঁরা বলবার চেষ্টা করবেন। স্যার, এটা ঠিকই যে ২১ বছর থেকে কমিয়ে ১৮ বছর বয়স্কদের ভোটাধিকারের ভিত্তিতে তাঁরা নির্বাচন করেছেন—এটা ভালো কাজই করেছেন। কিন্তু অর্থ বরাদ্দ বাড়লেও প্রতিটি নাগরিকের সুযোগ-সুবিধা বেড়েছে একথা এর মধ্যে দিয়ে প্রমাণিত হয়নি। বাস্তবে আমরা কি দেখছি? কি কর্পোরেশন এলাকায়, কি পৌরসভাগুলির এলাকায় পানীয় জল সরবরাহের ক্ষেত্রে চূড়ান্ত অব্যবস্থা দেখা দিয়েছে। কোলকাতা কর্পোরেশন এলাকায় নাগরিকদের যে ন্যূনতম প্রয়োজন—পানীয় জল সরবরাহ করা সেটা করতে এঁরা সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। আমরা দেখছি, এই সভাতেও অনেক মাননীয় সদস্য পানীয় জলের ব্যাপারে নানান প্রস্তাব তুলেছেন। তা ছাড়া পরিশ্রুত পানীয় জল সরবরাহ করা হচ্ছে বলে যেটা বলা হচ্ছে সেটাও যে জীবাণুমুক্ত নয়, নোংরা তাও প্রমাণিত হয়ে গিয়েছে অথচ তারা বলছেন এ ব্যাপারে প্রচুর টাকা তারা বরাদ্দ করেছেন এবং আগের তুলনায় ভালো কাজ হচ্ছে। পয়ঃপ্রনালী, রাস্তাঘাটের অবস্থার কথাও আপনারা সকলেই জানেন। পুরানো পয়ঃপ্রণালীই এখনও চলছে এবং রাস্তাঘাট ছোট, বড় নানান রকমের খানা খন্দে ভরপুর। রাস্তাঘাট খোঁড়াখুঁড়ির জন্য সাধারণ মানুষের আজ পথ চলা দায় হয়ে পড়েছে। একটু অন্যমনস্ক হলেই সেখানে যে কোন ধরণের এ্যাকসিডেন্ট ঘটে যেতে পারে এরকম অবস্থা হয়ে গিয়েছে। স্যার, কোলকাতা এবং তার আশেপাশের শহরের রাস্তাগুলিকে চন্দ্র পৃষ্ঠের সঙ্গে তুলনা করা যায়। সেখানে বিশেষ করে বর্ষার সময় খানাখন্দগুলি জলে ভর্তি হয়ে যাবার পর জলনিকাশের ব্যবস্থা না থাকায় রাস্তাগুলির অবস্থা আরো শোচনীয় হয়ে পড়ে। স্যার, কথায় আছে, ব্যাং-এ পেচ্ছাব করলে কোলকাতা ডুবে যায়। এর উপর আবার জঞ্জালের পাহাড় জমে আছে সেগুলি অপসারণের কোন ব্যবস্থা নেই। পুতিগন্ধময় নোংরা জলে রাস্তাঘাটগুলি ভরে থাকে ফলে সেগুলি নরক হয়ে যায়। বামফ্রন্ট সরকার এই অব্যবস্থাকে দূর করতে পারছেন না। তা ছাড়া আরো দেখা যায় যে প্রয়োজনীয় ইউরিন্যালের ব্যবস্থা না থাকায় লোকজন যে কোন জায়গায় পাইখানা, প্রস্রাব করছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে কয়েকটি কথা আপনার মাধ্যমে বলতে চাই। আপনার কলকাতা কর্পোরেশানের সঙ্গে বেহালা, যাদবপুর এবং গার্ডেন রীচের নতুন এলাকা যুক্ত করে নির্বাচন করলেন। এর উদ্দেশ্য হল এই সমস্ত এলাকাকে যুক্ত করে নির্বাচনের মাধ্যমে কর্পো-রেশানকে দখল করা। এগুলিকে কলকাতা কর্পোরেশানের মধ্যে অন্তর্ভুক্ত করা হল ঠিক কথা, কিন্তু নতুন এলাকাগুলিতে যে নাগরিক সুযোগ-সুবিধা দেওয়া প্রয়োজন তার কতটুকু হয়েছে? এগুলি যদি আমরা দেখি তাহলে দেখবো যে পূর্বের অবস্থা আজও বিদ্যমান হয়ে আছে। অপর

দিকে আরো কিছু নতুন এলাকা কর্পোরেশানের সংগে যুক্ত করার কথা আমরা শুনতে পাচ্ছি। আমার বক্তব্য হচ্ছে, যে সমস্ত এলাকাগুলি কর্পোরেশানের সঙ্গে যুক্ত করা হয়েছে তাদের নাগরিক সুযোগ-সুবিধা যদি বৃদ্ধি করা না যায় তাহলে নতুন করে এলাকা যুক্ত করে কোন লাভ হবে না। আজকে জল নিষ্কাশনের কোন সুব্যবস্থা নেই আমরা প্রতিবার দেখছি যে জল নিষ্কাশনের উপযুক্ত ব্যবস্থা না থাকার জন্য জল হলে কলকাতা শহর ডুবে যাচ্ছে, নাগরিকদের জীবন দুর্বিষহ হয়ে পড়ছে। পুরানো যে সমস্ত নালা, খালগুলি আছে সেগুলি সংস্কারের অভাবে এই জিনিস হচ্ছে হচ্ছে এবং সর্বোপরি যে সব বস্তি এলাকা আছে সেখানে বর্ষার সময়ে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই এই বিষয়ে ওয়াকিবহাল আছেন। কলকাতার বস্তি উন্নয়ণের কথা বলা হয়েছে। এই বস্তি উন্নয়ণের ক্ষেত্রে আমরা দেখছি যে বস্তিগুলি অধিগ্রহণ করা হয়েছে। কিন্তু সেই বস্তিগুলিতে নতুন ভাবে বস্তিবাসীদের জন্য রাস্তা-ঘাট তৈরী, লাইটের ব্যবস্থা করা, ড্রেনেজ করা, ঘরবাড়ী করা ইত্যাদি এগুলি করার ক্ষেত্রে আমরা দেখছি যে পূর্বের অবস্থায় দাঁড়িয়ে আছে। বস্তি জীবনের সেইভাবে উন্নয়ণ হচ্ছে না। আর একটা বড় জিনিস এখানে বলা দরকার। এই বিষয়ে এখানে কথা উঠেছে। সেটা হচ্ছে, অগ্নি নির্বাপন। এই ব্যাপারে আমরা দেখছি যে কলকাতায় বেশ কয়েকটি বড় বড় অগ্নিকাণ্ড ঘটে গেছে। সম্প্রতি বড় বাজারে একটা বড় অগ্নিকাণ্ড ঘটেছে। এই অগ্নি নির্বাপনের ক্ষেত্রে যে জল সরবরাহের প্রয়োজন সেটা কিন্তু ঠিক মত হচ্চে না। এটা ঠিকমত না হওয়ার জন্য আমরা দেখছি যে অগ্নি নির্বাপন করা সম্ভব হচ্ছে না। কাজেই আমি বলবো যে এই অগ্নি নির্বাপনের দিকে আপনি নজর দিন। এই জনবহুল শহরে একদিকে যেমন মানুষ প্রাণ হারাচ্ছে, অপর দিকে তেমনি মানুষের ধনসম্পদ নষ্ট হচ্ছে। কাজেই এদিকে আপনি বিশেষ নজর দেবেন বলে আশা করি। আর একটা কথা হচ্ছে, বেশ কয়েক বছর আগে আপনি নিশ্চয়ই দেখেছেন যে কলকাতার রাস্তায় ঝাড় দেওয়া হত, জল দিয়ে রাস্তা পরিষ্কার করা হত। আজকে সেই ব্যবস্থা চলে গেছে। কিন্তু সেই সব কর্মচারী আছে, তাদের বেতনও দেওয়া হচ্ছে। কাজেই এই ব্যবস্থা কেন উঠে গেল সেটা আশা করি আপনি জানাবেন। এটা আবার প্রবর্তন করবেন কিনা সেটাও আপনি বললেন। এটা আবার প্রবর্তন করলে রাস্তা-ঘাট যেমন পরিষ্কার থাকে তেমনি জীবাণু মুক্ত হয়। কাজেই এই দিকে আপনার নজর দেবার জন্য অনুরোধ করছি। আর একটা কথা হচ্ছে, ছোট এবং মাঝারী শহরগুলির উন্নয়ন করার জন্য যোজনা পর্যদ থেকে যে অর্থ বরাদ্দ হয়েছিল, রাজ্য সরকারকে যে অর্থ দেওয়া হয়েছিল সেই অর্থ আপনি সম্পূর্ণভাবে ব্যয় করতে পারেন নি। অথচ ছোট এবং মাঝারী শহরগুলি গড়ে তোলা প্রয়োজন এবং এই শহরগুলির রাস্তা-ঘাট, তার স্যানিটেশান-এর ব্যবস্থা, ড্রেনেজ ব্যবস্থা, স্বাস্থ্যের ব্যবস্থা, জল সরবরাহের ব্যবস্থা ইত্যাদি সমস্যাগুলি রয়ে গেছে। কাজেই এগুলি যাতে দূর হয় সেই ব্যবস্থা করা প্রয়োজন এবং আপনি নিশ্চয়ই এই বিষয়ে ওয়াকিবহাল আছেন। পূর্বের মন্ত্রী মহাশয় এই বিষয়ে চেষ্টা করেছিলেন। আমরা জানি এত চেষ্টা সত্বেও হয়নি। আপনি বলেছেন যে সমস্যাগুলি সমাধান করতে গেলে যে অর্থের প্রয়োজন সেটা নেই। অথচ কেন্দ্রীয় সরকার

যে অর্থ দিয়েছে সেটা কেন ব্যয় করতে পারছেন না, কোথায় অসুবিধা আছে, সেটা আপনি জানাবেন। এই অর্থ যাতে সুষ্ঠুভাবে ব্যয় করা যায় এবং এই সমস্ত ছোট এবং মাঝারী শহরগুলির যাতে উন্নয়ণ করা যায় তার প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[ 10-50—11-00 A. M. ]

এবং সর্বোপরি যে সমস্ত মিউনিসিপ্যালিটিতে খাটা পায়খানা রয়েছে, সেইগুলো সরিয়ে স্যানিটেশনের ব্যবস্থা যাতে হয়, সেদিকে নজর দেবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুরজিত শরণ বাগচী:** মাননীয় স্পীকার মহাশয়, আজকে এই সভা কক্ষে স্থানীয় শাসন এবং নগর উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় সংশ্লিষ্ট দপ্তরের জন্য যে বাজেট বরাদ্দগুলো পেশ করেছেন, আমি তা সমর্থন করছি। আমি নিজে মেট্রোপলিটন জেলা বহির্ভূত একটি পৌরসভার সঙ্গে যুক্ত আছি, আমার অভিজ্ঞতার মধ্যে দিয়ে আমি এটা দেখেছি, ১৯৭৭-৭৮সালের পরবর্তীকালে বামফ্রন্ট সরকারের আমলে পৌরসভাগুলির নিজস্ব উন্নয়নের দায়-দায়িত্ব বাবদ যে অনুদান বা আর্থিক সাহায্য দেওয়া হয়েছে, কংগ্রেস আমলে পৌরসভাগুলিকে তার একের কুড়ি ভাগও দেওয়া হতো না। অনেক বেশী টাকা আমরা পেয়েছি। আগে একটা টিউবওয়েল পর্যন্ত করতে পারতাম না পৌরসভায়। কিন্তু এখন আমরা দেখতে পাচ্ছি যে নিজস্ব সহরের যে রাস্তা ঘাট, আমরা পৌরসভার কমিশনাররা বসে প্ল্যান করে—যদিও আমরা সেখানে বিরোধী পক্ষ, আমাদের পৌরসভাতে, কিন্তু তা সত্ত্বেও আমি এই কথা বলবো যে আমরা যে টাকা পাচ্ছি, সেই টাকার মধ্যে দিয়ে ধীরে ধীরে সেই ছোট শহরে, সেই ছোট পৌর এলাকায় যে কাজ, সেই কাজগুলোকে সুসম্পন্ন করতে পারছি। সরকারের এই যে বেশী অনুদান নীতি, এই নীতিটা বামফ্রন্ট সরকারের গণতান্ত্রিক চেতনাকে এবং ছোট শহরগুলোকে উন্নত করার যে অভিপ্রায়, সেই অভিপ্রায়কে ব্যক্ত করেছে। আজকে এই নীতি গৃহীত না হলে আমরা জানি যে গ্রামীণ শহর এলাকার মানুষেরা কলকাতার উপর ভীড় করার চেষ্টা করে, কলকাতায় ভীড় বাড়ারার চেষ্টা করে। কাজেই এই গ্রামীণ শহরগুলোকে যদি উন্নত করা যায়, বামফ্রন্ট সরকার এটা খুব সঙ্গত কারণে উপলব্ধি করেছেন যে এই উন্নতির মধ্যে দিয়ে ধীরে ধীরে কলকাতায় যাবার যে প্রবণতা, একটা সিটি সেন্ট্রিক যে টেন্‌ডেন্সি থাকে, সেই টেন্‌ডেন্সিটাকে

দূরে সরিয়ে দেওয়া যায় এবং তার ফলে পশ্চিমবাংলার উন্নয়নকে অব্যাহত রাখতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা তথ্যের দিকে দৃষ্টি আকর্ষণ সভার, সেটা হচ্ছে এই কংগ্রেস আমলের যে ৩০ বছর, সেই ৩০ বছরে মাত্র ২১টি শহরকে নুতন করে পৌর এলাকাভুক্ত করা হয়েছিল। পক্ষান্তরে বামফ্রন্ট সরকারের আমলের প্রথম যে ৯ বছর, সেই ৯ বছরে আমরা দেখেছি যে ১৬টি গ্রামীণ শহরকে নগর এলাকাভুক্ত করা হয়েছে। আরও কিছু নুতন শহরকে বিজ্ঞপ্তি জারী করা হয়েছে। প্রজ্ঞাপ্তি বিধি সংস্থা বলে ঘোষণা করা হয়েছে আর অন্যান্য যে সমস্ত কথা আমার সহযোগী বন্ধুরা বলে গেছেন, সেউগুলো কংগ্রেসীরা ভুলে যাচ্ছেন, তারা মূলতঃ আজকে এই যে বাজেট বরাদ্দ আলোচনায় তাঁরা কলকাতা এবং মেট্রোপলিটন এলাকার মধ্যেই তাঁদের বক্তব্যটাকে সীমাবদ্ধ রাখবার চেষ্টা করছি। কিন্তু গ্রামীণ যে শহরগুলো, ছোট ছোট শহরগুলো সেই শহরগুলোর জন্য যে ভূমিকা গ্রহণ করছে বামফ্রন্ট সরকার, সেই সম্পর্কে তারা সম্পূর্ণ অনুক্ত থেকে যাচ্ছেন, খুব সম্ভবতঃ তাঁরাও কিছু বলতে পারছেন না, এই ছোট শহরগুলোর উন্নয়নের জন্য যে কয়েক শত গুন বেশী টাকা আজকে আমরা পাচ্ছি, যেখানে আমরা গোটা মিউনিসিপ্যালিটিতে ৩ লক্ষ টাকা খরচ করতে পারতাম কংগ্রেস আমলে, আমি আজকে বলছি, আমি একটা এলাকার সঙ্গে সংযুক্ত, সেখানে আমরা এক একটা ওয়ার্ডে এক লক্ষ টাকার উপর খরচ করেছি গত এক বছরে। অনেকগুলো টিউবওয়েল হয়েছে, অনেকগুলো রাস্তা হয়েছে, অনেক পোর ফ্লাস সিস্টেমের পায়খানা হয়েছে। মেথর মুক্তি প্রকল্প সেখানে সুচারুরূপে হচ্ছে। এই সম্পর্কে একটা কথা বলা দরকার, মাননীয় সদস্য সুব্রতবাবু এখানে আছেন, তিনি আমার ওখানে ১৯৮৬ সালের জুন মাসে গিয়েছিলেন নির্বাচন উপলক্ষে কংগ্রেস দলের হয়ে প্রচার করতে এবং সেই নির্বাচনী বক্তৃতায় তিনি প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন, তমলুকে প্রায় তিন চারটি জায়গায় তিনি সভা করেছিলেন, তিনি বলেছিলেন, তিনি কয়েক কোটি টাকা পাইয়ে দেবেন যদি কংগ্রেসীরা ওখানে জয়যুক্ত হন। আমি মাননীয় সুব্রতবাবুকে বলছি যে তমলুক শহরে কংগ্রেসীরা জয়যুক্ত হয়েছেন, তাঁরা আটটি সিট পেয়েছেন, আমরা পাঁচটি সিট পেয়েছি। সুব্রতবাবু যদি তাঁর প্রতিশ্রুতি রক্ষা করেন তমলুক শহরের মানুষ তাঁকে নিশ্চয়ই মনে রাখবেন। অবশ্য আমরা জানি, নির্বাচনে এই জাতীয় প্রতিশ্রুতি দেওয়া ওঁদের স্বভাব। আমরা দেখেছি ১৯৮৪ সালে ওঁদের কেন্দ্রীয় মন্ত্রী তমলুক দীঘা রেল প্রকল্প চালু করে দিয়ে সম্পূর্ণ একটা ষ্টোন বসিয়ে দিয়ে এসেছিলেন, একটা হাসপাতাল হবে বলে তার একটা পাথর বসিয়ে দিয়ে এসেছিলেন, সেই পাথর এখনও আছে, সেই পাথরে ময়লা পড়তে শুরু করেছে।

কাজেই সুব্রতবাবু যে প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন সে প্রতিশ্রুতি যদি তিনি পূরণ করেন তাহলে আমরা খুশী হব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ছোট ছোট পৌরসভাগুলির কর্মচারীরা

কংগ্রেস আমলে পৌরসভার দণ্ড-মুণ্ডের কর্তাদের খেয়াল-খুশী মত নিযুক্ত হতেন। সে সময়ে মিউনিসিপ্যালিটিগুলিতে একদল বাস্তুঘুঘু বাস করতেন, তাঁরা এবং তাঁদের ভাই ও বন্ধুরা নির্বাচনে জিততেন এবং নিজেদের খুশী মত কর্মচারী নিয়োগ করতেন। বেশীরভাগ ক্ষেত্রেই মাষ্টার রোলে নিয়োগ করতেন। এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে, এখনো পর্যন্ত পৌরসভাগুলিতে মাষ্টার রোলে কর্মী নিয়োগ করে পৌর প্রধান বা অন্যান্য কর্তা-ব্যক্তিরা স্বজন-পোষণ করে চলেছেন। বিশেষ করে কংগ্রেসের দ্বারা পরিচালিত পৌরসভাগুলিতে আমরা এই জিনিস দেখছি। যদি তিনি তাঁর দপ্তর থেকে এ বিষয়ে একটা নির্দিষ্ট সার্কুলার দিয়ে মাষ্টার রোলে কর্মী নিয়োগ বন্ধ করে দেন তাহলে ভাল হয়। কারণ স্বজন-পোষণের এই রাস্তা অবিলম্বে বন্ধ করা দরকার। যে সমস্ত দুর্নীতির সঙ্গে যুক্ত কংগ্রেসী পরিচালিত পৌরসভা এই কাজ করে চলেছে, তারা তাহলে আর এই সুযোগ পাবে না। আমাদের পৌর-সভার ক্ষেত্রে আমরা এ বিষয়ে ভুক্তভোগী। সেখানে ক্রমাগত ঐভাবে লোক নিয়োগ করা হচ্ছে। এক এক সময়ে ৪।৫।৬ জন করে লোক নিয়ে নেওয়া হচ্ছে এবং তাদের ছাঁটাই পর্যন্ত করা হচ্ছে না, ৩০০, ৪০০ দিন কাজ করে যাচ্ছে। ফলে সেই সমস্ত কর্মচারীরা এ্যাপ্লাই করছে, "আমাদের পারমানেন্ট করা হোক।" এইভাবে নিজেদের আত্মীয় স্বজনদের পৌরসভায় কাজ পাইয়ে দেওয়া হচ্ছে। এই অপরাধে একবার তমলুক পৌরসভাকে সুপারসিড করা হয়েছিল। আবার তারা এখন সেই একই কাজ করছে। কাজেই একটা মিউনিসিপ্যাল সার্ভিস কমিশন তৈরী করা যায় কিনা এবং এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিয়মমাফিকভাবে কর্মী নিয়োগ করা যায় কিনা তা ভেবে দেখতে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এই বিষয়ে কঠোর নিয়ম চালু করার জন্য আমি মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এটা আজকে দরকার। আজকে সরকারের তরফ থেকে ছোটছোট পৌরসভাগুলিকে কংগ্রেস আমলের চেয়ে অনেক বেশী লালন-পালন করা হচ্ছে এবং ভবিষ্যতেও করা হবে এই প্রত্যাশায় স্থানীয় স্বায়ত্ত শাসন এবং নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের উত্থাপিত বাজেটকে সমর্থন করে সমস্ত কাট মোশানগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসৌগত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে বামফ্রণ্টের বক্তাদের মধ্যে ছোট ছোট শহরের প্রতি খুব বেশী সহানুভূতি লক্ষ্য করলাম। যদিও তাঁদের অধিকাংশ বক্তাই "পশ্চিমবঙ্গে বামফ্রণ্ট সরকারের নয় বছর" বই'টি থেকেই মোটামুটি পড়ে গেলেন। বেশী কিছু নিজেদের মৌলিক বক্তব্য রাখার সুযোগ তাঁরা নিলেন না। যাই হোক, বামফ্রণ্ট আমলে পৌর কর্মচারীরা কি রকম আছেন আমি তা একটু বলছি। একজন সদস্য বলে গেলেন বামফ্রণ্ট আমলে রাজ্য সরকারের লীভ আইন নাকি পৌর কর্মচারীদের জন্যও চালু করা হয়েছে। পৌর

কর্মচারীদের মধ্যে যাঁরা ক্লাস ফোর এমপ্লয়িস, যাঁরা সবচেয়ে গরীব তাঁদের জন্য এখনো রাজ্য সরকারের লীভ্‌ রুল চালু করা হয়নি। আমি মন্ত্রীকে অবিলম্বে এ ব্যাপারে সিদ্ধান্ত নিতে বলছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে বামফ্রন্ট আমলে পৌরসভাগুলি কর্মচারীদের প্রভিডেন্ট ফাণ্ডের বিরাট পরিমান টাকা বাকি রেখেছে। যেমন বালি পৌরসভার কর্মচারীদের প্রভিডেন্ট ফাণ্ডের ৩৬ লক্ষ টাকা বাকি আছে। চন্দননগর পৌরসভার কর্মচারীদের প্রভিডেন্ট ফাণ্ডের ২০ লক্ষ টাকা বাকি আছে। মন্ত্রী মহাশয়ের কাছে আমি দাবী করছি বামফ্রন্ট পরিচালিত পৌরসভাগুলির যে টাকা বাকি আছে সে টাকা কর্মচারীদের চক্রবৃদ্ধিহারে সুদ সহ ফেরত দেওয়া হোক। আমার দ্বিতীয় বক্তব্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমার সঙ্গে যে কোন একটি পৌরসভায় চলুন হরিজনরা কি অব্যবস্থায় বাস করছে তা দেখতে পাবেন। অথচ এখানে পৌরসভার কর্মচারীদের সম্বন্ধে অনেক কথাই বলা হচ্ছে। যারা পৌরসভার সাফাই মজদুর তারা কি অমানুষিক অবস্থার মধ্যে বাস করছে তা আপনি দেখতে পাবেন।

[ 11-00—11-10 A. M. ]

হাডকো টাকা দিতে প্রস্তুত আছে এইসব হরিজনদের বাড়ী তৈরী করার জন্য। শুধুমাত্র বামফ্রন্ট সরকারের অপদার্থতার জন্য হরিজনদের জন্য বাড়ী তৈরী করা হচ্ছে না। আপনি নতুন পৌরসভা গঠন করবেন বলে ঘোষণা করেছেন এবং যাদবপুরকে কলকাতার মধ্যে নিয়ে এসেছেন যেটা আগে পঞ্চায়েত ছিল। কলকাতা করপোরেশনের অধীনে যে সমস্ত অঞ্চল এনেছেন সেই সমস্ত অঞ্চলের ন্যূনতম আগেকার সুযোগ-সুবিধা দিচ্ছেন না, আলো নেই, জল নেই, খোলা ড্রেন, খাটা পায়খানা। তাও বলছেন পৌরসভা বিরাট কাজ করছে। যেসব পৌরসভায় কংগ্রেসের লোক আছে সেখানে টাকা দেওয়া হচ্ছে না। ডিসক্রিমিনেসান করা হচ্ছে। আজকে বহরমপুরের কথা বলছেন, জয়ন্তবাবুর জানা উচিৎ, আর. এস. পি বহরমপুর পৌরসভা এলাকায় ১০ হাজার ভোট কম পেয়ে ছিল। বহরমপুরে এত কম ভোট পাওয়ার জন্য বাইরে থেকে গুণ্ডা আমদানী করে তারপর জিততে হয়। আজকে পৌরসভার জন্য সুরজিৎবাবু যে কথা উল্লেখ করেছেন তা আমি সমর্থন করি। মিউনিসিপ্যালিটিতে মাষ্টার রোলে লোক ভর্তি করা বন্ধ করতে হবে। কংগ্রেসের খালি ২৩টি মিউনিসিপ্যালিটি। এছাড়া বামফ্রণ্টের সব পৌরসভা আছে। সেখানে বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট ভায়োলেট করে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের মাধ্যমে না দিয়ে ক্যাজুয়াল চাকরী দেওয়া হচ্ছে ক্লাস থ্রি এমপ্লয়িদের এবং ৩ বছর পর রেগুলাইজ করা হচ্ছে। সেখানে সবই বামফ্রণ্টের লোক ঢুকছে। মাননীয় মন্ত্রী মহাশয়

এ ব্যাপারে তদন্ত করে দেখুন পৌরসভাতে কিভাবে চাকরী দেওয়া হচ্ছে। একবার মাত্র পৌরসভার নির্বাচন করেছিলেন। আমরা দাবী করেছিলাম অন্যান্য পৌরসভার নির্বাচন করতে। আপনারা আসানসোলে করেননি, বর্ধমানে করেননি, মেদিনীপুরে করেননি, শিলিগুড়িতে করেননি হেরে যাবার ভয়ে। আমাদের দাবী ৩ মাসের মধ্যে পৌরসভাগুলির নির্বাচন করতে হবে। আমি আরোও একটি কথা বলতে চাই, বামফ্রন্ট সবকারের আমলে পৌরসভাগুলি অত্যন্ত খারাপ অবস্থায় রূপান্তরিত হচ্ছে। কলকাতা এবং মফস্বলসহ সব পৌরসভাগুলির খারাপ অবস্থা। মাননীয় বুদ্ধদেববাবু নতুন মন্ত্রী হয়েছেন, ওনার ব্যক্তিগত উদ্যোগের প্রতি আমার বিশ্বাস আছে। বুদ্ধদেববাবুকে জানাই, কংগ্রেসের আমলে বস্তী উন্নয়নের যে পরিকল্পনা নেওয়া হয়েছিল তাতে বস্তীর ভিতরের রাস্তা পাকা করা হয়েছিল, সার্ভিস প্রিভি দূর করে সেখানে স্যানিটারি ল্যাট্রিনের ব্যবস্থা করা হয়েছিল। বস্তীর মধ্যে পাইপ ওয়াটার-এর ব্যবস্থা করা হয়েছিল। ডিপ-টিউবওয়েলের ব্যবস্থা করা হয়েছিল। এইসব বস্তীগুলিকে এখন করপোরেশনের কাছে হ্যাণ্ডওভার করা হয়েছে। এরফলে এইসব মেইনটেনান্সের জন্য কোন টাকা দেওয়া হচ্ছে না। তারফলে কংগ্রেস আমলে যে এ্যাসেট ক্রিয়েটেড হয়েছিল সেটা নষ্ট হয়ে যাচ্ছে। পায়খানাগুলি চোক্‌ড হয়ে যাচ্ছে। রাস্তা খারাপ হয়ে যাচ্ছে। পাইপ দিয়ে আর জল পড়ছে না। এই রকম অবস্থার সৃষ্টি হয়েছে। সুতরাং নতুন কাজ কি হাতে নেবেন? আগে যেটা রয়েছে সেটা কনসোলিডেটেড করুন।

সেইভাবে আপনারা দৃষ্টি দিচ্ছেন না। সি. এম. ডি. এর চীফ্‌ একজিকিউটিভ অফিসার বলেছেন, আমার কিছু করার নেই। মেইনটেনান্সের টাকা সি. এম. ডি. এ বস্তীর জন্য দিতে পারবেন না। কংগ্রেসের আমলে বস্তী রিহ্যাবিলিটেসান স্কীম আমরা করেছিলাম। বস্তীর মানুষকে বস্তীর মধ্যে না রেখে উন্নত ধরনের জীবন যাত্রার মান বাড়াবার জন্য বি. আর. এস স্কীম করা হয়েছিল। সেই বি. আর. এস স্কীম আজকে বন্ধ হয়ে গেছে। প্রশান্তবাবুর সময় একটু করবার চেষ্টা করা হয়েছিল কিন্তু ঐ চেতলা রোডে একজন মহিলা তাঁর চোখে আঘাত করাতে তারপর তিনি এই বি. আর. এস স্কীম বন্ধ করে দিয়েছেন। তিনি বলেছিলেন কোন বস্তী ভেঙে নতুন করে বাড়ী আর হবে না। এরা তো গরীবের সরকার বলেন, গরীবের সরকারের সিদ্ধান্ত কি এই? সুতরাং আমার দাবী গরীবদের জীবন-যাত্রার মানের ব্যাপক পরিবর্তন ঘটবার জন্য বি. আর. এসের মাধ্যমে নতুন নতুন বাড়ী তৈরী করা হোক। দুর্ভাগ্যবশতঃ প্রশান্তবাবু এই ১০ বছরে কংগ্রেসের আমলে পরিকল্পনা নেওয়ার কাজগুলো সম্পন্ন করেছেন, এছাড়া নতুন কোন পরিকল্পনা করতে পারেননি। ইষ্টার্ন মেট্রোপলিটান বাই-পাস কংগ্রেস আমলে করা, সল্টলেক ডাঃ বিধান চন্দ্র রায় পরিকল্পনা করেছিলেন, আর কংগ্রেস আমলে সেই জমি গঠন করা হয়েছিল আর তার জমি বিলি করলেন বামফ্রন্ট সরকারের মন্ত্রী প্রশান্তবাবু। এবার আমি ব্রডওয়ে কর্মাশিয়াল কমপ্লেক্স নিয়ে বলতে

চাই, সেখানে কি আছে? সল্টলেকে দেখছি ল্যাণ্ডইউস রেসিও ভায়োলেট করে পার্কের জায়গায় রেসিডেনসিয়াল প্লট বিলি করা হচ্ছে।

কর্মাশিয়াল কমপ্লেক্সের জায়গা যা অন্যান্য পাবলিক সেক্টারের জন্য ছিল সেখানে রেসিডেন্সিয়াল প্লট দেওয়া হয়েছে। এই সভায় আমি সে অভিযোগের উত্তর পাইনি। আমি বুদ্ধদেববাবুকে বলব যে, এই রকম অবস্থার একটা পরিবর্তন আনুন। জমি বিলির ব্যাপারে বামফ্রন্ট যাচ্ছে কেন? জমি লটারী করে বিলি করুন। আমি আপনার কাছে আরও একটু বলতে চাই যে, আজকে কলকাতা সহরকে আমরা আধুনিক সহর বলি, কিন্তু এখানে এখনও সার্ভিস প্রিভি আছে। খাটা পায়খানা থেকে মাথায় করে মানুষকে মল, মূত্র পরিষ্কার করতে হয়। গরীবের সরকার: বুদ্ধদেববাবু ঘোষণা করুন যে দুই-এক বছরের মধ্যে পরিকল্পনা নিয়ে কলকাতার বস্তীগুলি থেকে সমস্ত খাটা পায়খানা তুলে নির্মূল করে দেবেন। তহলে সকলে ধন্য ধন্য করবে। কেন্দ্রীয় সরকার টাকা দেবেন। আমরা আপনাকে সম্পূর্ণ সমর্থন জানাব। আর একটি গুরুতর ঘটনার প্রতি আমি বুদ্ধদেববাবুর দৃষ্টি আকর্ষণ করছি। যেটা কলকাতার পুরনো এলাকা ভবানীপুরে ঘটতে চলেছে। ওখানে এককালে বাঙালীদের তৈরী করা যে সব পুরনো ববড়ীগুলি আছে সেইগুলির উপর ট্যাক্স বেড়ে যাওয়ায় এবং পরিবার বড় হওয়ায় মালিকরা ট্যাক্স দিতে পারছেন না, ফলে বাড়ীগুলি হস্তান্তর হয়ে যাচ্ছে। এইভাবে পুরনো বাঙালী বাসিন্দারা যদি থাকতে না পারেন তাহলে সেখানে মাল্টি ষ্টোরিড বিল্ডিং তৈরী হবে। আপনার এ ব্যাপারটা নিয়ে একটু ভাবা দরকার যে প্রোগ্রেসিভ রিডাকসান অফ ট্যাক্স করা যায় কিনা। নইলে ঐ এলাকায় একজন বাঙালী বাড়ীওয়ালাও থাকবেন না, সব সোনারপুর, যাদবপুর অথবা গড়িয়ায় চলে যাবে। এরজন্য আইন সংশোধন করা যায় কিনা একটু ভেবে দেখবেন। তারপর আর একটা বড় কথা আপনাকে বলছি. সেটা হচ্ছে গঙ্গা এ্যাকসন প্ল্যানের কথা। এ সম্বন্ধেও একটু ভাবুন। গঙ্গার তীরবর্তী সহরগুলি থেকে খাটা পায়খানা দূর করে স্যুয়ারেজ সিস্টেমের উন্নতির জন্য আপনি টাকা পেয়েছেন। সেই টাকা মিউনিসিপ্যালিটি-গুলিতে যাতে সম্যকরূপে খরচ হয় সেটা দেখবেন। তার কারণ কলকাতার লম্বা ওয়াটার ফ্রন্টের দুই দিকে সবচেয়ে বেশী ঘিঞ্জি সহরগুলি গড়ে উঠেছে, সেই সহরগুলির উন্নতির একটা সুযোগ কেন্দ্রীয় সরকার আপনাকে দিয়েছেন। গঙ্গা এ্যাক্সন প্ল্যানের মধ্যে কালীঘাটের টালিনালাকে ইনক্লুড করার চেষ্টা করুন, সেটা না হলে টালিনালার আদিগঙ্গার পাশে প্রায় ১০ লক্ষ লোক বাস করে, তাদের জীবনযাত্রার উন্নতি হবে না। মাননীয় বুদ্ধদেববাবু এগুলির প্রতি নজর দেবেন এই বিশ্বাস রাখি, কিন্তু বর্তমান পরিস্থিতিতে আমি বাজেটের বিরোধিতা করতে বাধ্য হচ্ছি এবং আমাদের কাটমোশানের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅজয় চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্থানীয় শাসন এবং নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করছি। এতক্ষণ এই বিতর্ক শুনছিলাম, নূতন সদস্য হিসাবে আশা করেছিলাম যে একমাত্র বিরোধীদল এবং সর্বভারতীয় রাজনৈতিক দল হিসাবে কংগ্রেস পক্ষের সদস্যরা অন্ততঃ পৌর সভা এবং পৌর ব্যবস্থা সম্পর্কে তাঁদের রাজনৈতিক দৃষ্টিভঙ্গী কি সেটা নিশ্চয় এখানে রাখবেন। কারণ আমার যেটুকু পড়াশোনা আছে তাতে বলতে পারি যে, গান্ধিজীর যে কংগ্রেস সেই কংগ্রেসে স্বরাজ সম্পর্কে, পৌরসভার ব্যবস্থা সম্পর্কে এবং পঞ্চায়েতীরাজ সম্পর্কে একটা সুনির্দিষ্ট দৃষ্টিভঙ্গী আছে। যদিও এখন গান্ধিজী নেই এবং সে কংগ্রেসও নেই। নীতির কথা বলতে গেলে কংগ্রেসের স্বরাজ এবং পৌর প্রশাসন সম্পর্কে যে নীতি ও দৃষ্টিভঙ্গীর পরিচয় দিলেন তা বললে তাঁরা বেকায়দায় পড়ে যাবেন। তাই তাঁরা মূল বিষয়ে না গিয়ে কেউ মার্কেটে ঘোরাফেরা করলেন, কেউ রাস্তায় গড়াগড়ি দিলেন, আবার কেউ বা নর্দমায় ঘাঁটাঘাঁটি করে নিছক বিরোধিতা করার জন্য বিরোধিতা করলেন। তাই আমি তাঁদের কাছে বলব যে এই সভায় তাঁদের দৃষ্টিভঙ্গীটা রাখলে আমরা নিশ্চিত উপকৃত হতাম যে কংগ্রেসের একটা সম্যক দৃষ্টিভঙ্গী আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই ব্যাপারে বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গী অত্যন্ত পরিষ্কার। কারণ, আমরা জানি যে দুটি মূল ভিত্তির উপর বামফ্রন্টের পৌর-প্রশাসন ও নগর উন্নয়ন ব্যবস্থা দাঁড়িয়ে আছে।

[11-10—11-20 A.M.]

সেই দৃষ্টিভঙ্গী হচ্ছে—একদিকে এই ব্যবস্থার গণতন্ত্রীকরণ, অপর দিকে ক্ষমতার বিকেন্দ্রীকরণ। কারণ আমরা জানি; স্বাধীনতার পরবর্তীকালে কংগ্রেস কখনও ঐ পৌরসভাগুলির গণতন্ত্রী-করণের কোন প্রচেষ্টা করেননি, বরং বাধা দিয়েছেন। ১৯৭৭ সাল পর্যন্ত আমাদের রাজ্যে ক্যালকাটা কর্পোরেশন সহ আরো বিভিন্ন যেসব পৌরসভাগুলি রয়েছে সেখানে তাঁরা ১৮-২০ বছর কোন নির্বাচন করেননি। শুধু তাই নয়, পরবর্তীকালে বামফ্রন্ট সরকার যখন পৌরসভাগুলির নির্বাচনের দিন ঘোষণা করেছিলেন, সেটাকে ঠেকাবার জন্য ১৯৮১ সালে তাঁরা সুপ্রিম কোর্টে পর্যন্ত গিয়েছিলেন। ভোটার লিষ্টের জন্য তাঁরা কোর্টে গিয়েছিলেন। পরবর্তীকালে অবশ্য তাঁরা নির্বাচনে পর্যুদস্ত হয়েছেন। বামফ্রন্ট সরকার যে শুধু সেখানে নির্বাচন করেছেন তাই নয়, আজকে কলকাতা এবং হাওড়া কর্পোরেশনে মেয়র-ইন-কাউন্সিল গঠন করে ক্ষমতা সম্প্রসারণ করেছেন এবং উন্নতির ক্ষেত্রে কংগ্রেসের দৃষ্টিভঙ্গীর সঙ্গে পার্থক্যের ফলে আরো বেশী

অর্থ, আরো বেশী ক্ষমতা দিয়েছেন পৌরসভাগুলোকে। আমাদের দলের বিভিন্ন বক্তা সেসব কথা এখানে তুলে ধরেছেন। এখানে পৌরমন্ত্রী অর্থের ব্যয়-বরাদ্দর দাবী যা পেশ করেছেন তার থেকেই বোঝা যায় যে পৌরসভাগুলির হাতে অধিক অর্থ, অধিক ক্ষমতা দিয়েছেন তিনি। কিন্তু এই কাজ করতে গিয়ে কতগুলো সমস্যার সম্মুখীন হতে হচ্ছে। আজকে উন্নয়ন বলতে আমরা যে কথাগুলি বলছি, কংগ্রেস আমলের উন্নয়ন বলতে যা বোঝাত এটা তা নয়। ওঁদের আমলে উন্নয়ন বলতে বোঝাত কয়েকটি পৌরসভার উন্নয়ন এবং কলকাতার উন্নয়ন। কলকাতার বাইরেও যে ১০০টির বেশী পৌরসভা আছে সেগুলোর উন্নতির কথা তাঁরা চিন্তা করতেন না। কিন্তু আজকে ২০টি মিউনিসিপ্যালিটিকে আই. ডি. এস এম. টি প্রগ্র্যামের আওতায় এবং ৩৫টি মিউনিসিপ্যালিটিকে সি. এম. ডি. এর সি. ইউ. ডি. পি-থ্রির আওতায় নিয়ে আসা হয়েছে। একদিকে বেশী বেশী মানুষকে পৌর সুযোগ-সুবিধা দেবার ব্যবস্থা করা হচ্ছে, অন্যদিকে পৌরসভাগুলি যাতে স্বয়ংসম্পূর্ণ হয়ে ওঠে, গভর্ণমেণ্ট গ্র্যাণ্টের উপর তাদের নির্ভর করে থাকতে না হয় সেই চেষ্টা করা হচ্ছে। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের ভূমিকা কি? আমি যে পৌর এলাকায় বাস করি সেটা কাটোয়া পৌরসভা এলাকা। ঐ পৌরসভাকে আই. ডি এস. এম. টি প্রগ্র্যামে ৮০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। ঐ টাকার মধ্যে ৪০ লক্ষ টাকা ষ্টেট গভর্ণমেণ্টর অনুদান, ৪০ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন। বিশ্ব-ব্যাঙ্কের টাকা—যে টাকা তাঁরা শতকরা ৭৫ পয়সা সুদে পেয়েছেন সেখানে ৮'৭৫ পার্সেণ্ট সুদে ঐ টাকাটা রাজ্য সরকারকে দিয়েছেন তাঁরা। প্রকৃতপকে কেন্দ্রীয় সরকার এক্ষেত্রে ব্যবসা করেছেন। আর এখানে আজকে তাঁরা কুম্ভিরাশ্রু বিসর্জন করছেন; বলছেন—পৌরসভার উন্নয়ন চাই। তা সত্ত্বেও আমরা সেই টাকাটা সঠিকভাবে সেখানে ব্যবহার করছি; পৌরসভাগুলির ক্ষেত্রে আমাদের যা দৃষ্টিভঙ্গী সেটা আমরা কার্যকারী করছি। যে কথা বলছিলাম—ঐ কাজগুলি করতে গিয়ে পৌরসভাগুলি উন্নত হচ্ছে, ফলে মানুষের চাহিদাও বাড়ছে। এর ফলে পৌরসভাগুলি সমস্যার সম্মুখীন হচ্ছে। সেখানে এত বেশী কাজ করতে হচ্ছে যে, আমাদের পৌরসভাগুলির প্রশাসনিক ইনফ্রাষ্ট্রাকচারের মধ্যে কতগুলি সমস্যার সৃষ্টি হচ্ছে। আপনি রাজ্য পর্যায়ে আর্বান ডেভেলপমেণ্ট, মিউনিসিপ্যালিটি ইঞ্জিনিয়ারীং ডাইরেকটোরেট ইত্যাদি কমিটি গঠন করেছেন। কিন্তু আজকে বিরাট যে কর্মকাণ্ড শুরু হয়েছে, তাতে যে চাহিদা বেড়েছে, তার মোকাবিলা করার, পরিচালনা করার জন্য যে ইনফ্রাষ্টাকচার সেটা অত্যন্ত দুর্বল। আজকে বহু পৌরসভায় এ্যাকাউণ্টেণ্ট নেই, এ্যাসিসটেণ্ট ইঞ্জিনিয়ার নেই, হেলথ অফিসার নেই, একজিকিউটিভ অফিসার পর্যন্ত নেই। আজকে সেখানে পুরান প্রশাসনিক ইনফ্রাষ্টাকচার নিয়ে কাজ করতে গিয়ে কিছু সমস্যা হচ্ছে। তাই আমি আবেদন রাখছি, পৌরসভাগুলি যাতে তাদের কর্মকাণ্ড সুষ্ঠুভাবে সম্পন্ন করতে পারে সেদিকে দৃষ্টি দেবেন। বঙ্গীয় পৌর আইন ব্রিটিশ আমলে তৈরী। আজকে একে যুগোপযোগী করে তুলতে গেলে পৌর আইনের সংশোধন করতে হবে এবং তাহলেই একে মানুষের স্বার্থে আমরা কাজে লাগাতে পারবো। এই বলে ব্যয়-বরাদ্দকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রীঅশোক ঘোষ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়. আজকে স্বায়ত্ব শাসন মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন সেই বজেটকে আমি সমর্থন করতে পারছি না। এই কারণে পারছি না যে বিগত ১০ বছরে পৌরসভা শাসনের ক্ষেত্রে যে ইতিহাস সেটা একটা দূর্নীতির ইতিহাস। মাননীয় প্রশান্তবাবুর দূর্নীতির অচলায়তন বুদ্ধদেববাবুর ঘাড়ে চাপিয়ে গেলেন। সেই অচলায়তন বহন করবার ক্ষমতা মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবুর আছে কিনা জানিনা। আমরা দেখেছি বামফ্রন্ট সরকার বিগত ১০ বছরে প্রথম বর্ষ পূর্তি নাম করে বই ছাপিয়েছেন। এটাকে বর্ষপূর্তি উপলক্ষে না বলে বর্ষস্ফূর্তি উপলক্ষে বলাই ভাল। লক্ষ লক্ষ টাকা ব্যয় করে এই সব বই ছাপানো হয়েছে। তাতে কি হ'ল? নববর্ষ পুর্তি নাম করে যে বই ছাপিয়েছেন তাতে তিনি একটা প্রচেষ্টা নিয়েছেন। তিনি প্রস্তাব দিচ্ছেন—"বেঙ্গল মিউনিসিপ্যালিটি অ্যাক্ট ১৯৩২কে নগর উন্নয়ন নীতির সঙ্গে সামঞ্জস্যপূর্ণ করে তোলার জন্য পুনলিখনের উদ্দেশ্যে রাজ্য সরকার ইতিমধ্যে একটা বিশেষজ্ঞ কমিটি ঘোষণা"। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি যে প্রস্তাব আপনি দিয়েছেন, যে বিশেষজ্ঞ কমিটির কথা বলেছেন তার রিপোর্ট কতদূর, কতটা এগিয়েছে দয়া করে আপনার জবাবী ভাষণে সেটা বলে দেবেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা ব্যাপারে ধন্যবাদ জানাবো। মাননীয় মন্ত্রী মহাশয় এখন এই দপ্তরের ব্যাপারে নবজাত শিশু, সবে মাত্র হাত-পা ছুঁড়তে শিখেছেন, মাত্র ৩ মাসের মন্ত্রী। আজকে দৈনিক সংবাদপত্রে দেখলাম তিনি একটা ভাল স্টেটমেন্ট করেছেন। তিনি বলছেন যে বিভিন্ন প্রসাশনে—কর্পোরেসানে, মিউনিসিপ্যালিটি—অবসর প্রাপ্ত অফিসারদের পাল্টাবার চেষ্টা করছেন। সত্যি কথা, বাস্তব সম্মত কথা যে অবসরপ্রাপ্ত অফিসারদের কাজের কোন এনার্জী থাকে না। সুতরাং যে স্টেটমেন্ট দেখলাম এটা যদি কার্য্যকরী রূপ দেন তাহলে আমরা নিশ্চয়ই বুদ্ধদেববাবুকে অভিনন্দন জানাবো। আমি এই সাথে বলতে চাই পাবলিক সারভিস কমিশান এবং মিউনিসিপ্যাল সারভিস কমিশন তৈরী করে তাদের মাধ্যমে এই সমস্ত অফিসারদের নিয়োগের ব্যবস্থা তিনি যদি করেন তাহলে কাজটা অত্যন্ত ভাল হবে। আর একটা জিনিস দেখেছি, সরকারের অনুদান নীতি। নূতন অনুদান নীতির ব্যাপারে বামফ্রন্ট সরকারের বই-এ যেটা আছে সেটা আমি পড়ে দিচ্ছি। সেখানে বলছে "যে পৌর সংস্থা এক বছর করে সম্পাদন নির্ধারিত লক্ষ্য মাত্রা ছাড়িয়ে যাবে, তাকে উৎসাহ দেওয়ার জন্য সংস্থাটি যে পরিমান ঘাটতি হ্রাস করতে পারবে সেটাকে সমপরিমান অর্থ দ্বারা পুরস্কৃত করা হবে। এই ব্যবস্থাটি যা সংশোধিত অনুদান কাঠামো নামে পরিচিত, সি. এম. ডি. এ-তে ১৯৮৩-৮৪ সালে চালু হয়েছে"। মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি এটা কোন ধরনের অনুদান হচ্ছে? বিশেষ করে আমি যে এলাকায় থাকি সেই হাওড়া কর্পোরেশানে, কত টাকা দিয়েছেন সেটা আপনার জানার প্রয়োজন আছে। কারণ এখনও পর্যন্ত সেই টাকা ঠিক ভাবে বিশ্লেষণ হয় নি, সমস্ত টাকা নয়ছয় হয়ে গেছে বিভিন্ন ক্ষেত্রে। এই ব্যাপারে আমি বিগত পাঁচ বছরে নির্বাচিত হওয়ার পর থেকে প্রশান্তবাবুকে বলছি, মাননীয় মন্ত্রী মহাশয় বুদ্ধদেববাবুর কাছে দরবার করেছি, কিন্তু কিছু হয়নি। যারা টাকা পাবেন তাদের টাকা দেওয়া হয় নি। এরিয়ার ডি. এ-র টাকা আপনি সেটা পাঠিয়ে

দিলেন সেখানে ৬ হাজার [illegible] জন্ত। কিন্তু সেই টাকা [illegible] দেওয়া হ'ল না, কনট্রাকটারদের দিয়ে দেওয়া হ'ল এবং অন্ত খাতে ব্যয় করে দেওয়া হ'ল। আমি দায়িত্ব নিয়ে বলছি, এটা আপনি অনুসন্ধান করে দেখবেন। সেখানে প্রভিডেন্ট ফাণ্ডের টাকা জমা পড়ছে না, লাইফ ইনসিয়োরেন্সের টাকা জমা পড়ছে না, এবং কো-অপারেটিভের জন্ত টাকা মাইনে থেকে কেটে নিয়ে ভাউচার করে কোন কর্পোরেসান অথরিটি না থাকার জন্য সেই টাকা কো-অপারেটিভে জমা পড়ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো দয়া করে এই ব্যাপারে আপনি একটু নজর রাখবেন যে এই টাকা প্রকৃত পক্ষে খরচ হচ্ছে কিনা।

[ 11-20—11-30 A.M. ]

মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি এখানে একটা খুব সত্যি কথা বলছি—শুনে রাখুন, হাওড়া শহরে আপনি কতদিন যান আমার তা জানা নেই, আপনি যদি সম্প্রতি গিয়ে থাকেন, তাহলে দেখে থাকবেন. হাওড়া ব্রীজ ক্রস করে—আমি থাকি যে এলাকায়—আপনি যদি বেলুড় মঠের দিকে গিয়ে থাকেন—মাননীয় মুখ্যমন্ত্রী সম্প্রতি সেখানে গিয়েছিলেন, তিনি দেখেছেন—যে আনঅথরাইজড্ বহুতল বাড়িগুলো সেখানে তৈরী হয়েছে, আমি চ্যালেঞ্জ করে বলছি, সেগুলোর জন্য পৌরসভার কোন অনুমোদন নেই। পৌরসভার অনুমোদন ছাড়াই সেখানে বহুতল বাড়ি তৈরী করা হয়েছে। আমি জানি, কর্পোরেশনের একজন প্রভাবশালী সদস্য মেয়র ইন কাউন্সিল আছেন, যাঁকে হাওড়ার মানুষ ঠাট্টা করে হাওড়ার জ্যোতি বসু বলেন, তিনি মাঝে মাঝে পুলিশ নিয়ে চলে যান, মাঝে মাঝে ভেঙে দিয়েও আসেন। তাঁর সঙ্গে কি রফা হয় জানি না, সেখানে দু'দিন-এর মধ্যেই আবার বাড়ি গড়ে উঠতে থাকে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে সতর্ক করে দিয়ে বলছি, আগামী ১৫ বছরের মধ্যেই পশ্চিমবাংলার মানুষ স্তম্ভিত হয়ে দেখবেন যে, এই সমস্ত বহুতল বাড়িগুলো তাসের প্রাসাদের মত ভেঙে পড়ছে। এই সমস্ত বাড়িগুলো তৈরীর ব্যাপারে কোন রকম নিয়ম-কানুন মানা হচ্ছে না, কোন অনুমোদন নেওবা হচ্ছে না। মন্ত্রী মহাশয় এদিকে নজর দেবেন কিনা জানি না? আমি তাঁকে আর একটি ঘটনার কথা উল্লেখ করতে চাই। হাওড়াতে সি. পি. এম. পার্টির একটি অফিস আনঅথরাইজড্ ভাবে রাস্তা এনক্রোচ করে করা হয়েছে। হাওড়া [illegible] কোন অনুমোদন নেই, সম্পূর্ণভাবে রাস্তা এনক্রোচ করে সেখানে সি. পি. এম. পার্টির অফিস তৈরী করা হয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে একটু খোঁজ নিতে অনুরোধ জানাই। আপনি দেখবেন, আপনারই পার্টি অন্যায় ভাবে

রাস্তা এনক্রোচ করে অফিস তৈরী করেছেন। যেখানে তাঁর নিজের পার্টি এইভাবে অন্যায় করছেন, সেখানে তিনি অন্যায়ের ব্যাপারে বলবেন কি ভাবে? হাওড়া কর্পোরেশনে কোন চীফ ইঞ্জিনিয়ার নেই, কোন আর্কিটেক্ট্ নেই। আমি তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, আপনি দয়া করে এদিকে একটু নজর দিন। আপনি কর্পোরেশন করে দিয়েছেন, গালভরা নাম দিয়েছেন, মিউনিসিপ্যালিটি থেকে কর্পোরেশন করে দিয়েছেন, কিন্তু অনেক অফিসারই সেখানে নেই। আপনি একটা বিষয়ে একটু খোঁজ নিয়ে দেখবেন, আমাদের কাছে খবর আছে, সম্প্রতি কয়েকদিন আগে এখানে হাওড়া শহরের পানীয় জলের সংকট নিয়ে তোলপাড় হয়ে গেল—১৯৮৪ সালে যখন কর্পোরেশনের নির্বাচন হয়, ঠিক তার প্রাক্‌কালে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী সেখানে গেলেন এবং পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্টের উদ্বোধন করলেন। নির্বাচনের ১৫ দিন আগে সেখানে জ্যোতিবাবু গিয়ে সুইস টিপলেন, তিনি রাইটার্স বিল্ডিংসে পৌঁছুতে পারলেন না সেখানে পাইপ ফেটে গেল। অনুষ্ঠান দেখে মানুষ বাড়ি যেতে পারলো না, আমরা দেখলাম, পাম্প খারাপ হয়ে গেল। আমি এ ব্যাপারে ব্যক্তিগতভাবে মন্ত্রী মহাশয়ের সঙ্গে দেখা করে বলে এসেছিলাম, যাইহোক, আমি সে ব্যাপারে বিশদভাবে কিছু এখানে বলতে চাই না। কিন্তু আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বিশেষভাবে অনুরোধ করবো, তিনি যেন এখানে আমাদের কাছে বলেন যে কি কারণে হাওড়া শহরে কয়েকদিন ধরে জল সংকট চললো, কি কারণে হাওড়ার মানুষ জলকষ্টে ভুগলো, এবং পদ্মপুকুর ওয়াটার পাম্প কি কারণে ফেটে গেল? আমি এই ব্যাপারে তাঁর কাছে বিচার বিভাগীয় তদন্তের দাবী করছি। তিনি যেন বিচার বিভাগীয় তদন্ত করে দেখেন, কি কারণে এটা হয়েছিল? কারণ আমাদের কাছে অন্য খবর আছে। আমরা চাই এর বিচার বিভাগীয় তদন্ত হোক। এর পিছনে যদি কোন অন্তর্ঘাত-মূলক কাজ থেকে থাকে, মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের কাছে তা দাঁড়িয়ে বলবেন এবং তিনি বলবেন যে বিচার বিভাগীয় তদন্তের দাবী তিনি মেনে নিলেন। আমরা দেখছি, শ্রীরামপুর ওয়াটার ওয়ার্কস থেকে হাওড়ার মানুষ যেখানে এতদিন যাবৎ জল পেয়ে এসেছেন, সেখানে হাওড়া কর্পোরেশনের যিনি বর্তমান কর্ণধার, তিনি সেই ওয়াটার ওয়ার্কস-এর জল এখন উত্তরপাড়া, কোন্নগর ও বালিকে দিচ্ছেন। জল বিক্রি করে দেওয়া হচ্ছে। কিন্তু করর্পোরেশনের বাজেটে সেই জল বিক্রির কোন হিসাব মেয়র দেখাচ্ছেন না। উপরন্তু শ্রীরামপুর ওয়াটার ওয়ার্কস-এর যে খরচ, সমস্ত খরচ কিন্তু বাজেটের মধ্যে দেখাচ্ছেন। আমি এখানে জানতে চাই, মাননীয় মন্ত্রী মহাশয় বলুন, শ্রীরামপুর ওয়াটার ওয়ার্কস-এর আজ কি অবস্থা? হাওড়া কর্পোরেশনের মধ্যে টাকার হিসাব তিনি দেখাচ্ছেন না, অথচ শ্রীরামপুর-এর এস্টাবলিশমেন্ট-এর জন্য যে খরচা তা দেখাচ্ছেন হাওড়া কর্পোরেশনের বাজেটের মধ্যে। রিসেন্টলি কর্পোরেশন একটা পলিথিন ট্যাংকার দেড় লক্ষ টাকা দিয়ে কিনেছেন, এইভাবে ওখানে শোভাবর্ধন করা হয়েছে, কিন্তু আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো, তিনি দয়া করে একটু দেখে আসুন সেটার অবস্থা কি? এটার জন্য খরচ করার কোন প্রয়োজন সেখানে ছিল কিনা একটু গিয়ে দেখে আসুন। আমরা যাঁরা হাওড়ায় থাকি, নির্বাচনে আমাদের শতকরা

*৮০ ভাগ মানুষ সেখানে ভোট দিয়েছেন, অথচ হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্টের কোন কাজ আমরা করতে পারি না। হাওড়া শহরে যাঁরা আছেন, সেখানে যাঁরা নির্বাচিত প্রতিনিধিরা আছেন, তাঁদের যাতে এর মধ্যে নেওয়া হয়, সেটা আশাকরি আপনি একটু দেখবেন।*

**শ্রীতোয়াব আলি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পৌরমন্ত্রী যে ৩৬, ৩৭ এবং ৩৯নং মুখ্যখাতে যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছে আমি তাকে পূর্ণ সমর্থন করছি। বিরোধী দলের পক্ষ থেকে যে কটি কাটমোশান এসেছে তার বিরোধীতা করছি। আমি যেকথা বলতে চাই সেটা হচ্ছে আমি অনেকক্ষণ ধরে বিরোধীদের বক্তৃতা শুনলাম, বক্তৃতা শুনে মনে হল এই পৌর বাজেট যেটি এখানে উত্থাপিত হয়েছে সেটা শুধু কলিকাতা কর্পোরেশানের বাজেট পেশ করেছেন। বিরোধীদের আলোচনা শুনে মনে হল কলিকাতা ছাড়া সারা পশ্চিমবঙ্গের চিন্তা-ভাবনা বলতে নেই। ১৯৭৭ সালের আগে বামফ্রন্ট সরকার আসার আগে কলিকাতা ছাড়া যে শহরগুলি পৌর এলাকার অন্তর্ভুক্ত করা হয়েছিল তার প্রতি কোন নজর ছিল না। তারা শুধু কলিকাতার সমস্যার কথাই বলে গেলেন এবং আমি ওঁদের কাছ থেকে আশা করেছিলাম যে এও বললেন যে কংগ্রেস আমলে কলকাতায় কোন বস্তী উন্নয়ন সমস্যা ছিল না। বামফ্রন্ট সরকার আসার পরে সমস্যার সৃষ্টি হয়েছে এবং খরচ হয়ে যাচ্ছে। কংগ্রেস আমলে রাস্তা সোনায় মুড়ে দেওয়া হয়েছিল আর বামফ্রন্ট সরকার এসে সেখানে সেই সোনা তুলে পিচও দিতে পারছে না। সামগ্রিকভাবে আজকে যে দৃষ্টিভঙ্গী নিয়ে বামফ্রন্ট সরকার পরিচালিত হচ্ছে তাতে শুধু কলিকাতা নয় সমগ্র পশ্চিমবাংলার শহরাঞ্চলের উন্নয়ন করবার জন্য যে দৃষ্টিভঙ্গী এবং বাস্তব পরিকল্পনা নিয়েছেন তারজন্য আজকে একটা বিরাট কর্মযজ্ঞ শুরু হয়েছে। তারপরে আপনারা দুর্নীতির কথা বলেছেন এবং অভিযোগ তুলেছেন। আমি জিজ্ঞাসা করি কারা আজকে গোটা দেশটাকে দুর্নীতিতে ভরিয়ে দিয়েছে? মন্ত্রীকে যার জন্য দুর্নীতির কথা বলতে গিয়ে পদত্যাগ করতে হয়েছে সেই ভুলের মাশুল হিসাবে। আপনারা কর্পোরেশনের দুর্নীতির কথা বলছেন, আপনাদের আমলে আপনাদের একজন মন্ত্রী গরু খাদ্য চুরি করেছিলেন বলে তার বিরুদ্ধে কমিশন হয়েছিল এবং তিনি পদত্যাগ করতে বাধ্য হন। আমি জোরের সঙ্গে বলতে পারি আমাদের মধ্যে যদি কখনো এইরকম দুর্নীতি ধরা পড়ে তাহলে তক্ষুনিই আমরা তদন্ত করার ব্যবস্থা করি। বামফ্রন্ট সরকার কোন নীতি ছাড়া কাজ করে না। আমরা একটা আদর্শ দ্বারা পরিচালিত, সুতরাং সেই আদর্শের বাইরে আমরা যাই না। আপনাদের কথা বলা উচিত নয়, লজ্জা হওয়ার কথা। আপনারা এখানে দাঁড়িয়ে দুর্নীতির কথা বলছেন এবং আপনাদের সৌগতবাবু বললেন যে কর্মচারীদের পেনসন দেওয়ার ব্যবস্থা এখনো চালু হয়নি। তিনি কি করে এই কথা বললেন, তাঁরা কি করেছিলেন তাঁদের রাজত্বকালে। যতদূর

মনে আছে সুব্রতবাবু যখন আধা পৌরমন্ত্রী ছিলেন ১৯৭৪ সালে সেই সময়ে একটি উন্নয়নের কিছু টাকা কর্মচারীদের জন্য খরচ হয়ে গেল। তখন কর্মচারীরা কি করে থাকবেন, তারা কি করে মাইনে পাবেন সেই দিকে দৃষ্টি দেওয়া হোত না। কর্মচারীরা মাসের পর মাস বেতন পেতো না। তাদের স্বার্থ দেখা হোত না ফলে সেই উন্নয়নের টাকা থেকে ১০।২০ টাকা করে কর্মচারীদের জন্য দিতে তারা বাধ্য হয়েছেন। অথচ আজকে সেখানকার কর্মচারীরা মহার্ঘ ভাতা এবং মাইনে সমস্ত কিছু পাওয়ার অধিকারি হয়েছে। সুতরাং উন্নয়নের টাকা এলে সেই টাকা দিয়ে কর্মচারীদের মাহিনা মেটাতে হয় নি।

[ 11-30—11-40 A.M. ]

এদের চাকরির শর্তাবলী পেনশন, ছুটি সমস্ত ব্যবস্থা করা হয়েছে, ফলে আজকে পশ্চিমবাংলার সমস্ত কর্মচারীরা এই সুবিধাটা পাচ্ছে—এটা শুধু মুর্শিদাবাদের খবর নয়। কৈ আপনারা তো এটা বললেন না। আজকে পশ্চিমবাংলায় যে উন্নয়নের কাজ চলছে সেটা বললেন না। কেন বললেন না—লজ্জাব কথা, সত্যিকথাটা যদি স্বীকার করেন তাহলে পশ্চিমবাংলার মানুষ আপনাদের ভালবাসবে। এই মিথ্যাটা বলতে বলতে আপনারা এমন জায়গায় গিয়েছেন যে যার ফলে আজকে আপনারা ৪০য়েতে নেমে এসেছেন। আজকে দুর্নীতি ধরা পড়েছে। যদি সত্যি কথাটা বলেন তাহলে আপনাদেরই উপকার হবে, আমাদের নয়। কাজেই আমি আশা করবো এই ব্যাপারে আপনারা সত্যি কথাটা বলার চেষ্টা করবেন। সত্যটাকে স্বীকার করার চেষ্টা করুন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলতে চাই মুর্শিদাবাদ জেলার ধূলিয়ান শহরের সম্বন্ধে—সেখানকার মিউনিসিপ্যালিটির শহরে সি. পি. এম.-র দ্বারা পরিচালিত ছিল না। ১৯৭৭ সালের আগে ছিল নির্দল, ১৯৮১ সালেও ছিল নির্দল, মিউনিসিপ্যালিটি শহরটি বামফ্রন্ট দ্বারা পরিচালিত ছিল না। সেখানে '৭৬-'৭৭ সালে পাকা রাস্তা ছিল মাত্র দুই কিলোমিটার, এখন পর্যন্ত হয়েছে ১০ কিলোমিটার। লাল ইটের রাস্তা ছিল তিন কিলোমিটার, কাঁচা রাস্তা ছিল ১৩ কিলোমিটার। আজকে ধূলিয়ান শহরে কোথাও কাঁচা রাস্তা খুঁজে পাওয়া যাবে না। এর ফলে আজকে বস্তি উন্নয়নের কাজ করতে গিয়ে মানুষ কাজ পাচ্ছে, ফলে এরা শহরের দিকে আসছে না। এর ফলে সেখানে আজকে বাজারেতে ছোট ছোট দোকান গড়ে উঠেছে। আপনারা তো দুর্নীতির কথা বললেন, তদন্ত করবেন কি—বহরমপুর মিউনিসিপ্যালিটি কি করছে? সেখানে নির্বাচনের আগে যদিও শূন্যপদ নেই, তারা কি করলেন সেখানেতে ৮৬ জনকে নিয়োগ করলেন, আর নির্বাচনের পরে করলেন ৩১ জনকে। এই ব্যাপারে আমি বলব সেখানে তদন্ত করা হোক। এদের উন্নয়নের টাকা থেকে তাদের মাইনে মেটানো হচ্ছে।

এর জন্য সেখানে উন্নয়নের কাজ বন্ধ হচ্ছে। উইদাউট টেণ্ডারে ৬০ লক্ষ টাকার একটা রাস্তার কাজ করেছে, যার অর্ধেক টাকা দুর্নীতি হয়েছে। তিন লক্ষ টাকার উইদাউট টেণ্ডারে রড, লাইট ও বাল্ব কেনা হয়েছে। সংরক্ষিত এলাকায় পেটোয়া লোককে লিজ দেওয়া হচ্ছে। স্বৈরতান্ত্রিক পদ্ধতিতে সেখানে মিউনিসিপ্যালিটি পরিচালিত করা হচ্ছে। মিউনিসিপ্যালিটির ব্যাপারে সত্যটা যখন সদস্যরা আলোচনা করতে চাইছেন—দুর্নীতির ব্যাপারে—তখন চেয়ারম্যান সভা ভণ্ডুল করে দিয়ে সভা থেকে বেরিয়ে চলে যাচ্ছেন। সমস্ত সিদ্ধান্ত পাশ বলে সভা থেকে বেরিয়ে যাচ্ছে। কংগ্রেস পরিচালিত মিউনিসিপ্যালিটিগুলির অবিলম্বে তদন্ত করা হোক। এই কথা বলে যে, বাজেট পেশ করা হয়েছে তাকে পূর্ণ সমর্থন করে এবং কংগ্রেসের সমস্ত কাট-মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য**: মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ আমার বাজেট বরাদ্দ সম্পর্কে যে প্রস্তাবটির বিষয়ে আলোচনা হল সেই আলোচনা সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। বিশেষ করে বিরোধীরা যে বক্তব্যগুলি বলেছেন তার জবাবে কয়েকটি কথা বলছি। আমরা জানি নাগরিক জীবনে সমস্যা আছে, উন্নতির চেষ্টা হচ্ছে। দেশের সামগ্রিক অবস্থাটা, একটা ভয়ঙ্কর সংকটের মধ্যে দিয়ে সারা দেশ চলেছে। সমস্ত দিকে যে একটা সংকট এই কথাগুলি না মেনে নিয়ে না বুঝে বিরোধীরা এমনভাবে তাদের বক্তব্যগুলি বললেন যেন সারাদেশে বোধ হয় শোনা যাচ্ছে কলকাতার নাগরিক জীবন শুধু শুকিয়ে যাচ্ছে।

আমরা মনে করি তা না। জরুরী অবস্থার সময় শুনছিলাম দেশ এগুচ্ছে। কিন্তু মানুষ দেখেছে সারাদেশ পিছিয়েছে। সারা দেশ যদি পেছিয়ে যায় তাহলে নাগরিক জীবন, পৌর জীবন সংকটে পড়ে। সারা দেশে যদি এমন অবস্থা হোত যে, সর্বত্র ফুলের গন্ধ বেরুচ্ছে শুধু এই কোলকাতাতেই দুর্গন্ধ বেরুচ্ছে তাহলে বুঝতাম অথবা ঘটনা যদি এরকম হোত যে, কংগ্রেস আমলে সর্বত্র ফুলের গন্ধ আর আমাদের আমলে শুধু দুর্গন্ধ বেরুচ্ছে তাহলেও বুঝতাম। কিন্তু ঘটনা কি তাই? বাস্তব পরিস্থিতি হচ্ছে, কংগ্রেস আমলে নাগরিক জীবনে যেটুকু সুখ সুবিধা দেওয়া হয়েছিল তার থেকে আমরা খানিকটা উন্নতি করেছি, না অবনতি ঘটিয়েছি। আমি স্পষ্টভাবে বলতে চাই পরিস্থিতির নিশ্চয়ই উন্নতি হয়েছে। প্রয়োজনের তুলনায় উন্নতি হয়নি, তবে খানিকটা উন্নতি হয়েছে। অর্থাৎ আমার স্পষ্ট বক্তব্য কংগ্রেস আমলে যা ছিল তা থেকে পরিস্থিতির উন্নতি ঘটেছে এবং এটা মেনে নেওয়া হচ্ছে বাস্তবতা। কিছু কিছু দায়িত্বের কথা বিরোধীপক্ষ আমাদের স্মরণ করিয়ে দিয়েছেন। তাঁরা বলেছেন সরকারের

একটা মিনিমাম অবলিগেসন আছে, দায়িত্ব আছে। মনে রাখবেন দায়িত্ব কখনও একতরফাভাবে হয় না। পশ্চিমবঙ্গ সরকার এবং কেন্দ্রীয় সরকার সকলের দায়িত্ববোধ সমান থাকলে এত সমস্যা হোত না। আমরা অনেকদিন থেকেই বলছি কেন্দ্রীয় সরকার সোজাসুজি দিল্লীর জন্য খরচ করুন আমরা তারজন্য বিরোধিতা করছি না। আমরা যেটা বলার চেষ্টা করেছি সেটা হল, দিল্লী ছাড়া কোলকাতা, বোম্বে এবং মাদ্রাজকেও মহানগরী হিসেবে ঘোষণা করা হোক। এই সহরগুলো কোথায় যাবে ? বিশেষকরে এই পূর্বাঞ্চলে কোলকাতা হচ্ছে পোর্ট, এয়ারপোর্ট এবং রেলের আর্থিক কর্মকাণ্ড এবং সেই হিসেবে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব নেওয়া উচিৎ। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে চিঠি লেখা হয়েছে কিন্তু কোন উত্তর এখনও পাইনি। কেন্দ্রীয় সরকার—এর আর্বান ডেভলপমেণ্ট ডিপার্টমেণ্ট একটা কমিশন করেছিল সারা দেশের পৌর-সমস্যা, শহরের সমস্যা আলোচনা করার জন্য। সেই কমিশনের যে অন্তর্বর্তীকালীন রিপোর্ট বেরিয়েছে তাতে বলা হয়েছে দিল্লীকেই শুধু মহানগরী হিসেবে মেনে নেওয়া অন্যায়, কোলকাতা, বোম্বে এবং মাদ্রাজকেও মেনে নেওয়া উচিৎ এবং এই ৩টি শহরের জন্য কেন্দ্রীয় সরকারকে এখনই ৫০০ কোটি টাকা দেওয়া উচিৎ। আমি জানিনা কেন্দ্রীয় সরকার সেই অন্তর্বর্তীকালীন রিপোর্ট গ্রহণ করবেন কিনা। এই বই-এর মেট্রোপলিটন সিটি চাপটার-টা পড়লেই এটা দেখতে পাবেন। কিন্তু ওঁদের চিন্তা দিল্লীর জন্য কি কি করব। আমরা কতটা পারছি. না পারছি সেটা ভিন্ন কথা—দিল্লীর যে নৈতিক দায়িত্ব আছে সেটা মানেন না কেন ? এই সমস্ত দায়িত্ববোধ যদি কেন্দ্রীয় সরকার পালন করতেন তাহলে আমাদের সুবিধা হোত। তবে এসব সত্বেও আমরা কিছু কিছু কাজ করবার চেষ্টা করেছি। বিরোধীপক্ষের একজন মাননীয় সদস্য সদস্য একটা রিপোর্ট পড়ে আমাদের শোনালেন পশ্চিমবঙ্গের স্থান হচ্ছে ১৪তম এবং এখানে মাথাপিছু বছরে ২৮ টাকা খরচ করা হয়েছে। উনি যেটা পড়লেন সেটা হচ্ছে ১৯৭৬-৭৭ সালের রিপোর্ট। কংগ্রেস আমলে পশ্চিমবাংলার অবস্থান ছিল ১৪তম। সর্বভারতীয় রিপোর্ট আমরা এখনও পাইনি। আমি সাধারণ একটা হিসেব থেকে বলছি, ১৯৭৬-৭৭ সালে পশ্চিম-বাংলায় মাথাপিছু সারা বছরে এই বিভাগের খরচ হোত ২১ লক্ষ ৫৮ হাজার টাকা। কোলকাতা শহর এবং হাওড়া মিউনিসিপ্যালিটিকে বাদ দিয়ে পশ্চিমবাংলার সমস্ত মিউনিসিপ্যালিটির জন্য এই টাকা খরচ হয়েছিল।

[ 11-40—11-50 A.M. ]

১৯৭৬-৭৭ সালে ১৫ লক্ষ ৭১ হাজার টাকা, আর আমাদের ১৯৮৫-৮৬ সালে কলকাতা এবং হাওড়া বাদ দিয়ে সব মিউনিসিপ্যালিটির জন্য খরচ করেছি ১০ কোটি ১৯ লক্ষ টাকা। পার্থক্যটা বুঝতে পারেন না ?

